ক্ষোভের সৃষ্টি হয়েছে। সরকারের সিক ইন্ডাস্ট্রির লক্ষ্য হচ্ছে পুরানো ওয়ার্কাররা কাজ পাক। জেই সেখানে পুরানো ওয়ার্কাররা যাতে কাজ পায় তাঁর জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার ন্য আমি আপনার মাধ্যমে বনমন্ত্রী পরিমল মিত্র এবং শ্রমমন্ত্রী কৃষ্ণপদ ঘোষ মহাশয়ের ছে দাবি জানাচ্ছি।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের ষ্ট আমি আপনার মাধ্যমে আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। কিছুদিন হল দিনীপুর জেলার অন্তর্গত বড়য়াচক স্বাস্থ্য কেন্দ্রে কর্মচারিরা ধর্মঘট করেছেন। তার কারণ নুসন্ধান করে জানা গেছে যে সেখানে ২টি নলকূপ ছিল এবং অনেকদিন থেকেই সেটা রাপ হয়ে গেছে। স্থানীয় কর্তৃপক্ষ তার মেরামতের ব্যবস্থা না করার জন্য সেখানে ভীষণ লের কষ্ট দেখা দিয়েছে। তাঁর ফলে সেখানকার কর্মচারিরা ধর্মঘট আরম্ভ করেছে। তাছাড়া খানে ১০টি বেড আছে এবং এক শত থেকে দেড় শত রুগী আছে। স্বাস্থ্য কেন্দ্র বন্ধ হয়ে বার ফলে রুগীদের ভয়ানক অসুবিধা হচ্ছে। সেজন্য স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তে ধর্মঘটের অবসান হয় এবং জলের যা প্রয়োজন সেটা পূরণ করা হয় তার জন্য ব্যবস্থা রবেন।

**শ্রী মহাবাচ্চা মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি ননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের চোপড়া থানায় যে ভেরসার বাঁধ ছে এবং ইসলামপুর থানায় যে ভদ্রকালীর বাঁধ আছে, ঐ বাঁধগুলি বাঁধার জন্য আমরা দিন ধরে চেষ্টা করে আসছি, কিন্তু বাঁধগুলো সরকার থেকে বাঁধা হচ্ছে না। এই বছরে রসার বাঁধ বাঁধার জন্য ডিস্ট্রিক্ট থেকে মঞ্জুর করা হয়েছে। কিন্তু ইঞ্জিনিয়াররা বলছেন যে া বাঁধা যাবে না। সেইজন্য সেচমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যাতে এই ব্যাপারে কার্যকর বস্থা গ্রহণ করেন।

**শ্রী অহীন্দ্র সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ষয়ের প্রতি মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দিনাজপুর জেলার শীহারী থানার যোগদুয়ার মৌজায় ৪ হাজার ৪১০ দাগে একটা ভেস্টেড জমি একজন ংলাদেশি মহিলার নামে পাট্টা হয়ে এতদিন ছিল। সেই জমি একজন নুপুর রাজবংশী নামে কজন মহিলা দখল করে সেই জমিতে বাড়ি করে বাস করছিল। কিন্তু স্থানীয় পঞ্চায়েত মিতি এবার সেই বাংলাদেশি মহিলার নাম কেটে নুপুর রাজবংশীর নামে অ্যালটমেন্ট করে। ই অ্যালটমেন্ট অ্যাপ্রুভ করে এস.ডি.ও., কিন্তু এস.ডি.ও. অ্যালটমেন্ট অ্যাপ্রুভ না করে ইনের কোনও ধার দিয়ে না গিয়ে ১৪৪ ধারা জারি করে নিজে উপস্থিত থেকে কতকগুলো মাজ বিরোধী লোক নিয়ে সেই মহিলার বাড়ি ভেঙ্গে চুরমার করে দেয়। এখন সেই নুপুর জবংশী তাঁর এক মেয়ে নিয়ে রাস্তায় বাস করছে। এই সম্পর্কে বলি, এই রায়গঞ্জের স.ডি.ও. শের সিং, তিনি অনেক ডাকাত ধরেছেন, কিন্তু এস.ডি.ও. হিসাবে কিন্তু াডমিনিস্ট্রেশন ঠিকভাবে চালাতে পারছেন না। উনার আই.এ.এস. অফিসার না হয়ে ই.পি.এস. অফিসার হওয়া উচিত ছিল।

[3-00—3-10 p.m.]

**শ্রী নানুরাম রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী ও পূর্তমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। খানাকুল থা রাজহাটী দক্ষিণ পাড়ার ভিতর দিয়ে যে রাস্তাটি গেছে ঐ রাস্তাটি পাকা রাস্তা না করা ওখানে যে দুটি স্বাস্থ্যকেন্দ্র আছে, সাবলসিংপুর স্বাস্থ্য কেন্দ্র এবং মাড়োখানা স্বাস্থ্যকেন্দ্রের হচ্ছে না। সেখানে ডাক্তার যেতে চাইছে না, নার্স যেতে চাইছে না, হাসপাতালের ওষুধ যেতে পারছে না। সুতরাং অবিলম্বে যাতে এই রাস্তাটি পাকা করা হয় তার জন্য ব্য অবলম্বন করবেন।

**শ্রী গুরুপ্রসাদ সিংহ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এক গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার কাল একটা মহকুমা শহর এবং সেখানে একটি পৌরসভা আছে, সেখানে প্রায় আধ-লক্ষ মা বাস করে। আমার যত দূর জানা আছে যে, এইটিই পশ্চিমবঙ্গের একমাত্র পৌর এলা যেখানে সরকারি কোনও চিকিৎসা ব্যবস্থা নেই। এখানকার নাগরিকরা সরকারি চিকিৎস বিন্দুমাত্র সুযোগ পায় না। চোখের সামনে যখন দেখি গর্ভবতী মহিলাদের দূরের হাসপাতা নিয়ে যাওয়া হচ্ছে এবং পথের মধ্যেই প্রসব হয়ে যাচ্ছে, তখন আমাদের মন দুঃখ বেদন ভারাক্রান্ত হয়ে যায়। কালনা সাবডিভিসনাল হসপিটালটিকে কালনা শহরের বাইরে গ্রামাঞ্চ স্থানান্তরিত করা হয়েছে। অথচ আগে আমরা সেখানে দেখেছি অ্যান্ডারসন, মোর, অ্যাম্ব প্রভৃতির মতো দিকপাল চিকিৎসকদের, তাঁরা সেখানে থাকতেন। আজকে সেই শহরে কোন চিকিৎসার সুযোগ নেই। তাই আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি পুরোনো হাসপাতালটি বাড়ি-ঘর সমস্তই রয়েছে, সেখানে অন্তত পাঁচটি মেটারনিটি বেড-এর ব্যবস্থা করা হোক এ আউট-ডোর চিকিৎসার ব্যবস্থা করা হোক। এটা করা হলে শহরবাসীরা উপকৃত হবে। এ জন্য সেখানে বাড়ি-ঘর কিছু করার দরকার নেই। আমি আবার মাননীয় মন্ত্রী মহাশয়ে বিষয়টি সহানুভূতির সঙ্গে বিবেচনা করতে অনুরোধ করছি।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায়ঃ** স্পিকার মহাশয়, আপনি জানেন এবারে অনাবৃষ্টির জ হুগলি জেলার ব্যাপক অঞ্চল খরা কবলিত হয়ে পড়েছে। হুগলি জেলার হরিপাল, ধনেখালি পোলবা ইত্যাদি এলাকার ক্ষেতমজুরদের একদম কাজ নেই, যার ফলে তাঁরা অনাহারে সম্মুখীন। অপর দিকে হুগলি জেলার ব্যাপক অঞ্চলে আজকে পানীয় জলের সঙ্কট চলেছে আজকে ঐ জেলার গ্রামাঞ্চলের প্রায় ৪০ ভাগ মানুষ অনাহারের সম্মুখীন হয়েছে, অপ দিকে পানীয় জলের ভয়াবহ সঙ্কট দেখা দিয়েছে। এই অবস্থায় সেখানে যাতে অবিলম্বে রিলিফের ব্যবস্থা করা হয় এবং পানীয় জলের ব্যবস্থা করা হয়, তার জন্য আমি সংশ্লি দপ্তরগুলির মন্ত্রী মহোদয়গণের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সন্তোষকুমার দাসঃ** মাননীয় স্পিকার মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ ডুপ্লিকেট মার্কশিট, সার্টিফিকেট ইস্যু করার জন্য বহু আবেদনপত্র গ্রহণ করেছে এবং যার

এগুলি জমা দিয়েছে তাঁরা আর্জেন্ট ফি দিয়ে এগুলি জমা দিয়েছে। কিন্তু সেগুলি এখনো পর্যন্ত দেওয়া হয়নি। এই আবেদনপত্রগুলি সেখানে প্রায় ৬/৭ মাস পড়ে আছে, সেগুলির বিষয়ে কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। এর ফলে আবেদনকারীদের বিশেষ অসুবিধা হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি সেই সঙ্গে আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি যে, তিনি এ বিষয়ে একটা ব্যবস্থা অবলম্বন করুন, যাতে তাড়াতাড়ি ডুপ্লিকেট মার্কশিট এবং সার্টিফিকেটগুলি বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ ফেরত দিয়ে দেন।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার মোহনপুর থানার নীলদা গ্রামের শ্রী নিশিকান্ত ত্রিপাঠী (এক্স-এম.এল.এ; সি.পি.আই), শ্রী পুলিনবিহারী ত্রিপাঠী এবং শ্রী বিপিনবিহারী ত্রিপাঠীর বাড়ি গত ৭.১০.৭৯ তারিখে লুঠ হয়। যেসব দুষ্কৃতকারীরা এই কাজ করেছে তাদের বিরুদ্ধে আরও ৭/৮টি কেস আছে। সেই সমস্ত ঘটনা মুখ্যমন্ত্রীকে জানানো হয়েছিল। আজকে ঐ লুঠের ঘটনায় পুলিশি তদন্ত থেকে জানা যাচ্ছে যে, সেখানে প্রায় ৩০ থেকে ৩২ হাজার টাকার জিনিসপত্র লুণ্ঠিত হয়েছে। কিন্তু সেই দুষ্কৃতকারীদের ধরা হচ্ছে না এবং তাঁদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। এর ফলে লুণ্ঠিত ব্যক্তিরা অত্যন্ত ক্ষতিগ্রস্ত এবং হতাশাগ্রস্ত হচ্ছে। আমি এ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, একজন এক্স এম.এল.এ.-র বাড়ি এইভাবে লুণ্ঠিত হ'ল অথচ আজকে এই সরকার সে বিষয়ে কোনও কিছুই করছেন না। সেই জন্য আমি তাড়াতাড়ি ব্যবস্থা গ্রহণ করবার অনুরোধ জানাচ্ছি। সেই সঙ্গে তাঁরা আমার কাছে একটি দরখাস্ত দিয়েছে, সেটি আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জমা দিচ্ছি।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল ২৬শে মার্চ রাজ্যসভায় কেন্দ্রীয় কৃষি দপ্তরের রাষ্ট্রমন্ত্রী বলেছেন, পশ্চিমবঙ্গের জন্য খরা ত্রাণ খাতে ২৭ কোটি ৬৭ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে এবং ফুড ফর ওয়ার্কের জন্য খাদ্য-শস্য পশ্চিমবঙ্গের জন্য অ্যালটমেন্ট করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, পশ্চিমবঙ্গে অন্যান্য জেলার থেকে পুরুলিয়া জেলায় খরা ভয়াবহ আকার ধারণ করেছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যেন কেন্দ্রীয় সরকার কর্তৃক যে অর্থ বরাদ্দ করা হয়েছে সেই টাকার অর্ধেক অন্তত পুরুলিয়া এবং বাঁকুড়ার জন্য বরাদ্দ করা হোক।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঘাযতীনের অরুণাচল সংঘ কলকাতার যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ইন্ডোর স্টেডিয়ামে সর্বভারতীয় ব্যাডমিন্টন প্রতিযোগিতা অনুষ্ঠান করছেন। এতে সব বিখ্যাত ভারতীয় খেলোয়াড়রা আসছেন। আমার বক্তব্য হচ্ছে, এবারে ব্যাডমিন্টনের গুরুত্ব অপরিসীম। কারণ ব্যাডমিন্টনে প্রকাশ পাড়ুকোন দেশের জন্য বিশেষ মর্যাদা এনে দিয়েছেন। পশ্চিমবাংলার ক্রীড়ামোদীরা প্রকাশ এবং অন্যান্য শীর্ষ স্থানীয় খেলোয়াড়দের খেলা দেখতে চান। সেইজন্য মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি প্রকাশ পাড়ুকোন যাতে আসে তাঁর ব্যবস্থা করুন এবং এই খেলা যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ইন্ডোর স্টেডিয়ামে না করে নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে অনুষ্ঠানের ব্যবস্থা করুন।

**শ্রী দেওপ্রকাশ রাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মেস পার্লামেন্টারি প্র্যাকটিস পড়েছি এবং তা ফলো করি। আমি হাউস অফ কমন্স-এর কথাও জানি, সেখানে অপোজিসনকে মেজর পোরসন অফ টাইম দেওয়া হয়। কিন্তু এখানে আমার টাইম কোথায়? আমরা ২৭ জন এই ব্লকে আছি। আমরা বলি এখানে ডেমোক্রাসি আছে। তাই যদি থাকে তাহলে অপোজিসনকে বেশি টাইম দিচ্ছেন না কেন? কেউ কেউ ১০।১৫ মিনিট করে সময় নিয়ে যাচ্ছে, এটা ঠিক নয়—দ্যাট ইজ নাম্বার ওয়ান পয়েন্ট। নাম্বার ২ হচ্ছে, অনারেবল হেলথ মিনিস্টার একটা স্টেটমেন্ট দিয়েছেন দমদম এয়ারপোর্টে। প্রমোদবাবু কি বলছেন আর আপনি কি করছেন? Health Minister gives such a statement to the Press which is against the performance of Shri Promode Das Gupta, then why Shri Promode Das Gupta, as the Chairman of the Left-Front Committee, is not contradicting it?

Please see the consequences. We are confused and people are also confused. So I want a statement to be made either by the Health Minister or by Shri Promode Das Gupta in this regard. I want to know who is right or who is wrong. I also want a statement from the Chief Minister.

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয় আপনার কাছে জানতে চাইছি। গতকাল কলকাতার মাত্র ৪ মাইল দূরে ভাঙ্গড় থানার বামুনডাঙ্গায় একটা ভেড়ী লুঠ হয়েছে। সেখানে পুলিশ—এমন কি আর্ম পুলিশ উপস্থিত ছিল। আর্ম পুলিশের উপস্থিতিতে ভেড়ী লুঠ একটা অত্যন্ত গুরুতর ব্যাপার। মাননীয় রাজ্যপাল এবং এঁরা সকলেই বলেন যে ক্রাইম ইজ আন্ডার কন্ট্রোল। আমি জানতে চাইছি যে এদের কন্‌নিভেন্‌স হচ্ছে কিনা? আর্ম পুলিশের উপস্থিতিতে কিভাবে ভেড়ী লুঠ হতে পারে, তাই আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য।

**মিঃ স্পিকার ঃ** আপনি এটা উল্লেখ হিসাবে কাগজে লিখে না দিলে আমি পাঠাতে পারছি না।

## DISCUSSION AND VOTING ON SUPPLEMENTARY ESTIMATES

### Supplementary Estimates for the year 1979-80

**মিঃ স্পিকার ঃ** এখন অর্থমন্ত্রী ১৯৭৯-৮০ সালের অতিরিক্ত ব্যয়-বরাদ্দ পেশ করবেন।

### DEMAND No. 1

### Major Head : 211—State Legislatures

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,11,000 be

granted for expenditure under Demand No. 1, Major Head : "211—State Legislatures" during the current year.

**DEMAND No. 3**

**Major Head : 213—Council of Ministers**

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,46,000/- be granted for expenditure under Demand No. 3, Major Head : "213—Council of Ministers" during the current year.

**DEMAND No. 4**

**Major Head : 214—Administration of Justice**

**Shri Hashim Abdul Halim :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 38,02,000/- be granted for expenditure under Demand No. 4, Major Head : "214—Administration of Justice" during the current year.

**DEMAND No. 5**

**Major Head : 215—Elections**

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,55,00,000/- be granted for expenditure under Demand No. 5, Major Head : "215—Elections" during the current year.

**DEMAND No. 6**

**Major Head : 220—Collection of Taxes on**

**Income and Expenditure**

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,03,500/- be granted for expenditure under Demand No. 6, Major Head : "220—Collection of Taxes on Income and Expenditure" during the current year.

**DEMAND No. 8**

**Major Head : 230—Stamps and Registration**

**Shri Hashim Abdul Halim :** Sir, with your permission, on the

recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,50,000/- be granted for expenditure under Demand No. 8, Major Head: "230—Stamps and Registration" during the current year.

**DEMAND No. 10**

**Major Head: 239—State Excise**

**Dr. Ashok Mitra:** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 10,05,000/- be granted for expenditure under Demand No. 10, Major Head: "239—State Excise" during the current year.

**DEMAND No. 11**

**Major Head: 240—State Tax**

**Dr. Ashok Mitra:** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,61,000/- be granted for expenditure under Demand No. 11, Major Head: "240—State Tax" during the current year.

**DEMAND No. 13**

**Major Head: 245—Other Taxes and Duties on Commodities and Services**

**Dr. Ashok Mitra:** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,16,000/- be granted for expenditure under Demand No. 13, Major Head: "245—Other Taxes and Duties on Commodities and Services" during the current year.

**DEMAND No. 14**

**Major Head: 247—Other Fiscal Services**

**Dr. Ashok Mitra:** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,22,000/- be granted for expenditure under Demand No. 14, Major Head: "247—Other Fiscal Services" during the current year.

### DEMAND No. 18

### Major Head : 252—Secretariat—General Services

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommen-
tion of the Governor, I beg to move that a sum of Rs. 39,34,000/-
granted for expenditure under Demand No. 18, Major Head :
52—Secretariat—General Services" during the current year.

### DEMAND No. 19

### Major Head : 253—District Administration

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, with your permission, on
: recommendation of the Governor, I beg to move that a sum of Rs.
i0,000/- be granted for expenditure under Demand No. 19, Major
ad : "253—District Administration" during the current year.

### DEMAND No. 21

### Major Head : 255—Police

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation
the Governor, I beg to move that a sum of Rs. 3,29,59,000/- be
inted for expenditure under Demand No. 21, Major Head :
55—Police" during the current year.

### DEMAND No. 24

### Major Head : 258—Stationery and Printing

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommen-
ion of the Governor, I beg to move that a sum of Rs. 61,29,000/-
granted for expenditure under Demand No. 24, Major Head :
58—Stationery and Printing" during the current year.

### DEMAND No. 27

### Major Head : 265—Other Administrative Services

**Shri Ram Chatterjee :** Sir, with your permission, on the
ommendation of the Governor, I beg to move that a sum of Rs.
58,000/- be granted for expenditure under Demand No. 27, Major
ad : "265—Other Administrative Services" during the current year.

## DEMAND No. 28

### Major Head : 266—Pensions and Other Retirement Benefits

**Dr. Ashok Mitra :** Sir, on the recommendation of the Governc I beg to move that a sum of Rs. 1,75,49,000/- be granted for expe diture under Demand No. 28, Major Head : "266—Pensions and Oth Retirement Benefits" during the current year.

## DEMAND No. 31

### Major Head : 276—Secretariat—Social and Community Service

**Dr. Ashok Mitra :** Sir, with your permission on the recommend tion of the Governor, I beg to move that a sum of Rs. 13,91,000/- t granted for expenditure under Demand No. 31, Major Head "276—Secretariat—Social and Community Services" during the curre year.

## DEMAND No. 32

### Major Head : 277—Education (Sports)

**Dr. Ashok Mitra :** Sir, with your permission on the recommend tion of the Governor, I beg to move that a sum of Rs. 99,000/- b granted for expenditure under Demand No. 32, Major Head : "277—Ed ucation (Sports)" during the current year.

## DEMAND No. 33

### Major Head : 277—Education (Youth Welfare)

**Shri Kanti Chandra Biswas :** Sir, on the recommendation of th Governor, I beg to move that a sum of Rs. 24,25,000/- be granted fo expenditure under Demand No. 32, Major Head : "277—Education (You Welfare)" during the current year.

## DEMAND No. 34

### Major Heads : 277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture and 677—Loans for Educatio Art and Culture (Excluding Sports and Youth Welfare)

**Dr. Ashok Mitra :** Sir, with your permission on the recommend

tion of the Governor, I beg to move that a sum of Rs. 1,55,40,000/- be granted for expenditure under Demand No. 34, Major Heads: "277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)" during the current year.

## DEMAND No. 37

### Major Heads: 281—Family Welfare and 481—Capital Outlay on Family Welfare

**Shri Nani Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 33,50,000/- be granted for expenditure under Demand No. 37, Major Head: "281—Family Welfare and 481—Capital Outlay on Family Welfare" during the current year.

## DEMAND No. 38

### Major Head : 282—Public Health, Sanitation and Water Supply

**Shri Nani Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 84,09,000/- be granted for expenditure under Demand No. 38, Major Head: "282—Public Health, Sanitation and Water Supply" during the current year.

## DEMAND No. 40

### Major Head : 284—Urban Development

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,58,27,000/- be granted for expenditure under Demand No. 40, Major Head: "284—Urban Development" during the current year.

## DEMAND No. 41

### Major Head : 685—Loans for information and Publicity

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 95,000/- be granted for expenditure under Demand No. 41, Major Head: '685—Loans for information and Publicity" during the current year.

## DEMAND No. 46

### Major Heads : 288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,48,49,000/- be granted for expenditure under Demand No. 46, Major Heads : "288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)" during the current year.

## DEMAND No. 47

### Major Head : 289—Relief on account of Natural Calamities

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,29,44,000/- be granted for expenditure under Demand No. 47, Major Head : "289—Relief on account of Natural Calamities" during the current year.

## DEMAND No. 48

### Major Head : 695—Loans for Other Social and Community Services

**Shri Hashim Abdul Halim :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Re. 1/- be granted for expenditure under Demand No. 48, Major Head : "695—Loans for Other Social and Community Services" during the current year.

## DEMAND No. 52

### Major Head : 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)

**Shri Hashim Abdul Halim :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,04,10,000/- be granted for expenditure under Demand No. 52, Major Head : "705—Loans for Agriculture (Excluding Public Undertakings" during the current year.

## DEMAND No. 56

### Major Head : 311—Dairy Development and 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)

**Shri Amritendu Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 86,72,000/- be granted for xpenditure under Demand No. 56, Major Head : 311—Dairy Develop-nent and 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Jndertakings)" during the current year.

## DEMAND No. 58

### Major Head : 313—Forest

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommen-ation of the Governor, I beg to move that a sum of Rs. 91,45,000/- e granted for expenditure under Demand No. 48, Major Head : 313—Forest" during the current year.

## DEMAND No. 60

### Major Head : 314—Community Development (Excluding Panchayat)

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, on the recommendation of e Governor, I beg to move that a sum of Rs. 40,42,000/- be granted or expenditure under Demand No. 60, Major Head : "314—Community Development (Excluding Panchayat)" during the current year.

## DEMAND No. 61

### Major Heads : 722—Loans for Machinery and Engineering ndustries (Closed and Sick Industries), 723—Loans for Petro-leum, Chemical and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries).

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation f the Governor, I beg to move that a sum of Rs. 4,22,66,000/- be ranted for expenditure under Demand No. 61, Major Heads : 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick ndustries), 723—Loans for Petroleum, Chemical and Fertiliser Industries

(Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)" during the current year.

## DEMAND No. 62

### Major Heads: 320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries).

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,36,50,001/- be granted for expenditure under Demand No. 62, Major Heads: "320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)." during the current year.

## DEMAND No. 63

### Major Head : 321—Village and Small Industries (Excluding Public Undertakings)

**Shri Chittabrata Majumdar :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 39,68,000/- be granted for expenditure under Demand No. 63, Major Head : "321—Village and Small Industries (Excluding Public Undertakings" during the current yea

## DEMAND No. 68

### Major Head : 335—Ports, Lighthouses and Shipping

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 77,000/- b granted for expenditure under Demand No. 68, Major Head "335—Ports, Lighthouses and Shipping" during the current year.

## DEMAND No. 69

### Major Head : 336—Civil Aviation

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 26,000/- be granted for expenditure under Demand No. 69, Major Head : "336—Civil Aviation" during the current year.

## DEMAND No. 71

### Major Heads: 338—Road and Water Transport Services and 738—Loans for Road and Water Transport Services

**Dr. Ashok Mitra:** Sir, with your permission, on the recommendation the Governor, I beg to move that a sum of Rs. 4,66,31,00/- be anted for expenditure under Demand No. 71, Major Heads: 38—Road and Water Transport Services and 738—Loans for Road id Water Transport Services" during the current year.

## DEMAND No. 72

### Major Head: 339—Tourism

**Dr. Ashok Mitra:** Sir, with your permission, on the recommen-ition of the Governor, I beg to move that a sum of Rs. 94,000/- be anted for expenditure under Demand No. 72, Major Head: 39—Tourism" during the current year.

## DEMAND No. 74

### Major Head: 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)

**Dr. Ashok Mitra:** Sir, on the recommendation of the Governor, beg to move that a sum of Rs. 5,77,95,000/- be granted for expen-ture under Demand No. 74, Major Head: "363—Compensation and ssignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding inchayat" during the current year.

## DEMAND No. 75

### lajor Head: 500—Investments in General Financial and Trading Institutions

**Dr. Ashok Mitra:** Sir, with your permission, on the recommen-tion of the Governor, I beg to move that a sum of Rs. 7,75,000/- be anted for expenditure under Demand No. 75, Major Head: "500—In-stments in general Financial and Trading Institutions" during the cur-nt year.

## DEMAND No. 82

### Major Head : 530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings)

**Dr. Ashok Mitra :** Sir, with your permission, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 60,00,000/ be granted for expenditure under Demand No. 82, Major Head "530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings)" during the current year.

[3-30—4-00 P.M.] (including adjournment)

## DEMAND No. 84

### Major Heads : 766—Loans to Government Servants etc., and 767—Miscelleneous Loans

**Dr. Ashok Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,07,00,000/- be granted for expenditure under Demand No. 84, Major Heads : "766—Loans for Government Servants, etc. and 767—Miscelleneous Loans" during the Current Session.

(At this stage the House was adjourned till 4 p.m.)

[4-00—4-10 p.m.] (After recess)

**শ্রী অজয়কুমার দে ঃ** অন এ পয়েন্ট অফ ইনফর্মেশন স্যার, আমি গত ১৪ই তারিখে আপনার মারফত, মাননীয় মুখ্যমন্ত্রী খুব অসুবিধায় পড়েছেন বলে, একটিন কেরোসিন তেল দিয়েছিলাম। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তাঁর যখন দাম চাইতে গেলাম একটাকা পঞ্চাশ পয়সা করে ন্যায্য মূল্য, উনি বললেন উনি নাকি পাননি। আপনার মাধ্যমে আমি দিয়েছি, উনি যদি না পান তাহলে আমি খুব অসহায় বোধ করছি। আমার পাত্রটাও দরকার এবং দামটাও দরকার, সেটা কোথায় গেছে কার কাছে গেলে পাওয়া যাবে সেটা যদি আপনি বলেন তাহলে খুব সুবিধা হয়।

**মিঃ স্পিকার ঃ** ওটা বাজেয়াপ্ত হয়েছে।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলতে চাই এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে দুদিন আগে এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের হিসাবের বইগুলি প্রচার করেছে তাতে ২৪ নং পৃষ্ঠায় একটি ছাপার ভুল আছে, আপনারা যদি দয়া করে সেটা সংশোধন করে নেন, এই ভুলের জন্য আমি মাপ চাইছি, সেটা হচ্ছে

২৪ নং পৃষ্ঠায় এক্সপ্লানাটরি মেমোরান্ডামে প্রথম লাইনে যেখানে লেখা আছে মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন সেটা হবে মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন। সার্ভিস কথাটা পাল্টে ফিনান্স কথাটা বসবে। এটা ছাপার ভুল ছিল।

**শ্রী রাসবিহারী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবিগুলি সম্পর্কে আমার কিছু বক্তব্য রাখব। ব্যয় বরাদ্দ আমরা প্রতি বছর এখানে পাস করিয়ে দিচ্ছি এবং তাঁর ফলে কি হচ্ছে না হচ্ছে সেই কথাগুলি আপনার মাধ্যমে আমি একটু স্মরণ করিয়ে দিতে চাই। আমরা এখানে প্রধানত শিল্প, কৃষি এবং শিক্ষাখাতে যেসব ব্যায় বরাদ্দ হয়েছে এবং এছাড়াও যেগুলি সামগ্রিকভাবে রাখা হয়েছে সেই সম্পর্কে আমি আমার বক্তব্য রাখব। প্রথমে একটা কথা আমি বলতে চাই এই মন্ত্রিসভা প্রতিষ্ঠিত হবার পরে মাননীয় মুখ্যমন্ত্রী এবং সকল মন্ত্রী একথা বলেছেন এবং বারবারই বলেছেন যে প্রশাসনিক ক্ষেত্রে যে অযোগ্যতার সৃষ্টি হয়েছে কিছুদিন ধরে তাঁর অবসান করতে হবে। আমি একথা বিশ্বাস করি এবং স্বীকার করি, আপনিও স্বীকার করেন, একথা ঠিক প্রশাসনের যে রেডটেপিজিম, যা পরীক্ষিত এবং অনেককাল ধরে ফাইল ফেলে রাখার যে অভ্যাস হয়েছে এর পরিবর্তন হওয়া দরকার। আমি, কিন্তু এই কয়েক বছরে তাঁর যে কিছু পরিবর্তন হয়েছে তা মনে করিনা। আমাদের প্রধান প্রধান যে কাজ, বিশেষ করে কেন্দ্রের কাছ থেকে যার জন্য টাকা পাওয়া গিয়েছে সেই টাকা ঠিকমতো ব্যয়িত হচ্ছে না বা যে টাকা ব্যয় হয়েছে তাও পরিদর্শনের অভাবে বা যে দৃঢ়তার সঙ্গে তা দেখা দরকার তার অভাবে অনেক জিনিস পন্ড হয়ে যাচ্ছে, আমাদের প্রচুর টাকা অপচয় হয়ে যাচ্ছে, প্রচুর সাজ সরঞ্জাম নষ্ট হয়ে যাচ্ছে। আমি প্রথমে কৃষি ও শিল্পের কথা বলছি। আপনি জানেন সারা ভারতবর্ষে কৃষিক্ষেত্রে যে উন্নতি হয়েছে, এই বিষয়ে রিসার্চের ফলে যে ফল পাওয়া গিয়েছে, যেমন অধিক ফলন বীজ কি করে জল দিয়ে তাঁর সত ব্যবহার করা যায়, কৃষিপন্য মার্কেটিং ব্যবস্থা ইত্যাদি যেসব ক্ষেত্রে সরবরাহ করার যা দরকার তা করার ফলে সেসব ক্ষেত্রে সারা ভারতবর্ষের. বিভিন্ন অঞ্চলে যে উন্নয়ন হয়েছে, তার ফলে আজকে সারা ভারতবর্ষে আমাদের যে খাদ্য শস্যের অভাব ছিল দীর্ঘদিন ধরে সেই অভাব—১৯৭৮, ১৯৭৯ সালে যে রেকর্ড ফলন হয়েছে, তার ফলে আমরা আত্ম নির্ভরশীল হতে পেরেছি খাদ্যশস্যে একথা বিশ্বাস করতে পারি। কিন্তু এই বিষয়ে আমাদের এই পশ্চিমবঙ্গে কতটা অগ্রগতি হয়েছে এবং আমরা সেই কাজ ঠিকমতো করতে পারছি কিনা, কেন পারছিনা, সেই সম্পর্কে কিছু তথ্য আপনার নিকট উপস্থিত করছি। আমি ২১তম রিপোর্ট এস্টিমেটস কমিটির, এর থেকে আমাদের যে প্রধান অবলম্বন, কৃষিক্ষেত্রে দরকার মাইনর ইরিগেশন প্রোজেক্ট, সেই মাইনর প্রোজেক্টে আমরা কতখানি কৃতকার্য হয়েছি, পূর্ববর্তী সরকার যেভাবে কাজ করেছিল আর এই দু-তিন বৎসরের মধ্যে সেই কাজ আরও বেশি ভালভাবে হচ্ছে কিনা বা খারাপ হচ্ছে কিনা এই রিপোর্ট থেকে আমি আপনার নিকট উপস্থিত করছি। প্রথমত, কৃষিতে যথা সময়ে জল সরবরাহ, পর্যাপ্ত পরিমাণে জল সরবরাহের ব্যবস্থা করা দরকার তাতে আমরা কতখানি কৃতকার্য হয়েছি সেটা আমি বলছি। এখানে বলা হয়েছে এই রিপোর্টের ১২ পৃষ্ঠায় The target of actual position of fresh area brought or likely to be brought under irrigation in the 5th planning is as follows :- ১৯৭৪ থেকে ১৯৭৯ সাল এই কয়েক বৎসরে কি পরিমাণ

জমিতে জল সরবরাহ করা গিয়েছে তাঁর একটা হিসাব থাউজ্যান্ট হেক্টর ইউটিলাইজেশনের হিসাব ধরা হয়েছে। এখানে অ্যাকচুয়াল ছিল ১৯৭৪-৭৫ সালে ৩৫ হাজার হেক্টর, ১৯৭৫-৭৬ সালে ৫৭ হাজার হেক্টর, ১৯৭৬-৭৭ সালে ৯৯ হাজার হেক্টর, ১৯৭৭-৭৮ সালে ১.১৫ লক্ষ হেক্টর আর ১৯৭৮-৭৯ সালে ১.০৭ লক্ষ হেক্টর। তাহলে আমাদের ৯৯ হাজার ছিল ১৯৭৬ সালে, ১৯৭৭-৭৮ সালে হল এক লক্ষ পনেরো হাজার, ১৯৭৮-৭৯ সালে হল ১

[4-10—4-20 p.m.]

লক্ষ সাত হাজার। খুব বেশি যে উন্নতি হচ্ছে এইটা স্বীকার করতে পারছি না এবং কেন এইসব জিনিস হচ্ছে না—এইটা চিন্তা করলে আমরা খুবই উদ্বিগ্ন বোধ করি। এই ক্ষুদ্রসেচ পরিকল্পনার মাধ্যমে জল সরবরাহ এইটা প্রধানত তিনটে জিনিসের উপর নির্ভর করে—deep tubewell, shallow tubewell, lift irrigation, tank irrigation আমি রিপোর্ট পড়ব না। কিন্তু এতে বলা হয়েছে অনেক জায়গায় যে তৈরি হয়েছে তাতে ইলেক্ট্রিসিটি যাওয়ার সঙ্গে সঙ্গে বন্ধ হয়ে গিয়েছে, আর কিছু হয় নি। এইরকম বহু আছে এবং অনেকগুলো বন্ধ হয়ে আছে। আমি শ্যালো টিউবওয়েলের একটা হিসাব দিচ্ছি। এখানে আরও খারাপ অবস্থা। এই পশ্চিমবাংলায় শ্যালো টিউবওয়েল আছে ৩৩৬৯—এর মধ্যে বর্তমানে ওয়ার্কিং কনডিশনে আছে ২২৫৬ এবং not in working condition due to theft of transformers and motors etc. এর সংখ্যা হল ১১১৩। এতে কি ভয়াবহ পরিস্থিতি তা আপনি কল্পনা করতে পারেন? রিভার লিফটের অবস্থা আরও খারাপ। এর সংখ্যা দেওয়া হচ্ছে শতাধিক, মনে হচ্ছে ১১৫টি, কিন্তু এই জিনিস ঘটেছে। ট্যাঙ্ক ইরিগেশন যেখানে আমাদের সম্ভাবনা খুব কম চুরি যাওয়া এবং the expenditure of irrigation per acre feet of water is lowest in this process. এখানে যে আমাদের সম্ভাবনা রয়েছে, সে সম্ভাবনা আমরা কার্যকর করছি না। এখানে দেখা যাচ্ছে, total number of tanks in this state পেরিনিয়াল আছে, ৫ লক্ষ ৭৮ হাজার, আর সেসনাল ৫ লক্ষ ১১ হাজার। মোট প্রায় ১০ লক্ষ টোটাল নাম্বার অফ ট্যাঙ্ক। এই ট্যাঙ্ক নানারকম অবস্থায় আছে। এর মধ্যে ২ লক্ষ ৬৮ হাজার অর্থাৎ এক-চতুর্থাংশ ইরিগেশনের ব্যবস্থা আছে। কিছু কিছু জল নেওয়া হয়। বাকিগুলো বিভিন্ন প্রতিষ্ঠানের ব্যক্তিগত মালিকানায় আছে। এই যে বাকিগুলো ট্যাঙ্ক আছে—এগ্রিকালচার ডিপার্টমেন্ট, ইরিগেশন ডিপার্টমেন্ট, ফিশারিশ ডিপার্টমেন্ট, কো-অপারেশন ল্যান্ড এণ্ড অ্যান্ড রিফর্মস এবং পঞ্চায়েত ডিপার্টমেন্টস। এদের মধ্যে কো-অর্ডিনেশন করার অসুবিধার কথা এই রিপোর্টে আছে, "As is usually expected of such and arrangement it is very difficult to bring effectively all these deptts. under one umbrella. আমি এই কথা নিশ্চিতভাবে আপনার মাধ্যমে বলব, আজকে বিভিন্ন বিভাগের হাতে যেসব ব্যবস্থা আছে, তাতে বিশেষভাবে পুষ্করিণী সংস্কার করা দরকার। কারণ পুষ্করিণী সংস্কার করতে পারলে চাষের উন্নতি তো হবে।

আমি নিশ্চিতভাবে এবং আপনিও বোধ হয় স্বীকার করবেন যে এই পুকুরে প্রচুর পরিমাণে মাছের উৎপাদন হতে পারে। এবং আজকে এই বেকার সমস্যার দিনে পুকুর উন্নত করে সেখানে যাতে মাছের চাষ করে প্রচুর পরিমাণে আয় করতে পারে তার জন্য তাঁদের

একটা শিক্ষা দেওয়া উচিত। কাজেই আমি এই বিভাগকে নিশ্চিতভাবে বলব এই যে পরিকল্পনা ট্যাঙ্ক ইমপ্রুভমেন্ট,—নানারকম প্রতিষ্ঠান আছে, সরকারি প্রতিষ্ঠান আছে, যাদের এই সব পুকুর আছে, তাঁদের সমন্বয় করে যথাযথভাবে কৃষি এবং ফিশারীর কাজে নিয়োগ যাতে করা যায়, তার ব্যবস্থা আপনি করবেন। আমি কৃষি উন্নয়নের ক্ষেত্রে আর একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। যেমন কৃষি উৎপাদনের ক্ষেত্রে রিসার্চের ফলে, পরীক্ষা নিরীক্ষার ফলে এই উন্নয়নের কাজের জন্য যে সব ব্যবস্থা আছে, আমরা জানতে পেরেছি, সেইসব প্রযুক্তি সম্পর্কে যাতে কৃষকদের মধ্যে প্রচার-এর ব্যবস্থা করা যায়, যাতে তাঁরা এই সমস্ত জিনিস গ্রহণ করে, এই মনোভাব সৃষ্টির জন্য একটা ব্যবস্থা যা থাকার দরকার, সেই ব্যবস্থার আমাদের অভাব আছে। আপনি জানেন সারা ভারতবর্ষে এই যে কৃষি উন্নয়ন, সেই উন্নয়নের ক্ষেত্রে পাঞ্জাব এবং হরিয়ানা শীর্ষ স্থান অধিকার করে আছে। পাঞ্জাব এবং হরিয়ানাতে কৃষি বিদ্যালয় আছে, এই সব কার্যে তাঁদের বিশেষ অবদান আছে, তাঁরা বিশেষ যোগ্যতার প্রমাণ দিয়েছে। আপনি একথা জানেন ১৯৬০ সালে এখানে কল্যাণী বিশ্ববিদ্যালয় মুখ্যত কৃষির জন্য স্থাপিত হয়েছিল। একথা আপনি জানেন যে সেই কাজ ঠিকমতো সেই বিশ্ববিদ্যালয় করতে পারেনি। শুধু তাই নয় এই বিশ্ববিদ্যালয়ের পরিচালকমন্ডলী, শিক্ষা কর্তৃপক্ষ এমনভাবে বিশ্ববিদ্যালয় পরিচালনা করলেন যার ফলে আসল বা অরিজিনাল বিশ্ববিদ্যালয় সাধারণ বিশ্ববিদ্যালয়ে পরিণত হয় এবং ১৯৭৪ সালে নতুন করে সেখানে কৃষিবিদ্যালয় স্থাপন করতে হয়েছে। কৃষিক্ষেত্রে শিক্ষার জন্য যে সব ব্যবস্থা ছিল, মাধ্যমিক বিদ্যালয়ে সেগুলি নতুন শিক্ষা পদ্ধতি প্রবর্তনের ফলে সঙ্কুচিত হয়ে গিয়েছে। আমাদের জেলায় মেদিনীপুরে, পশ্চিমবাংলায় যে সব হায়ার সেকেন্ডারি স্কুলগুলি ছিল, সেখানে কৃষি শিক্ষার যে সব হায়ার সেকেন্ডারি স্কুলগুলি ছিল, সেখানে কৃষি শিক্ষার যে বিদ্যালয়গুলিতে সংস্থান ছিল আজকে তা নেই এবং এক পঞ্চমাংশ আছে কিনা সন্দেহ। এইভাবে কৃষি শিক্ষা অনেক সঙ্কুচিত হয়েছে। তারপর যেসব জিনিস কৃষি উন্নয়নের জন্য দরকার, সেই খাতে যে ব্যয় বরাদ্দ হত গত ৩/৪ বছর ধরে সেই ব্যয় বরাদ্দ ঠিকমতো ব্যয়িত হচ্ছে না। আমি একটা কথা বলতে চাই, সেটা হচ্ছে সয়েল টেস্টিং। আমরা চিকিৎসক হিসাবে সব জিনিস পরীক্ষা না করে—এখানে ঔষধ প্রয়োগ করা অবিবেচনার কাজ বলে মনে করি। আজকে সারা পশ্চিমবাংলায় এই যে সার প্রয়োগ করা হয়, সেই সার প্রয়োগ মাটি পরীক্ষা না করে করা হচ্ছে। এই যে দেখলাম ১৯৭৮-৭৯ সাল থেকে একটা হিসাব এই বাজেটে দেখিয়েছেন, এস্টাবলিশমেন্ট অ্যান্ড ডেভেলপমেন্ট অব সয়েল টেস্টিং সার্ভিসেস, এটাতে আছে—১৯৭৪-৭৮ সালে ১২ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল।

[4-20—4-30 p.m.]

রিভাইজড বাজেটে হল ৫ লক্ষ ৪০ হাজার টাকা আর অ্যাকচুয়ালি খরচ হল ১৭ হাজার টাকা। সয়েল টেস্টিং-এর ব্যাপারে ইম্পর্টেন্ট সমস্ত স্কীম এই যে কার্যকর হতে পারল না তাঁর জন্য কে দায়ী সেটা নিশ্চয় দেখা দরকার। তারপর production and distribution of organic manure including grants to Municipality. এটাতে ১৭ লক্ষ ৬১ হাজার টাকা ছিল, রিভাইজড বাজেটে হল ৮ লক্ষ ৫৩ হাজার টাকা। এইসব কাজ হচ্ছে না। Improvement of Agricultural development planning and project for

formulation call at district level. এখানেও দেখছি ১৯৭৮/৭৯ সালে যে টাকা মঞ্জু করা হয়েছিল তাঁর খুব কমই ব্যয়িত হয়েছে। এখানে ৫২ লক্ষ টাকা রিভাইজড বাজেটে ছি খরচ হয়েছে ৩৬ লক্ষ টাকা। অ্যাকচুয়াল বাজেটে ছিল ১ লক্ষ ৫০ হাজার টাকা, রিভাইজ বাজেটে হয়ে গেল ১৫ হাজার টাকা। এইভাবে দেখতে পাওয়া যাবে বিভিন্ন ক্ষে এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের জন্য যে টাকার ব্যবস্থা ছিল সেই টাকা ঠিকভাবে খরচ হচে না। আর সেটা হচ্ছে না বলেই সারা ভারতে কৃষির উন্নতি হলেও আমাদের এখানে ে ব্যবস্থা কার্যকর হচ্ছে না। স্যার, আমাদের দেশে কৃষির পরেই কুটির ও ক্ষুদ্র শিল্পের স্থান এর উপর অনেক লোক নির্ভরশীল। বেকার সমস্যার সমাধানও এর মাধ্যমে কিছু কিছু হবে পারে। এই কুটির শিল্পের মধ্যে প্রধান একটি হল তাঁত। স্বর্গত মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রা কল্যাণী স্পিনিং মিল প্রতিষ্ঠিত করেছিলেন সেখান থেকে তাঁতীদের সুতো দেবার জন্য। এ কল্যাণী স্পিনিং মিল সম্পর্কে এ.জি. ইন্ডিয়ার যে রিপোর্ট তাঁর ১০-এর পাতায় আছে তাঁর ওয়ার্কিং রেজাল্ট কি হয়েছে। এখানে ক্ষতি হয়েছে ৯ কোটি ৯১ লক্ষ টাকা। এই ক্ষতি হওয়া আরম্ভ হয়েছে ১৯৬৬ সাল থেকে এবং প্রত্যেক বছরই এই ক্ষতি বেড়ে যাচ্ছে সেখানে ক্ষতি তো হচ্ছেই কিন্তু তা সত্ত্বেও সেখানে সুতো তৈরি বেশি হচ্ছে না। এই প্রতিষ্ঠান সম্পর্কে পরামর্শদাতারা সরকারের কাছে পরামর্শ দেওয়া সত্ত্বেও সরকার ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত কোনও স্টেপ নেননি। এখানে লেখা আছে The Company has not received any instruction from the government upto February, 1978. অর্থাৎ ঐ কোম্পানিটি ঠিকভাবে চালাতে গেলে যে সব প্রতিকারের কথা তাঁরা বলেছিলেন সেই সব প্রতিকারের ব্যবস্থা সম্পর্কে সরকার কোনওরকম উৎসাহ দেখাচ্ছেন না। এইরকম অনেক ক্ষেত্রের কথাই বলা যেতে পারে। আমি পরিশেষে একথাই বলতে চাই যে কাজ কি ভাবে চলছে তা দেখার জন্য বা কাজ তরান্বিত করার জন্য যে পরিদর্শনের ব্যবস্থা করা দরকার এবং যে পরীক্ষা-নিরীক্ষার ব্যবস্থা থাকা দরকার সরকারের তরফ থেকে সে ব্যবস্থা অবিলম্বে গ্রহণ করা দরকার। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতিরিক্ত ব্যয় বরাদ্দের যে বাজেট এখানে উপস্থিত করা হয়েছে আমি তাকে সমর্থন করছি। এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে ১৯৭৯/৮০ সালের জন্য। এর আগে ১৯৭৮ সালে সেপ্টেম্বর মাসে বান হয়ে গেছে। এই বান পশ্চিমবাংলায় শুধু নয়, সারা ভারতবর্ষে এইরকম বান কেউ দেখেনি এবং এবারে প্রচন্ড খরা হয়েছে। এত বড় খরা ইতিপূর্বে আর কখনও হয়নি। বান এবং খরার ফলে পশ্চিমবঙ্গের অর্থনীতি একেবারে বিধ্বস্ত হয়ে পড়েছিল। সেই অর্থনীতিকে আবার পুনরুজ্জীবিত করে তোলার প্রচেষ্টা শুরু হয়েছে, সেটা অত্যন্ত অভিনন্দনযোগ্য এবং সেই জন্য আমি একে সমর্থন করছি। আমাদের পশ্চিমবাংলার যে সমস্ত জায়গা ভেঙ্গে গিয়েছিল সেগুলি মেরামত করা হচ্ছে, কিছু কিছু ইতিমধ্যেই হয়ে গেছে। মাননীয় সদস্য কৃষি ও শিল্প সম্পর্কিত প্রশ্ন নিয়ে এখানে আলোচনা করলেন। আমি শুধু এটুকু বলতে পারি বানের সময় যেভাবে নদীর বাঁধগুলি এবং জলাধারগুলি ভেঙ্গে গিয়েছিল, নষ্ট হয়ে গিয়েছিল সেদিন যদি বামফ্রন্ট সরকার এইভাবে এগিয়ে না আসতেন তাহলে এই বাঁধগুলি, জলাধারগুলি কিছুতেই রক্ষা করা যেত না এবং জলাধারগুলিকে আবার নতুন করে তৈরি করে সেচের ব্যবস্থা করে দেওয়া

কিছুতেই সম্ভব হত না। এইভাবে টাকা না পাওয়া গেলে কিছুই করা যেত না। বানের সময় আমরা দেখলাম চারিদিকে শুধু চিৎকার শুরু হয়েছে, আমাদের প্রতিপক্ষরা চিৎকার শুরু করেছেন সমস্ত কিছু নষ্ট হয়ে গেল। সেই সময়ের ঠিক আগেই পঞ্চায়েতের নির্বাচন হয়েছিল। সেই পঞ্চায়েত নির্বাচনে আমরা একটি জিনিস দেখলাম গ্রামের লোক যারা কোনওদিন কোনও কিছু করার সুযোগ পায় নি, করতে পারে নি, তারা নতুন করে কাজ করার সুযোগ পেল। তাঁরা কোনওরকম প্রশাসনিক নির্দেশ ছাড়াই, নির্দেশের অপেক্ষা না করে বন্যার্ত মানুষদের রক্ষা করার জন্য ঝাঁপিয়ে পড়ল কাজ করার জন্য এবং আমরা দেখেছি এই পঞ্চায়েতের লোকেরা লক্ষ লক্ষ গ্রামের বিপন্ন মানুষকে বানের হাত থেকে উদ্ধার করেছে। তাঁরা শুধু বিপন্ন মানুষকেই উদ্ধারই করেন নি, সেই মানুষকে উদ্ধার করে আবার পুনর্বসতি দেবার জন্য ব্যাপকভাবে চেষ্টা চালিয়েছে। নিশ্চয় এটা খুব আনন্দের কথা তারা অল্প সময়ের মধ্যে ৩ লক্ষ গৃহ নির্মাণ করেছে। গ্রাম পঞ্চায়েত সরকারকে সাহায্য করেছে, তাঁদের সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছে। অজস্র ভাল ভাল বড় রাস্তা, ছোট রাস্তা বানের ফলে ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছিল, অল্প সময়ের মধ্যে আমরা দেখেছি পঞ্চায়েতের মাধ্যমে সেগুলি মেরামতের ব্যবস্থা হয়েছে। তাঁরা ছোট ছোট রাস্তা করেছে, কালভার্ট করেছে, যাতে করে আবার মানুষ বাঁচতে পারে, যাতে করে আবার নতুন পুনর্বসতি গড়ে উঠতে পারে সেই চেষ্টা চালিয়েছে। বানের সময় দেখলাম জমিতে বালি জমে পাহাড় হয়ে গিয়েছিল এবং জমিগুলিতে চাষ করার কোনও সুযোগ ছিল না। বামফ্রন্ট সরকার উপলব্ধি করল যে রিলিফ দিয়ে লক্ষ লক্ষ মানুষের কিছু করা যায় না। তাই রিলিফ না দিয়ে সেচের কাজ তরান্বিত করার ব্যবস্থা করল পঞ্চায়েতের মাধ্যমে। তাঁরা ঠিক করল বালি সরাতে হবে, মানুষকে জল দিতে হবে। বালি সরানোর সাথে সাথে সেচের কাজের জন্য ব্যাপক টাকা পয়সা দিয়ে সেই কাজগুলি করা হয়েছে। গ্রামে গ্রামে মিনিকিটের ব্যাপারে এতদিন কি ছিল? এই মিনিকিট, সার এগুলি সব বড় বড় লোকের জন্য এবং তাঁদেরই কেবল মিনিকিট বিলি করা হত। কিন্তু বামফ্রন্ট সরকার আসবার পরে, পঞ্চায়েত নির্বাচন হবার পরে মিনিকিট বিলি শুরু হল একেবারে তলার দিক থেকে। গ্রামের গরিব চাষী, ক্ষেত মজুর, প্রান্তিক চাষী এরাই মিনিকিট পেল। সেচ, সার, বীজ, ঋণের ব্যবস্থা করে গ্রামের চাষীদের আবার দাঁড় করানো গেল। আমি শুধু এইটুকু বলতে পারি এই কাজ শুরু হতেই অনেকে চিৎকার শুরু করলেন অনেক টাকা খরচ হয়ে গেল। পঞ্চায়েতের মাধ্যমে যে কাজগুলি হয়েছে তাতে অনেক টাকা খরচ কম হয়েছে, বন্যার সময় এটা দেখা গেছে। এক কিলোমিটার রাস্তা পি.ডবলিউ.ডি.র কন্ট্রাক্টর দিয়ে করাতে গেলে অনেক টাকা খরচ হত, সেই রাস্তা পঞ্চায়েতের মাধ্যমে করিয়ে গড়ে ২ হাজার ৭৬৬ টাকার মতো খরচ হয়েছে। টিউবওয়েল রিসিংকিং-এর কাজ কন্ট্রাক্টর দিয়ে করালে যেখানে ১০০০/১২০০ টাকা খরচ হত সেখানে ৫২৮ টাকা খরচ হয়েছে। কন্ট্রাক্টর দিয়ে কাজ করালে যেখানে বেশি খরচ হয় সেখানে পঞ্চায়েতকে দিয়ে কাজ করিয়ে অনেক কম খরচ হয়েছে। তাই অতিরিক্ত ব্যয় বরাদ্দ যেটা আছে সেটা অনেক কম—কেন না সাধারণ মানুষ দেখেছে পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষকে নিয়ে কাজ করলে অনেক কম খরচে কাজ বেশি হতে পারে। পঞ্চায়েতের মাধ্যমে কাজগুলি শুরু হয়েছে। যাদের ঘর বাড়ি ভেঙ্গে গেছে, জায়গা চাই, কোনও কিছু পাওয়া যাচ্ছে না, সেখানে জায়গা দিয়েছে, স্কুল ঘর ভেঙ্গে গেছে, স্কুল করা যাচ্ছে না, স্কুল করার সুযোগ করে দিয়েছে, ড্রেনেজের জন্য জল নিকাশ হচ্ছে না, জল নিকাশের জন্য জায়গা ছেড়ে

*দিয়েছে। এইরকম অবস্থা আগে তো দেখিনি। আজকে এই সমস্ত কাজ করার জন্য গ্রা মানুষ উদ্যোগী হয়েছে তাঁরা স্বেচ্ছায় এই কাজকর্ম করেছে এবং আমরা দেখেছি তাঁরা* সমস্ত কাজে সহযোগিতা করে আমাদের দাঁড় করিয়ে দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আ কয়েকটি কথা এখানে বলতে চাই। সেটা যে ওঁরা বার বার হিসাব-নিকাশের প্রশ্ন নি

[4-30—4-40 p.m.]

বলেন। পঞ্চায়েতের ব্যাপারে হিসাব নিকাশ নাকি ঠিকমতো নেই। কিন্তু স্যার, আমরা দেখে গ্রামের জন্য বামফ্রন্ট সরকার যেসব টাকা দিয়েছে তাতে অতিরিক্ত কাজ হয়েছে। যে সম জায়গা ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছিল সেখানে আমরা গ্রামের মানুষদের ডেকেছি মিটিং করে তার পর আমরা কাজ শুরু করেছি। গ্রামের মানুষ আমাদের সঙ্গে এসেছে এবং যার ফ কাজগুলি সুষ্ঠুভাবে হয়েছে। আর ৩০ ভাগ কাজে আমরা দেখেছি গ্রামের মানুষদের ডাকা হ নি। কারণ সেখানে কংগ্রেস-আই-এর লোকরা সব আছে তাঁদের হিসাবের অনেক গোলমাল আছে দুর্নীতি আছে পাছে সেগুলি ধরা পড়ে যায় সেইজন্য তাঁরা জনসাধারণকে সঙ্গে নিয়ে কাজ করেনি। আমরা একটার পর একটা দেখলাম যে পঞ্চায়েতে যে সমস্ত কাজ কর্ম হচ্ছে সেখানে আমরা একটা মিটিংয়ে বলেছিলাম যে পঞ্চায়েতে কাজ করতে গেলে এখন যে অবস্থা আছে তাঁর কিছু কিছু পরিবর্তন করতে হবে। আর একটা জিনিস ঋণ আদায় খাজনা আদায়ের ব্যাপারে আমরা দেখলাম সরকারের যে নির্দেশ ছিল যে বড় বড় লোকদের কাছ থেকে টাকা আদায় করা হবে। কিন্তু এখন দেখছি যে সমস্ত তহশীলদাররা এই সব টাকা আদায় করে তারা ছোট ছোট চাষীদের উপর চাপ দেবার চেষ্টা করছে। আজকে এই সমস্ত বিষয় দেখা দরকার যাতে উপরের লোকদের উপর চাপ সৃষ্টি করে কর আদায় করা যায়। আর একটা সবচেয়ে বড় বিপদ হচ্ছে গ্রামে যে সমস্ত কাজ কর্ম হচ্ছে সেই কাজ কর্মের ব্যাপারে প্রশাসনের সঙ্গে পঞ্চায়েত বা জনসাধারণের কোনও সমতা নেই। এই সম্পর্কে চিন্তা করা দরকার। যে সমস্ত ডেভেলপমেন্ট ওয়ার্ক হচ্ছে সেই কাজ যদি কন্ট্রাক্টারকে দিয়ে করা হয় তাহলে অনেক টাকা বেশি লেগে যাবে। বহু ডিপার্টমেন্টের ডেভেলপমেন্ট ওয়ার্ক আছে যেমন পি.ডবলিউ.ডি. ইরিগেশন, হেলথ। এখানে পঞ্চায়েতের একটা সুপারভিসনের ক্ষমতা দেওয়া উচিত। আমাদের অভিজ্ঞতায় আমরা দেখেছি যে পঞ্চায়েতকে কাজ কর্ম করতে দিলে অত্যন্ত অল্প পয়সায় সেইসব কাজ হয়। তাই আজকে পঞ্চায়েতকে এর সঙ্গে যোগ করে দেওয়ার দরকার আছে। কন্ট্রাক্টরকে দিয়ে কাজ করাতে অনেক বেশি টাকা খরচ হয়। তাই আমি বলছি যে এই সব ডেভেলপমেন্ট ওয়ার্কে সাধারণ মানুষকে যদি যোগ করে দেওয়া যায় তাহলে নিশ্চয় ফল ভাল হবে। আমাদের অভিজ্ঞতায় আমরা দেখেছি আমার জেলাতে বহু রাস্তা ভেঙ্গে গেল। আজকে সেখানে কন্ট্রাক্টারকে যদি সেই কাজ করতে দেওয়া হত তাহলে বহু সময় লেগে যেত অনেক বেশি টাকা খরচ হত। কিন্তু সেই সব কাজ পঞ্চায়েতের মাধ্যমে হওয়ায় গ্রামের মানুষের সহযোগিতায় সেই কাজ অল্পদিনের মধ্যে হয়ে গিয়েছে এবং তাতে অনেক টাকাও কম লেগেছে। মানুষ আশা করেনি যে এই অল্প সময়ের মধ্যে এই সব কাজ হবে। ম্যাসেনজোর ড্যাম ভেঙ্গে গেল এবং যে কাজ করতে ৬।৭ মাস লাগত সেখানে আজকে সাধারণ মানুষের সহযোগিতায় ২।৩ মাসের মধ্যে শেষ হয়েছে কৃষক জল পেয়েছে

কৃষক দাঁড়াতে পেরেছে। আর একটা জিনিস সেটা হচ্ছে আমি স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে বলবো। স্বাস্থ্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় হয়তো জানেন না স্বাস্থ্য দপ্তরের কর্মচারী আমলারা আছেন তাঁরা একটা চক্র করে রেখে দিয়েছে। দেখা গেছে সেখানে কিছু কিছু লোককে সুযোগ করে দেওয়া হয় এবং সেখান থেকে কিছু কিছু লোক হাজার হাজার টাকা লুটপাট করে নিয়ে চলে যায়। আজকে এই সমস্ত অনারেরিয়াম পোস্ট তুলে দেওয়া উচিত। ১৯৭৭ সালের নির্বাচনের মধ্যে দিয়ে আমরা এটা লক্ষ্য করেছি যে তখন প্রশাসন কি অবস্থায় ছিল। আজকে আমরা যেখানে এসে দাঁড়িয়েছি, এটা ঠিক যে সবগুলি শেষ হয়নি, এই অবস্থায় করা যাবে না। বামফ্রন্ট সরকার যে অবস্থায় এসেছিলেন, তখন প্রশাসন যা ছিল, আজকে অনেক অংশে সেই প্রশাসনকে কাজে লাগানো গেছে। ব্লকে ব্লকে বি.ডি.ও.'রা পঞ্চায়েতকে নিয়ে কাজ করতে চায়নি, পঞ্চায়েতের বিরোধীতা করেছে। কিন্তু কাজ করতে করতে দেখা গেছে যে আজকে তাঁরা অ্যাডজাস্ট করে নিয়েছে। বি.ডি.ও'রা আজকে তাঁদের পাশে এসে দাঁড়িয়েছে এবং গ্রামে কাজ করছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে এবং কিছু কিছু অন্য জায়গায় স্বার্থভোগীরা চেষ্টা করছে বামফ্রন্ট সরকারের প্রগতিশীল কাজগুলিকে নষ্ট করে দেবার জন্য। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হাজার হাজার মানুষের কাজ হবে, সেই কাজগুলি তাঁরা নষ্ট করে দিতে চায়। আজকে সাধারণ মানুষের যে চিন্তা তা থেকে এই কথা বলতে পারি যে তাঁদের মনে আশা লেগেছে। আজকে পুরুলিয়া, বাঁকুড়া, বিরভূম খরার উপর দাঁড়িয়ে আছে। আমি পুরুলিয়া বাঁকুড়ার মধ্যে খরার তুলনা করছি না। কিন্তু যে খরা এসেছিল বাঁকুড়া, পুরুলিয়া এবং বিরভূমে তাঁর মোকাবিলা যেভাবে এই বামফ্রন্ট সরকার করেছে, সেটা অন্য সময়ে হলে সম্ভব হতনা। কাজেই এর জন্য অনেক বেশি টাকা খরচ করতে হয়েছে এবং আমি মনে করি এটা যথাযথ হয়েছে। পুরুলিয়ায় যদি সেচের ব্যবস্থা না হয়, বাঁকুড়ায় যদি পুকুর করা না যায়, চাষের ব্যবস্থা না হয়, বিরভূমে যদি চাষের সুষ্ঠু ব্যবস্থা না হয় তাহলে ঐসব এলাকার মানুষের দুর্দশার সীমা থাকবে না। আমি আনন্দের সঙ্গে বলতে পারি যে এই সমস্ত কাজগুলি তাড়াতাড়ি হচ্ছে। পুরুলিয়ার সমস্ত অংশে হয়ত হতে পারেনি কিন্তু অনেক বেশি সাহায্য এবং সহযোগীতা পৌঁছেছে। পুরুলিয়া, বাঁকুড়া, বিরভূমের কৃষকরা নতুন উদ্যোগে এগিয়ে যাচ্ছে যাতে তাঁরা খরার সঙ্গে মোকাবিলা করতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের বাজেট মাননীয় মন্ত্রী মহাশয় এখানে প্লেস করেছেন, সেটা যথাযথ হয়েছে এবং এই যথাযথ বাজেটকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই হাউসের একজন পুরাতন সদস্য এবং বিভিন্ন ভূমিকায়, বিভিন্ন দায়িত্বে ছিলেন। আপনি যদি অতীতের এই হাউসের সাপলিমেন্টারি বাজেটের রেকর্ড দেখেন, আপনি এক এক সময়ে নিজেই অংশ গ্রহণ করেছেন, তীব্র আক্রমণ করা গিয়েছে বিরোধী পক্ষ থেকে, যারা আজকে সরকারের দায়িত্ব পালন করছেন। প্ল্যানিং এবং প্রপার ইমপ্লিমেন্টেশন হয়না বলে সরকার যে নিয়মে বরাদ্দ করিয়ে নেয় সাধারণ বাজেটের মাধ্যমে অতিরিক্ত বাজেট অর্থাৎ সাপ্লিমেন্টারী বাজেট অনেক সময় অপ্রচুর হয় এবং তাঁর বরাদ্দ তাঁরা পাস করিয়ে নেয়। আজকে বামফ্রন্ট সরকারের কাছে আমি জিজ্ঞাসা করতে চাই, সরকার চালাতে গেলে যদি এই ব্যবস্থা অপরিহার্য হয়, বাজেটের

[4-40—4-50 p.m.]

সীমাবদ্ধতার মধ্যে যদি থাকা না যায় তাহলে অতীতে আপনাদের অভিযোগগুলি কি প্রত্যাহার করে নিচ্ছেন, যে অভিযোগগুলি আপনারা অতীতে করেছিলেন? কাজ করতে গেলে এই জিনিসের প্রয়োজন হয় এবং এর যৌক্তিকতা কিছু কিছু ক্ষেত্রে স্বীকার্য। কিন্তু তথাপি আমি জিজ্ঞাসা করতে চাই, এই রাজ্যে এই অতিরিক্ত ব্যয়ের মাধ্যমে সাধারণ মানুষের সাধারণ অবস্থার পরিবর্তন কি এমন হয়ে গেছে, এই রাজ্যের নদী নালা দিয়ে ঘি আর মধু ভেসে যাচ্ছে, বয়ে যাচ্ছে—যদিও ঘি আর মধু কাউন্টারে কিছু বিক্রি হচ্ছে দেখতে পাচ্ছি না—সেই বয়ে যাওয়া ঘি আর মধুর মধ্যে সাধারণ নাগরিকরা হাবুডুবু করে সাঁতার কাটছে, আর ইচ্ছামতো ঘি আর মধু পান করছে? আপনারা এখানে বলবেন যে সীমাবদ্ধতা আছে, সাংবিধানিক সীমাবদ্ধতা নিয়ে আপনারা যা করতে পেরেছেন, এর বেশি করা যায় না। কিন্তু সংবিধান-এ এই সাপ্লিমেন্টারি কথাটা অপরিহার্য নয়, এটাকে বাদ দেওয়ার কথা আপনারা চিন্তা করেন নি। আপনারা এক একটায় টোকেন গ্রান্ট এক টাকাও রেখেছেন দেখলাম। এই অভিযোগ আমাদের কাছে আছে, মাননীয় অর্থমন্ত্রী উত্তর দেবেন, কিছু কিছু খাতে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ, কেন্দ্রীয় সরকারের স্কীম, কেন্দ্রীয় সরকারের অর্থ, আপনারা ইমপ্লিমেন্ট করতে পারেন নি। ফেরত চলে গেছে। এর জবাব নিশ্চয়ই আপনারা দেবেন। একদিকে যেমন অতিরিক্ত ব্যয় করার প্রয়োজন আছে, তেমনি অন্যদিকে এর প্রয়োজন আছে, এটা অস্বীকার করি না, কিন্তু এর পর কী জবাব দেবেন? আর একটা প্রশ্ন আপনার কাছে, রাজ্যের রিসোর্স, অর্থনৈতিক ক্ষমতা যদি সীমাবদ্ধ হয়, ট্যাক্সেশনে যদি আপত্তি হয় কিংবা ট্যাক্সেশনের রিজিনেবল স্কোপ আপনাদের সামনে যদি উদ্ভাসিত না হয়, অন্যান্য অ্যাডভান্স কান্ট্রি যে ব্যবস্থা নিয়েছে, আপনারা কি সেই ব্যবস্থা নিতে পারেন না? একটা প্রধান অভিযোগ, এই রাজ্যে আঞ্চলিক বৈষম্য, এবার যে প্রধান অভিযোগ, সেটা বোধ করি ভারতবর্ষের সর্বত্র এটা বিদ্যমান। শহর এবং গ্রামাঞ্চলের মধ্যে একটা বিস্তর ব্যবধান, এর প্রথম আইটেম হচ্ছে জীবিকার অভাব, রিসোর্সের অভাব এবং পরবর্তী যেটা আসে, সেটা হচ্ছে যোগাযোগের অভাব। আপনারা পাবলিক এক্সচেকার ছাড়াও পাবলিক কন্ট্রিবিউশন, পাবলিক কমিশনের উপর নির্ভর করতে গেলেন না কেন? আমরা দেখেছি, রাস্তা করতে পারছেন না, টাকা নেই, ১৫ কোটি টাকা চেয়েছিলেন, ১৩ কোটি টাকা দিয়েছে, হতে পারে না। কিন্তু যে ব্রিজটা অপরিহার্য, না হলে যোগাযোগ বিচ্ছিন্ন হয়, why can't you creat a Bridge Corporation for Communication? যেখানে টোলের ব্যবস্থা অন্যান্য দেশে নেয়, আমাদের এখানে টোল কোথাও কোথাও দিতে হয়, আমরা দিয়ে থাকি, আজকে সরকারের রিসোর্স যদি সীমাবদ্ধ থাকে, কেন্দ্রের বদান্যতার যদি অভাব হয়, কেন্দ্রের বরাদ্দ যদি না থাকে, এই সব উদ্যোগ আমরা দেখতে পাচ্ছি না যাতে পিপলকে সাধারণভাবে ইনভলভ করতে পারেন, যে কথা কমিউনিকেশনের ক্ষেত্রে প্রযোজ্য, এই কথা জয়েন্ট সেক্টারের ক্ষেত্রে, এমপ্লয়মেন্ট জেনারেশনের ক্ষেত্রে প্রযোজ্য, আমি জিজ্ঞাসা করতে পারি কি, কানাইবাবু এখানে নেই, তাঁর বাজেট আপনি মুভ করেছেন, তিনি সেদিন বলেছিলেন ২৭টি শিল্প প্রতিষ্ঠান এখানে হয়েছে। আমি জিজ্ঞাসা করতে পারি, সরকারি রিসোর্স যেখানে সীমাবদ্ধ, রাজ্যের অর্থের মালিক যাঁরা তাঁরা এখানে শিল্প স্থাপন করতে, কর্ম সংস্থান করতে খুব একটা উৎসাহী নয়। সরকার

জয়েন্ট সেক্টারে কতটা এগিয়েছেন তার জবাব দেবেন? নিল। আমরা জানি Joint Collaboration with other countries and resources to be brought in this state from international monetary fund, world Bank. ওয়ার্ল্ড ব্যাঙ্কের উদ্যোগ আগে কিছুটা দেখতে পেয়েছিলাম, এখন সীমিত কেন বুঝতে পারছি না রহস্যজনক কারণে। আমাদের কণ্ঠস্বর ক্ষীণ হবার কারণ বুঝতে পারি, কিন্তু এই রুলিং ফ্রন্টের কণ্ঠস্বর ক্ষীণ শুধু নয়, আমরা অদৃশ্য হতে দেখতে পাচ্ছি। অ্যাবসেন্ট দেখতে পাচ্ছি। আজকে এর কারণটা আমাদের কাছে রহস্যজনক লাগছে। মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করছি, উনি পন্ডিত ব্যক্তি অর্থনীতিতে, উনি অনেকগুলো দিক ঘেঁটে দেখেছেন, উনার সুযোগ হয়েছে ভারত সরকারের অর্থনীতির সঙ্গে এক সময় সংশ্রব রাখার, ওখানে কিছু দায়িত্ব পালন করার, উনি পৃথিবীর অনেকগুলো দেশের নাম দিয়েছিলেন, যেখানে যেখানে তিনি গেছেন এবং দেখেছেন, আজকে এই অভিজ্ঞতা নিয়ে আমাদের দেশে, আমাদের এই রাজ্যে আমরা নতুন কি পরিকল্পনা দেখতে পেলাম?

এখানে সেই একই জিনিস রিপিট হচ্ছে। চৌকিদার থেকে লাটসাহেব পর্যন্ত (অবশ্য লাট-সাহেবের কথা বলা যায় না) কারোরই কোনও পরিবর্তন দেখতে পাচ্ছি না, দৃষ্টিভঙ্গির পরিবর্তন দেখতে পাচ্ছি না। ওয়াজেদ আলীর ভাষায় বলতে হয়, 'সেই ট্রাডিশন সমানে চলেছে'। ৩০ বছর ধরে সাপ্লিমেন্টারি বাজেট আসছে, আজও এসেছে। ক'দিন আগে কো-অপারেটিভ বাজেটের সময়ে এখানে কিছু অপ্রিয় আলোচনা হয়েছে, সেই সময়ে আমি এখানে উপস্থিত ছিলাম না, আমি পরে শুনেছি মাননীয় ডেপুটি স্পিকার কিছু কথা বাদ দিয়েছেন। তা আমি কি সেই কো-অপারেটিভ সম্বন্ধেই জিজ্ঞাসা করতে পারি যে, এক্ষেত্রে কি একটা ভাস্ট ফিল্ড আদার দেন গভর্নমেন্ট রিসোর্স নেই? কো-অপারেটিভে একটা ভাস্ট ফিল্ড আমরা দেখতে পাচ্ছি। কিন্তু আপনাদের সেই উদ্যোগ নেই এবং কো-অপারেটিভের কোনও উল্লেখ নেই এই অতিরিক্ত বরাদ্দের মধ্যে। অথচ এক্ষেত্রে আমরা ১ টাকার বিনিময়ে বাইরে থেকে ১০ টাকা পেতে পারি। If we have the resources of one rupee we can have 10 times from the financial agencies and authorities and institutions. অথচ সেই উদ্যোগ আজ আমরা দেখছি না। তাহলে কি এই ডিপার্টমেন্টের কাজ-কর্ম বন্ধ হয়ে গেছে? আজকে স্বভাবতই এই প্রশ্ন আমাদের মনে জাগে। মানুষের হাতে পয়সা কম, রিসোর্স কম, সরকারের ক্ষমতা এবং রিসোর্স দুটোই কম এবং সীমাবদ্ধতার নাকি বাধা আছে। অর্থনৈতিক ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারকে দোষারোপ করবার নিশ্চয়ই কিছু কারণ আছে। কিন্তু সেগুলি forces আমরা ইনভলভ করতে পারি, রাজ্য সরকারের পক্ষ থেকে সেগুলি করার উদ্যোগ কোথায়? আমরা সেই উদ্যোগ দেখতে পাচ্ছি না। আপনারা একটা বোস্ট করেন, সেদিনও দেখলাম হাওড়া স্মল সেভিংস-এ থার্ড প্রাইজ পেল। আমি স্মল সেভিংস-এর বিরোধিতা করছি না। স্টেট গভর্নমেন্ট এটা লং টার্মে loan পায়। কিন্তু আমাদের আশঙ্কা হচ্ছে যে, যে টাকা দিয়ে ছোট উদ্যোগ গড়ে তোলা সম্ভব হ'ত, ছোট শিল্প গড়ে তোলা সম্ভব হ'ত, সেই টাকা আজকে ভেনচারের অভাবে, অভিজ্ঞতার অভাবে, ইনপুটস অ্যান্ড ইনসেনটিভ-এর অভাবে যথাযথ বন্টন ব্যবস্থা নেই বলে ব্যাঙ্কে কিম্বা অন্য জায়গায় রেখে দিতে বাধ্য হতে হচ্ছে। এর ফলে একটা নির্দিষ্ট পরিমাণ কর্মসংস্থানের সুযোগ সঙ্কুচিত হচ্ছে। সরকার বেশি কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারেননি। কালকে লেবার মিনিস্টার বলেছেন, বিগত এক

বছরে অনলি ১৫,০০০ থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়েছে। এছ আনঅথরাইজড কত হয়েছে, তা আমরা জানিনা। প্রশান্তবাবু এখানে আছেন, তিনি জায়গায় কত-জনকে ঢুকিয়েছেন, জানিনা। ৯২-টি মিউনিসিপ্যালিটি, কলকাতা কর্পোরে এবং সি.এম.ডি.-এর মালিক তিনি। সে কথা যাক। শ্রম মন্ত্রীর কথা ধরে নিয়ে বলছি, ১৫,০০০ কর্মসংস্থান যদি এক বছরে হয়, তাহলে এই সমস্যার সমাধান হতে কত লাগবে? আজকে আপনারা আমাদের বিরুদ্ধে অভিযোগ করছেন। না হয় আমরা সে অভিযোগ স্বীকার করে নিচ্ছি। আপনারা তো সেই-সব অভিযোগ মানুষের কাছে তুলে ধ আমাদের পরাজিত করে এসেছেন। তাহলে আপনাদের উদ্যোগ কোথায়? আমরা অ্যাডমিনিস্ট্রেশ গ্রামারের দাবি করিনা। আমাদের কাজে ব্যর্থতা থাকতে পারে, আমরা তা অস্বীকার কর পারি না। আজকে আমি তার পরিপূর্ণ দায়িত্ব নিচ্ছি, কারণ আমি চিরকাল কংগ্রেস ক আসছি। আজকে আপনারা সেই সবের পরিবর্তন করবেন বলে এসেছেন এবং সেই ক বলেই জনপ্রিয় হয়েছেন। সাংবিধানিক সীমাবদ্ধতা জেনেই ক্ষমতায় এসেছেন। তাহলে আজ আপনাদের নতুন উদ্যোগ কোথায়? ২০ লক্ষ রেজিস্টার্ড আন-এমপ্লয়েডের মধ্যে ১৫,০০ লোকের কর্ম সংস্থানের ব্যবস্থা করা পর্বতের মুষিক প্রসবের মতো ব্যাপার। লেবার বাজে দেখলাম আপনারা ২ লক্ষ ২৫ হাজার মানুষকে বেকার ভাতা দিয়েছেন এবং এর ফ লেবার বাজেট-টাকে ৭ কোটি থেকে ৫২ কোটিতে নিয়ে যেতে পেরেছেন। কিন্তু এটা বে কিছু নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কি মাননীয় অর্থ মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা কর পারি যে, আপনি এই সাপ্লিমেন্টারি বাজেট প্লেস করে যে টাকা চেয়েছেন তাতে প্রোডাকটি এক্সপেনডিচার কোথায়? রিলিফ? পারমানেন্ট অ্যাসেটস or for the state of th people তৈরি হচ্ছে না এর মধ্যে দিয়ে। মাননীয় নির্মল বোস মহাশয় আমার পুরানো ব

[4-50—5-00 p.m.]

অধ্যাপক মানুষ, ওনাকে জিজ্ঞাসা করছি শিক্ষা ব্যবস্থায় যে নৈরাজ্য চলছে সেটার সম্প কি খোঁজ-খবর রেখেছেন। আপনারা একদিকে কেন্দ্রকে বলছেন ৯টি অ্যাসেম্বলি ডিসলভ ক অগণতান্ত্রিক কাজ করেছে আর আপনারা কি করছেন? শিক্ষা ব্যবস্থার এ টু জেড—স্কু থেকে প্রাইমারি পাঠশালা পর্যন্ত বাদ যায়নি আপনাদের আওতা থেকে এবং অল ইউনিভার্সিটি আপনারা সুপারসিড করেছেন এই ৩ বছরে। আপনারা যে ডেমোক্রাটিক ভ্যালু সেই ভ্যা কি দেন? ইভেন ফ্রম দি স্টুডেন্ট? তাহলে পরবর্তীকালে এই দেশের নাগরিক যারা হ তাঁদের মনে ডেমোক্রাটিক নর্মস সম্বন্ধে ধ্যান-ধারণা থাকবে না—এটা আপনারা জানবে আপনারা এইভাবে আজকে যে পরিবর্তন আনার নজির সৃষ্টি করেছেন এই নজির by an civilized standard and cannon, it is not democratic, not a civilized method for permanent dissolution of the elected bodies. আপনারা সেদিন কি জবা দেবেন? আজকে সেইদিক দিয়ে সোশ্যাল সার্ভিসের সার্থকতা কোথায়? এডুকেশন জিরো, হেলথ প্রায় জিরো, প্রেসিডেন্টস রুল একাধিকবার দেখেছি, তখন যেরকম ছিল আপনারা আবার তা করতে যাচ্ছেন। আজকে সোশ্যাল সার্ভিসের কোনও উন্নতি হয়েছে? রাজ্য কোথায় দাঁড়িয়ে আছে? অ্যাসেটস বাড়েনি, প্রডাকটিভিটি বাড়েনি, সোস্যাল সার্ভিসেস বাড়েনি। আজকে

যাচ্ছি কোথায়? হোয়ার উই আর হেডিং ফর? নর্মস অ্যান্ড ভ্যালু চলে গেছে। আপনারা নজির স্থাপন করুন। আজকে বিরোধীরা চিৎকার করছে, আপনাদের সাপোর্ট করতে পারছেন না—এই ঘটনা ঘটে গেছে, তাঁরা মনে-প্রাণে গ্রহণ করতে পারছে না আপনাদের পলিসিকে। এই রাজ্যে যদি এই অবস্থা হয় তাহলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আমাদের বলবেন কি, পশ্চিমবাংলা যাবে কোথায়? আজকে পরস্পর বিরোধিতা আমরা দেখতে পাচ্ছি। গোটা ভারতবর্ষের শুরু হয়েছে, হসটালিটি চলছে, কেউ কারোও ইন্টারেস্ট দেখতে চাইছে না, এক রাজ্য আর এক রাজ্যকে দেখছে না, এক ভাষার মানুষ আর এক ভাষার মানুষকে টলারেট করতে পারছে না, এক জীবিকার মানুষ অন্য রাজ্যের মানুষকে দেখতে পারছে না। অন্য দিকে আমাদের বিদ্যুৎ নিয়ে অনেকবার আলোচনা হয়েছে, এটা একটু দেখুন কিছু করতে পারেন কি না। গ্যাস টারবাইন বসেছে—যত গরম পড়ছে তত বিদ্যুৎ কমছে—এইরকম অবস্থা কেন হচ্ছে—এটা প্রোব করে দেখুন। আমাদের পরিবহন ব্যবস্থা অস্বাভাবিক অবস্থায় গিয়ে পৌছেছে। পাবলিক ট্রান্সপোর্ট সিস্টেম—আমাদের গভর্নমেন্টও—১৬১ কোটি টাকা কেন্দ্র বরাদ্দ করেছেন বলে রেডিও মারফৎ শুনেছি। সাধারণ মানুষের চলাচল অসম্ভব হয়ে দাঁড়িয়েছে। তাঁর জন্য আপনাদের উদ্যোগ কোথায়? তাঁর সার্থকতা কোথায়? মানুষেরা কি সুফল পাচ্ছে? নির্মলবাবু ভাগ্যবান মানুষ, ভাগ্যবানের বোঝা ভগবানে বয়। আজকে কোনওদিকে উন্নয়ন যদি পরিলক্ষিত না হয়, অ্যাসেটস যদি তৈরি না হয়, প্রডাকশন যদি না হয় ভ্যালুস রিকভার যদি না করেন তাহলে নিন্দা করাটা কি অন্যায়? মাননীয় প্রশান্তবাবু বিভিন্ন মিউনিসিপ্যালিটি এবং কলকাতা কর্পোরেশন পেয়েছেন—আপনার তো ৩ বছর অতিক্রান্ত হয়ে গেল, একটার পর একটা কৈফিয়ত দিচ্ছেন—এর পর আর কোনও কৈফিয়ত দেবেন কি?

সিভিক অ্যামিনিটিস টাউনে—শহরে বাড়েনি, পানীয় জল এখানে ওখানে ২।১ জায়গায় সংস্কার করলেও করতে পারেন কিন্তু মানুষের দুঃখ লাঘব করার মতো অতিরিক্ত কিছু করেন নি। আজকে গ্রামাঞ্চলে পানীয় জল পাওয়া যাচ্ছে না। লাস্ট হচ্ছে কেরোসিন—অর্থমন্ত্রী মহাশয় আছেন, আরেকটি সঙ্কটের কথা তাঁকে বলছি সেটা হচ্ছে জ্বালানী সঙ্কট। আজকে ৭।। টাকার কয়লা ১৬ টাকায় কিনতে হচ্ছে। এর মার্জিন এবং প্রফিটিয়ারিং কোথায় যাচ্ছে? আপনাদের বিরুদ্ধে আকস্মিকভাবে একটা অভিযোগ শুনলাম, যে যোগসাজস করেই এসব করা হচ্ছে। শুধু জিনিসের দাম যে ডেলী বাড়ছে তাই নয় একটা বিরাট গ্যাপ, বিটুইন প্রোডাকশন অ্যান্ড দি কনজিউমারস end। এই দুটো end-এর মধ্যে যে পার্থক্য এটা নিচ্ছে কে? ৭।। টাকার কয়লা ১৬ টাকায়, ১।। টাকার কেরোসিন ৫।। টাকায় এমন কি মেদিনীপুরের কোথাও কোথাও ২০ টাকা লিটার বিক্রি হয়েছে। সাধারণভাবে এই অবস্থাগুলো কি দেখেছেন? লাস্ট বাট নট দি লিস্ট, আমাদের দৈনন্দিন কাগজপত্র ঠিকমতো কোথা থেকে আসে জানিনা কিন্তু আমাদের ছেলেমেয়েদের যে বই এবং খাতাপত্র দরকার সেদিকে একটা দারুণ অবস্থার সৃষ্টি হয়েছে। খুব বেশি নয়, সাধারণ প্রাইমারি লেভেলে বইও ছেলেরা পাচ্ছেনা। উইদিন দি লিমিট কোথা থেকে এই বই জোগাড় করব। হোয়াট হ্যাজ হ্যাপেন্ড টু দিস, এই সব ঘটনার জন্য কেন্দ্রকে দোষ দেওয়া যায় না। সুলেখা কালি তো এখানেই তৈরি হয়? একসারসাইজ বুকের কাগজ এখানে পাওয়া যায়। সিমেন্ট, কেরোসিন, চিনি এসবের কথা না হয় নাই বললাম এটা একটু আপনারা দেখবেন। যে অভিযোগটা আপনাদের বিরুদ্ধে উপস্থিত হয়েছে

সবই কি বটল নেক হয়ে গেছে? যে নেপোরা দই খেয়ে যাচ্ছে সেই নেপোদের চিহ্নিত করতে আপনারা পারবেন? তাহলে আমরা খুশি হব। সাধারণভাবে সাপ্লিমেন্টারি বাজেটের মধ্যে—ড্রট, ফ্লাড এগুলো অপরিহার্য খাতে যে ব্যয়ের কথা বলেছেন এখানে আমাদের নিজেদের মনে হয় প্রপার প্ল্যানিংয়ের অভাব আছে। আপনাদের দূরদৃষ্টির পরিচয় এখানে রাখতে পারতেন। যে বিরাট অঙ্কের টাকা চাচ্ছেন—বাঁশের চেয়ে কঞ্চি দড়, যে বাজেট হল তার চেয়ে সাপ্লিমেন্টারি বাজেট যদি বেশি হয় তাহলে আমাদের পক্ষে মারাত্মক অবস্থা। আপনাদের কাছে তাই অনুরোধ করব সবদিক লক্ষ্য করে আমাদের যে সমস্যা পভার্টি, ইললিটারেসী এগুলির দিকে লক্ষ্য করে যদি এই সাপ্লিমেন্টারি বাজেট হত আমরা নির্দ্বিধায় সমর্থন করতে পারতাম। কিন্তু এর কোনওটারই উদ্দেশ্য সাধন হচ্ছে না বলে কোনও সুযোগ পাচ্ছি না, তাই এই প্রস্তাবগুলি সমর্থন করার সুযোগ হলনা।

[5-00—5-10 p.m.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন মূল খাতে ১৯৭৯-৮০ সালের জন্য যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করা হয়েছে আমি তা সমর্থন করছি। এই মাত্র ডাঃ আবেদিন তাঁর বক্তব্য শেষ করলেন। তিনি তাঁর বক্তব্যের শুরুতে একটা মূল প্রশ্ন করলেন যে আমরা যখন বিরোধীপক্ষে ছিলাম তখন এই রকম ব্যয় বরাদ্দের সমালোচনা এইভাবে করেছি যে বাজেট তৈরি করবার সময় এগুলি বোঝা উচিত ছিল এবং এইগুলি কেন পরে এইভাবে অতিরিক্ত খরচ করা হল। তিনি যদি আমাদের পুরানো বক্তৃতাগুলি দেখেন তাহলে দেখবেন আমরা এই কথা কোনও সময় বলিনি। কারণ যখন বাজেট তৈরি করা হয় তখন সারা বছর কি হবে তা চিন্তা করা যায় না। কেউ কি জানত যে বাজেট তৈরি করার পর চাপড়ায় দাঙ্গা হবে এবং সেই সব জায়গার মানুষকে সাহায্য করবার জন্য খরচ করতে হবে? সুতরাং হঠাৎ কোনও ঘটনা হলে তার জন্য ব্যয় বা সরকার যদি কোনও নীতির পরিবর্তন করেন ,তাহলে তার জন্য অবশ্যই ব্যয় করতে হবে। এটা হাউস অফ কমন্স-এও আছে লোকসভাতেও আছে। বিরোধী পক্ষ থেকে আমরা সমালোচনা যেটা করেছিলাম তা হলো সেটা এই থেকেই বোঝা যায় বা সেটা নীতির ব্যাপার নয়। সেইরকম যদি তিনি এই বই থেকে একটা খাত দেখাতে পারতেন যে ঐ রকমের কোনও ব্যয় হয়েছে তাহলে নিশ্চয়ই আমরা তাঁর কথা শুনতাম। সুতরাং এই জাতীয় অতিরিক্ত ব্যয় যেটা হবে তা আমাদের সমর্থন করতেই হবে। আর একটা জিনিস আমাদের সিস্টেমের মধ্যে আছে এই যে ৯টা রাজ্য বিধান সভা ভেঙ্গে দেওয়া হল সেই সব রাজ্যে তাঁরা যে অতিরিক্ত ব্যয় করেছেন যেখানে জনতা এবং লোকদল সরকারে ছিলেন সেই ব্যয় মঞ্জুরি করলেন কেন্দ্রীয় সরকার। এ যেন কার শিশুকে কোলে নেয়। এখন আমাদের সরকার যে নীতি অনুসারে ব্যয় করছেন সেই সরকারের ব্যয় বরাদ্দের প্রতি আমাদের পূর্ণ সমর্থন আছে। যে ব্যয় বরাদ্দের দাবি এর আগে পেশ করা হতো এবং এখন যেভাবে করা হচ্ছে এর মধ্যে তফাত আছে। সরকারের আয় বৃদ্ধি এবং ব্যয় নীতি থেকে নিশ্চই সরকারের দৃষ্টিভঙ্গি কি তা বোঝা যায়। এখানে যে ব্যয় করা হয়েছে তা বিশেষ করে খরা ত্রাণের জন্য এবং কৃষির উন্নতির জন্য। তিনি বলেছেন কোথাও প্রোডাকটিভ এক্সপেনডিচার হয় নি। কৃষির জন্য ব্যয়, খরা হবার পর কৃষি

উৎপাদন বৃদ্ধির জন্য প্রোডাকটিভ এক্সপেনডিচার করা হয়েছে, শিল্প উন্নয়নের জন্য ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের জন্য যে ঋণ দেওয়া হয়েছে সেটা প্রোডাকটিভ এক্সপেনডিচার, ক্লোজ ও সিক ইন্ডাস্ট্রিকে বাঁচানোর জন্য যে লোন দেওয়া হয়েছে সেটা প্রোডাকটিভ এক্সপেনডিচার এবং প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষার জন্য যে খরচ করা হচ্ছে সেটা প্রোডাকটিভ এক্সপেনডিচার এবং পেনশন রেট যেটা বাড়ানো হয়েছে সেটা সমাজ কল্যাণমূলক কাজ। এই যে দৃষ্টিভঙ্গি সাধারণ মানুষের উপকার করা এটা কি কোনও কাজ নয়? লোকসভার নির্বাচনের পর সমস্ত জায়গায় আমরা চিৎকার শুনেছি লোকসভার নির্বাচনে এখানে ভীষণ কারচুপি হয়েছে—নির্বাচন একটা প্রহসন হয়েছে। এই বিধানসভা যেদিন বসেছিল সেদিন রাজ্যপালের ভাষণের সময় বাধা দেওয়া হয়েছিল, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে বিরোধী পক্ষ সবাই এই কথা বলেছিলেন। কিন্তু আজকে সাপ্লিমেন্টারি বাজেটে যেখানে লোকসভার নির্বাচনের জন্য প্রচুর খরচ করা হয় সেই বরাদ্দের দাবি মঞ্জুর করবার জন্য যে দাবি এসেছে তখন সেখানে কেউ কোনও কথা বললেন না। ডাঃ আবেদিনও তাঁর দীর্ঘ ভাষণে এই সম্বন্ধে কিছু বললেন না। রাজ্যপালের ভাষণের সময় হরিপদবাবু যে ভাষণ দিয়েছিলেন তাতেও তিনি বলেছিলেন। কিন্তু এখন কিছু বললেন না। কং(আই) তো নেই। তিন মাস হয়ে গেছে। শুনেছিলাম কমিশন হবে কিন্তু কোথাও কিছু নেই। এর জন্য ১৫ নং দাবি আছে মুখ্য খাত ২১৫ ইলেকশন যেখানে ৬ কোটি ৫৫ লক্ষ টাকা অতিরিক্ত ব্যয় হয়েছে যা মঞ্জুর করার জন্য দাবি করা হয়েছে। ২১ নং দাবি ত্রাণ খাতে ২৫৫, পুলিস অতিরিক্ত ব্যয় ৩ কোটি ২৯ লক্ষ ৫৯ হাজার টাকা সেখানে টীকায় বলা হয়েছে লোকসভার ইলেকশনের জন্য অতিরিক্ত পুলিসের জন্য এই ব্যয় হয়েছে। লোকসভার ইলেকশনে ৯ কোটি ৮৪ লক্ষ ৫৯ হাজার টাকা খরচ হল। কিন্তু এই বিষয় রাসবিহারীবাবু এবং ডাঃ আবেদিন সাহেব কোনও মন্তব্য করলেন না। তাহলে কি আমরা ধরে নেব যে তাঁরা তাঁদের মত পরিবর্তন করেছেন এবং তাঁরা এখন স্বীকার করছেন লোকসভার নির্বাচন অত্যন্ত সঙ্গতভাবে এবং নিরপেক্ষভাবে হয়েছে। এর আগে যে সব অভিযোগ করেছিলেন তার সমস্ত তাঁরা প্রত্যাহার করে নিচ্ছেন। এই টাকা মঞ্জুর করাতে তাঁর আপত্তি নেই ৯ কোটি ৮৪ লক্ষ ৫৯ হাজার টাকা সরকার ভাল ভাবেই ব্যয় করেছেন যে বিষয় কোনও মন্তব্য নেই। আর একটা কথা বাজেট যখন তৈরি হয় লোকসভার নির্বাচনের জন্য খরচ করতে হবে তা সরকার জানতেন না। লোকসভার নির্বাচন না হলে এত টাকা খরচ হত না, এক একটা নির্বাচনের জন্য কত খরচ হয় তা সকলের জানা আছে। সংবিধানে বলা আছে ৫ বছর পর পর নির্বাচন হবে। কিন্তু হঠাৎ নির্বাচন হলে কত খরচ হয় দেখুন। এক পশ্চিম বাংলাতেই ১০ কোটি টাকার মতো খরচ হয়েছে। সুতরাং মাসে মাসে যদি বিধানসভার নির্বাচন হয় তাহলে কি করে টাকা পাওয়া যাবে—বিদ্যালয়, পানীয় জল ও রাস্তাঘাটের জন্য? গণতন্ত্র খুবই এক্সপেনসিভ। এরজন্য নির্বাচন করতেই হবে কিন্তু তার একটা মাত্রা থাকা উচিত। এইভাবে বারে বারে নির্বাচন করা উচিত নয়। খরা ত্রাণের ব্যাপারে ওপক্ষের সদস্যরা বলেছেন আমাদের পক্ষের সদস্য সুনীল বাবুও বলেছেন। খরার প্রশ্নে আমাদের সরকার দারুণ দক্ষতার সঙ্গে এখানে যে ব্যবস্থা করেছেন তার তুলনা হয় না। অন্যান্য রাজ্যে যেখানে খরা হয়েছে সেখানে সাঙ্ঘাতিক অবস্থা। খরার জন্য সেখানে নির্বাচন বন্ধ করার কথা সেখানের নেতারা বলছেন। কিন্তু পশ্চিমবাংলায় যে খরা হয়েছিল তাতে এখানে নির্বাচন বন্ধ হয়নি। বামফ্রন্ট সরকার পঞ্চায়েত এবং জনসাধারণকে সামনে নিয়ে কাজ

[5-10—5-20 p.m.]

করেছেন। এই প্রসঙ্গে আমি একটা কথা বলব উত্তরবঙ্গে দারুণ খরা হয়েছিল ফসল নষ্ট হয়ে গেল, ঘরে খাবার নেই, ভেবেছিলাম যে এখানে খরা ত্রাণ শুরু হবে কিন্তু শুনলাম সরকারি হিসাবে সেখানে খরা হয়নি। মালদার কিছু কিছু অঞ্চলে খরা হয়েছে। পঃ দিনাজপুর জলপাইগুড়ি ও কুচবিহার, শিলিগুড়িতে খরা হয় নি। এই পুরানো নিয়ম যে এই এত ইঞ্চি বৃষ্টি না হলে হবে না। এই পুরানো নিয়ম পরিবর্তন করতে হবে। কারণ, মানুষ কষ্টে আছে খরা হয়েছে বলে, এই দিকে বোধ হয় একটু লক্ষ্য রাখা দরকার। বিভিন্ন বিভাগের মধ্যে সরকারের সঙ্গে স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের যাতে একটা সমন্বয় সাধিত হয় সেদিকে নজর রাখা দরকার। তারপর ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিজ-এর ব্যাপারে শিল্পের উন্নয়নের জন্য ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনকে ৩ কোটি ৮০ লক্ষ ৬২ হাজার টাকা ঋণ দেওয়া হয়েছে ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিজ খুলবার জন্য। এই বিষয়ে ভাবা দরকার এই সমস্ত বন্ধ রুগ্ন কারখানা খোলার ক্ষেত্রে শ্রমিকদের দিয়ে সমবায় করে এই সমস্ত কারখানা খোলা যায় কিনা সেটা ভাবা দরকার। এখানে পেনশন অবসর ভাতার জন্য ১ কোটি ৭৫ লক্ষ ৪৯ হাজার টাকা অতিরিক্ত ব্যয় হয়েছে। এটা অত্যন্ত ভাল কাজ হয়েছে। কিন্তু এর জন্য আরও কিছু বৃদ্ধি করা যায় কিনা সেটা ভাবা দরকার। আমি একটা কথা বলি যেটা আমি শুরুতে বলেছিলাম যে অনিবার্য ব্যয় করতে হবে, তার জন্য মঞ্জুরিও করতে হবে, কিন্তু সমস্ত ব্যয় অনিবার্য হলেও সেটা গৌরবের নয়। এই যে এখানে আছে ৪৬ নং দাবিতে রিলিফ টু পারসন্স অ্যাফেকটেড বাই রায়টস এতে গায়ের মধ্যে জ্বালা ধরে যায়। পশ্চিমবঙ্গের একটা ঐতিহ্য আছে, এখানে সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতা, বিচ্ছিন্নতা নেই, কিন্তু গত বছর চাপড়াতে যে দাঙ্গা বাধিয়ে দেওয়া হয়েছে তার জন্য অতিরিক্ত ব্যয় এই কথা বলেছেন এই অতিরিক্ত ব্যয় যেন এইখানেই শেষ হয়। এখানে নানারকম ষড়যন্ত্র শুরু হয়েছে, প্রাদেশিকতা, সাম্প্রদায়িকতার উসকানি দিচ্ছে। কিন্তু পশ্চিমবাংলায় যেখানে শ্রমিক কৃষক আন্দোলন জোরদার, রবীন্দ্রনাথ, দেশবন্ধু চিত্তরঞ্জন, বিবেকানন্দ, নেতাজীর যে বাংলা সেখানে কোনও রকম প্রাদেশিকতা, সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতার উসকানি দেওয়া চলবে না, কোনও রকমে দাঙ্গা যাতে না বাধে তার জন্য এপক্ষ ওপক্ষ সবাইকে সতর্ক থাকতে হবে, আমাদের পশ্চিমবঙ্গের যে সম্মান, স্বার্থ তাকে অবশ্যই রক্ষা করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয় আলোচনা করার সুযোগ পাই না, প্রতি বছর গিলোটিন হয়, এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবিতে সেই বিষয়টা আছে, সেটা হচ্ছে মুখ্য ২১১ রাজ্য বিধানসভা। রাজ্য বিধানসভার ব্যাপারে এর আগে আমি একবার বলেছিলাম যে সদস্যদের সুবিধা দেওয়ার জন্য কিছু অতিরিক্ত খরচ করা হয়, সেটা সঙ্গত কাজ হতে পারে, কিন্তু বিধানসভার ব্যাপারে কতকগুলি কাজ করা দরকার, যেমন আমাদের লাইব্রেরিতে অনেক ভ্যালুয়েবল বই আছে, দলিল আছে, প্রসিডিংস আছে, এটাকে সম্প্রসারিত করা দরকার যাতে সদস্যরা এবং গবেষকরা সুযোগ পেতে পারেন। যেমন লোকসভায় আছে, সেখানে ইন্সটিটিউশন অব পার্লামেন্টারি স্টাডিজ কিছু পুস্তিকা বের করেন, বই বের করেন, আমাদের এখানে সেইরকম কিছু করা উচিত। এই ব্যাপারে আমার শেষ বক্তব্য বিধান পরিষদ শেষ হয়ে গেছে, কিন্তু বিধান পরিষদের শেষ কয়েক বছরের কার্য বিবরণী প্রসিডিংস ছাপা হয়নি। এটা ঐতিহাসিক বিষয়। আমাদের বিধানসভার যাঁরা সদস্য

রয়েছেন তাঁদের এবং বিধান সভার পুরানো কার্য বিবরণী ছেপে বের করেন, কিন্তু ঐতিহাসিকরা, গবেষকরা, আমাদের ভবিষ্যত বংশধররা যদি জানতে চান এখানকার বিধান পরিষদের কি কার্য বিবরণী রয়েছে এবং তাঁরা যদি জানতে পারেন যে এটা ছাপা নেই তাহলে সেটা অসম্মানের ব্যাপার হবে। আমি বক্তব্য শেষ করছি এই কথা বলে যেসব বিষয়ে অতিরিক্ত ব্যয়ের দাবি করা হয়েছে সেটা জনসাধারণের স্বার্থে করা হয়েছে, প্রয়োজনে করা হয়েছে, ভালভাবে করা হয়েছে, কিন্তু মাননীয় অর্থ মন্ত্রী মহাশয়কে দুটো বিষয়ে লক্ষ্য রাখতে হবে, একটা হচ্ছে প্রায় অধিকাংশ জায়গাতে এই কথাটা বলা হয়েছে কেন অতিরিক্ত টাকা দেওয়া হয়েছে। অ্যাডিশনাল প্রভিসনস আর রিকয়ার্ড ফর মিটিং লারজার এস্ট্যাবলিশমেন্ট চার্জেস, নিশ্চয়ই এস্ট্যাবলিশমেন্ট চার্জ দরকার হলে বাড়াতে হবে, কিন্তু যে কাজের স্বার্থে বাড়াচ্ছি সেই কাজ ঠিকমতো হচ্ছে কিনা দেখতে হবে। অন্যদিকে ডেভেলপমেন্ট থেকে এস্ট্যাবলিশমেন্ট চার্জ এর দিকে বেশি নজর পড়ছে কিনা সেইদিকে নজর রাখা দরকার। জয়নাল আবেদিন সাহেব বলেছেন পরিবহন ব্যাপার অত্যন্ত সঙ্কটজনক হয়েছে। ৬৭ নং দাবিতে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট, দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট এই তিনটি পরিবহন সংস্থাকে ২ কোটি ৬৯ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছে, কিন্তু এইভাবে ঋণ দিয়ে কি কাজ চলছে সেইদিকে নজর দেওয়া দরকার, তার পরিবহন ব্যবস্থাকে উন্নত করার চেষ্টা করা দরকার। এই কথা বলে আমি এই ব্যয়-বরাদ্দের দাবি সমর্থন করছি।

**শ্রী শিবনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপন করা হয়েছে আমার মনে হচ্ছে যে সেটা মূলত যাতে আরও ভাল করে দলবাজি করা যায় তাঁর জন্যই করা হয়েছে। সেই জন্যই এই টাকা চাওয়া হয়েছে। দেখা যাচ্ছে যে বিভিন্ন ক্ষেত্রে সরকার তাঁদের আগেকার বাজেটের টাকাই খরচ করতে পারেননি, অথচ আবার নতুন করে খবচ করার জন্য এই বরাদ্দ চেয়েছেন, তাঁরা আরও বেশি টাকার মজুরি চেয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মূলত দুটি ডিপার্টমেন্ট নিয়ে আলোচনা করব—একটা হ'ল পি.ডাবলু.ডি, আর একটা হল শিডিউল্ড কাস্ট অ্যান্ড ট্রাইবাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট। শিডিউল্ড কাস্ট অ্যান্ড ট্রাইবাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের জন্য ২ কোটি ৪৮ লক্ষ ৪৯ হাজার টাকার অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। কিন্তু এই ডিপার্টমেন্ট থেকে আগেই প্রায় ২ কোটি টাকা স্যাংশন করা হয়েছিল এবং সেটা সারেন্ডার করা হয়েছে। সেই টাকাই যখন খরচ করতে পারলেন না, তখন আবার অতিরিক্ত টাকার কি দরকার ছিল? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিষয়টিকে একেবারে পুরোপুরি দলবাজির ক্ষেত্রে নিয়ে যাওয়া হয়েছে। যেখানে দলের প্রয়োজন নেই সেখানে স্যাংশন থাকলেও টাকা খরচ করা হচ্ছে না। আবার যেখানে দল থেকে চাওয়া হচ্ছে সেখানে অতিরিক্ত ব্যয় বরাদ্দ করা হচ্ছে। শিডিউল্ড কাস্টস এবং ট্রাইবদের এলাকায় নিরপেক্ষভাবে স্কুল বিল্ডিং তৈরি করার জন্য টাকা চাওয়া হয়েছে; বছরের পর বছর সেই সব কেস পড়ে আছে; সেগুলি ম্যাচিয়োর করে যাচ্ছে, অথচ সে গুলির জন্য টাকা স্যাংশন করা হচ্ছে না। অপর দিকে আজকে আমরা দেখছি ইমিডিয়েটলি যে প্রপোজাল আসছে সে প্রপোজাল স্যাংশন হয়ে যাচ্ছে, যদি সেটা নিজেদের দল থেকে আসে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাঁকুড়ার লাক্ষা শিল্পের উন্নতির জন্য তিন বছর আগে সেখানে সুপারভাইজার করে মিহির গুপ্তকে নিযুক্ত করা হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত

তিনি সেখানে যাননি। কলকাতায় তাঁর অফিসে গিয়ে দেখুন, তিনি তাঁর পাশের চেয়ারের এ ভদ্র-মহিলার সঙ্গে বসে গল্প করছেন। এখানে তাঁর কোনও কাজ নেই, অথচ ওখান থে ডি.এম. বার বার বলছেন যে, তাঁকে ওখানে না নিয়ে গেলে কোনও কাজ হবে না। বি তাঁকে এখানে বসিয়ে রেখে তাঁকে দিয়ে কো-অর্ডিনেশন কমিটি করানো হচ্ছে। তিনি এখা অফিসে বসে গল্প করছেন, কোনও দিন কোনও কাজ করছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশ প্রায় ৮৫টি স্কুল-এর জন্য হস্টেল বিল্ডিং গ্রান্ট-এর প্রপোজাল রাখা হয়েছিল এবং সে প্রপোজালগুলি ম্যাচিয়োর করে গেছে। অথচ সেগুলি স্যাংসন করা হচ্ছে না। এমন কি লে পাওয়ার জন্য ফাইনান্স কমিশনের কাছে শত শত হাজার হাজার যে দরখাস্তগুলি ক হয়েছিল সেই দরখাস্তগুলি পড়ে আছে, সেগুলি কার্যকর হচ্ছে না। এমন কি এই ডিপার্টমেন্টে ভালভাবে পরিচালিত করার জন্য বিভিন্ন পোস্টে বিভিন্ন ব্যক্তিকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া জন্য লিস্ট পর্যন্ত করা হয়েছিল, অথচ আজকে তাঁদের সেই সব পোস্টে নিয়োগ করা হচে না। কি কারণে হচ্ছে না, কেন হচ্ছে না, তা আমরা বুঝতে পারছি না। কিন্তু তাঁদের নিয়ো না করার জন্য কাজ কিছুই হচ্ছে না। যেখানে কোনও কাজই হচ্ছে না সেখানে নতুন ক টাকা খরচ করার কি প্রয়োজন ছিল?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এবারে পি.ডাবলু.ডি সম্পর্কে দু'-একটি কথা বল বিভিন্ন রাস্তা, খাল, বিল করার জন্য এই ডিপার্টমেন্টকে বহু টাকা বরাদ্দ করা হয়েছে। সা পশ্চিমবাংলার জন্য প্রায় ১০০টি রাস্তা স্যাংশন হয়েছে, কিন্তু সেখানে কোনও কাজ হচ্ছে ন আমি এখানে কয়েকটি নাম উল্লেখ করব যেখানে কোনও কাজ হয়নি।

[5-20—5-30 p.m.]

বিশেষ করে আমি যে দলবাজির কথাটা বলেছিলাম, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে এব ক্ষোভের সঙ্গে দেখছি যে আমাদের এই হাউসের লীডার মাননীয় মুখ্যমন্ত্রী তিনি এই দলবাজিে একেবারে সকলের চেয়ে অগ্রণী। তিনি এত উলঙ্গভাবে এই দলবাজি করেছিলেন যে ভাবে অবাক হয়ে যেতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খেজুরী থানাতে কুন্দীপুর, তালবাটী একটি রাস্তা স্যাংশন হয়েছে, শুধু স্যাংশন নয়, পি.ডবলিউ.ডি'র চীফ ইঞ্জিনিয়ারদের দিয়ে রোডা ফাইনালাইজ হয়ে গেছে এবং সেখানে কন্ট্রাক্টার নিয়োগ করা হয়ে গেছে। তারপর কন্ট্রাক্টারর কাজ করতে যাবেন এবং মিনিস্টারদের অর্ডার সবকিছু হয়ে গেছে কিন্তু বিগত ইলেকশনে সময় আমাদের ওখানে মাননীয় চীফ মিনিস্টার গেলেন মিটিং করতে তখন তাঁকে পার্টি থেকে জানানো হল সেখান দিয়ে রাস্তা করলে তাঁদের অসুবিধা হবে সুতরাং সেই রাস্তাটি যেকোনওভাবে হোক বন্ধ করতে হবে। যদিও ডিপার্টমেন্ট হচ্ছে যতীনবাবুর, কিন্তু সেখানে জ্যোতিবাবু নিজে অর্ডার দিলেন যে না এই রাস্তাটি হবেনা। এই রাস্তাটি তিনি অর্ডার দিয়ে বন্ধ করে দিলেন তিনি কি কারণে বন্ধ করলেন, কি অসুবিধা ছিল সেটির তিনি কোনও উল্লেখ করলেন না কিন্তু তিনি রাস্তাটি বন্ধ করে দিলেন। স্যার, এখানে আমি আরও বলতে চাই নন্দীগ্রাম চন্ডিপুরে রাস্তার জন্য ৩০,০০০ টাকা ব্যয় করার কথা ছিল, বোলগ্রাম, মালিখালি এখানে ৭০,০০০ টাকা ব্যয় করার কথা ছিল, ভগবানপুর ১৩০০০ টাকা খরচ করার কথা ছি সোয়াদিঘিতে ২০,০০০ টাকা খরচ করার কথা ছিল। এইরকম মেদিনীপুর জেলার প্রায় ১:

রাস্তাতে ৫ লক্ষ ২৪ হাজার টাকা গত বছর খরচ করার কথা ছিল, কিন্তু সে টাকার এক পয়সাও খরচ করা হয়নি। এ ছাড়া বর্ধমান জেলায় দুলাল খালের উপর যে ব্রিজ যার জন্য ৬ লক্ষ ৭৫ হাজার টাকা অনুমোদন করা হয়েছিল, তপসিয়াতে ৫০,০০০ টাকা, বাজিতপুর, হাঁসখালি, নোনাগঞ্জে ১ লক্ষ টাকা, বদ্যিবাটী ট্যাংরামাল ঘাট ভায়া এলোপাথারি, চাকদা, সুলতানপুর একটা ট্রাইবাল এরিয়া এখানে এক লক্ষ টাকা খরচ করার কথা ছিল, কাংকি ডোয়াংডং এটাও একটা ট্রাইবাল এরিয়া এখানেও এক লক্ষ টাকা খরচ করার কথা ছিল, এই রকম প্রায় সারা পশ্চিমবাংলায় ১০০টি রাস্তা এবং ব্রিজ করবার জন্য যে টাকা গত ৭৮-৭৯ সালে নির্দিষ্ট করা হয়েছিল সেই স্যাংসন রাস্তাগুলিতে এক পয়সাও খরচ করা হয়নি। তাহলে যেখানে কাজ করার দরকার সেটা যদি তাঁদের পার্টি থেকে না আসে, দলের কাছ থেকে না আসে সেই জায়গায় আমরা যতই প্রোপোজাল দিই, সেই প্রোপোজাল কার্যকর করবেন না, শুধু তাঁর দলের এবং পার্টির থেকে যা আসবে তাই কার্যকর করবেন, সুতরাং সরকার দলবাজি করবেন এবং এই জন্যই বাজেটে টাকা দেওয়া হয়েছে, এটা কি আমরা সমর্থন করব? সুতরাং আমরা এই দলবাজিকে সমর্থন করতে পারছি না, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Deo Prakash Rai :** Deputy Speaker Sir, in the last Budget Session when the Municipal and Urban Development Minister, Mr. Sur, presented his budget speech, it was circulated in the House in Bengali only. At that time I stood on a point of breach of privilege because under the West Bengal Official Language Act, 1961, Bengali and Nepali have been recognised as official languages. তারপর আমার সঙ্গে তাঁর ঝগড়া লেগে গেল। Within ten minutes the English version of the speech was circulated. It is the convention of the House that when any Minister makes his statement in Bengali, the English version of the same is to be circulated in the House. আজকে স্যার, এটা কি হচ্ছে? আমি এটা পড়তে পারছি না, এর ইংলিশ ভার্সন নেই। আপনারা বলছেন যে নেপালী ভাষাকে অফিসিয়াল ল্যাঙ্গুয়েজ করার জন্য লড়াই করছেন, আমি সেই দাবি এখনি করছি না। I am not that type of extremist কিন্তু আমার অধিকার আছে। Where is the English version? Unless I get the English version I will not allow the House to proceed. Though I am a writer in Nepali literature, I have learnt Bengali also. I am not speaking against the Bengali Language.

**Mr. Deputy Speaker :** Shri Rai, please resume your seat.

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা এই মুহূর্তে যে আলোচনা করছি সেটা আমি যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ মঞ্জুরির জন্য উপস্থিত করেছি তার উপর। সেটা ইংরাজিতেই বিতরণ করা হয়েছে। মাননীয় সদস্য যেটা বলছেন সেটা বোধহয় শ্রী ননী ভট্টাচার্য আজকে একটা কলিং অ্যাটেনশন বাংলায় দিয়েছেন সেই বিবৃতিটা বিতরণ করা হয়েছে সেই কথা বলছেন। মাননীয় সদস্য দেওপ্রকাশ রায়কে আমি বলছি যে তাঁর ইংরাজি করে তাঁর কাছে সেটা পৌঁছে দেওয়া হবে।

**Shri Deo Prakash Rai :** I thank the Finance Minister very much because I have highest respect for him. Then the next point is that, the other day when one honourable member Sm. Renu Leena Subba was speaking you gave her warning. Has any Speaker or Deputy Speaker of this House given warning to any honourable member? ওকে ওয়ার্নিং দিয়েছেন, আপনি ঐ চেয়ারে বসতে পারেন না। এটা আপনার বাবার সম্পত্তি নয়।

[5-30—5-40 p.m.]

You have given warning to Mrs. Subba. I give you warning এটা সি.পি.এমের বাবার সম্পত্তি নয়। Now, Sir, in regard to this Supplementary Budget—after presenting the main Budget the Finance Minister has presented a Supplementary Budget—my point is that I welcome this presentation but while welcoming his presentation of this Budget I have my own comments to make which my honourable friends would not like. Taking West Bengal as a whole—I do not want to be narrow—as an M.L.A. I should speak for West Bengal but after hearing the speeches of many honourable friends from this side and that side—they have already spoken for West Bengal and somebody spoke for his constituency—I shall dwell on the district of Darjeeling first and then I would talk on some aspects of West Bengal. Now, Sir, Darjeeling is a hill area. As it has get its own problems that is why there is that Hill Development Council, but there is some misunderstanding. People say that they are doing so much for the development of Darjeeling. I am a seniormost MLA of this House. আমি অনেক রুলস অ্যান্ড প্রসিডিওর জানি। When money was bifurcated, split up for Darjeeling Hill Development Council, Jhargram Development Council and Sunderban Development Council, Darjeeling has not received any special treatment. Now, I would say as this Hill Development Council ওঁরা জানে না এটা স্পেশাল ট্রিটমেন্ট দার্জিলিংয়ের জন্য হয়েছিল, Development Council। যখন আমি ফাইট করলাম তখন এইটা হল। এমন কি হয়েছে, ঝাড়গ্রাম Development Council, সুন্দরবন Development Council. Hill Development means development for the hill people. I will tell you one thing. In the case of promotion or transfer Government says that it should be tackled on all West Bengal basis. But when there is this Hill Development Council it is meant for the backward people who are socially, economically and educationally backward. When Pakistan attacked our country, when China attacked our country, the Gorkha Regiment of the Army is pushed to the front line. রণভূমিতে আমি forward নিজ বাড়িতে backward. My point of view is that if you take the case of promotion or transfer on all-West Bengal basis then my people who are backward will not get any benefit. So many crores of rupees

had been spent for the development of other areas but Darjeeling has not received any special treatment. If Darjeeling does not get any special treatment then the demon of separatism will raise its ugly head and it will then become a serious matter. If this tendency goes on then the demon of separatism will raise its ugly head and my party will not be held responsible. If the hill men become desparate the demon of separatism will raise its ugly head and in that case my party will not be held responsible. Out of some many crores of rupees how much you spend for Darjeeling? If you take into consideration West Bengal as a whole then we have no chance. The tendency of separatism has already started. I do not want Nagaland type of separatism. I am a true Indian. I want Darjeeling to remain in West Bengal but if the demon of separatism raise its ugly head then my party will not be held responsible. Then, Sir, as you know, the National Highway-34 runs from Siliguri-New Jalpaiguri to Darjeeling and the condition of the road is such that if a pregnant lady passenger travels by that road she will fall victim to an immature delivery.

[5-40—5-50 p.m.]

Money is being spent but what is the overhead expenditure? Government spend money for development but that must have impact on the people. স্যার, টাকা খরচ হয়েছে সেটা আমি জানি কিন্তু It has not impact on the people. Sir, in the hill area the hill people may not be specialists, they may not be qualified for certain posts which posts may be filled up by people from the plains because they are educationally forward. But in regard to posts of peons, class IV employees, Clerks why they are sending men from Calcutta? Sir, because of that there will be friction. This is a serious matter. I do not want any friction between hill people and the plain people. I have many things to say, Sir, but I have not time. So I conclude my speech but I do not accept the supplementary budget.

**শ্রী জ্যোৎস্নাকুমার গুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে সাপ্লিমেন্টারি বাজেট এখানে উপস্থিত করা হয়েছে সেই বাজেটকে সমর্থন করে আমি দু-একটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। আমি প্রথমেই যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে এই যে আমাদের ডানদিকে যাঁরা বসেন তাঁরা যে মতবাদে বিশ্বাস করেন আমরা কিন্তু ঠিক তাঁর উল্টো মতবাদেই বিশ্বাস করি। কাজেই আমাদের ভাল কাজগুলির ভেতরে তাঁরা অনেক মন্দ খুঁজে পান। তাঁদের যে মতবাদ সেই মতবাদে আজকে ভারতবর্ষের অবস্থা হয়েছে One fifth of the total population redundant হয়ে গিয়েছে। আর আমরা চেষ্টা করছি, আমাদের গলায় দড়ি বাঁধা আছে, মাননীয় অর্থমন্ত্রীর গলায় যে দড়ি বাঁধা আছে সেটা আমরা বুঝতে

পারছি এবং তাঁর জন্য তাঁর কি অসুবিধা হচ্ছে সেটাও আমরা বুঝতে পারছি। তাঁকে একটা স্কোয়ার পেগকে রাউন্ড হোলের মধ্যে ঢোকাতে হচ্ছে। কিন্তু তবুও আমি বলব, যে যে খাতের জন্য অতিরিক্ত বাজেট তিনি চেয়েছেন সেটা কিন্তু দেশের উন্নয়নমূলক কাজের জন্যই চেয়েছেন। এই ক্ষেত্রে কেন যে ওঁরা বিরোধিতা করছেন সেটা আমি বুঝতে পারছিনা, আমার বুদ্ধিতে সেটা আসছে না। স্যার, ওঁরা ধনবাদী রাষ্ট্রে বিশ্বাস করেন যদিও ধনবাদী দেশগুলিকে আজকে ওয়েলফেয়ার স্টেট বলা হচ্ছে কিন্তু আমরা বিশ্বাস করি সমাজতন্ত্রে। কাজেই সেই সমাজতন্ত্রের সঙ্গে ওঁদের যে কনফ্লিক্ট লাগবে সেটা তো স্বাভাবিক কথা। আমরা সেটা মেনে নিয়েই চলবার চেষ্টা করছি। এখানে ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন, তিনি চিরকাল কংগ্রেস করেছেন। তিনি বললেন, কংগ্রেস অমুক করেছিল, তমুক করেছিল ইত্যাদি ইত্যাদি। ওঁরা ৩০ বছর ধরে এ দেশে রাজত্ব করেছেন। আজকে আমাদের বন্ধুরা যাঁরা ঐ ট্রেজারি বেঞ্চে বসে আছেন সেই বেঞ্চটা ছেড়ে আসতে বোধহয় ওঁর খুব কষ্ট হয়েছে, উনি খুব দুঃখ পেয়েছেন, সেইজন্যই আজকে বলছেন ৩ বছরে কি করলেন? তাহলে কি প্রপোরসনটা হবে এই যে থ্রি ইজটু থার্টি? ওঁরা ৩০ বছর ধরে ৮ কোটি লোককে রিডানডান্ট করেছিলেন, আজকে সেই লোকগুলির মোড অব স্টান্ডার্ড অব লিভিং বাড়াবার জন্য এই যে অতিরিক্ত খরচ করা হয়েছে এবং এর মাধ্যমে তাঁদের স্টান্ডার্ডকে বাড়াবার চেষ্টা করা হয়েছে এটা ওঁদের বোধহয় খুব খারাপ লাগছে। কেন না ম্যাকনামারার কথায় ওঁরা এটা করলেন। ম্যাকনামারা বললেন দেখ বাপু, এদেশে যে অবস্থা হচ্ছে তাতে সমাজবাদী দলগুলি হয়ত কৃষক বিপ্লব করবে, সেইজন্য তোমরা ওখানে কৃষি বিপ্লব করে দাও, তাতে তোমাদের সুবিধাই হবে। আর এই কৃষি বিপ্লব পাঞ্জাব, হরিয়ানায় করে দাও। জনতা না লোকদলের একজন বললেন হরিয়ানা আর পাঞ্জাবে কৃষি বিপ্লব হয়েছে। পাঞ্জাবে যে পপুলেসন তার চেয়ে তাঁরা অনেক বেশি জমি পেয়েছে। আর আমাদের ওয়েস্টবেঙ্গলে যতটা জমি আছে তার চেয়ে অনেক বেশি কৃষিজীবী আছে। সেই ক্ষেত্রে তিনি যে পাঞ্জাব, হরিয়ানার উদাহরন দেখালেন তাতে আমাদের এখানে সেই তুলনায় তো কিছুই হয়নি। প্রথমত ইনফ্লাক্স অব ইস্ট বেঙ্গল পিপল অর্থাৎ বর্তমান বাংলাদেশের লোকেরা এখানে এসেছে। ওরা বলবেন ওখানেও তো বাপু ওয়েস্ট পাঞ্জাবের লোক পাঞ্জাব এবং হরিয়ানায় এসেছে। এসেছে সত্যি কথা। কিন্তু তাঁদের যেভাবে সাহায্য দেওয়া হয়েছে, আমরা দিল্লি বা ঐসব জায়গায় গিয়ে দেখেছি, সেইভাবে কি পশ্চিমবঙ্গে ওঁরা কোনওদিন সাহায্য দিয়েছেন? কেন না পশ্চিমবঙ্গকে ওঁরা ধরেই নিয়েছেন এটা বিপ্লবের দেশ। কাজেই ওদেশে বেশি সাহায্য দিয়ে যদি উন্নত করা যায়, ওখানে যদি ইন্ডাস্ট্রি ডেভেলপ করা যায়, কৃষি ডেভেলপ করা যায় তাহলে আমরা সমস্ত পূর্বাঞ্চলকে হারাব। ওখানে বসে কি করছেন বর্তমানে ওঁদের নেত্রী তিনি ওখানে বসে ডুয়েল রোল প্লে করছেন। বলছেন আরে বাপু, এইরকম সাম্প্রদায়িকতা, এইরকম প্রাদেশিকতা, না না, আসামে সব জিনিস যেতে দাও—আর ওদিকে, আমি নাম করব না, যিনি বোধ হয় এখানে মুখ্যমন্ত্রী হয়ে ধন্য হবার চেষ্টায় আছেন, যার জন্য তিনি সেন্টারে গেলেন না, ইউথ কংগ্রেস প্রেসিডেন্টকে ধরতে তিনি ধন্য, তাকে বললেন ওহে বাপু, তুমি গিয়ে ছেলেদের লেলিয়ে দাও, আর আমি এখানে ল অ্যান্ড অর্ডারের দাবি তুলব। আর যত তাড়াতাড়ি পারি তোমাদের হাতে কিছু বন্দুক দিয়ে দেব, তোমরা যদি পার রাজ্য অ্যাকোয়ার করে নাও। তারা হাজার ছেলে পাঠিয়েছে আমরা ১ লক্ষ ছেলে পাঠাতে পারি। সেটা তো প্রমাণিত হয়েছে গত ইলেকসানে, সেটা তো প্রমাণিত হয়েছে

গত পঞ্চায়েত ইলেকসানে। কিন্তু তা সত্ত্বেও তাঁরা চাচ্ছেন যাতে এখানে ল অ্যান্ড অর্ডার না থাকে। চাপড়ার ব্যাপার তৈরি করে তোল, আমরা উপর থেকে ল অ্যান্ড অর্ডার করে দিচ্ছি। সুব্রতবাবু তো শিলিগুড়ি চলে গেছেন। আপনি লক্ষ্য করে দেখুন, তাঁরা বলছেন আমরা তোমাদের উপরে আছি, আমাদের কথা যদি না শুনে চল তাহলে তোমাদের খারিজ করতে বেশি সময় লাগবে না। তাঁরা কিন্তু কাগজে স্টেটমেন্ট দিচ্ছেন এক রকম, আর কাজের বেলায় করেন ঠিক আর একরকম। আমি সংবাদপত্রের লোকদের বলব কোথায় কি শুনলেন তাই লিখে দিলেন। ১৯৪৬ সালে অনেকে হয়ত জন্মেছিলেন, ওঁদের ভিতর অনেকে হয়ত জন্মাননি। আমাদের এল্ডাররা জানেন ১৯৪৬ সালে এখানে একজন মাত্র সি.পি.আই. বা লেফ্‌ট ফ্রন্টের লোক ছিলেন, তিনি হলেন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। তিনি রেলওয়ে মেনস কনস্টিটিউন্সি থেকে জিতেছিলেন। তখন কিন্তু সমস্ত কংগ্রেসি লোকে চেয়ার ভর্তি ছিল। কই তাকে তো খেয়ে ফেলতে পারে নি—ওঁরা প্রায়ই বলেন সি.পি.এম. ফরোয়ার্ড ব্লক আর আর.এস.পি.—বিশেষ করে আর.এস.পিকে নাকি গিলে ফেলবে। আমাদের যদি মতবাদ ঠিক থাকে—ডিফারেন্স থাকবে, কিন্তু মতবাদ যদি ঠিক থাকে তাহলে কেউ কাউকে গিলে ফেলতে পারবে না। কেউ কারও উপর নয় এ কথা আপনারা ভাল করে মনে রাখবেন। কাগজওয়ালারা কোথা থেকে এই সব পান জানি না—রাম বড়, না শ্যাম বড়। অমনি অন্য কিছু লেখার থাকলেও এই সব কতকগুলি বাজে কথা লিখে দিলেন। আজকে বামফ্রন্টের সকলকে আমি বলব কেউ যে একজন অপরের নিন্দা বিশেষ করে ঐ কাগজওয়ালাদের কাছে না করেন। আপনারা দেখবেন আমরা যদি বলি রাম ওঁরা লিখে দেন শ্যাম। আপনারা সকলেই কোনওরকম মন্তব্য থেকে বিরত থাকবেন। মিঃ রাই কোথায় গেলেন জানি না। উনি দার্জিলিংয়ের কথা যেটা বললেন আমি বলব ডেফিনিটলি দার্জিলিংয়ের উন্নতি করা হচ্ছে। ফরেন এইড আনা হয় নি বললেন। কিন্তু এটা ঠিক নয়। পুরুলিয়াতে লুথান ওয়ার্লড সার্ভিস বলে একটি সংস্থা ৭১টি আদিবাসী গ্রামকে উন্নত করেছেন। এটা হয়েছে অযোধ্যা পাহাড় বলে একটি পাহাড় আছে সেখানে। সেখানে যোগাযোগ ব্যবস্থা হয়েছে জলের ব্যবস্থা করা হয়েছে। আমাদের সরকার তাঁদের অচ্ছ্যুত বলে মনে করেনি। আবার বিরভূমেও ঐ লুথান ওয়ার্ল্ড সার্ভিস ইরিগেসনের জন্য ৪৮ লক্ষ টাকার প্ল্যান অ্যাকসেপ্ট করে নিয়েছে। সত্যিই আমাদের সীমিত ক্ষমতা—অবশ্য ওঁরা সীমিত ক্ষমতা সীমিত ক্ষমতা বলে আমাদের সমালোচনা করেন। কিন্তু এখানকার টাকা ওঁরা কেন্দ্রে নিয়ে চলে যান তাহলে কি করে আমরা এই টাকা দিয়ে কাজ করব? আমরা যখন এলাম তখন দেখলাম ওঁরা ২০ জন। তাঁরপর হলেন একদিকে ১০ জন আর একদিকে ১০ জন। তারপর জনতা পার্টির ঝগড়া-ঝাঁটি দেখে ৭।৮ জন প্রধান মন্ত্রীর দলে গিয়ে নাম লিখিয়ে দিলেন। আমাদের আবার তাঁরা গালাগালি দেন। আমরা জানি তাঁদের চক্র আছে, তাঁরা গিয়ে দিল্লিতে বলবে। ভোলাবাবুর যাত্রা করা অভ্যাস। তিনি বড় লোকের ছেলে—জমিদারের ছেলে ব্যারিস্টার হয়েছেন। কি করে ব্যারিস্টার হলেন তা আমাদের জানা আছে। ঐ লন্ডনে গিয়ে খানিকটা মদ আর খানিকটা এদিক ওদিক করলেই ব্যারিস্টার হওয়া যায়। এরকম ব্যারিস্টার আমরাও হতে পারি। তিনি এখানে যাত্রা করেন ল অ্যান্ড অর্ডারের কথা বলেন অনেক কথাই বলেন। সুব্রতকে নাচিয়ে ঐ যে মসনদে বসে আছেন মিসেস গান্ধী তিনি প্রস্তুত হয়ে আছেন উৎখাত করার জন্য, তাঁর কাছে পাঠানো যায়। আমরাও কিন্তু প্রস্তুত হয়ে আছি। আপনারা যদি

১০০০ ছেলে পাঠান আমরা ১০ লক্ষ ছেলে পাঠাতে পারি। সুনীতি চট্টরাজকে আমি স্নেহ করি ছোট ভাইয়ের মতো। আমি তাঁর পিছনে কিছু বলিনি এবং বলা উচিতও নয়। তাঁর যাত্রা দেখতে মন্দ লাগে না। আমাদের অ্যাসেম্বলিতে ক্লাউন থাকে—তিনি সেই ক্লাউনের ভূমিকায় অভিনয় করেন। আবার তিনি বই লিখেছেন। তাঁর পিছনে বলা অন্যায় ছোট ভাইয়ের মতো মনে করি। ওঁরা জানেন যে এই সব কথা শুনতে হবে তাই ওঁরা চলে যান। ওঁরা দেখছেন সুব্রতবাবুকে যদি এইভাবে উসকানি দেওয়া যায় তাহলে তাঁদের আসল উদ্দেশ্য ঠিক সফল হবে এবং সেইভাবে তাকে উসকানি দিয়ে চালাবার চেষ্টা করা হচ্ছে। কিন্তু এই জিনিস করলে সাপ্লিমেন্টারি বাজেটে পুলিশের জন্য আরও অনেক বেশি টাকা রাখতে হবে। পুলিশ খাতে ৬৭ কোটি টাকায় হবে না। কারণ ওদের খাওয়াতে হবে তাহলে অ্যানাদার ৬৭ কোটি টাকা এর জন্য রাখতে হবে। মাননীয় অর্থ মন্ত্রীকে এই কথা বলব যে আসামের ব্যাপারে, আসামের ছাত্র আন্দোলনের ব্যাপারে পুলিশ খাতে আরও টাকা রাখুন। কারণ তাঁদের খাওয়াতে হবে। তাদের অবশ্য আরও অনেক কিছু খাওয়াতে হবে কিন্তু সেটা আমরা পারবো না। কাজেই এই বাজেটে আরও কিছু বেশি রাখুন। এই অনুরোধ করে এবং এই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বিভিন্ন দপ্তরের যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন, সেই দাবিকে আমি সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার গঠিত হবার পর গোটা পশ্চিমবাংলার অর্থনীতি, শিল্প নীতি এবং অন্যান্য উন্নয়নমূলক কর্মসূচি যা কিছু গ্রহণ করেছে সব কিছু মিলে এক কথায় বলা যায় যে পশ্চিমবাংলার অগ্রগতিকে সেই নীতিতে সুনিশ্চিত করেছে, এবং এগিয়ে নিয়ে গেছে। আজ আমাদের মাননীয় অর্থ মন্ত্রী এবং অন্যান্য মন্ত্রী মহাশয়রা যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি করেছেন, সেই দাবিকে সমর্থন করতে গিয়ে বিন্দুমাত্র দ্বিধা হওয়ার কথা নয়। কিন্তু তা সত্ত্বেও আমরা দেখছি আমাদের বিরোধী পক্ষের নেতা, জয়নাল সাহেব এবং জনতা পার্টির মাননীয় সদস্য রাসবিহারীবাবু বললেন যে এত ব্যয়-বরাদ্দ যাদের দেওয়া হবে তাঁদের কৃতকর্মের ক্ষেত্রে এমন কোনও প্রতিফলন দেখতে পাচ্ছেন না, যার জন্য এই অর্থের দাবিকে সমর্থন করা যায় এবং বিশেষ করে জয়নাল সাহেব সমালোচনা করে এই ব্যয় মঞ্জুর করতে অস্বীকার করেছেন। আমি জয়নাল সাহেবকে জিজ্ঞাসা করতে চাই যে আপনি এই ব্যয়-বরাদ্দের পুস্তিকা পড়েছেন কি না? যে খাতে ব্যয় হয়েছে সেই খাতগুলি যদি দেখেন, তাহলে দেখবেন যে পশ্চিমবাংলার স্বার্থে, পশ্চিমবাংলার অগ্রগতির জন্য এই অতিরিক্ত ব্যয় করা হয়েছিল। এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দ দিয়ে অন্য কোনও উদ্দেশ্য সিদ্ধ করা হয়নি। এটা সামগ্রিকভাবে পশ্চিমবাংলার স্বার্থেই ব্যয় হয়েছে। আমি তাকে এই ব্যয়-বরাদ্দের ৫ নম্বর ধারা লক্ষ্য করতে বলব। সেখানে নির্বাচনের জন্য অতিরিক্ত ব্যয় করতে হয়েছে। আপনি জানেন যে, এই নির্বাচন হবার কথা ছিল না। এই নির্বাচন করতে গিয়ে কোটি কোটি টাকা খরচ করতে হয়েছে এবং তার ফলে অতিরিক্ত ব্যয় না করে কি কোনও উপায় ছিল? জয়নাল সাহেবের উত্তর দেবার সুযোগ নেই। কিন্তু এই ব্যয় না করে কোনও উপায় ছিল না। পশ্চিমবঙ্গ সরকারকে বাধ্য করা হয়েছে এই অতিরিক্ত ব্যয় করতে এবং এই টাকা মঞ্জুর

[6-00—6-10 p.m.]

করতে এই বিধানসভার কোনও মাননীয় সদস্যের আপত্তি থাকতে পারে না। মাননীয় বিরোধী দলের সদস্যদের আরও দু-একটি খাতের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। তাঁরা কি এটা দেখেছেন, ডিমান্ড নং ৪৬ এবং ডিমান্ড নং ৪৭ দেখেছেন? এই দাবিগুলো দেখুন। প্রতিটি দাবিতে এমন সব বিষয়ে মঞ্জুরি চাওয়া হয়েছে যে দাবিগুলি পশ্চিমবঙ্গের জরুরি প্রাকৃতিক বিপর্যয়কে মোকাবিলা করার জন্য চাওয়া হয়েছে। আপনারা জানেন ১৯৭৯ সালে খরা হয়েছে, পশ্চিমবঙ্গের একটা বৃহৎ অংশে কোনও বৃষ্টি হয়নি। অনাবৃষ্টির দরুন ফসল নষ্ট হয়েছে। সাধারণ মানুষের মধ্যে একটা দুর্ভিক্ষের করাল ছায়া নেমে এসেছিল। সেই পরিস্থিতির মোকাবিলা করার জন্য পশ্চিমবঙ্গ সরকারকে অতিরিক্ত ব্যয় করতে হয়। তা নিয়ে কি প্রশ্ন তোলা যায়? প্রশ্ন তোলা কি উচিত? আমরা দেখলাম এই বিধানসভার বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা তা নিয়ে প্রশ্ন তুলেছেন, ড্রাউটে কেন ব্যয় করা হল? ড্রাউটে ব্যয় করা হবে না, আর গ্রামের গরিব মানুষ, ড্রাউটে বিপর্যস্ত গ্রামের মানুষ, যারা অনাহারে ভুগছে, রাস্তায় ভিক্ষুকের মিছিল বার করবে, এটাই তাঁরা চেয়েছিলেন। কিন্তু দুঃখের বিষয় পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সেই দুস্থ মানুষের পাশে দাঁড়িয়ে তাঁদের সীমিত ক্ষমতা, সঙ্গতি নিয়ে সেই মানুষকে সাহায্য করেছেন। ভিক্ষুকের মিছিল বার করতে হয়নি, ভিক্ষার জন্য শহরে আসতে হয়নি, তাঁরা গ্রামেই থেকেছে। নিজেদের বাড়িতে থেকেছে। আবার নতুন করে কৃষি উৎপাদন, শিল্প উৎপাদন, অন্য সমস্ত উৎপাদন করতে তাঁরা নিয়োজিত হয়েছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার আছে বলেই এটা সম্ভব হয়েছে। ভারতবর্ষ ৩০ বছর স্বাধীন হয়েছে, ইতিপূর্বে কোনও সরকার কখনও এই সব প্রাকৃতিক বিপর্যয় এইভাবে মোকাবিলা করেছে? আমাদের জানা নেই। আমরা তো দেখেছি, কংগ্রেসের রাজত্বে বারবার এই ঘটনা ঘটেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি, পশ্চিমবঙ্গের সুন্দরবন অঞ্চলের একটা সাবডিভিসনে বা একটা থানায় যখন দুর্ভিক্ষ হয়েছে, যখন সেখানে ফসল হয়নি, তখন লক্ষ লক্ষ কৃষক তাঁদের ঘর ছেড়ে এই কলকাতার রাস্তায় মিছিল করেছে ভিক্ষার ঝুলি নিয়ে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কায়েম হবার পর—গরিব মানুষের সরকার থাকার জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ মঞ্জুর করে ব্যয় করে তাঁরা ঐ সব মানুষের পাশে এসে দাঁড়িয়েছে। ১৯৭৮ সালের বন্যার সময়, ১৯৭৯ সালের খরার সময়, তাই কোনও মানুষকে গ্রাম ছেড়ে শহরে ভিক্ষা করতে আসতে হয়নি, জয়নাল সাহেবের এটা দেখা উচিত ছিল। এই অতিরিক্ত ব্যয়কে তাঁর এই কারণে সমর্থন করা উচিত ছিল। আমি আরও দেখেছি, ১৯৮০-৮১ সালে ব্যয় মঞ্জুরির সময় জয়নাল সাহেব যুব কল্যাণের ব্যয়বরাদ্দের বিরোধিতা করেছিলেন। আজও দেখলাম এই খাতে যে অতিরিক্ত ব্যয়ের যে দাবি সেই ব্যয়ের দাবিকে তিনি বিরোধিতা করলেন। সম্ভবত তিনি যুব বিরোধী, তা নাইলে তিনি এই কাজ করতেন না। এছাড়া আমরা দেখেছি যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে অতিরিক্ত ব্যয় করতে হচ্ছে—১৯৭৪ সালে জয়নাল সাহেবরা কেন্দ্র থেকে যে লোন নিয়েছিলেন সেই খাতে। সেই টাকার পাপের বোঝা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে বহন করতে হচ্ছে এবং তাঁর পরিমাণও কম নয়। আপনারা জানেন সেই ডিমান্ড নং ৬০, যেখানে কেন্দ্র থেকে গৃহীত ঋণের জন্য ইন্টারেস্ট দিতে হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারকে। যে ঋণ করেছিলেন জয়নাল সাহেবরা ১৯৭৪ সালে, সেই টাকা নিয়ে তাঁরা কি করলেন কেউ জানেন না।

সেই টাকা কোথায় তাঁরা ব্যয় করলেন সেটা কেউ জানেনা অথচ সেই টাকার সু আজও পর্যন্ত বামফ্রন্ট সরকার দিয়ে যাচ্ছেন কেন্দ্রীয় সরকারকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ অতিরিক্ত ব্যয় বরাদ্দের মধ্যে আছে কৃষক এবং চাষীদের মধ্যে বীজ বন্টন করবার অতিরিক্ত ব্যয় এবং সার বন্টন করবার জন্য অতিরিক্ত ব্যয়। ডিমান্ড নং ৫২তে সরকার কৃষকদে লোন দিয়েছেন যাতে তাঁরা অতিরিক্ত খাদ্যোৎপাদন করতে পারে এবং ভারতবর্ষের খাদ ভান্ডার সমৃদ্ধ করতে পারে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার জনকল্যাণমুখী কার্যসূচি গ্রহণ করেছে বলে আজকে পশ্চিমবাংলা বলতে গেলে প্রায় খাদ্যে সারপ্লাস হতে চলেছে। আমর দেখছি পশ্চিমবাংলায় ১ কোটি টনের কাছাকাছি খাদ্য উৎপাদন হয়েছে যেটা এর পূে কখনও হয়নি। বামফ্রন্ট সরকারের নীতির ফলেই এই উৎপাদন সম্ভব হয়েছে। সারা ভারতবে যেখানে উৎপাদিত হয় ১২ কোটি টন সেখানে আমাদের পশ্চিমবাংলাতে ১ কোটি ট উৎপাদিত হতে চলেছে। আপনারা জানেন বোধহয় সোভিয়েট রাশিয়া সাড়ে তেইশকোটি ট খাদ্য উৎপাদন করে। আমাদের বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবাংলার কৃষি যেভাে অগ্রগতি লাভ করেছে তাতে আমরা আশা করি আগামী দিনে ভারতবর্ষের শস্য ভান্ডা আমরা আরও সমৃদ্ধ করতে পারব। তারপর দেখছি ডিমান্ড নং ৬২তে অতিরিক্ত ব্যয় ধর হয়েছে শিল্পের অগ্রগতির জন্য। পশ্চিমবাংলায় শিল্পের অগ্রগতি প্রয়োজন সেইজন্য যারা ছো ছোট ব্যবসা করতে চান তাঁদের সরকার লোন দিয়েছেন। এবং তাঁর জন্য সরকারকে অতিরিক্ত ব্যয় করতে হয়েছে। আমি আশাকরি এই অতিরিক্ত ব্যয়ের মঞ্জুরি দিতে বিধানসভার সদস্যর আপত্তি করবেন না। ডিমান্ড নং ৭৪-এ দেখছি এই সরকার একটা অতিরিক্ত বরাদ্দ করেছে কর্পোরেশন এবং সি এম ডি এ-কে। অকট্রয় থেকে যে আয় হয় তাঁর একটা অংশ কর্পোরেশনের বিভিন্ন খাতে, যেমন তাঁর কনজারভেন্সী, তাঁর মেন্টেনেন্স—হয় এবং সি.এম.ডি এ-র পরিকল্পনার জন্য দেওয়া হয়। বিরোধীপক্ষ চান কলকাতা কর্পোরেশন যেন টাকার অভাবে কাজ করতে না পারে এবং জনসাধারণ দুর্ভোগ্যের মধ্যে গিয়ে পড়ে। কিন্তু আমাদের সরকার সেটা চাননা বলেই এই অতিরিক্ত ব্যয় করতে হয়েছে এবং আমি আশাকরি বিধানসভার সদস্যরা এই টাকা মঞ্জুর করবেন। ডিমান্ড নং ৮৪তে রয়েছে সরকারি কর্মচারিদের বাড়িঘর তৈরির জন্য লোন, তাঁদের ছেলেমেয়েদের বিয়ের ব্যাপারে লোন দেওয়া হয়েছে এবং কর্মচারিদের ফেস্টিভাল অ্যাডভান্স দেওয়া হয়েছে। আমি মনে করি এই ব্যয় অনাবশ্যক নয়। তবে এই প্রসঙ্গে আমি সীমাবদ্ধতার কথা না বলে পারছি না। আপনারা জানেন, আমাদের দেশে যুক্তরাষ্ট্রীয় কাঠামো

[6-10—6-20 p.m.]

আর্থিক ক্ষেত্রে সম্পূর্ণভাবে অনুপস্থিত হয়েছে, সত্যিকারের যুক্তরাষ্ট্রীয় কাঠামো এখনও গড়ে ওঠেনি এবং করার চেষ্টাও হয়নি। যেটা করা হয়েছে সেটা প্রহসনে পরিণত করা হয়েছে, ফিনান্স ডি-সেন্ট্রালাইজেসন বলে কিছু নেই। ফিনান্স কমিশন করা হয় ৫ বছর অন্তর অন্তর, সেই ফিনান্স কমিশনের দয়ায় রাজ্য সরকারগুলিকে চলতে হয়। তাঁদের সুপারিশ মতো টাকা বরাদ্দ হবে, তার বাইরে যাবার উপায় নেই। ফার্স্ট ফিনান্স কমিশন হয়েছিল ১৯৫২ সালে। তাঁরা সুপারিশ করেছিলেন ৫০ থেকে ৫৫ ভাগের বেশি ডিভিসিবিল পুলে যাবে না, রাজ্য সরকারগুলির হাতে যাবে না। জনতা সরকারের আমলে সপ্তম ফিনান্স কমিশন হয়েছিল কিন্তু

তাঁরাও এই রেকর্ড ভাঙ্গতে পারেনি। গত ৩০ বছর ধরে এর কোনও উন্নতি হয়নি। রাজ্যগুলির প্রয়োজনীয় চাহিদা অনেক বেড়েছে—এটা বাস্তবক্ষেত্রে প্রমাণিত হয়েছে। জনসাধারণের সার্বিক কল্যাণের জন্য সমস্ত দায়-দায়িত্ব রাজ্য সরকারগুলির হাতে দেন কিন্তু তারজন্য আর্থিক সঙ্গতির প্রয়োজন। কিন্তু আর্থিক ক্ষেত্রে কেন্দ্র কুক্ষিগত করে কেন। রাজ্যগুলিকে ভাগ দেওয়া হয় না। আপনারা দেখেছেন, কেন্দ্র প্রতি বছর ২০ হাজার কোটি টাকা একসাইজ ডিউটি, ইনকাম-ট্যাক্স ডিউটি থেকে রাজস্ব আয় করেন আর মাত্র ২৬ ভাগ টাকা রাজ্য সরকারগুলিকে দেয়। এই ২৬ ভাগ টাকা নিয়ে ভারতবর্ষের বিভিন্ন রাজ্য সরকারগুলি এবং কেন্দ্র শাসিত অঞ্চলগুলি কিভাবে নিজ নিজ রাজ্যের উন্নয়ন এবং সত্যিকারের প্রগতি করতে পারে? এটা বলতে পারেন স্যার, বলতে পারেন না। কেন্দ্রীয় সরকার এটা চায়না। তাঁরা চায় রাজ্যগুলিকে গরিব করে রাখতে, বিভিন্ন রাজ্যের উদ্যোগগুলি ব্যহত করতে চায়। আমরা দেখেছি, আমাদের বিরোধী পক্ষের কংগ্রেসিরা যারা আগে সরকারে ছিলেন তাঁদের আমলে পশ্চিমবাংলার অগ্রগতি কিভাবে ব্যাহত হয়েছে। আপনারা জানেন, আমাদের দেশে এগ্রিকালচারাল রিফাইনান্স কর্পোরেশন আছে। তাঁরা বিভিন্ন রাজ্যগুলিকে কৃষির উন্নতির জন্য টাকা বরাদ্দ করে। আমরা দেখেছি, ১৯৭২ সালে পশ্চিমবঙ্গে যারা সরকারে ছিলেন সেই সরকার মাত্র ১১টি স্কীম করেছিলেন। এই স্কীমের জন্য এগ্রিকালচারাল রিফাইনান্স কর্পোরেশন মাত্র ৮২ লক্ষ টাকার কমিটমেন্ট করেছিলেন আর এনেছিলেন মাত্র ১৮ লক্ষ টাকা। আমাদের বিরোধী দলের একজন মাননীয় সদস্য বললেন, বামফ্রন্ট সরকারের উদ্যোগ কোথায়? তাঁদের আমলে আমরা কি উদ্যোগ দেখেছি? ১১টি স্কীমের জন্য ৮২ লক্ষ টাকা কমিটমেন্ট ছিল আর আনা হল ১৮ লক্ষ টাকা—এটা কি উদ্যোগের নমুনা? পাঞ্জাব নিয়েছে ৩৭টি স্কীম আর কমিটমেন্ট ছিল ৩৯ কোটি ১৮ লক্ষ টাকা আর পাঞ্জাব এনেছিল ২৩ কোটি ৫ লক্ষ টাকা। অন্ধ্রের স্কীম ছিল ১০৯ আর কমিটমেন্ট ছিল ৩৬ কোটি ৫৮ লক্ষ টাকা আর অন্ধ্র নিয়েছিল ২০ কোটি ৮৬ লক্ষ টাকা। আর আমাদের এখানে বিগত সরকারের ছিল ১১টি স্কীম আর নিয়ে এলেন ১৮ লক্ষ টাকা। তাঁরাই আজকে বলছে বামফ্রন্ট সরকারের আমলে উদ্যোগ দেখতে পাচ্ছি না। এই উদ্যোগ তো আপনারা দেখিয়েছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এইটুকু বলতে চাই, বিগত ৩০ বছর ধরে যে নীতি কেন্দ্র অনুসরণ করে এসেছেন আজও ঠিক সেই নীতি চালাচ্ছেন। আপনি জানেন, স্যার, ভারতবর্ষের জনসংখ্যা যেভাবে বাড়ছে পার ক্যাপিটা ইনকাম কখনও জনসংখ্যার সঙ্গে কোপ করে উঠতে পারছে না, এঁটে উঠতে পারছে না।

আমি একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। সেটা হল একজন এক্সপার্ট, আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন এক্সপার্ট ভ্যাসিলিয়ন টিয়েফ ভারতবর্ষে এসেছিলেন। তিনি এসে ভারতবর্ষের সমস্ত পার ক্যাপিটা ইনকাম পর্যালোচনা করে বলেছিলেন এই ব্যবস্থা পালটাবার একটা ছাড়া আর দ্বিতীয় কোনও রাস্তা নেই, একটা রাস্তাই আছে সেটা হল সোসিও ইকনমিক ব্যবস্থাকে—রাজনৈতিক ব্যবস্থাকে পাল্টাতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আশা করব আমাদের মাননীয় অর্থমন্ত্রী এবং তাঁর সহযোগী মন্ত্রী মহাশয়রা যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি তুলেছেন, যে মঞ্জুরির দাবি করেছেন এই বিধানসভা সেই মঞ্জুরিকে সমর্থন করবেন এবং ব্যক্তিগতভাবে আমি এই মঞ্জুরিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এবং তাঁর সহযোগী বিভিন্ন দপ্তরের মন্ত্রী মহাশয় যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাঁদের সেই বাজেট একটু লক্ষ্য করে দেখলাম এবং দেখলাম যে অতিরিক্ত ব্যয়বরাদ্দে প্রায় ৫১২ কোটি ৫৫ হাজার ৫৬৮ টাকা দাবি করা হয়েছে। গত বছরের কথা আমার ঠিক মনে নেই তবে এ বছরে সাধারণ বাজেট পেশ করা হয়েছে তাতে দেখা গিয়েছিল যে ১৮৯০ কোটি ৭৩ লক্ষ ২৫ হাজার টাকা হিসাব দেখা যাচ্ছে। তাহলে দেখা যাচ্ছে মোট বাজেটের ৪ ভাগ অর্থাৎ ওয়ান ফোর্থ অংশ বা ২৫ পারসেন্ট ধরা হয়েছে। যাইহোক আমি সে দাবি সমর্থন করতে পারছি না, কারণ বিভিন্ন খাতে যা দেখা যাচ্ছে তাতে দেখতে পাওয়া যায় খরচের যে দাবি করা হয়েছে এবং এক্সপ্লানেসন দেওয়া হয়েছে তাতে লেখা আছে to meet the larger establishment charges এবং অন্যান্য যে সমস্ত দেখা যাচ্ছে তাতে এক্সগ্রেসিয়া এবং ডিয়ারনেস অ্যালাওয়েন্স খাতে খরচের দাবি করা হয়েছে। গঠনমূলক বা পশ্চিমবাংলার উন্নয়নমূলক কাজ করার জন্য এই অতিরিক্ত বাজেটে কোনও ব্যয় ধরা হয়নি। যা থেকে উন্নয়ন হবে সেরকম কিছু করা হয়নি, শুধু এস্টাবলিশমেন্ট এবং অন্যান্য খরচ বাবদ ধরা হয়েছে। আজকে যে মাননীয় সি.পি.এম সদস্য অনেক কথা বললেন এবং পঞ্চায়েতের ভূয়সী প্রশংসা করলেন খরা এবং বন্যার যেভাবে মোকাবিলা করেছেন বললেন, কিন্তু আমি বলি সে সদস্য ঠিক কথা বলেন নি। খরা এবং বন্যায় যে দলবাজি হয়েছে সেটা সর্বজনবিদিত। আজকে বিভিন্ন জায়গায় ফুড ফর ওয়ার্ক—কাজের বদলে খাদ্য প্রকল্প চালু হয়েছে। সমস্ত গম সেন্ট্রাল দেয় এবং ২ টাকা এবং ৩ কে.জি. গম যা ব্যবস্থা আছে সমস্ত গম কেন্দ্র দেয়, এবং এই টাকা পশ্চিমবাংলা সরকার থেকে খরচ করা হয়। এই টাকা নিয়ে দলবাজি এবং স্বজনপোষণ করা যায়। বাঁকুড়ায় এর নাম দিয়েছে চাঁচা ছিলা প্রকল্প। সেখানে দেখবেন যে সব পুকুর ডোবা সব চাঁচা ছিলা হয়ে গেছে, তাঁর জন্য বহু টাকা গ্রাম পঞ্চায়েত খরচ করেছেন—কিন্তু কাজের বেলায় দেখবেন যে চাঁচা ছিলা হয়ে গেছে শুধু। বর্ধমানে এর নাম দিয়েছে পার্টি প্রকল্প। অর্থাৎ কিনা খরচ যা হচ্ছে তা কেবল পার্টিগতভাবে হচ্ছে। পঞ্চায়েতের অনেকে প্রশংসা করেছেন—খরার সময় মিনিকিট বিলি করা হয়েছে! তন্তুবায়দের অনেক টাকা গ্রান্ট দিয়েছেন। কিন্তু তন্তুবায় যাদের কোনও দিন তাঁত ছিল না তাঁদের টাকা স্যাংশন করা হয়েছে। যে সত্যকারের চাষী নয় তাকে মিনি কিট বিলি করা হয়েছে। বাঁকুড়ায় যেখানে খরা হয়েছে সেখানে মিনি কিট বিলি করা হয়েছে। সেখানে মিনি কিট আপনারা কিসের জন্য দিয়েছেন, না—চাষের জন্য। কিন্তু সেখানে তো জল নেই—অথচ আপনারা সেখানে মিনি কিট বিলি করেছেন। পুলিশ খাতে আপনারা ৩ কোটি ২৯ লক্ষ ৫১ হাজার টাকা খরচ করেছেন। কিন্তু পুলিশের তো কোনও পরিবর্তন হয় নি। একটা প্রচলিত কথা আছে যে পুলিশ কাদের—না পুলিশ যে ঘুস দেয় তাঁদের এবং সরকারের। এই কথাটা খুব সত্য এখনও থানার মতো জায়গায় পুলিশ লক আপে যুবকের মৃত্যু হচ্ছে। এখনও বহু কেস লোকের নামে হচ্ছে তদন্ত না করে। সরকার পক্ষের লোক হলে কিছু হয় না আর ঘুস যারা দেয় তাঁদের কিছু হয় না। এরূপ বহু নজির আছে যা আপনারাও জানেন কিন্তু স্বীকার করবেন না। আর.এস.পি থেকে একজন বললেন যে তাঁদের মধ্যে অন্তর্দ্বন্দ্ব থাকতে পারে—কিন্তু কেউ কাউকে খাব না। আপনারা এই বাজেট দেখলে দেখবেন যে পূর্ত ও স্বাস্থ্য দপ্তরে কোনও অতিরিক্ত খরচ নেই। পূর্ত দপ্তর একটা গুরুত্বপূর্ণ দপ্তর। এখনও বহু গ্রাম আছে যেখানে

## The West Bengal Appropriation (No.2) Bill, 1980

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (No.2) Bill, 1980.

(Secretary then read the title of the Bill).

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1980, be taken into consideration.

অধ্যক্ষ মহাশয়, আমার খুব সামান্য বক্তব্য আমি এই মুহূর্তে রাখব। কারণ গত এক মাস ধরে আমরা আলোচনা করেছি বাজেটের বিভিন্ন দিক নিয়ে এবং আজকে আমরা চূড়ান্ত পর্যায়ে এই আলোচনায় পৌছেছি এবং এই প্রসঙ্গে গত এক মাস ধরে আমাদের পশ্চিমবাংলার অর্থ সম্বন্ধে এবং কেন্দ্র রাজ্যের আর্থিক সম্পর্কেও আমাদের নূতন নূতন অভিজ্ঞতা হয়েছে, এই সম্পর্কে আমি যখন বিতর্কের জবাব দিতে উঠব তখনি বলব। এখন মাননীয় সদস্যরা যা বলবেন সেটা আমি সম্মানের সঙ্গে শুনব এবং আমি বিশেষ করে আনন্দিত যে আজকে কাশীবাবু উপস্থিত আছেন এবং আজকে এই সেসনে তিনি প্রথম বলবেন। কাজেই আমি আপাতত ওঁর বক্তৃতাটাই শুনব।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে দুটি বিল হাউসের কাছে রাখলেন সেই সম্বন্ধে আমার বক্তব্য বিস্তারিতভাবে বলবার চেষ্টা করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুঃখিত যে গত একমাস যাবৎ এই বিধানসভায় গুরুত্বপূর্ণ অধিবেশনের বিভিন্ন মন্ত্রীদের এবং মাননীয় সদস্যদের বক্তৃতা শুনবার সুযোগ আমার হয়নি এবং আমি আমার নিজের বক্তব্যও রাখতে পারিনি শারীরিক অসুস্থতার জন্য। আজকে এই বিতর্কে অংশ নিয়ে প্রথমে বলতে চাই, আমি বারবার বলেছি যে আমাদের অর্থমন্ত্রী তিনি একজন বিখ্যাত অর্থনীতিবিদ এবং আমার নিজের ধারণা হয়েছে যে অর্থমন্ত্রী হিসাবে যদি তিনি পশ্চিমবাংলার সামগ্রিক অবস্থা বিবেচনা করে তাঁর বাজেট রাখতেন তাহলে বোধহয় আর এক রকমের চরিত্র আমরা পেতাম, আর এক রকমের পথের সন্ধান মানুষ পেতেন। কিন্তু আমার মনে হয়েছে অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট রাখতেন, তার যে বক্তব্য রয়েছে, তার মধ্যে তাঁর পলিটিক্যাল ওভারটোন রয়ে গিয়েছে। সেই পলিটিক্যাল ওভারটোন ইন মাই respectful submission to you, Mr. Speaker, Sir, and with great respect to the esteemed Finance Minister, Dr. Mitra's political overtone in the entire budget far overshadows the economic content of the budget. এই বাজেটে অনেক ভাল ভাল দিক আছে। আমি প্রথমেই বলি অর্থমন্ত্রী মহাশয় তিনি—কয়েকবার আমি দেখেছি, কিছু কিছু নূতন আইডিয়া দেশের কাছে রাখছেন কিন্তু আমার দুঃখ, আমার ক্ষোভ, যে এই সরকার এবং অর্থমন্ত্রী মহাশয় এটা পারসু করছেন না। তিনি বলেন বেলুনকে একবার উড়িয়া দিচ্ছেন কিন্তু মাঝ পথে ফুটো হয়ে লুটিয়ে পড়ছে। আর একটা কথা, খুব

গুরুত্বপূর্ণ কথা, অর্থমন্ত্রী মহাশয় আগের বাজেটেও বলে ছিলেন এবং আমিও এই বিধানসভা তুলেছিলাম সেই কথাটা, সেটা হচ্ছে তিনি প্রথমেই একটা কথা বলেছিলেন সেটা আমার খু ভাল লেগেছিল যে সামগ্রিক কেন্দ্রীয় বাজেটের মধ্যে ৩ হাজার কোটি টাকা ডিফেন্স বাজে খরচ হচ্ছে, কিন্তু এই ৩ হাজার টাকার যে ব্যয়বরাদ্দ হচ্ছে তার একটা মোটা অংশ ব একটা ভাল রকমের অংশ পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে পড়েনা এটা ঠিক। পশ্চিমবাংলায় এটা নিয়ে আমরা কি করব তা কেউ ভাবিনি। তুললেই অনেকে মনে করেন যে আমি বাঙালি বাঙালি করছি এটা ঠিক নয়। আমি প্রাদেশিকতার বিরুদ্ধে, আমি সব সময়ে মনে করি যে আমরা ভারতবাসী, অবিভাজ্য ভারতীয় জাতীয়তাবোধের সূত্রে আমরা গ্রথিত এবং সেই ঐক্য আমাদের সব সময় যাতে রক্ষিত হয় তার চেষ্টা করতে হবে, কিন্তু এটাও ঠিক যে ভারতবর্ষের চিত্রটা কি। আজকে পাঞ্জাবে যান, হরিয়ানাতে যান প্রত্যেক ঘরের একটা করে ছেলে আর্মিতে, আর্মিতে চাকরি করে ভাল বেতন পায়, বাড়িতে রেমিটেন্স করছে টাকা জমছে সেখানে। আর আমাদের এদিকে বিহার, উড়িষ্যা, আসাম, সেখানে তারা অন্তর্ঘাতী মারামারি করেই শেষ হয়ে যাবে কারণ তারা একথা বুঝছে না, আমরা আজ পর্যন্ত একবারও বলতে পারলাম না যে পশ্চিমবাংলা থেকে একটা চেষ্টা হোক সেনা বিভাগেতে ইস্টার্ন ইন্ডিয়া থেকে অন্তত বাঙালিদের একটা ভাল অংশ যাক। এটা যদি যেতো তাহলে আমি মনে করি পশ্চিমবাংলার অর্থনীতিতে এটার একটা ইমপ্যাক্ট পড়ত। আমরা তা করিনি আমরা শিল্পের দিকে তাকিয়েছি। আমি অর্থমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি এবং সমস্ত সরকার পক্ষের মাননীয় সদস্যদের বলছি তাঁরা বুকে হাত দিয়ে বলুন যে পশ্চিমবাংলার চেহারাটা কি। এখানে ভয়াবহ সঙ্কটের দরুন বিপর্যয়ের মুখে আমরা এটা আলোচনা করছি। আমার বিশিষ্ট মাননীয় বন্ধু শ্রী ভোলা সেন ৩৬৫ ধারার একটা হুমকী সেদিন দিয়ে গিয়েছেন, মাননীয় কংগ্রেস (আই) সদস্যরা বারবার বলছেন যে আর দু'মাস, আর তিন মাস, আমি জানি না এই বাজেট বক্তৃতা আমাদের শেষ বক্তৃতা কিনা, আমি জানি না এই বাজেট শেষ বাজেট অধিবেশন কিনা এবং বিধানসভার সদস্য হিসাবে আমাদের আয়ুষ্কাল এখানেই শেষ কিনা। কি হবে আমি জানি না, এই রকম কথা শুনে আমাদের আশঙ্কা হচ্ছে।

[2-00 – 2-10 p.m.]

আমরা গণতান্ত্রিক পদ্ধতির অলংঘনীয়তাতে বিশ্বাস করি। যদি এই রকম অঘটন ঘটে তাহলে সেটা হবে দুর্ভাগ্যজনক। গণতান্ত্রিক ইতিহাসকে অন্যদিকে ঘুরিয়ে দেওয়ার চেষ্টা হবে। সেটা যাতে না হয়, সেটাই আমরা আশা করব। কিন্তু আমার জিজ্ঞাসা, পশ্চিমবাংলার চেহারাটা কি। কয়লা, ২১৬টি কয়লাখনি ৫শো বর্গমিটার জমি নিয়ে যে কয়লা সম্পদ সেখানে কি হচ্ছে? আমরা দেখছি, সেখানে—দালালেরা, মস্তানেরা, ইউনিয়ন এবং পুলিশ—সবাই মিলে চক্রান্ত করে চলেছে, ষড়যন্ত্র করে চলেছে গৃহস্থের বিরুদ্ধে। কয়লার দাম বেড়ে গিয়েছে। জাতীয়করণ হয়েছে, কিন্তু পশ্চিমবাংলার সম্পদ পশ্চিমবাংলার হাতে আসছে না। আমরা শুধু রয়েলটি পেলেই যেন আমাদের কাজ শেষ হয়ে যাচ্ছে। কিন্তু শুধু রয়ালটি পেলেই

আমাদের হবে না। এই এতবড় সম্পদ বাজারে যদি আসত, দাম বাড়ত না, কম দামে গৃহস্থ পেত। আমরা জানি, সেই কয়লা নিয়ে প্রত্যেক স্তরে মস্তানদের অত্যাচার, দালালদের অত্যাচার, পুলিশের সক্রিয় সহযোগিতায় এইটা হয়ে যাচ্ছে। রানীগঞ্জ-আসানসোলের অবস্থাটা কি? জামুরিয়া থানায় কি হচ্ছে? আপনি দেখুন, অর্থমন্ত্রীকে বলছি, মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করুন, কয়েক ফুট মাটি খুঁড়লে উচ্চমানের কয়লা পাওয়া যায়, যা ভারতবর্ষে কোথাও পাওয়া যায় না। আর অবৈধভাবে অগণিত মানুষ সেই মাটি খুঁড়ে কয়লা, বস্তার পর বস্তা, টনের পর টন নিয়ে চলে যাচ্ছে, এক পয়সাও রাজ্য সরকার পান না। এই কি পশ্চিমবঙ্গের চেহারা নয়? পাট—আপনি আপনার রিপোর্টে বলেছেন, জুট ইন্ডাস্ট্রি সম্বন্ধে। আপনি নিজে স্বীকার করেছেন, আপনি বলেছেন, Economic Review—The more significant explanation of the stagnation is therefore to be sought elsewhere—in the structure of ownership and control in the industry itself. It has been documented in several reports of the Committee on Public undertakings of the Indian Parliament that the production of Jute goods is dominated by a few big houses and that, given this structure, it is possible for the jute industrialists, by restricting the production of jute goods, to depress the raw jute price and increase the prices of jute goods at the same time, and thereby increase potentialities of profit. তিনি বলেছেন ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন জুটের ক্ষেত্রে সম্পূর্ণ স্ট্যাগনেশন হয়েছে। কোনও উন্নতি হচ্ছে না। দোষ কি এবং কাদের তাও বলছেন। কিন্তু প্রতিকার কি করছেন? আমি বলছি, আপনারা যদি সত্যিকরে ইন্ডাস্ট্রিয়াল ব্যারনসদের শায়েস্তা করতে চান যারা ইন্সটিটুউশনাল ফাইন্যান্স শত শত কোটি টাকা টেনে নিয়ে যাচ্ছে, পশ্চিমবাংলাকে তারা তাদের অবাধ মৃগয়া ক্ষেত্র করেছে, লুঠ করে টাকা নিয়ে অন্য রাজ্যে ইন্ডাস্ট্রি করছে, উইথ অল রেসপনসিবিলিটিস আই সে দিস বিফোর দিস হাউস আমরা সমর্থন করব। একই জিনিস হচ্ছে, চায়ের ক্ষেত্রেও। চায়ের ক্ষেত্রেও আপনি বলেছেন, কোনও ইনভেস্টমেন্ট সিগনিফিকেন্ট হচ্ছে না। সিদ্ধার্থবাবু এই কথা বলতেন, আজকে আপনিও এই কথা বলছেন। তাহলে আমাদের পশ্চিমবাংলার বৈদেশিক মুদ্রা উপার্জনের এই যে বড় সম্পদ—জুট এবং টি—এগুলো একেবারে অচল অবস্থায় পড়ে, কোনও ইনভেস্টমেন্ট হচ্ছে না। কোথায় পশ্চিমবাংলার ইন্ডাস্ট্রিয়াল রিসার্চ? ইন্ডাস্ট্রিয়ালিস্টদের যেন কিছু করণীয় নেই। I am not going to make distinction between Tatas and Birlas, I can say that at least Tatas have taken interest in the investment of fundamental research. Has the Birla done so. তাদের কোনও রিসার্চ সেন্টার নেই। তারা এখানে ব্যবসা করেন, এখান থেকে টাকা করেন। এখানে শুধু মন্দির করে দিয়ে যান। কিন্তু তারা কি রিসার্চ সেন্টার করেছে? এখানে jute research, tea research, engineering industry research, small engineering research. হবে? না। আপনারা তো প্রতিকারের পথ দেখাচ্ছেন না। প্রতিকার হবে। আমি জানি এই কথা এই দেওয়ালে সীমাবদ্ধ থাকবে। আমি জানি বাংলার কোনও কাগজে একথা আসবে না। কারণ

জানি, ভেসটেড ইন্টারেস্টেডের গায়ে একথা বললে লাগবে। গ্রামে গ্রামে আজকে চটের থে
করার জন্য অম্বর চরকা দিয়ে গ্রামে কুটীরশিল্প করুন, পশ্চিমবাংলার তাঁতশিল্পকে বাঁচান
আজকে আমরা দেখছি যে পাট থেকে কোটি কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জন হচ্ছে ; সে
পাটের আঁশ চাষীর গলায় ফাঁস হয়ে দেখা দিচ্ছে। কিন্তু বাংলার গ্রামে যদি আজ চটশিল্পকে
কুটীরশিল্পের মতো করা যায় তবেই এরা জব্দ হবে। তবেই পশ্চিমবাংলার গ্রামে বারোমাস
লক্ষ লক্ষ কর্মহীন মানুষের কর্মসংস্থান হবে।

আজকে দেখুন আর্থিক অবস্থা শিল্প ক্ষেত্রে কি হয়েছে? গত তিন বছর বলতে পারে
মাননীয় অর্থমন্ত্রী, কোনও এমপ্লয়মেন্ট বেড়েছে? প্রত্যেক বছর ৫০ হাজার করে লোন নিয়োগ
করা দরকার হয়ে পড়ে বৃহৎ শিল্পে। কোনও নিয়োগ হচ্ছে? না কিছু হচ্ছে না, এক্সপ্যানশন
বন্ধ এবং ছাঁটাই হয়েছে শিল্পে, আজকে আন্দোলন হচ্ছে, বেতন তাদের বাড়েনি। উপরন্তু
আমরা দেখতে পাচ্ছি বেতন তাদের কমে যাচ্ছে, পারসেন্টেজ অব এমপ্লয়মেন্ট কমে যাচ্ছে
আমি যদি এখানে বলি স্থানীয় প্রদেশের ছেলেদের কথা, তাহলে কেউ কেউ এটাকে
বলবেন—প্রাদেশিকতা, কিন্তু এটা প্রাদেশিকতা নয়। আইন করুন—সারা ভারতবর্ষে বিদ্যা
বুদ্ধির ভিত্তিতে যোগ্যতার ভিত্তিতে এবং এলিজিবিলিটির ভিত্তিতে,—এলিজিবিলিটি কি, সেটা
হচ্ছে ভারতের নাগরিকত্ব, ন্যূনতম কার্যক্ষমতা আছে, এইরকম লোকদের পাঞ্জাবেই হোক
হরিয়ানাতেই হোক, উড়িষ্যাতেই, হোক, আসামেই হোক, বিহারই হোক, মধ্যপ্রদেশেই
হোক—ভারতেই যে কোনও প্রান্তে যেয়ে যোগ্যতার ভিত্তিতে চাকুরি পাবে। এটা কোনওরকম
প্রাদেশিকতা নয়। পশ্চিমবাংলার লক্ষ লক্ষ লোক কি বসে থাকবে একমাত্র সরকারি অফিসে
৩য় এবং ৪র্থ শ্রেণীর কর্মচারী নিয়োগের জন্য? এই যে ভয়াবহ সমস্যা, এর মোকাবিলা
করতে পারেন কখনও? আমরা এক্সপ্লোশনের মুখে রয়েছি, আর কি করণীয়? ট্রেড ইউনিয়নের
বিরাট দায়িত্ব আছে, আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে একবার বলেছিলাম ডকে, পোর্টে ইঞ্জিনিয়ারিং
ইন্ডাস্ট্রিতে দু'বছরে যে সমস্ত লোক রিটায়ার করে চলে যাচ্ছে, সেখানে হাজার হাজার লোক
নিয়োগ হচ্ছে, আপনি তাদের বলুন অন্তত পক্ষে এই রাজ্যে বসবাসকারীদের বেকার সমস্যা
সমাধানের জন্য অগ্রাধিকার দেবেন। এটা করলে তারা আপনাদের আশীর্বাদ জানাবে, আমি
আপনাদের প্রচন্ড শক্তি আছে, ভোটে আমরা পরাজিত হয়েছি শোচনীয়ভাবে তাতে কি হয়েছে
আপনারা এ রাজ্যে থাকুন, কিন্তু কাজগুলি যদি না করেন বিস্ফোরণকে কিছুতেই ঠেকাতে
পারবেন না। আজকে তাকিয়ে দেখুন শিল্পক্ষেত্রে এবং জুটে এবং টি-তে, চটকল এবং
ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে এবং অন্যান্য ইন্ডাস্ট্রিতে পাওয়ার ক্রাইসিস প্রতিদিনই চলছে এবং গড়ে
৫ কোটি টাকা করে লোকসান হচ্ছে। এই পাওয়ার সম্বন্ধে ইকনমিক রিভিয়্যুতে বলেছে, এর
জন্য প্রাক্তন সরকারই দায়ী। প্রাক্তন সরকারের যে দায় দায়িত্ব তা তাঁদের ঘাড়ে চাপিয়ে দিন
কিন্তু সব বাজারে গৃহিনীসুলভ আয়রণ—যা কিছু কেষ্টা বেটাই চোর বলে তাঁদের উপর দোষ
চাপিয়ে গেলে এমন একদিন আসবে যেদিন দেওয়ালে পিঠ ঠেকে যাবে। এবং আজকে সেই
অবস্থা এসেছে। গত গ্রীষ্মকালে যে পরিমাণ লোডশেডিং হত তার চেয়ে বেশি কেন এই

ফেব্রুয়ারি এবং মার্চ মাসে হচ্ছে? যদি বলেন আগেকার আমলের জন্য, অনেক সময় বলা হয় এত বেশি যন্ত্রপাতি চালান হয়েছে যে মেশিনগুলি অকেজো হয়ে গেছে। যদি তাই হয়, আমি একটা প্রশ্ন করছি, যদি ভুল হয়, সংশোধন করে দেবেন, ১৯৭৭ এর এপ্রিল থেকে ১৯৭৭ এর সেপ্টেম্বর বিদ্যুতের উৎপাদন ছিল ১ কোটি ২৫ লক্ষ ইউনিট, ১৯৭৮ সালে বেড়ে সেটা হল ১ কোটি ৩৪ লক্ষ ইউনিট, কি করে হল? একই মেশিনে নিশ্চয়ই কাজ হয়েছে। প্রাক্তন মুখ্যমন্ত্রী কোলাঘাটের জন্য যে টাকা পেয়েছিলেন, সেই টাকা ব্যয় করে তিনি নেতাজী ইন্ডোর স্টেডিয়াম করেছিলেন, করা ঠিক হয়নি। সেটা যেমন অন্যায় কাজ যদি বলেন, তাহলে আপনার এই রাজ্যে, ইন্ডোর স্টেডিয়াম তো ১২ মাস আচ্ছাদিত জায়গা, কিন্তু ক্রিকেট প্র্যাকটিস করার জন্য—সেটাতো গরিব লোকের খেলা হয়, সেখানে ১২ লক্ষ টাকা বরাদ্দ করলেন, সেটা ফুটবলের জন্য করলে ভাল হত, কোলাঘাটের জন্য কংগ্রেস আমলে ১৯৭৪ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত রাজ্য সরকার পেয়েছিলেন ২৪ কোটি ৩৩ লক্ষ টাকা, আর জনতা সরকার আসার পরে এক বছরে আপনারা পেয়েছেন মোরারজী ভাইয়ের সরকারের কাছ থেকে ৪৬ কোটি ৭৭ লক্ষ টাকা। তিন গুন টাকা পেয়েও আপনারা করতে পারলেন না কেন? মুখ্যমন্ত্রী বলেছেন কোলাঘাটা ১৯৭৭ সালে কমিশন হওয়া উচিত ছিল, আপনারা এসেছেন তিন বছর হয়ে গেছে, আমার ধারণা কোলাঘাট চালু করতে ১৯৮৩ সাল হয়ে যাবে, ইতিমধ্যে অনেকেই হয়ত আমরা থাকব না। ব্যান্ডেলের অবস্থাও তাই, পাওয়ার স্টেশন আর প্লেসেস অব ইন্ডিসিপ্লিন। আপনারা নকশাল ইউনিয়নকে দায়ী করেন, তাদের শায়েস্তা করার চেষ্টা করাটা ভুল হচ্ছে, পুলিশ দিয়ে তাদের শায়েস্তা করা যাবে না, এটা মনে রাখতে হবে এই গুরুত্বপূর্ণ বিভাগে ইঞ্জিনিয়ার ডাকতে হবে, সেখানে দেখতে পাচ্ছি মুখ্যমন্ত্রী আসার পর প্রাক্তন বোর্ডের সমস্ত সদস্যকে বললেন রিজাইন করতে, তাঁরা পদত্যাগ করলেন, হয়ত ভাল কাজই করেছেন বিশেষ গুরুত্ব বুঝে তিনি দ্রুত করতে চেয়েছিলেন, কিন্তু আমি জানতে চাইছি তার বদলে যাদের আনা হল তাদের যোগ্যতা, তাঁদের শিক্ষা যা তাতে কি তাঁরা যোগ্যতা সম্পন্ন ব্যক্তি? আগে যিনি চেয়ারম্যান ছিলেন তার জায়গায় যে চেয়ারম্যান নতুন আনলেন আমি যতদূর জানি এবং কাগজে পড়ে যা বুঝেছি he had had no connection at any point of time with power engineering.

[2-10 – 2-20 p.m.]

পাওয়ার ইঞ্জিনিয়ার হিসাবে তিনি স্বীকৃত নন, তাঁকে চেয়ারম্যান করলেন। কেন করলেন? আজকে বোর্ডের সদস্যদের মধ্যে ঝগড়া। ইলেক্ট্রিকাল ইঞ্জিনিয়ার, কেমিক্যাল ইঞ্জিনিয়ারদের মধ্যে ঝগড়া বাঁধিয়ে দিয়েছেন। আপনারা কম্পার্টমেন্টালাইজ করবার চেষ্টা করছেন, কংগ্রেস আমলেও তাই করার চেষ্টা হয়েছিল এবং বিদ্যুতের যে প্রশাসন তা নষ্ট হয়ে গিয়েছিল, আজকে আবার তাই হচ্ছে। সাঁওতালদিতে দেখছি ৬ ঘন্টা থেকে ১২ ঘন্টা ওভারটাইম চলছে। আপনারা ট্রেড ইউনিয়ান করেন আজকে আপনাদের কাছে আমার জিজ্ঞাস্য, এই জিনিস কি চলতে পারে? একজন ড্রাইভার বা খালাসী তিনি যত টাকা মাহিনা পান—আরও

বেশি পেলে আমি খুশি হব তাতে দেখা যাচ্ছে ২।।/৩ হাজার টাকা করে তারা মাসে পাচ্ছেন বেতন এবং ওভারটাইম মিলিয়ে অথচ অ্যাসিস্ট্যান্ট চিফ-ইঞ্জিনিয়ার of plant his position is 23rd in the hirerchy এতে তো ডিসিপ্লিন থাকবে না, এতে তো মারারল নষ্ট হয়ে যাবে। সেদিন একজন সি. পি. এম'এর বন্ধু—তিনি এখন উপস্থিত নেই কাজেই তাঁর নামটা করছি না—লেনিনের কথা বলছিলেন। আমিও লেনিনের রচনা পড়েছি, ডঃ মিত্র তো পড়েছেনই, আমি তাঁদের স্মরণ করিয়ে দিচ্ছি ২০ সালের কথা। তৃতীয় আন্তর্জাতিক কমিউনিস্ট সম্মেলনে জার্মান কমিউনিস্ট পার্টির নেতা গ্রিসপিয়েন এসে মহামতি লেনিনকে বলেছিলেন বা তাঁর কাছে দাবি করেছিলেন, জার্মাণ কমিউনিস্ট পার্টি এবং জার্মান ওয়ার্কাররা দেশে সর্বহারা বিপ্লবের জন্য প্রস্তুত, তারা বিপ্লব করতে রাজি আছে যদি আপনি তাঁদের আশ্বাস দেন বিপ্লবের ফলে তাঁদের ওয়েজেস এবং স্ট্যান্ডার্ড অব লিভিং পড়ে যাবে না। সেদিন তিনি তার উত্তরে বলেছিলেন, I am asking my friend. "Is that attitude at all permissible in a Communist Party? He catagorically said. No. but he said, Well, he had established dictatorship in Russia the standard of living fell further and workers were hungry. There is nothing to wait for the workers to Sacrifice তিনি বলেছিলেন আপনারা যদি এই আশ্বাস চান তাহলে আপনাদের বিপ্লবে আসতে হবে না। মাননীয় ডঃ অশোক মিত্র তিনি একজন অর্থনীতিবিদ, আমিও অর্থনীতি কিছু কিছু পড়েছি, আমি তাঁকে আজকে জিজ্ঞাসা করি, দেশে আজকে কোনটা অগ্রাধিকার পাবে? যাদের মাথায় তেল আছে তাদের মাথায় আরও বেশি করে জবাকুসুম মাখিয়ে দেওয়া হবে, না, যাদের মাথাগুলি শুকনো খসখসে তাদের মাথার জন্য একটু নারকেল তেলের ব্যবস্থা করা হবে? সেখানে ১২ ঘন্টা করে ওভারটাইম ব্যাঙ্কে, স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডে দেওয়া এটা বেশি প্রয়োজনীয়, না আমাদের দেশে যেখানে লক্ষ লক্ষ বেকার সেখানে তাদের চাকরির ব্যবস্থা করে দেওয়া এটা বেশি প্রয়োজনীয় সেটা আমাকে বলুন। আজকে আমরা দেখছি, সংগঠিত শ্রমিকদের জন্য সব কিছু আন্দোলন হচ্ছে কিন্তু যারা অসংগঠিত শ্রমিক তাদের জন্য কিছুই হচ্ছে না। শিল্পক্ষেত্রে কি হচ্ছে? সমস্ত শিল্পপতিরা, চেম্বারের মেম্বাররা এই প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা ১৬৩ কোটি টাকা এই রাজ্যে বিনিয়োগ করব। আমি জানতে চাই মাননীয় অর্থমন্ত্রীর কাছে, কত টাকা তাঁরা এই রাজ্যে বিনিয়োগ করেছেন? তাঁরা টাকা এখান থেকে নিয়ে যাচ্ছেন কিন্তু টাকা তাঁরা এখানে বিনিয়োগ করছেন না এবং তা না করে পশ্চিমবাংলার সর্বনাশ করছেন। এবারে আসুন শিক্ষার ক্ষেত্রে সেখানে কি অবস্থা? ১২শে জুনিয়ার হাইস্কুল গত ৩ বছরে রেকগনিশন পেল না। ১২শো শিক্ষিকা সমেত ৭।। হাজার জুনিয়ার হাইস্কুলের যোগ্যতাসম্পন্ন টিচার এবং ২।। হাজার কর্মচারী তাদের ভবিষ্যত অন্ধকারাচ্ছন্ন ১।। লক্ষ ছাত্রের ভবিষ্যতও অন্ধকারাচ্ছন্ন। এর কারণ কি? এর কারণ হচ্ছে মাননীয় মন্ত্রী শ্রী পার্থ দে'র জেদ। হাজার হাজার প্রাথমিক শিক্ষক ভুখা হয়ে ঘুড়ে বেড়াচ্ছে, আন্দোলন করছে, লাঠি খাচ্ছে, এসপ্ল্যানেডে এসে অনশন করছে কিন্তু বিচার তাঁরা পাচ্ছেন না, কারণ শিক্ষামন্ত্রী শ্রী পার্থ দে'র জেদ। কংগ্রেস আমলেও তাঁরা

বিচার পান নি, এ আমলেও তারা বিচার পাচ্ছেন না। এরপর আমি পঞ্চায়েত সম্বন্ধে বলি। আমি আনন্দিত যে আগেকার পঞ্চায়েতের যে দৃষ্টিভঙ্গি ছিল সেখানে আপনারা নতুন দৃষ্টিভঙ্গি দিয়েছেন। কিন্তু সেখানে যে ৭০ কোটি টাকা পশ্চিমবাংলার ৩ হাজার ৪০০টি পঞ্চায়েত খরচ করেছে গত দু বছরে সেই টাকার হিসাব আপনি পেয়েছেন বলুন? যখন জনতা পার্টির সরকার ছিল তখন মোরারজী ভাই শুধু এইটুকু বলেছিলেন, খরচের হিসাবটা দেবেন। এটা তিনি বলেছিলেন বলে আপনারা একেবারে তেলেবেগুনে জ্বলে উঠেছিলেন এবং কথায় কথায় মামলা করবেন বলেছিলেন। আর আজকে কি হচ্ছে? আজকে যেখানে ইলেক্ট্রিসিটি আছে সেখানে তা জ্বেলে এবং অন্যান্য জায়গায় হ্যাজাক, লণ্ঠন জ্বেলে রাত জেগে খাতায় হিসাব তৈরি হচ্ছে। কিন্তু তা সত্ত্বেও এই ৩৪০০ পঞ্চায়েতের মধ্যে শতকরা ৪০ ভাগের সাবজেক্ট টু কারেকশন বাই দি ফিনান্স মিনিস্টার তারা এখনও তাদের খরচের হিসাব দেয়নি।

তারা এখনও তাদের খরচের হিসাব দেননি। মাত্র ১০ শতাংশ ১০% বিস্তারিত হিসাব দিয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী বলতে পারেন হাউসে কনফিডেন্স নিয়ে ৭০ কোটি টাকার মতো সম্পদ গ্রামবাংলায় যে তৈরি করার কথা ছিল, সেই সম্পদ তৈরি হয়েছে? আগে গ্রামে জোতদার ভূমিহীনের লড়াই ছিল। কিন্তু এখন গ্রামে শ্রেণী বিন্যাস অন্যরকম হচ্ছে। একদল পঞ্চায়েতের পক্ষে আর একদল পঞ্চায়েতের বিপক্ষে। কি জিনিস হচ্ছে? পঞ্চায়েতের মাধ্যমে অপারেশন বর্গার কাজ হচ্ছে। ভাল জিনিস। কিন্তু অপারেশন বর্গার পরিবর্তে যে জিনিস দাঁড়িয়েছে সেটা আপনি নিজেও স্বীকার করেছেন। আপনি ৫০ লক্ষ টাকা জমি হস্তান্তর সমর্থন করেছেন, তার মানে আপনি পরোক্ষভাবে স্বীকার করে নিয়েছেন। শুধু বর্গা রেকর্ড করে বর্গা নাম লেখালে হবে না। তাদের জীবনে যে অনিশ্চয়তা রয়েছে সেই অনিশ্চয়তার হাত থেকে বাঁচাবার জন্য জমি হস্তান্তর সংস্থাকে কেনবার জন্য ৫০ লক্ষ টাকা আপনি বরাদ্দ করেছেন। কিন্তু গ্রামে জমির দাম পড়ে যাচ্ছে। স্বীকৃত সত্য যে গ্রামে ফসলের দাম পড়ে যাচ্ছে। শুধু বর্গা সেয়ারার, প্রডিউসার বললে হবে না, চাষীদের যে সম্পদ সেই সম্পদের মূল্য, রেমুনারেটিভ প্রাইস পাচ্ছে না। তারজন্য কোনও আন্দোলন করেননি। পঞ্চায়েতের বিরুদ্ধে হাজার হাজার অভিযোগ মাননীয় মন্ত্রী দেবব্রতবাবুর কাছে আসছে। তিনি চেষ্টা করছেন—মুখ্যমন্ত্রী নির্দেশ দিয়েছেন হিসাবের লিস্ট টাঙিয়ে দিন, হিসাব পাঠাতে বলুন রাইটার্স বিল্ডিংসে। এতে দেখা যাচ্ছে মুখ্যমন্ত্রীর চেয়ে পঞ্চায়েতের ক্ষমতা অনেক বেশি। পঞ্চায়েতের প্রেসিডেন্ট জেলা পরিষদের জন্য অ্যাম্বাসাডার গাড়ি কিনছেন। এই অ্যাম্বাসাডার গাড়ির জন্য বছরে ১ কোটি টাকা খরচ হয়েছে। এটাকে যদি আপনারা সোসালিজমের সহায়ক বলে মনে করেন তাহলে আমি মনে করি এটা ট্রিজন টু সোসালিজম হবে। গ্রামবাংলায় দায়িত্ব নিয়ে কাজ করতে পারলে হাজার হাজার বেকার ছেলে ছিল তারা কাজ পেত। শিল্প গড়ে উঠতে পারত। এটা একটা মস্ত বড় কাজ হত, গ্রামে রাস্তা হত, আরও অন্যান্য জিনিস হত। এই সমস্ত কাজ হলে একটা গেনফুল এমপ্লয়মেন্ট হত, কিন্তু তা করা গেল না। এরপর আসুন আইন শৃঙ্খলা পরিস্থিতির ক্ষেত্রে—আইন-শৃঙ্খলা পরিস্থিতি তিতিন নিয়ে কথা হলেই সি. পি. এম. এর মাননীয় তরুণ

সদস্য, আমি তাঁর নাম জানি না, মাঝে মাঝে বলেন, তিনি আমার খুব সন্দেহভাজন, বয়স অত্যন্ত কম, আমাদের বয়স তো অনেক হল, তার সঙ্গে আমার বড় একটা দেখা হয় না, দেখা হলে বলব, খুব উত্তেজিত হয়ে উঠেন, এত উত্তেজিত হবেন না। আমরা তার বয়স পিছনে ফেলে এসেছি। এত উত্তেজিত হবার কি আছে? জনতা সদস্যরা বক্তৃতা করবার সাথে সাথে, ডিবেট করবার সময় রোম, বার্লিন, টোকিও, হনুলুলু প্রভৃতি প্রত্যেকটি জায়গার ক্রাইমের স্ট্যাটিস্টিক্স দেখান। সিদ্ধার্থবাবুও এমনি করে রোম, বার্লিন, টোকিও, হনুলুলুর কথা উল্লেখ করেছেন, সংবাদপত্রে দিনের পর দিন বেরিয়েছে। এখানে সুনীতিবাবু আছেন, অতীশবাবু আছেন, তাঁরা সেটা জানেন না? সিদ্ধার্থবাবুর আমলে ল অ্যান্ড অর্ডারের কথা বললে তিনি বলতেন এই হয়েছে টোকিওতে, সেই তুলনায় কলকাতা বেস্ট, বলার কিছু নেই। কলকাতার পিকচার দেখিয়ে তিনি বলতেন টোকিওর পিকচার অনেক খারাপ। ওখানকার তুলনায় কলকাতায় ক্রাইম অনেক কম। আজকের কাগজেই দেখলাম চলন্ত ট্রেনে নকশালপন্থী বলে পরিচিত একটি ছেলে সকলের সামনে খুন হয়ে গেল। ভাবা যায়? প্রত্যেকদিন এ দলেরই হোক ও দলেরই হোক, খুনের খবর বেরোচ্ছে। আপনারা বলছেন শ্রমিক জাগছে, সর্বহারা জাগছে। সর্বহারা জেগে কাজের অভাবে বেকার হয়ে বসে আছে। গ্রামে চুরি, ডাকাতির ভয়ে রাত্রিগুলো দুঃস্বপ্নের রাত্রি হয়ে দাঁড়িয়েছে। প্রত্যেকটি রাত্রে ডাকাতি হচ্ছে। এখানে করিমপুরের মাননীয় সমরেন্দ্র সান্যাল আছেন তিনি এটা কন্ট্রাডিক্ট করতে পারেন? করতে পারেন না। সেখানে একটি ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। নবদ্বীপের দেবীবাবু আছেন, তিনিও নিজে এটা স্বীকার করেছেন। হুগলি জেলার দেব নারায়ণ চক্রবর্তী ১২ই মার্চ বক্তৃতা করেছেন, কতকগুলি সুস্পষ্ট খুনের অভিযোগ করেছেন, কোনও প্রতিকার হয়নি। আমরা দেখতে পাচ্ছি খুনের কোনও প্রতিকার হচ্ছে না। রাজভবন থেকে রাজ্যপালের একটা ভেড়া চুরি গেল। একেবারে ডি. সি., কমিশনার, জয়েন্ট কমিশনার পর্যন্ত ছুটে গেলেন কোথায় ভেড়া আছে খুঁজে বের কর। ভেড়া কবে হাপিস হয়ে গেছে, একেবারে তরকারী করে খাওয়া হয়ে গেছে। কোথায় আছে, কার ঘরে আছে খুঁজে বের করা হচ্ছে। এই ভেড়ার কোথায় তার পেডিগ্রী? অস্ট্রেলিয়ায় তার বাবা ছিল। অস্ট্রেলিয়ায় কে তার বাবা ছিল তাই নিয়ে তাদের মাথা ব্যথা। আমাদের মাননীয় রাজ্যপাল নমস্য ব্যক্তি। তিনি একজন প্রবীন গান্ধীবাদী নেতা। পুলিশ এখন খুঁজে বেড়াচ্ছে কোথায় ভেড়া আছে। এই পুলিশের তৎপরতা। প্রত্যেকদিন যে এত ঘটনা ঘটছে এ দল ওদল বলে নয়, এটা ঠিক কংগ্রেস আমলের ঘটনাই ঘটছে। হাসনাবাদের এম. এল. এ ছিলেন তাসমাতুল্যা, তিনি খুন হয়ে গেলেন।

[2-20 — 2-30 p.m.]

এই যে খুন হয়েছে আমি অর্থমন্ত্রীকে বলছি তিনি বলবেন যে একজন দুষ্কৃতকারী কি গ্রেপ্তার হয়েছে? নিশ্চয় গ্রেপ্তার হয়নি। এইভাবে চলতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই প্রসঙ্গে আপনাকে বলতে চাই আইন শৃঙ্খলার পরিস্থিতি খারাপ হয়ে যাচ্ছে। কারণ লালবাজারের মধ্যেই মারামারী শুরু হয়ে গেছে। একজন আই. পি. এস. অফিসার কমিশনারকে

এই রকম কথা বলে। এতে তো মোর‍্যাল নষ্ট হয়ে যাবে। আপনি ভাবুন এতে কখনও ডিসিপ্লিন থাকতে পারে না। কন্সটেবল এস. আই ইন্সপেক্টার সুপারিনটেন্ডেন্ট অব পুলিশকে বলছে বাফুন। এতে প্রশাসন ঠিক থাকতে পারে না। এরা আজকে ভয় পাচ্ছেন যে এদের সঙ্গে কোনও কিছু করা যাবে না। আপনারা এর প্রতিকার করার চেষ্টা করুন প্রশাসনকে ঢেলে সাজাবার চেষ্টা করুন। আপনারা বলছেন মুখ্যমন্ত্রী নিজে বলছেন যে ১২টার আগে কেউ অফিসে আসছে না। এই পরিস্থিতি চলতে পারে না। রাইটার্স বিল্ডিংসে দেখেছি বহু কর্মচারী সিঙ্গাড়া বিক্রি করছে মুড়ি বিক্রি করছে উনুন জ্বেলে সব নানারকম জিনিস ভাজছে চা তৈরি করছে এবং ১১টা থেকে রান্না শুরু হয়ে গেল। তাদের আবার বেতন বাড়াও। হ্যাঁ বেতন বাড়ানো পে কমিশন বসেছে, তাদের স্ট্যান্ডার্ড অব লিভিং বাড়ুক। কিন্তু এই বেতন নিয়ে ৩৬৫ দিন সরকারী কর্মচারিরা তাদের বেতন নিয়ে মারামারি চালাবে? আপনারা এর কিছু করুন—এইভাবে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন চলবে কি করে। তাঁরা বলছেন সাড়ে দশটায় হাজিরা কোনওদিন দেখি নি, অফিসাররা ঠিকমতো সময়ে আসে না। প্রশাসন দিনে দিনে নষ্ট হয়ে যাচ্ছে। প্রশাসনকে ঠিক করতে হলে ডিসিপ্লিন ফিরিয়ে আনতে হবে। কমলবাবু বললেন একটা ট্রাইব্যুনাল তৈরি নিত্য দিন কর্মচারিদের অভিযোগ শুনতে হচ্ছে। আজকে সরকারি অফিসে এত ঘুস এত দুর্নীতি তার উপর বেতন বৃদ্ধি আন্দোলন। আমাদের শ্রম মন্ত্রী অভিমানী লোক উত্তেজিত হন না ঠান্ডা মাথায় কাজ করেন। তিনি বলেছিলেন আপনারা কেবল নিজের কথা ভাবছেন। কিন্তু ভাবুন ঐ বেকারদের কথা। আমরা কাদের অর্থনৈতিক প্রায়রিটির কথা চিন্তা করব। আপনাদের ইলেকশন মানিফ্যাস্টোতে ছিল যে মাল্টি ন্যাশনাল বিগ ইন্ডাস্ট্রিগুলিকে ন্যাশনালাইজ করবেন। তাহলে বিড়লাকে আপনারা কেন কনসেসন দিচ্ছেন? মটর গাড়ির কারখানা তো বিড়লার। আজকে ৭০ ভাগ কারখানা লক আউট। কোথায়ও তো শুনিনি তাদের বিরুদ্ধে একটি কথা। মেনশন আওয়ারে এই সব কথা বললে সরকার চুপ করে থাকেন। এ সম্বন্ধে শ্রমমন্ত্রী বা মুখ্যমন্ত্রী কি করতে চান তা তো শুনিনি। বিড়লাকে ভয় পাচ্ছেন? এটা ব্যক্তিগত বিড়লার কথা নয়—আপনাকে বলতে হবে দেশের সম্পদ রক্ষা করার জন্য। গাড়ির কনসেশন করেছেন—তাতে তো লাভবান হবে শিল্পপতি। কৃষকদের পেনশনের ব্যবস্থা ভাল কথা যদি দলবাজি না হয়। কিন্তু ঐ কৃষকদের ঘরে যে ৫।৬ জন বেকার ছেলে বসে আছে তারাই তো নিয়ে নেবে তার কাছে কতটুকু পৌঁছাবে। আপনারা যে নতুন কর্মসূচি নিয়েছেন তাতে বলেছেন ক্লাস ইলেভেন, টুয়েল্‌ভ ফ্রী করে দেবেন, ভাল কথা। কিন্তু ঐ স্কুলের মাইনে ফ্রী করে দিয়ে যা সুবিধা হবে, তার চেয়ে অনেক সুবিধা হত যদি তাদের স্টাইপেন্ড দিতেন কারণ বই এর দাম বাড়ছে, কাগজের দাম বাড়ছে, স্টেশনারীর দাম বাড়ছে, সমস্ত খরচ বেড়ে যাচ্ছে। তার ফলে কোনও লাভ হচ্ছে না। সুতরাং আপনারা যে কর্মসূচিগুলো নিচ্ছেন, তার মধ্যে কতকগুলো কর্মসূচি নিঃসন্দেহে প্রশংসনীয় কিন্তু এর টোটাল ইম্প্যাক্ট কিছু হবে না। কৃষিখাতে ৯৯ কোটির জায়গায় ১১০ এবারে ১১০ কোটি টাকা বরাদ্দ করেছেন, এটা ঠিকই ১০ পারসেন্ট ইনক্রিজ হয়েছে। আমি বলব, এটা নিশ্চয়ই প্রশংসনীয়। কিন্তু ১৯৭৯-৮০ সালের কস্ট অব লিভিং ইনডেক্স যদি ধরা যায়, জিনিসের

দামের হিসাব যদি ধরা যায় তাহলে ১৯৮০-৮১ সালে যে ১০ পারসেন্ট কৃষি খাতে বেড়েছে সেটা বাড়াতে গিয়ে দেখবেন, সেটা কমে গেছে। আপনি এগ্রিকালচারাল রিসার্চে কতটুকু বরাদ্দ করেছেন, কয়েক হাজার টাকা বোধ হয় বরাদ্দ করেছেন। আপনারা কনসোলিডেশন অব হেল্ডিংস এর জন্য কতটুকু বরাদ্দ করেছেন, মাত্র ১০ লক্ষ টাকা বোধহয় বরাদ্দ করেছেন। গত বছর যেটা দু লক্ষ ছিল, সেটা ১০ লক্ষ করেছেন। এর চেয়ে অনেক বেশি করা উচিত ছিল। তাহলে পশ্চিমবঙ্গের ভূমি নীতিকে আমরা কোথায় নিয়ে যাচ্ছি? স্টেট ক্যাপিট্যালিজমের দিকে নিয়ে যাব না, সত্যকারের কোঅপারেটাইডের দিকে নিয়ে যাবে? পিজ্যান্ট প্রোপ্রাইটারশিপ এবং কোঅপারেটিভকে পাশাপাশি তুলে দাঁড় করাবেন, যদি তাই করতে হয় তাহলে কন্সলিডেশন অব হোল্ডিংস, ল্যান্ড রিফর্মস অ্যাক্টে যে প্রভিসন আছে সেইদিকে নিয়ে যেতে হবে। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, সারা ভারতের ট্রেন্ড হচ্ছে আনপ্লেজান্ট ডাইজেশন অব দি পিজ্যান্ট্রি, কৃষক অকৃষক হয়ে যাচ্ছে। যদি কৃষিকে সারপ্লাস করতে না পারি, কিসের থেকে পুঁজি সারপ্লাস করে কে নতুন শিল্পকে গড়ে তুলবে? সুতরাং সেদিক থেকে দেখতে গেলে পশ্চিমবঙ্গের ভবিষ্যত অন্ধকারাচ্ছন্ন। আমরা দেখছি পশ্চিমবাংলার ইকনমিক পিকচার ডিসম্যাল, স্ট্যাগন্যান্ট, ফ্রাস্ট্রেটেড এবং এখানে নতুন বিনিয়োগ এর কোনও সুযোগ আমরা দেখছি না। আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করব, পলিটিক্যালি আপনারা বলছেন বিগ ইন্ডাস্ট্রিকে আপনারা ন্যাশনালাইজ করবেন, আপনাদের এটাই ইলেকশন ম্যানিফেস্টো ছিল। কিন্তু এখন আপনারা মাল্টি ন্যাশনাল্স-এর দিকে যাচ্ছেন, আমি জানি আপনাদের অনেকে হয়তো চিৎকার করবেন। আমি দেখছি, অর্থমন্ত্রী বলছেন,—হলদিয়ায় বক্তৃতা করেছেন, মাল্টি ন্যাশনালদের পশ্চিমবাংলায় ডাকবেন, এই কি আপনাদের ম্যানিফেস্টো ছিল? আমার বিরুদ্ধে যত পারেন বলুন, কিন্তু আপনারা কি বলছেন? তাহলে হয় বলুন প্রাগম্যাটিক কনসিডারেশনের বাস্তব বোধের দিক থেকে আমরা আবার মাল্টি ন্যাশনালকে নিয়ে আসছি। কিন্তু আমরা জানি এই মাল্টি ন্যাশনাল হচ্ছে নতুন শোষণের যন্ত্র। কোনও উন্নয়নশীল দেশে—অর্থমন্ত্রী আমার চেয়ে ভাল জানেন, কোনও উন্নয়নশীল দেশে যদি কোনও মাল্টি ন্যাশনাল ফার্ম আসে, তারা কি কোনও বেসিক ইন্ডাস্ট্রি তৈরি করেছে? কোনও ভারী শিল্প কি তৈরি করেছে? তারা শুধু কাঁচামালের দিকে গেছে। তারা এয়ার পোর্ট তৈরি করে, তারা সুন্দর নগর তৈরি করবার কথা বলে, তারা হয়তো কর্পোরেশনকে কিছু টাকা দিয়ে বলবে বিউটিফাই ক্যালকাটা। যেমন আগে কংগ্রেস আমলে শুনতাম তিলোত্তমা নগরী কর, এই সবের জন্য মাল্টি ন্যাশনাল কোটি কোটি টাকা খরচ করবে। আমাদের দেশের ছেলেরা হয়ত কিছু চাকরি পাবে, কিন্তু পশ্চিমবাংলা তথা ভারতের উন্নয়ন কিছু হবে না। এইগুলো ইডিয়োলজিক্যাল থাক, বাস্তব বুদ্ধির চাপে এসে আজকে সেই সব কথা আমরা বলছি না। ম্যানিফেস্টো থেকে সরে যাচ্ছি। আজকে তাই দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি, এই সরকার বৃহত শিল্পপতিদের অবাধ লুণ্ঠনের সুযোগ করে দিচ্ছেন। আপনাদের অনুরোধ করছি, এদিকে আপনারা নুতন করে দৃষ্টি দিন, আপনারা রাইজিং অব প্রাইস, কি ভাবে মূল্য বৃদ্ধি হচ্ছে, আজকে সুধীনবাবু হয়ত স্ট্যাটিসটিক্স পড়ে দেবেন, কিন্তু স্ট্যাটিসটিক্স দিয়ে কি হবে স্ট্যাটিসটিক্স

দিয়ে কোনও লাভ হবে না। আজকে মানুষ দেখছে জিনিসের দাম বাড়ছে, আজকে অর্থমন্ত্রী বলছেন, সুধীনবাবু বলছেন, জ্যোতিবাবু বলছেন, কেন্দ্রকে বলা হোক অন্ততপক্ষে নিত্য প্রয়োজনীয় ১০টি জিনিসের দাম সারা ভারতবর্ষে সমান দামে বিক্রি করা হোক। হ্যাঁ, হোক, কিন্তু আমি জিজ্ঞাসা করছি, একই যুক্তিতে, প্রফুল্লচন্দ্র সেন মহাশয় যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন, তখন এই সব সুযোগ ছিল না, তখন চালের দাম, ডালের দাম, তেলের দাম, কেরোসিন না পেলে কেন আন্দোলন হত, তখন তো এই কথা বলেননি যে পশ্চিমবাংলাকে একটা পাতিলেবুর জন্য সুদূর মাদ্রাজের দিকে চেয়ে থাকতে হয়। পশ্চিমবাংলাকে প্রত্যেকটি জিনিসের জন্য অন্য রাজ্যের উপর নির্ভরশীল হয়ে থাকতে হয়। তখন তো এই কথা বলেননি যে সেন্টার স্টেট পাওয়ার রিওরিয়েনটেশন দরকার। আগে দিল্লির সরকার এই নিত্য প্রয়োজনীয় জিনিসগুলোর ন্যায্য দাম বেঁধে দিন, তা তো বলেননি? আবার দেখুন পশ্চিমবাংলার স্ট্যাটিসটিক্স বলছে—এক এক জেলায় চালের দাম একরকম।

[2-30 – 2-40 p.m.]

এই রাজ্যে এক এক জেলায় নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম এক এক রকমে বিক্রি হচ্ছে কেন? এই রাজ্যে এক দামে বিক্রি হচ্ছে না কেন? এর যুক্তি কি? চিনি এলো ১৯ হাজার বস্তা। আপনারা উত্তেজিত হবেন জানি, কিন্তু আমি বলছি কায়েমী স্বার্থ—এর বিরুদ্ধে পশ্চিমবাংলাকে লড়তে হবে, লড়তে গেলে আরও কঠোর হতে হবে। আমি বলছি, ৭২ সালে এই শালিমার গোডাউনে লক্ষ লক্ষ টাকার খাবার এসে পড়ে থাকত। সেদিন মন্ত্রিসভার পরামর্শ মতো খাদ্য দফ্‌তরের অফিসারদের নিয়ে ১০০টি সরকারি ট্রাক নিয়ে ২২ ঘন্টার নোটিশ দিয়ে বলেছিলাম, সব মাল বাজারে ছাড়, যদি না ছাড়া হয় তাহলে আমরা ডি. আই. আর. প্রয়োগ করব এবং সমস্ত মাল বাজেয়াপ্ত করে নিয়ে আমরা ফুড কর্পোরেশনের মাধ্যমে বাজারে ছাড়ব। অথচ আজকে ১৯,০০০ বস্তা চিনি পড়ে আছে, কিন্তু কোনও বন্টন ব্যবস্থা নেই, ডিস্ট্রিবিউশন এজেন্সি তৈরি হয়নি। কাগজে দেখলাম ভোজ্য তেল পড়ে আছে, ব্যবসায়ীরা তুলছে না, তারা সেটা দিয়ে শোষণের ব্যবস্থা করছে, সব লুঠপাট করতে চাইছি। রাইসিং প্রাইসকে রোখবার জন্য কোনও ডিহোর্ডিং মুভমেন্ট দেখছি না। আপনারা কি দমদম দাওয়াই-এর কথা ভুলে গেছেন? আজকে সমস্ত ট্রেড ইউনিয়নগুলি আপনাদের হাতে যুব-শক্তি আপনাদের হাতে, সরকারি কর্মচারিরা আপনাদের হাতে, গণ-শক্তি আপনাদের সঙ্গে রয়েছে—আমাদের সঙ্গে নেই—আপনাদের সঙ্গে জন-সমর্থন রয়েছে, তাহলে কেন ডি-হোর্ডিং করতে পারছেন না? সেন্টার আপনাদের প্রিভেনটিভ ডিটেনশন অ্যাপলাই করতে বলেছে। আপনারা তা করছেন না, আপনারা তার বিরোধী। কিন্তু এই সমস্ত অসাধু ব্যবসায়ী, যারা মানুষের অবর্ণনীয় দুর্দশার কারণ হয়ে দাঁড়িয়েছে তাদের শাস্তি দেবার এমন কোনও ব্যবস্থা কি নেই? নিশ্চয়ই আছে। আপনারা যাকে ব্ল্যাক অ্যাক্ট বলছেন তাকে যদি অ্যাপলাই করতে নাও চান, তাহলেও তো অনেক ভরসা বা সাদা আইন আছে, নিশ্চয়ই আছে, এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্টকে ভালভাবে প্রয়োগ করলে নিশ্চয়ই কিছু ফল পাওয়া যাবে। সুতরাং আমি

বলব যে, আজকে এই সঙ্কট ভয়াবহ আকার ধারণ করেছে। সেইজন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব যে, একটা ব্যালান্সড্ওয়ে আনবার চেষ্টা করুন। আপনি একটা রাজ্য ব্যাঙ্ক করার কথা চিন্তা করছেন এবং আপনি বাজেটের মধ্যে সেকথা বলেছেন। সে বিষয়ে আমি আপনাকে সমর্থন করছি, সেই সঙ্গে আপনাকে আমি বলছি যে, গত বছর এই ইস্টার্ন ইন্ডিয়ায় এবং পশ্চিমবাংলায় কেন্দ্রীয় বরাদ্দের টাকা খরচ হয়নি এবং বিভিন্ন ক্ষেত্রে এখনও কেন্দ্রীয বরাদ্দের টাকা খরচ হচ্ছে না। একথা আমি গত বছর বিধানসভায় বলেছিলাম, আজও বলছি। আপনি বলেছেন ভারতবর্ষে ৩,০০০ কোটি টাকা প্রতিরক্ষা খাতে ব্যয় করা হচ্ছে, পশ্চিমবাংলার বরাদ্দ যদি কেন্দ্র কিছু অংশ বাড়ায় তাহলে ক্ষতি কি? আমি আপনাকে বলতে চাই কালিম্পঙে ডিফেন্স এস্টাবলিশমেন্টের পক্ষ থেকে আর্মি অ্যাকুয়ার করা হয়েছিল আর্মি স্কুল করার জন্য। আপনারা কি করলেন? জ্যোতিবাবু তৎকালীন প্রতিরক্ষামন্ত্রী জনজীবন রাম-এর সঙ্গে দেখা করে বললেন যে, আমরা এসব চাই না। সঙ্গে সঙ্গে তারা সেসব উঠিয়ে নিয়ে গেল। আপনি আজকে বলুন যে, এখানে সৈনিক স্কুল হোক, এটা মিলিটারি এস্টাবলিশমেন্টেই হোক। এটা হলে এই রাজ্যের ছেলেরা সেখানে কিছু সুযোগ পাবে, কিছু চাকুরি পাবে। আজকে এখানে দেখছি সরকার স্যার বীরেনের কারখানা নিয়ে নিলেন। কেউ কখনও বলেনি স্যার বীরেন দু'নম্বর কারবার করেন, ব্লাক মার্কেট করেন। একথা কেউ কখনও বলেননি। তিনি সাহেব লোক ছিলেন, জবরদস্ত লোক ছিলেন, বুরোক্রেটিক টেম্পারামেন্টের লোক ছিলেন। সেটা আলাদা কথা। কিন্তু তিনি ভারতবর্ষের গর্ব ছিলেন। তাঁর ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টীল হুটপাটি করে ন্যাশনালাইস করলেন। ঠিক আছে, এটা করেছেন, ভাল কথা। কিন্তু কৈ আজকে বিড়লার কারখানা ন্যাশনালাইজ করবার চেষ্টা তো করছেন না! পাট শিল্পকে ন্যাশনালাইজ করবার চেষ্টা করছেন না! আজকে পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ কোটি কোটি টাকার চা উৎপন্ন হচ্ছে, তার ২৯ ভাগ চা পশ্চিমবাংলার অকশন সেন্টারে বিক্রি হয়, বাকি সমস্ত পশ্চিমবাংলার বাইরে চলে যাচ্ছে। তাদের ন্যাশনালাইজ করা হচ্ছে না কেন?

**(সরকারি পক্ষের জনৈক সদস্য ঃ আপনি তো আনন্দবাজারের কথা বলছেন।)**

আনন্দবাজার কোনও দিন আমাদের প্রশস্তি গায়নি। কোনও কাগজ কোনও দিন কারও প্রস্তুতি করুক, এটা আমরা চাই না। কাগজ কারও ওকলাতি না করুন, এটাই আমরা চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাই, সেটা হল এই যে, পশ্চিমবাংলায় যদি একটা নিজস্ব ব্যাঙ্ক হয় তাহলে সেটা নিশ্চয়ই একটা ভাল পদক্ষেপ হবে এবং সেটা কার্যকর করার জন্য অর্থমন্ত্রী যদি সবাইকে ডাকেন তাহলে আমরা খুশি হব। কিন্তু সেই সঙ্গে সঙ্গে বলব যে, অপোজিশন মানে কি? আজকে সেটা নঞ্চৎ পুরুষ সমাজের মতো নো পজিশন, অর্থাৎ অপোজিশন। আজকে এই অবস্থা হয়ে দাঁড়িয়েছে। আজকে আসাম নিয়ে এই যে এত বড় একটা সঙ্কট দেখা দিয়েছে- এতে আমি বুঝতে পারছি না যে, আমরা কোথায় যাচ্ছি! এই অবস্থার আজকে নিট রেজাল্ট কি? যে আন্দোলন হচ্ছে তাতে লক্ষ্যণীয় কি?

একটা জিনিস দেখছি কাতারে কাতারে বাঙালিরা আবার আসাম ছেড়ে চলে আসছে। তাহলে ভারতবর্ষের ঐক্য কোথায় গিয়ে দাঁড়াবে? আমরা কি এটাকে থামাতে পারি না? আমি এবিষয়ে আমাদের মাননীয় সদস্য সন্দীপ দাসকে বলছিলাম যে, আপনি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলুন, তাঁকে বলুন যে, আমরা আমাদের পক্ষ থেকে এবিষয়ে প্রস্তাব রাখি, সকলে এটা নিয়ে আবার আলোচনা করুন, পুনরায় আমরা এটাকে বিবেচনা করি। আমরা আশা করব কংগ্রেস(ই) সেই প্রস্তাবকে সমর্থন করবেন। কিন্তু আমাদের সঙ্গে আলোচনা করবার জন্য আমাদের কেউ ডাকেননি। কারণ নো-পজিশন। আমি সামান্য সমালোচনা করছি তাতেই একজন মাননীয় সদস্য বললেন, আনন্দবাজার থেকে পড়ছেন। আমার কি এই-টুকু বিদ্যেবুদ্ধি নেই? এই বিধানসভায় নতুন এসেছি? '৬২ সাল থেকে বিধানসভায় আছি, এটা জানবেন এবং আনন্দবাজার কাগজ পড়বার জন্য এখানে নেই। কিন্তু আনন্দবাজার পড়ে কিছু বলাটা তো অন্যায় নয়। আজকে বিরোধীদলের সদস্যদের ডাকুন, দেশে সঙ্কট ঘনিয়ে এসেছে, পশ্চিমবাংলার ভয়াবহ বেকারি দূর করবার জন্য আজকে সবাইকে ডাকুন। আজকে কৃষি ক্ষেত্রে দারুণ ঝড় দেখা দিচ্ছে, কৃষি মার খাবে। আপনারা আমন ধানের জন্য বিমা করেছেন, এটা নতুন নয়, গত বছরে হয়েছে, আরও কিছু টাকা বাড়াতে হবে। ক্যাটেল ইন্সুরেন্স যদি করতে পারতেন তাহলে আমি খুশি হতাম। আপনারা হস্তান্তরের জন্য যে নতুন সংস্থান করেছেন—আপনি বলুন—যে কৃষক জমি পেল সেটা ইনহেরিটেন্স ল্ অনুযায়ী চলবে কি? হাসান শেখ বা রমা হালদার মারা গেল, তাদের ৪।৫ বিঘা জমি, মারা যাবার পর উত্তরাধিকার সূত্রে তাদের ছেলে-মেয়েরা পাবে—আপনি এমন কোনও আইন করতে পেরেছেন যে ফারদার ব্রেকিং আপ অফ হোল্ডিংস হবে না—জমির দ্বি-খন্ডীকরণ হবে না জমি কাটাকাটি হবে না—আপনারা কি করতে পেরেছেন? করতে পারেননি। সুতরাং আমি আবার আপনাকে বলছি আজকে নতুন করে প্রায়রিটি দিয়ে চিন্তা করার প্রয়োজন এসেছে। আজকে পুলিশকে নতুন করে, প্রশাসনকে নতুন করে সাজানো দরকার। আজকে দেশে আইন-শৃঙ্খলার দারুণ অবনতি হয়েছে। দিল্লিতে অন্ধদের উপর লাঠি চালানো বর্বরোচিত ঘটনা, কোনও সভ্য দেশে আজ পর্যন্ত এইরকম ঘটনা ঘটেনি। অন্ধদের কোনও শত্রু নেই। তাঁদের উপর লাঠি চালানো হয়েছে। ঠিক তেমনি পশ্চিমবাংলায় যদি কেউ খুন হয়—খুন আমার আপনার ঘরের ছেলেরাই হয়ে যাচ্ছে, বাঙালিরাই খুন হয়ে যাচ্ছে, নকশাল আমলে শত শত ছেলে খুন হয়ে গেছে, বাঙালি অপুরণীয় ক্ষতি হয়েছে—এই ভয়াবহ হাত থেকে বাঁচবার জন্য, প্রশাসনকে নিরপেক্ষ করবার জন্য, গ্রামীণ মানুষদের আরও স্বাবলম্বী করে গড়ে তোলবার জন্য, বেকারদের চাকুরির সংস্থান করবার জন্য, কৃষকেরা যাতে নায্য মুল্যে পণ্য বিক্রি করতে পারে তারজন্য, শ্রমিকদের চাকুরির অস্থায়ীত্ব দূর করে চাকুরিতে স্থায়ীত্ব যাতে পায় তারজন্য, সরকারি কর্মচারিরা বেতন পেয়ে যাতে আরও কর্তব্য পরায়ণ হয়, সরকারি অফিসে যাতে আরও বেশি করে তাঁরা কাজ করেন—এই সরকারকে তাঁরা যেমন ভাল বাসছেন বলছেন—অফিসের কাগজপত্রগুলি ফাইল বন্দি যাতে না হয়, দুর্নীতি যাতে দূর করা যায় এবং মানুষেরা যাতে আরও দ্রুতগতিতে রিলিফ পায় তারজন্য আপনারা চেষ্টা করুন, তারজন্য আপনারা সচেষ্টা হোন। আমি আবার

বলছি, শিক্ষাক্ষেত্রে আজই জেথসাম—ইউনিভার্সিটির গ্রান্ট কমিশনের সভাপতির বক্তৃত পড়ছিলাম—আপনারা ৭ বিশ্ববিদ্যালয় সুপারসিড করে হাতে নিয়ে নিলেন, স্বাতন্ত্র কেড়ে নিলেন। আস্তে আস্তে একটার পর একটা ইউনিভার্সিটির ভাইস-চ্যান্সেলারকে যদি সরকারের উপর নির্ভরশীল করে তোলা হয় তাহলে যখনই একটি রাজনৈতিক দল বদলাবে, পাল বদল হবে তখনই তারা ভোল পাল্টাবেন। আজকে সেইদিকটা চিন্তা করার দরকার। আজকে দেখছি, হিন্দি হিন্দি করে এক রকম ব্যবস্থা হচ্ছে—আপনারা এখানে তো ইংরাজি উঠিয়ে দিলেন, সংস্কৃত উঠিয়ে দিলেন, কি অবস্থা আজকে শিক্ষা ক্ষেত্রে? তাহলে কি দেশে শিক্ষা নীতি থাকবে? থাকবে না। আজকে শিক্ষানীতি থাকা দরকার। মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য হ্যাজ এ ভেরী নাইস পারসোনালিটি, তিনি বসে ঘাড় নাড়ছেন—তাঁর সঙ্গে আমার মতভেদ আছে—তাঁকে বলছি—আপনি তো অপস্কৃতির কথা বলেছেন—আমি শেষ করার আগে আবার বলছি, পেরেছেন রেসের মাঠের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করতে? আমি আপনার কাছে আশা করেছিলাম অপসংস্কৃতি দূর করবেন—কিন্তু পারেননি। আপনারা রেসের মাঠের ক্লাব দখল করার জন্য আইন তৈরি করেছেন, গভর্নমেন্ট নমিনি পাঠাচ্ছেন রেসের মাঠে। আমি দুঃখিত মাননীয় মুখ্যমন্ত্রী রেসের মাঠে উদ্বোধন করতে গেলেন—না গেলেই খুশি হতাম। আমি আবার বলছি, আজকে এই পরিস্থিতিতে আপনারা অহঙ্কার পরিত্যাগ করুন, আপনারা বিনয়ী হোন, আপনারা বিরোধীদলের বক্তব্য শুনুন এবং পশ্চিমবাংলায় যে দারুণ সঙ্কট এসেছে এই সঙ্কট মোচনের জন্য আপনারা সত্যিকারের সহযোগিতার হাত বিরোধী পক্ষ, দলমত নির্বিশেষে সকলের দিকে প্রসারিত করুন। আমরা সহযোগিতার মনোভাব নিয়ে চলতে চাই, গঠনমূলক ভাল কাজ যেগুলি আপনারা করবেন আমরা সেইগুলিকে প্রশংসা করব। আপনারা জানেন, অর্থমন্ত্রী, মন্ত্রিসভার সদস্য এবং বামপন্থী দলের সদস্যদের সঙ্গে আপনাদের বহুবার বিতন্ডা হয়েছে তবুও দারুণ সঙ্কটের সময়ে, দারুণ বন্যার সময়ে আমাদের সহযোগিতা পেয়েছেন—একথা অস্বীকার করতে পারেন আমরা দিল্লিতে গিয়ে কি একবারও বলেছি ডিসমিস দিজ গভর্নমেন্ট? মরিচঝাঁপির ব্যাপারে আমরা দারুণ ক্ষুব্ধ তাসত্ত্বেও কি আমরা দিল্লিতে গিয়ে বলেছি এদের বিচার হোক, প্রতিকার হোক? অন্য কিছু বলিনি। আর আজ আমরা দেখছি, সরকার পাল্টাবার সাথে সাথে আপনাদের দৃষ্টিভঙ্গি পাল্টে গেছে, আজকে জনতা পার্টিকে উপেক্ষা করছেন। আজ আপনারা বুঝতে পারছেন লিন লিবার্টি ইজ বেটার দ্যান স্লাভারি। এই কয়েকটি কথা বলে অর্থমন্ত্রী মহাশয় যে টাকার বরাদ্দ রেখেছেন—তার মধ্যে কিছু ভাল কাজ আছে খরচ করবার জন্য অনুমতি চাচ্ছেন—আমি সেইজন্য বিরোধিতা করব না।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্যত্র পয়েন্ট অর্ডার, স্যার আপনি অনুমতি দিলে আমি বৈধতার প্রশ্ন তুলিতে চাই। কাশীবাবু অনেকদিন অসুস্থ ছিলেন, উনি অনেকক্ষণ বক্তৃতা দিয়েছেন, সেইজন্য আমি ওঁর বক্তব্যের মাঝখানে পয়েন্ট অফ অর্ডার

তুলিনি। আমার পয়েন্টটা হচ্ছে এই যে কাশীবাবু বক্তৃতার মধ্যে ৩৪০০ পঞ্চায়েতের ৭০ কোটি টাকার কোনও হিসাব পাওয়া যাচ্ছে না বলেছেন, অন্য কেউ বললে আমার কিছু বলার ছিল না আপনি দেখুন রুলস অফ বিজনেসে এটা ৯০ পৃষ্ঠায় দেওয়া হয়েছে প্রসিডিওর অন ফাইনান্সিয়াল ম্যাটারস এটা শেষ হয়েছে ১০৯ পৃষ্ঠায় দেখুন—সাব হেডিং অ্যাকাউন্টস, এর ২২১, ২২২ এবং ২২৩ এই ধারাগুলি পরিষ্কার বলা আছে দি অ্যাকাউন্টস অফ দি স্টেট কিভাবে পেশ করা হবে। কাশীবাবু নিজে পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান ছিলেন আমি মনে করেছিলাম তিনি অন্তত ঐরকমভাবে প্রসিডিওর ফলো করবেন ২২৩ ধারার ১নং উপধারায় নো ডিসকাশন অফ দি অ্যাকাউন্টস অফ দি স্টেট ইজ পারমিসেবল, কারণ অ্যাকাউন্টসটা কোথায়, কিসের ভিত্তিতে কি করে তিনি জানলেন ৭০ কোটি, ৭৫ কোটি বা ১০০ কোটি টাকার হিসেব নেই? হাউ কুড হি নো দ্যাট? সুতরাং এটা আউট অফ অর্ডার, এটা অপ্রাসঙ্গিক, এটা বিধিবহির্ভূত, এইভাবে ফাইনান্সিয়াল ম্যাটারস অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে এই রকম ধরনের আলোচনা করা যায় না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি দুঃখিত, ওঁর সঙ্গে একমত নই—ইট ইজ আওয়ার রাইট অ্যান্ড প্রিভিলেজ টু রেজ দিস কোয়েশ্চেন ডিউরিং ডিসকাশন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমলবাবু বক্তৃতায় আইনের ধারার কথা বলেছেন, কিন্তু পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী অনেক ব্যাপারেই পশ্চিমবঙ্গকে তছনছ করেছেন, সেইজন্য আমি আজ থেকে ওর নাম দিলাম তচনছ মন্ত্রী।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থমন্ত্রী যে দুটি অ্যাপ্রোপ্রিয়েশন বিল উপস্থিত করেছেন এবং আগামী বছরের যে ব্যয় অনুমোদন—তিনি আগেই অনুমোদন লাভ করেছেন যে ব্যয় করার দাবি করেছেন সেই বিল দুইটির সমর্থনে আমি বলছি। এখানে বিরোধীদলের নেতা কাশীবাবু সুদীর্ঘ বক্তৃতা দিয়েছেন এবং শেষের দিকে তিনি সহযোগিতার কথা বলেছেন, কিন্তু সমস্ত বক্তৃতার মধ্যে সমস্ত বিষয়ে, সমস্ত ব্যাপারে তাঁর বিরোধিতার কথাই তিনি বলে গেলেন। তাহলেও শেষে সহযোগিতার কথা বলেছেন। সেই সহযোগিতার কথা মনে করে আমরা নিশ্চয় আশা করব আগামী দিনে ঐ স্বৈরতন্ত্রের বিরুদ্ধে গণতন্ত্রকে রক্ষা করার জন্য রাজ্যের অধিকার রক্ষার জন্য ব্যাপক সংগ্রামে যেতে হলে সরকার যখন তীব্র থেকে তীব্রতর হবে এবং তাঁদের আশঙ্কা বাস্তবে পরিণত হবে তখনও তাঁদের সহযোগিতা আমরা পাব এই আশা করে আমি আমার বক্তব্য শুরু করছি। পশ্চিমবাংলার যে বাজেট আমরা পেশ করলাম সেখানে আমাদের যে সীমিত ক্ষমতা সেই সীমিত ক্ষমতার কথা বললে রাজনৈতিক দল থেকে উষ্মা প্রকাশ করা হয় যেন এই কথাটা বলা অন্যায়। কিন্তু এটা সত্য কথা এখানে এই সরকার আছে বলেই তাই নয় কোনও রাজ্য সরকারেরই এমন কোনও ক্ষমতা নেই যে সে তার নিজের রাজ্যের ক্ষেত্রে কোনও ভাল ব্যবস্থা নিজে

থেকে গ্রহণ করতে পারেন যতক্ষণ না কেন্দ্র তাকে অনুমতি দিচ্ছে। আমরা কিভাবে বাজেট করব, কিভাবে রাজস্ব আসবে, কিভাবে ব্যয় করব এই সমস্তগুলি কেন্দ্রের উপর নির্ভরশীল। সুতরাং কোনও ক্ষমতা নেই এই কথা বলা অন্যায় নয় বরং এই বাস্তব সত্য স্বীকার করতে হবে। এরজন্য কেন্দ্র রাজ্য সম্পর্ক পরিবর্তন না হলে ভারতবর্ষের আর্থিক উন্নতির কোনও সম্ভাবনা নেই। গত বছর যেখানে ৪শো কোটি টাকা উন্নয়ন খাতে বা যোজনা খাতে খরচ করেছিলাম সেখানে আমরা এবার ৫শো কোটি টাকার প্রস্তাব করেছি। নিজেদের আয়ের যা উৎস আছে তার বেশির ভাগ কিভাবে পাওয়া যায় অথচ জনসাধারণের উপর করের বোঝা না চাপিয়ে তাদের রিলিফ দিয়ে কিভাবে উন্নয়ন খাতে আরও অর্থ বরাদ্দ করতে পারি সে চেষ্টা করেছি। ১৯৭৯-৮০ ও ৮০-৮১ সালে এই সরকারের অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি যেটা প্রকাশিত হয় সেটা আমাদের বুঝতে হবে। এ বিষয়ে কংগ্রেস (আই) কে আমি বলতে চাই না কারণ তাদের দুরদৃষ্টির কোনও ব্যাপার নেই। কৃষিতে যেখানে গত বছর ৯৯ কোটি টাকা ছিল এবার ১১০ কোটি টাকার প্রস্তাব করা হচ্ছে। সেচ ও বন্যা নিয়ন্ত্রণ ৬৪ কোটির জায়গায় ৯০ কোটি, বিদ্যুতের জন্য ১৩৬ কোটির জায়গায় ১৪৫ কোটি, শিল্প বাণিজ্য উন্নয়নে ৩৫ কোটির জায়গায় ৪৫ কোটি যোগাযোগ ও যানবাহনে ২৩ কোটির জায়গায় ৫৩ কোটি এবং শিক্ষা সহ সমাজ উন্নয়নের জন্য ২১ কোটির জায়গায় ১৬৩ কোটি টাকা ধরা হয়েছে। অর্থাৎ যে যে খাতে ব্যয় করলে রাজ্যের আর্থিক ক্রিয়াকলাপকে বৃদ্ধি করা যাবে সেইসব খাতে আমরা ব্যয় বরাদ্দ করেছি। অথচ বলা হচ্ছে কিছু করা হয়নি কিন্তু কেন্দ্রের অর্থনৈতিক ক্ষেত্রে কী করা হয়েছে? আমরা জানি কোনও রাজ্যের অর্থনীতি তা পঃ বাংলা হোক, বিহার বা আসাম হোক এটা সর্ব ভারতীয় অর্থনীতির একটা অবিচ্ছেদ্য অঙ্গ। সেইজন্য সর্বভারতীয় যে প্রকাশ ঘটে তারই প্রকাশ দেখা যায় রাজ্যে রাজ্যে সেইজন্য জিনিস পত্রের দাম বাড়ে রাজ্যে লগ্নি হয়না বেকারি বৃদ্ধি হয়। তখনই বুঝতে হবে যে কেন্দ্র অর্থনীতি যা রচনা করছেন যারা সেই নীতির প্রয়োগ করছেন তাদের নীতির মধ্যে এমন একটা গলদ আছে সমস্ত ভারতবর্ষের বিকাশ যাতে না হয় সেটা তারা চান না। যারা ভারতের অর্থনীতি প্রয়োগ করছেন তার একচেটিয়া পুঁজিপতি বড় বড় জমিদার এবং মাল্টি ন্যাশনাল কোম্পানিগুলির স্বার্থে তা করছেন। আমরা দেখলাম নুতন সরকার হবার পর উপরাষ্ট্রপতি এবং বাণিজ্য মন্ত্রী উভয়ে ঐক্যতানে মাল্টি ন্যাশনাল কোম্পানিগুলিকে সাদরে আহ্বান জানালেন। কাশীবাবু কি তাদের চেনেন না? অথচ সেখান থেকে যখন কথা উঠেছে যে ভারতবর্ষের মাল্টি ন্যাশনালদের আরও সুযোগ দেওয়া হোক তাদের করের বোঝা আরও কমানো হোক তখন কোনও আপত্তি উঠল না। কোকা কোলা এবং আই বি এম তারা ইতিমধ্যে কেন্দ্রের কাছ থেকে নিভৃতে অনুমতি পেয়ে গেছেন এবং ভারতবর্ষে আসার জন্য বিমান কোম্পানি গুলোতে লাইন রিজার্ভ করে রেখে দিয়েছেন। ভারতবর্ষে এই সমস্ত পুঁজির যোগসূত্র আজকের নয় ব্রিটিশ আমল থেকে চলে আসছে এবং তারাই ভারতের অর্থনীতিকে নিয়ন্ত্রণ করছে। আবার এই সব সূত্র থেকেই অনেক রাজনৈতিক নেতা ও দল আক্রান্ত হয়। নুতন সরকার কেন্দ্রের বাজেট করেছেন কিন্তু তারা কোন অর্থনীতি অনুসরণ করবেন তা বলেন নি। যোজনা কমিশন তারা

ভেঙে দিয়ে বলেন নি যে এর কি লক্ষ্য হবে এবং কত কোটি টাকা আগামী ৫ বছরে লগ্নি হবে। অথচ তারা যে বাজেট করেছেন তাতে কোনও নূতন কথা বলা হয় নি। কিন্তু এদিকে কেন্দ্রীয় কৃষিমন্ত্রী ইতিমধ্যে একটা কথা বললেন যা অর্থনৈতিক পত্রিকাগুলিতে এ নিয়ে খুব বেশি আলোচনা হয়েছে তা হল কৃষি পণ্যের দাম এমনভাবে ঢেলে সাজানো হবে যাতে কেবল বড় বড় জমিদাররাই লাভবান হয়। অর্থাৎ তিনি যে প্রস্তাব করেছেন তাতে মার্জিনাল চাষি বা সাব মার্জিনাল বর্গাদারদের কোনও উপকার হবে না। তিনি কোনও প্রস্তাব করেননি যে ভূমি বন্টন কি ভাবে করা যায় বা ভূমি সংস্কারের নীতি কিভাবে গ্রহণ করা হবে বা তফসিলিদের কি পরিমাণ জমি দেওয়া হবে। ভারতবর্ষে যে জমি খাস হয়েছে তার শতকরা ৪০ ভাগ পশ্চিমবাংলায়-হয়েছে। অথচ পশ্চিমবাংলার আয়তন সারা ভারতের ২.৭ ভাগ ৬৮ সাল থেকে অপারেশন বর্গা নিয়ে পঃ বাংলায় আমরা বার বার চেষ্টা করছি এবং এবার অপারেশন বর্গার মধ্য দিয়ে আমরা পঃ বাংলায় বর্গাদারদের নিজস্ব অধিকার দেবার চেষ্টা করছি। এই নিয়ে হাইকোর্টে মামলা হয়ে ইনজাংশন জারি হয়েছে। তা সত্ত্বেও চিরদিন যারা বঞ্চিত সেই লক্ষ লক্ষ বর্গাদারদের যারা অধিকাংশই তফসিলি সমাজের লোক তাদের নিজস্ব অধিকার একমাত্র পশ্চিমবাংলায় স্বীকার করা হয়েছে। পশ্চিমবাংলায় তারা বাস্তু পাচ্ছে, চাষের জমি পাচ্ছে, পশ্চিমবাংলায় জমি থেকে উচ্ছেদ বন্ধ হচ্ছে। আর বিহারে কি হচ্ছে, উত্তর প্রদেশে কি হচ্ছে, কি হচ্ছে কালাহান্ডিতে মধ্যপ্রদেশে? সেখানে ক্ষেত মজুরদের বাস্তু সামান্য আছে, এক টুকরো ছোট জমিও নেই, সেই সমস্ত কৃষি শ্রমিক যারা তফসিলি জাতি, তফসিলি উপজাতি তাদের শুধু যে উচ্ছেদ করা হচ্ছে তাই নয়, তাদের জীবন্ত দগ্ধ করা হচ্ছে, তাদের ঘর-বাড়ি পুড়িয়ে ছাই করা হচ্ছে, তাদের গ্রাম থেকে বের করে দেওয়া হচ্ছে, বন্দুক দিয়ে শিকার করছে মানুষকে এই হচ্ছে সেখানকার অবস্থা। এটা আজকে ভারতবর্ষে নিষ্করুণ কঠোর বাস্তব সত্য। এই বাস্তব সত্যকে যদি বদলাতে হয় তাহলে ভূস্বামীদের যে জমির ক্ষমতার চ্যালেঞ্জ সেই চ্যালেঞ্জকে ভাঙতে হবে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার যেভাবে ভূমি সমস্যার সমাধান করবার চেষ্টা করছেন সেই সমস্যার সমাধান সেই পথেই হবে। আমাদের বিরোধী দলের নেতারা ভুলে গেলেন যে ভোলানাথ শাস্ত্রী পাশোয়ান তিনি কমিউনিস্ট পার্টির লোক নন, মার্কসবাদি নন, কোনও বামপন্থী নন, তিনি পশ্চিমবঙ্গে এসেছিলেন, তিনি বলে গেছেন পশ্চিমবঙ্গে যেভাবে আজকে সমস্ত কৃষকদের, কৃষিজীবী কর্মীদের, গ্রামের মানুষদের স্বার্থকে রক্ষা করার ব্যবস্থা হচ্ছে এটা ভারতবর্ষে হয়নি। পশ্চিমবঙ্গে আমরা মানুষের হাতে ক্ষমতা দেওয়ার চেষ্টা করেছি। ভারতবর্ষের অন্যান্য জায়গায় পঞ্চায়েত আরও আগে থেকে হয়েছে, পশ্চিমবঙ্গে কংগ্রেস সরকার এই পঞ্চায়েতকে নিষ্ক্রিয় করে রেখেছিলেন, কাজ করতে দেননি, ১৫/২০ বছর বাদে প্রথম বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে পঞ্চায়েত নির্বাচন করেছেন, সারা ভারতবর্ষের মধ্যে প্রথম পশ্চিমবঙ্গে পঞ্চায়েত নির্বাচন করেছেন, সারা ভারতবর্ষের মধ্যে প্রথম পশ্চিমবঙ্গে এবং ত্রিপুরায় পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের জনগণের হাতে, কৃষকের হাতে যে কৃষক নিরক্ষর, যে কৃষক জানে কিভাবে চাষ করতে হয়, যে কৃষক কৃষি বিদ্যার সূক্ষ্ম কৌশলগুলি জানে, সেই কৃষকের হাতে ক্ষমতা দিয়েছি। তাই দেখছি বন্যা এবং খরা দুটি

বিপর্যয়ের ভেতর দিয়ে গ্রামের মানুষ দৃঢ়তার সাথে মাথা সোজা করে দাঁড়িয়েছে প্রকৃতির চ্যালেঞ্জকে মোকাবেলা করার জন্য। আজকে গ্রামের বড় বড় ভূস্বামী প্রতিক্রিয়াশীল লোকের শয়তানির চ্যালেঞ্জ গ্রামের গরিব মানুষরা গ্রহণ করেছে। এখানে যারা বিরোধী দল বিশেষ করে কংগ্রেস (আই) যারা সমাজতন্ত্র গণতন্ত্রের কথা বলেন, জনগণকে ক্ষমতা দেবার কথা বলেন, আসলে তারা হচ্ছেন ভারতবর্ষের সমস্ত প্রতিক্রিয়াশীল শক্তির পুঞ্জিত একটা কেন্দ্র। কিন্তু আমার দুঃখ হল কাশিবাবুও যখন বললেন পঞ্চায়েত কেন হিসাব দিচ্ছে না। তিনি বিগত বিধানসভায় ছিলেন, ১৯৭১-৭২ সালে ২১ কোটি টাকা কেন্দ্র থেকে পশ্চিমবঙ্গের কংগ্রেস সরকারকে দেওয়া হয়েছিল বাংলাদেশ থেকে যারা আসছে তাদের রিলিফের জন্য। শুধু তাই নয়, কম্বল কেলেঙ্কারির কথা আমরা অনেকেই জানি এবং সেইসব টাকা যে ব্যবহার করা হয়েছিল দল ভাঙাভাঙির জন্য সেটাও আমরা জানি, কিন্তু সেই ২১ কোটি টাকার হিসাব তারা কেন নেননি? যখন ১৯৭৫, ১৯৭৬, ১৯৭৭ সালের মার্চ অবধি তাদের সরকার ছিলেন কেন্দ্রে, কোনওদিন ঐ ২১ কোটি টাকার হিসাব দেওয়া হয়নি। তখনকার মন্ত্রী এখন বিরোধী পক্ষে রয়েছেন, তারা বলুন ২১ কোটি টাকার হিসাব কেন সেদিন দেওয়া হয়নি? আজকে কি উদ্দেশ্যে কোনও মতলব হাঁসিল করবার জন্য বার বার হিসাব চাওয়া হচ্ছে? যদি এতটুকু তাদের সততা থাকত তাহলে তাদের দলের নেতা যিনি কেন্দ্রে মন্ত্রী হয়ে বসে আছেন তার কাছ থেকে এক্সপ্ল্যানেশন কল ফর করতে হয় আগে যে তোমরা কেন হিসাব দাওনি। এইভাবে একটা দেশের অর্থনীতিকে গড়ে তোলা যায় না। যদি দায়িত্বশীল হতে হয় তাহলে যেখানে দুর্নীতি আছে সেখানে আঘাত করতে হবে। দুর্নীতির নিজে কেন্দ্রবিন্দু হব, সমস্ত প্রতিক্রিয়া শক্তির কেন্দ্রবিন্দু হব, অথচ দুর্নীতির বিরুদ্ধে প্রতিক্রিয়ার বিরুদ্ধে কথা বলব সেটা পরিহাস ছাড়া আর কিছু নয়। এই যে পরিহাসের লীলাখেলা এটা বন্ধ করতে হবে। যারা বন্ধ করবেন না তাদের দায়িত্ব ভারতবর্ষের জনগণ নেবেন সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের ভেতর দিয়ে আমরা যে টাকা চেয়েছি সেই টাকা আমরা খরচ করব পশ্চিমবঙ্গের অর্থনৈতিক পুনরুজ্জীবনকে সহজ এবং দৃঢ় করবার জন্য। কিন্তু সেই পুনরুজ্জীবনকে যদি দৃঢ় করতে হয় তাহলে আমাদের টাকা চাই, অর্থনৈতিক অধিকার চাই।

[3-00 — 3-10 p.m.]

কারণ টাকা না থাকলে যেমন কাজ করা যায়না ঠিক তেমনি সরকারের অধিকার না থাকলে কখনও অধিকার প্রয়োগ করা যায়না। আমাদের শিল্পমন্ত্রী এবং অর্থমন্ত্রী বলেছেন আমরা একটা শিল্প নিয়ন্ত্রণ আইন প্রয়োগ করতে পারি। আমাদের রাজ্যের কোনও শিল্প যদি রুগ্ন হয়, দুর্বল হয় তাহলে রাজ্য সরকারের কোনও অধিকার নেই নিজ থেকে সেখানে হস্তক্ষেপ করে। কয়লা খনি শিল্প সম্বন্ধে মাননীয় সদস্য কাশীবাবু অনেক কথা বলেছেন। এই ব্যাপারে তার চেয়ে আমি অনেক বেশি জানি। আমাদের কয়লা খনি শিল্পের উপর রাজ্যের কোনও নিয়ন্ত্রণ নেই একটা অদ্ভুত ব্যাপার। স্যার বীরেন এখন যতই গণতন্ত্রের কথা বলুন

না কেন আমরা জানি তিনি ওই ক্যাপিটালিস্ট গ্রুপেরই লোক। ওই কারখানা যদি জাতীয়করণ করা না হত তাহলে সেখানে কি পরিস্থিতির উদ্ভব হত? আমরা জানি টিসকো বলুন আর কয়লা খনিই বলুন পশ্চিমবাংলার শিল্পের রুগ্নতা দূর হচ্ছেনা। এটা দূর করতে হলে আইনগুলো পাল্টাতে হবে। কাজেই কেন্দ্রের সঙ্গে কথা বলুন এবং দরকার হলে আমরা এখানে আন্দোলন করব যাতে আমরা আমাদের অধিকার পাই। আমরা পশ্চিমবাংলায় এবং বিভিন্ন রাজ্যে যে সঙ্কটে জর্জরিত, যে রোগে আমরা ভুগছি তার হাত থেকে যদি বাঁচতে হয় তাহলে সেই বাঁচার ক্ষেত্রে যে প্রশ্ন রয়েছে তার সমাধান করা প্রয়োজন। প্রথম কথা হল, কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস করতে হবে এবং এটা হচ্ছে আমাদের ন্যূনতম কাজ। রাজ্যের হাতে অধিকার বেশি দেবার জন্য, রাজ্যের শায়ত্ত শাসনের অধিকার নিশ্চিত করবার জন্য এবং রাজ্যকে ভাঙবার যে ষড়যন্ত্র করছে তারজন্য আমাদের সংগ্রাম করতে হবে এবং আমরা এরজন্য প্রতিবাদ জানিয়ে যাব। আমাদের উপর যতই চাপ সৃষ্টি করা হোক না কেন সমস্ত গণতান্ত্রিক মানুষ, বামপন্থী মানুষকে ঐক্যবদ্ধ হয়ে এরজন্য লড়াই করতে হবে। আমাদের যা কিছু আর্থিক সাফল্য হয়েছে তাতে শ্রমিকরা একথা ভুলতে পারবেনা যে ইন্দিরা গান্ধীর সরকার তাদের বোনাস কেড়ে নিয়েছেন। আমরা জরুরি অবস্থার পর পুনরায় সেটা চালু করেছি। কাজেই শ্রমিকরা নিশ্চয়ই এই কর্মে অগ্রণী ভূমিকা পালন করবে এবং কৃষক সমিতি, শ্রমিক সকলেই এর মোকাবিলা করবে, কেন্দ্রীয় সরকারের আক্রমণের মোকাবিলা করবে এবং পশ্চিমবাংলার গণতান্ত্রিক অধিকার রক্ষা করবে। একথা বলে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দুটো বিল মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন। এক নম্বর বিল হাউসে যে সমস্ত বাজেট পাস করালেন তার খরচা করবার জন্য, মোটামুটি অনুমতি বলুন কিংবা সংবিধানের সাংবিধানিক বক্তব্য যা করার তা করলেন। তার পরে যে সাপ্লিমেন্টারি বিল তারজন্য ২ নম্বর। স্যার এই অ্যাপ্রোপ্রিয়েশনের অর্থ হচ্ছে আত্মসাৎ, আরেকটা অর্থ হচ্ছে উপযোজন। স্যার, আমি বলব বর্তমান সরকার এই টাকা পয়সা নিয়ে যেভাবে ছিনিমিনি খেলছেন, কিংবা যেভাবে দলবাজি করছেন, কিংবা যেভাবে আত্মসাৎ করছেন সেইজন্য মাননীয় অর্থমন্ত্রী ঠিকই বিলের নাম দিয়েছেন আত্মস্মাৎ করণের বিল। স্যার, আমার মনেহয় মাননীয় অর্থমন্ত্রী স্বীকার করবেন যে অ্যাপ্রোপ্রিয়েশন এর অভিধানিক অর্থ হচ্ছে আত্মসাৎ করেন। সেজন্য আমি এই বিলকে সমর্থন করতে পারছি না। কারণ পঞ্চায়েত থেকে আরম্ভ করে প্রত্যেক জায়গায় এই আত্মসাতের কাহিনী লিপিবদ্ধ হয়ে আছে। সুতরাং আজকে আত্মসাৎ করণের বিল মাননীয় অর্থমন্ত্রী এনেছেন সেজন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলছি আপনারা যে নাম দিয়েছেন অ্যাপ্রোপ্রিয়েশন বিল অথবা উপযোজন, এই উপযোজন কথাটা ব্যবহার না করে আত্মসাৎ করণের বিল বলুন তাহলে ঠিক হবে। স্যার, আমি এই সরকারের বর্তমানের চেহারাটা সম্বন্ধে একটি হিউমার করে আরম্ভ করছি তাহলে নিশ্চয় ওরা খুশি হবেন। আমার একজন অ্যাডভোকেট বন্ধু তিনি খুব ধর্মে বিশ্বাসি। তিনি

বলছিলেন যে আমি রোজ ভগবানের নাম কীর্তন করতাম কিন্তু এখন এই বর্তমান সরকার আসার পরে এই নাম কীর্তনের কয়েকটা শব্দ বদলে দিয়েছি। আমি বললাম আপনি আগে কি করতেন, আর এখন কি করছেন, উনি বললেন আগে বলতাম—

'হরে রাম হরে রাম - রাম রাম হরে হরে,

হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে।।

[3-10 — 3-20 p.m.]

এখন এর কোটা উঠিয়ে দিয়েছি আর ক রিকার উঠিয়ে দিয়েছি সেটা এখন হবে "হবে বাম হবে বাম বাম বাম হবে হবে, হবে কষ্ট হবে কষ্ট কষ্ট কষ্ট হবে হবে।।" আজকে এই সরকারের কথা আমি বলছি, এই কষ্টের কথাটা আমি এক এক করে তুলে ধরব। আজকে প্রশাসনিক দিক সমর্থন করতে পারছি না এই কারণে প্রশাসনের প্রতিটি ক্ষেত্রে এই সরকারের অপদার্থতা ফুটে উঠেছে। যদি এক এক করে ধরেন তাহলে দেখতে পাবেন সমস্ত প্রশাসনিক যন্ত্রগুলিকে তারা দলের স্বার্থে ব্যবহার করছেন। থানা থেকে আরম্ভ করে জে.এল.আর.ও. অফিস ডি.এম. অফিস, এস.ডি.ও. অফিস ঐ প্রত্যেকটি অফিসের এদের কো-অর্ডিনেশন দলের একটি আড্ডা খানায় পরিণত হয়েছে। আজকে প্রশাসন ভেঙে পড়েছে। তাই মুখ্যমন্ত্রী অসহায়ের মতো বলছেন আমি ১২টায় গিয়েছি তবুও দেখছি যে কর্মচারিরা অফিসে আসেন নি। আজকে তারা জানে যদি এইরকম প্রশাসন হয় অফিসে ১২টার সময় স্বয়ং মুখ্যমন্ত্রী গেলে কোনও কর্মচারিকে দেখতে না পান তাহলে প্রশাসন কিরকম চলছে আর কে চালাচ্ছে স্পষ্টই বোঝা যায়। আজকে জে.এল.আর.ও.কে যদি বর্গা অপারেশনে এনকোয়ারি করতে বলা হয় তাহলে সেখানে তিনি দেখবেন যে তার কিছু করণীয় নাই। সেখানে পঞ্চায়েত কমিটির চেয়ারম্যান যেকথা বলবেন তাকে সেই কাজই করতেই হবে। আমি সেটা জানি আমার সমস্ত কিছু আলোচনা করার অধিকার আছে, এটা আমাদের রুলসেই আছে। আজকে আপনি দেখবেন যে প্রত্যেকটি ক্ষেত্রেই অপদার্থতার ছাপ। মুখ্যমন্ত্রীর দপ্তর পুলিশ বিভাগে আমরা ব্যয় বরাদ্দ করেছি কত? আমরা ব্যয় বরাদ্দ করেছি ৬৮ কোটি টাকা এই খাতে, গত বৎসর ব্যয় বরাদ্দ ছিল ৬৩ কোটি ৮৬ লক্ষ টাকা, আপনি সাপ্লিমেন্টারিতে দিয়েছেন ৩ কোটি ২৯ লক্ষ টাকা অর্থাৎ ৬৩ কোটি ৮৬ লক্ষ তার সঙ্গে ৩ কোটি ২৯ লক্ষ, অর্থাৎ গতবারে ৬৭ কোটি টাকা ব্যয় বরাদ্দ করেছিলেন পুলিশ খাতে। কিন্তু এই পুলিশের অবস্থাটা কি? আজকে আপনি থানায় যান সেখানে ডেমোক্রাসি বা মার্কসিস্ট ডেমোক্রাসি আছে বলে আমি জানিনা, সংবিধানের গণতন্ত্র একরকম আর মার্কসিষ্ট গণতন্ত্র যার একরকম, আজকে এই গণতন্ত্রে থানায় যদি খুন হয়ে যায় এবং সেই খুনের যদি ডায়রি করেন কিন্তু সেই খুনি আসামি যদি সি. পি এম, এর লোক হয়, থানায় ডায়রি নেয়না। আমি বারবার মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম এবং তখন তাকে ৭/৮টি মার্ডার কেস দিয়ে এসেছিলাম। আজকে ৭/৮টি মার্ডার কেস দিয়ে আসা সত্ত্বেও মুখ্যমন্ত্রী আমাকে বলেছিলেন

যে আমি দেখব, কিন্তু বারবার রিমাইনডার দেওয়া সত্ত্বেও মুখ্যমন্ত্রী- আমি জানি তিনি এই বিভাগের মন্ত্রী, তিনি আজ পর্যন্ত তার কোনও প্রতিকার করেননি। যখনি যাই বলেন যে লিখিত দেন, যখন লিখিত দিলাম, তখন চুপচাপ। আমি তাকে দুবার রিমাইন্ডার দিয়েছি যে, মুর্শিদাবাদের এস,পি,র চিঠি আমার কাছে আছে, স্যার, প্রশাসন একরকম যাহান্নামে গিয়েছে, কেবল কলকাতার ডি, সি, এবং পুলিশ কমিশনারের চিঠি থেকে এটা প্রমাণ হয় তা নয়, গ্রামের দিকে যান এস,পি, বলে দিয়েছে সমস্ত দারোগাদের, ও,সি,দের খুনি বা দোষিরা যদি সি,পি,এম,র লোক হয় তাহলে তাকে অ্যারেস্ট করা হবেনা। শুধু তাই নয়, এস,পি,র কতবড় আস্পর্দা তিনি আমাকে চিঠি লিখেছেন, তাতে বলেছেন যে রাত্রি ১১টা কি ১২টার সময় তাকে যেন ফোন করা না হয়। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম তিনি বলেছিলেন আমাকে নিশ্চয়ই দেখব। একজন এম,এল,এ,র প্রতি যদি একজন এস,পি, এইরকম ব্যবহার করতে পারে, এই ভাষা ব্যবহার করতে পারে প্রশাসন কেমন চলছে। আজকে অরাজগতা প্রশাসনে চলছে। আপনি আজকে যেখানে যাবেন দেখবেন একই জিনিস, একই ধরনের, একই প্রবাহ চলছে। আমি জানিনা মার্কসিস্ট গণতন্ত্রে এইসব জিনিস আছে কিনা আজকে দেখলাম খবরের কাগজে যে মুখ্যমন্ত্রী এবং প্রমোদ দাশগুপ্ত নাকি চেষ্টা করছেন একটা সম্মেলন ডাকার যাতে ইন্দিরা গান্ধীর হাত থেকে গণতন্ত্রকে বাঁচানো যায়। এটা হচ্ছে ভূতের মুখে রাম নামের মতো। স্বয়ং মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু মরিচঝাপিতে সাংবাদিকদের যেতে দেননি, ঐ মরিচঝাপিতে শত শত উদ্বাস্তুদের খুন করা হয়েছে অথচ জানবার কারো অধিকার থাকল না। মরিচঝাপির খুনের ব্যাপার জানবার জন্য যখন এম,এল,এ,রা যেতে চাইলেন তাদের যেতে দেওয়া হলনা, তখন গণতন্ত্র নষ্ট হয়না। মরিচঝাপিতে যখন শত শত উদ্বাস্তুকে না খাইয়ে গুলি করে হত্যা করা হয়েছিল অথচ এই পশ্চিমবাংলার মানুষের, ভারতবর্ষের মানুষের তা জানবার কোনও অধিকার থাকেনি তখন গণতন্ত্র নষ্ট হয়না, যখন একজন খুনি একজন মানুষকে খুন করেছে, সেই খুনিরা, সি,পি,এম,র লোকেরা হলে দিনের পর দিন, মাসের পর মাস দেখা যাচ্ছে পুলিশ সেই আসামিকে ধরবার চেষ্টা করছেনা তখন জ্যোতিবাবুর গণতন্ত্র নষ্ট হয়না। আজকে সেই সুরেন ঘোষের কথা, সে ২৩/১১ তারিখে খুন হয়েছে, দিনের বেলায় খুন হল কিন্তু সেই খুনিকে অ্যারেস্ট করা আজ পর্যন্ত হয়না- এই ২৩ তারিখের ঘটনা বারবার মুখ্যমন্ত্রীকে বলেছি অথচ তিনি বলছেন যে আমার ল'অ্যান্ড অর্ডার ঠিক আছে। গ্রামের অবস্থা কিছুক্ষণ আগে কাজি হাফিজুর সাহেব বললেন যে ফসল তোলার মুখে গ্রামে কিভাবে সন্ত্রাস চলছে, সি,পি,এম,র লোকেরা এক জায়গায় মিলিত হয়ে জমি থেকে চৈতালি ফসল তারা লুঠে নিচ্ছে। পুলিশকে বলা সত্ত্বেও পুলিশ আসেনা, ডায়রি করা হচ্ছে, কেবল ডায়রি করা হচ্ছে পুলিশ কোনও অ্যাকশন নেয়না, এই হচ্ছে জ্যোতিবাবুর গণতন্ত্র। আজকে জ্যোতিবাবুর গণতন্ত্রে জ্যোতিবাবুরর প্রশাসনিক মহিমা আপনি দেখবেন যে আজকে যদি কোনও রেপ কেস হয় এবং সেই রেপ কেসের আসামি যদি সি,পি,এম,এর লোক হয় তাহলে পুলিশের ক্ষমতা নেই সেই সি,পি,এম,র লোককে বন্দি করার। আপনি আরও শুনবেন স্যার, এই প্রশাসন কোথায় গিয়েছে? রেপ কেসের আসামী সি, পি, এমের

লোক হলে কিছু হবে না। প্রশাসন কত দুর্বল হয়ে পড়েছে। সি, পি, এমের মুর্শিদাবাদের জেলার সেক্রেটারি শ্রী সত্যচন্দ্র অসুস্থ হয়ে হাসপাতালে এসেছিলেন। কয়েকদিন আগে এখানে এসেছেন। যতদিন তিনি অসুস্থ ছিলেন মাননীয় এস, পি সুলতান সিং তারজন্য প্রতিদিন ফলমূল নিয়ে যেতেন হাসপাতালে। তার গরম জলের দরকার হলে A.S.P. মহাশয় গরম জল নিয়ে আসতেন। সেই সত্য চন্দ, সেখানকারর C.P.M. সেক্রেটারি পদলেহন করার জন্য পুলিশ কত তৎপর। তাহলে কি অবস্থা দেখুন। শুধু তাই নয় আজকে সীতেশন্যার গ্রামে খুন হয়েছে, ১৩টা বাড়ি সি, পি, এমের লোকেরা লুঠ করে নিয়েছে। আজকে তার বিরুদ্ধে কোনও মোকদ্দমা হয়নি। আজকে এইভাবে সন্ত্রাস গ্রামের দিকে চলছে। অথচ বলছেন, সন্ত্রাস নেই, ল অ্যান্ড অর্ডার ঠিক আছে। আজকে প্রতিটি ক্ষেত্রে মুখ্যমন্ত্রীকে বলা সত্ত্বেও মুখ্যমন্ত্রী যদি কিছু না করেন তাহলে কি হয়? আমি বলবো, গণতন্ত্রকে হত্যা করার জন্য মুখ্যমন্ত্রী এইটা করছেন। আজকের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু আর সেদিন বিরোধী দলে যখন ছিলেন জ্যোতি বসু তারমধ্যে আকাশ-পাতাল তফাৎ। তিনি আজকে আন্দোলনে ভয় পাচ্ছেন, আজকে আন্দোলন দেখে ভয়ে আঁতকে উঠছেন। কিন্তু বিরোধী দলের নেতা যখন ছিলেন তখন তিনি কত বাস পুড়িয়েছেন, কত বাস পোড়াবার ব্যাপারের উস্কানি দিয়েছেন — এইটা তিনি ভুলে গিয়েছেন। আজকে দেখা যাচ্ছে, সেই জ্যোতি বসু বলে চলেছেন আন্দোলন করুন শান্তিপূর্ণভাবে। শান্তিপূর্ণ আন্দোলন করলে তবু পুলিশি হস্তক্ষেপ হয়। আমি দুর্নীতির কথা বলছি, বাহাদুর অঞ্চল প্রধানের বিরুদ্ধে যে অভিযোগ তার দলের লোকেরাই করেছিল, পঞ্চায়েতমন্ত্রীর লোকেরা করেছিল, সেটার কি হল? শুধু তাই নয়, গজধরপাড়ার অঞ্চল প্রধান অডিট রিপোর্টে ২৭ হাজার টাকা মেরেছে এইটা ধরা পড়েছে। তবু দোষ হয়না। শুধু তাই নয়, সাগরদীঘির প্রধান তার নাম হচ্ছে বদরুদোজা তিনি হড়হড়ি কো-অপারেটিভের চেয়ারম্যান। তিনি সাড়ে তিন লক্ষ টাকা উঠিয়েছিলেন। তারমধ্যে একলক্ষ টাকা দিয়েছেন, দু লক্ষ টাকা আত্মসাৎ করেছেন, তার হিসাব নেই। দুলক্ষ টাকার মধ্যে বাস করেছেন, বাড়ি করেছেন, ও সি, পি, এমের লোক বলে কিছু হয়নি। সাগরদিঘীর জ্যোতি বসু গিয়াসউদ্দিন চাঁদা উঠাচ্ছেন যাতে টাকাটা দিয়ে দেওয়া যায়। এই হচ্ছে আত্মসাতের কাহিনী।

[3-20 — 3-30 p.m.]

নবগ্রামের একটা ঘটনা বলছি, সেখানে একই অবস্থা। আমাদের পঞ্চায়েতমন্ত্রী সেদিন বললেন, গত শনিবার দিন, ১১২ কোটি টাকা দেড় বছরে খরচ করা হয়েছে। পশ্চিমবাংলায় ১১২ কোটি টাকা খরচ করা হলে পশ্চিমবাংলাকে খাদ্যে স্বয়ং সম্পূর্ণ বলা যায়। তারমধ্যে ৭২ কোটি টাকার হিসাব পেয়েছেন, বাকিটার পাননি। এই যে টাকা ১১২ কোটি যদি দেড় বছরে করা যায় তো পশ্চিমবাংলাকে খাদ্যে স্বয়ং সম্পূর্ণ করা যায়, পশ্চিমবাংলার বেকারত্ব দূর করা যায়, এটা একটা বিরাট পদক্ষেপ, কিন্তু এইসব টাকার মধ্যে সেভেন্টি ফাইভ পারসেন্ট টাকা পঞ্চায়েত আত্মসাত করেছে পশ্চিমবাংলার পঞ্চায়েত প্রধান সি পি এম-এর লোক এবং এরা এই আত্মসাৎ করেছে বলে এই টাকার হিসাব পাচ্ছেননা। ১০টি আঙ্গুলের

ছাপ দিয়ে তারা হিসাব পেশ করেছে।

আজকে জিনিসপত্রের দাম আকাশছোঁয়া, যেটা কাশীকান্ত মৈত্র মহাশয় বলেছেন, কেন মিসা আইনে আটকাতে পারবেননা, আপনারা বলেছেন মিসা প্রয়োগ করবেননা। প্রয়োগ না করেন ক্ষতি নেই। কিন্তু আমি আমাদের অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, আপনাদের সুধীনকুমার খাদ্যমন্ত্রী, তিনি কি বলেছেন? তিনি বলেছেন অসাধু ব্যবসায়িদের শায়েস্তা করা যাচ্ছেনা। যাচ্ছেনা কেন? এই সরকার পঙ্গু, আপনারা পঙ্গু। কোটি কোটি টাকা খরচ করেন অথচ মজুতদার কালোবাজারিদের শায়েস্তা করতে পারেননা। এই সরকারের বিশেষ করে বড় শরিক সি পি এম-এই সমস্ত কালোবাজারিদের এবং চোরাকারবারিদের সঙ্গে দোস্তি করছে। তা না হলে কালোবাজারিদের কেন শায়েস্তা করতে পারছেননা? মিসা আছে, এসেনশিয়েল কমোডিটিজ অ্যাক্ট আছে, উনি বলেছেন মিসা প্রয়োগ করা হবেনা কঠোর আইন প্রয়োগ করবেন, আজ পর্যন্ত অন্য কোনও আইন আমরা কিছু দেখলামনা। কালোবাজারিদের আপনারা কিছু করছেন না, এদিকে মস্তানেরা চিনি খালাস আটকে রেখেছে। এই সমস্ত কারণে আমি এই বিল সমর্থন করছিনা। স্বয়ং মহাপ্রভু প্রমোদ দাসগুপ্ত স্বাস্থ্য বিভাগ সম্বন্ধে বলেছেন, অস্বাস্থ্যকর ব্যবস্থা, সেখানে প্রশাসন বলে কিছু নেই, স্বাস্থ্য বিভাগ ভেঙে পড়েছে। ফরওয়ার্ড ব্লকের শ্রী ভক্তিভূষণ মন্ডল অযোগ্য, অপদার্থ মন্ত্রী, তিনি বলছেন মাছ নেই, শহরে স্কীম করা হচ্ছে, এটা তাদেরই কথা, তাদেরই অভিযোগ। কিছুদিন আগে বলেছেন পুলিশের যোগসাজস ছাড়া বিরোধীদের দৌরাত্ম টিকতে পারেনা, প্রশাসন ব্যবস্থার বিরুদ্ধে আমি অভিযোগ করছি, এই প্রশাসনের জন্য আমরা খরচ দেবনা, জানি আমরা বিরোধিতা করলেও আইন পাশ হবে, তবু আমি বলছি অন প্রিন্সিপল নীতির দিক থেকে অ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করা যায়না। আপনার মতো পন্ডিত ব্যক্তি, গুনি ব্যক্তি হালে কমিউনিস্ট হয়েছেন, বিলাতি কমিউনিস্ট, প্রশ্ন হচ্ছে মশায়, আপনি যে ভাষায় কথা বলেছেন Dr. Ashok Mitra told the Assembly that basic problems like poverty and unemployment can not be solved till the set up in Delhi is destroyed.

আপনি যদি ডেসট্রয় করতে চান দিল্লি আপনাকে ডেসট্রয় করবে। আপনি বামন হয়ে চাঁদে হাত দিতে চাচ্ছেন এতবড় আস্পর্ধা। আপনার ক্ষমতা সামান্য আর আপনি লাফাচ্ছেন জোরে। আপনি বলছেন, দিল্লির মসনদ শেষ করে দিতে হবে। আজকে তাই আপনাকে বলছি, কিছুদিন আগে আপনি শ্রীমতী ইন্দিরা গান্ধীর পদলেহন করে দালালি করেছিলেন এবং তখন একই কথা বলেছিলেন শ্রীমতী গান্ধীর পক্ষে আজকে আবার জ্যোতিবাবুর পদলেহন করে তাকে খুশি করার জন্য এইসব উক্তি করছেন। আপনার মতন একজন ডক্টরেটের মুখে এইসব উক্তি শোভা পায় না। আমি তাই আপনাকে বলছি, আপনি এসব জিনিস ছেড়ে দিন।

**(নয়েজ)**

মন্ত্রীত্ব আমি অনেকদিন করেছি।

(নয়েজ)

চোর যদি বলা হয় ঐ চোরের দল সব বসে আছে। তারপর স্যার, তিনি বলেছেন "The Finance Minister who was replying to the demands for grants described the congress(I) as a party of anti social and goondas." আমি ভেবেছিলাম তিনি ভদ্র মানুষ, ভদ্র ভাষায় তিনি কথা বলবেন কিন্তু এখন দেখছি ঠিক তার উল্টো। কংগ্রেস(ই)'র সমস্ত গুন্ডা একথা তিনি বলেছেন। তিনি ভদ্র হয়ে এরকম অভদ্র ভাষায় যে কথা বলতে পারেন এটা আমরা কখনও ভাবতে পারি নি। আজকে আমি তাই তাকে বলি, আপনি একজন মন্ত্রী, বিলেত থেকে লেখাপড়া শিখে এসেছেন, আপনি নাকি পন্ডিত ব্যক্তি, কাজেই আপনি এর প্রতিবাদ করুন, বলুন, না, আমি একথা বলি নি। আমরা কিন্তু কখনও বলছি না সি.পি.এম'এর সবাই গুন্ডা, আমরা কখনও বলছি না, সি.পি.এম'এর সবাই সমাজবিরোধী।

(নয়েজ)

গ্রামের দিকে যান, কমিশন বসান দেখবেন চোর, ডাকাত সমাজবিরোধীরা সব সি.পি.এম দলে ঢুকে পড়েছে। গ্রামের দিকে গেলেই দেখবেন সব সমাজবিরোধীরা আপনাদের সঙ্গে আছে। আমরা কিন্তু আপনাদের সমাজবিরোধী বলছি না, গুন্ডাও বলছিনা, জ্যোতিবাবুকেও বলছি না, কোন সভ্যকেও বলছি না, আপনারা কিন্তু একনাগাড়ে আমাদের এইসব কথা বলে চলেছেন। তাই মাননীয় অর্থমন্ত্রী, আপনাকে বলি, এইসব উক্তি আপনার মুখে শোভা পায় না। আপনি একজন অর্থনীতিবিদ, আমরা আশা করেছিলাম আপনি ভাল কথা বলবেন কিন্তু ভদ্র মানুষ হয়ে অভদ্রের মতন কথা বলা এটা শোভা পায় না। এই কথা বলে আমি শেষ করলাম।

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বিল যা এখানে উত্থাপিত হয়েছে সেই বিলের উপর আলোচনা কালে কিছু মূল্যবান কথা শুনতে পাব বিরোধীপক্ষের কাছ থেকে এটা আমরা আশা করেছিলাম।

[3-30 — 4-00 p.m.](including adjournment)

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্যার, এটা কি পয়েন্ট অব অর্ডারের উপর বক্তৃতা হচ্ছে?

**মিঃ স্পিকার ঃ** আপনি একটি পয়েন্ট অব অর্ডার বলবেন বলেছিলেন, এখন সেটা বলতে পারেন। না বললে ঠিক আছে এখন বিরতি, আবার আমরা ৪ টার সময় মিলিত হব।

(At this Stage the House was adjourned till-4-00 p.m.)

[4-00 — 4-10 p.m.](After recess)

**শ্রীমতী রেনুলীনা সুব্বা :** Mr. Speaker, Sir, in West Bengal, there is no law and order. কাগজে প্রতিদিন দেখতে পাচ্ছি চারিদিকে মার্ডার হচ্ছে। তাহলে মুখ্যমন্ত্রীর কাজটা কি? তার পুলিশ কি শুধু গভর্নরের ছাগলের জন্য? চিফ মিনিস্টারের কাজ কি শুধু এই? ২৪ পরগনা জেলার গ্রাম পঞ্চায়েতের প্রধান মার্ডার হয়ে গেল। সমর পাল চৌধুরি a member of the CPI(M) was stabbed and shot dead inside a crowded compartment of a Krishnagar bound local train near Palta station on Tuesday evening. এ কি হচ্ছে? তারপর পাওয়ারের অবস্থা দেখুন। there is no power পাওয়ারের অভাব গভর্নমেন্ট পাওয়ার লেস হয়ে গেছে। পাওয়ার মিনিস্টার কিছুই কাজ করছে না। আর দেখা যাচ্ছে আমাদের হিল এরিয়া দার্জিলিং জেলা যে এলাকা খুব ব্যাকওয়ার্ড সেখানে শুধু টি গার্ডেন সেখানে দিনের পর দিন মার্ডার হয়ে যাচ্ছে। ১৯৭৮ সালে জানুয়ারি মাসে আমার এলাকায় যে একটা টিগার্ডেন আছে যার নাম হচ্ছে সামাবিয়ান টি গার্ডেন সেখানে বীরেন বোস সি.পি.এম-এর গুন্ডা শিলিগুড়ি থেকে গুন্ডা আমার এলাকায় নিয়ে গিয়ে মার্ডার করেছে। দার্জিলিং জেলায় ১৯৭৭ সাল থেকে ১৯৭৯ সালের মধ্যে বহু মানুষ খুন হয়ে গেছে। আমার ইউনিয়নের ভাইস প্রেসিডেন্ট ডি. বনজোনকে মার্ডার করেছে সি.পি.এম। এই দার্জিলিং জেলায় হাজার হাজার মজদুর কাজ করে। তাদের জন্য সরকার কিছুই করে নি। অথচ সেখানে সি.পি.এম forcibly they are collecting money for party fund. সি.পি.এম-এর গুন্ডারা জবরদস্ত করে টাকা কালেকশন করছে। তারা শিলিগুড়ি থেকে সব সি.পি.এম-এর গুন্ডা আমার এলাকায় নিয়ে গিয়ে মার্ডার করেছে। এইরকম করে কিছু হবে না। In West Bengal there is food problem. We are not getting rice, wheat and kerosene. We are not getting all these things সব জিনিস ওরা নষ্ট করে দিয়েছেন। ছেড়ে দিন কেরোসিনের কথা, ছেড়ে দিন মাস্টার অয়েলের কথা, চালের কথাও ছেড়ে দিন। আজকে জল পর্যন্ত পাওয়া যাচ্ছে না। গ্রামে গ্রামে গিয়ে দেখুন সেখানে জল পাওয়া যাচ্ছে না। there is no drinking water in West Bengal. Next time C.P.M. will lose and they will not be able to form Government জল কোথায় গেল? এই হচ্ছে অবস্থা। পশ্চিমবঙ্গের জনতাকে আপনারা নানাভাবে হ্যারাসমেন্ট করছেন। আপনি গ্রামে গিয়ে দেখুন হাসপাতাল নেই, যদিও বা কোথাও হাসপাতাল আছে, সেখানে দেখবেন ডাক্তার নেই, কোথাও ডাক্তার আছে তো কোনও ওষুধ নেই, এইরকম একটা ভয়াবহ অবস্থা পশ্চিমবঙ্গে চলছে। আমি কতবার স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে বলেছি এই বিষয়ে, তিনি আমাকে বললেন, এই তো অবস্থা আমি কি করব। আমি কতবার বলেছি ফুড মিনিস্টারকে, আমার এলাকাতে পঞ্চায়েতের সব কাজ বন্ধ হয়ে গেছে, সিমেন্ট পাওয়া যাচ্ছে না, সব টাকা রিটার্ন হয়ে গেছে, তিনি বলেছেন আই অ্যাম হেল্পলেস। মডিফায়েড রেশনের দোকানে ভাল চাল, গম পাওয়া যাচ্ছে না, আমি কতবার ফুড মিনিস্টারের সঙ্গে এই ব্যাপারে কথা বলেছিলাম তিনি বলেছেন আই অ্যাম হেল্পলেস। Chief Minister

ought to have resigned as he is unable to control the situation. বাজেট বই এরমধ্যে কত টাকা ধরা হয়েছে, এত টাকা কোথায় গেল? সব কি মিনিস্টারের পকেটে গেল? ডিপার্টমেন্টের অফিসারদের পকেটে গেল? গরিব মানুষের এত টাকা কোথায় গেল? গরিব মানুষের কাছ থেকে এডুকেশন ট্যাক্স, রোড সেস, এইসব যে টাকা নেওয়া হয়, সেইসব টাকা কোথায় গেল? পি.ডব্লিউ. ডিপার্টমেন্টের জন্য হিউজ মানি দেওয়া হয়েছে কিন্তু কোথাও একটা রাস্তা হচ্ছে না। Government is expending huge money. There is no hospital, there is no school. There are no facilities for our poor people. আমার টি গার্ডেন এলাকায় কত মার্ডার কেস হয়ে গেছে, কিন্তু Jyoti Basu is doing nothing. That means he is an unable Chief Minister. I should request him to resign as soon as possible. জ্যোতিবাবু ল অ্যান্ড অর্ডারকে শেষ করে দিয়েছেন। শুধু পার্টি বাজি করে কিছু হবে না। টি গার্ডেনে গিয়ে দেখুন আমার এলাকাতে, সেখানে কি দুরবস্থা। আপনি বিড়লাদের বিরুদ্ধে কিছু বলবেন না, কারণ লেফট ফ্রন্ট গভর্নমেন্টের মিনিস্টাররা পুঁজিপতিদের দালাল। পুঁজিপতিরা আপনাদের জন্য অনেক টাকা খরচ করেছে সেইজন্য আপনারা কিছু বলছেন না। টি গার্ডেনের হাজার হাজার শ্রমিকদের জন্য আপনারা কি করেছেন? দার্জিলিং ডিস্ট্রিক্ট থেকে কত টি বিদেশে যায়, বিলাত থেকে টাকা আসে তার বিনিময়ে, কিন্তু সেইসব টি গার্ডেনের শ্রমিকদের জন্য আপনারা কি করেছেন? আপনারা হিল এরিয়ার কি ডেভেলপমেন্ট করেছেন? দার্জিলিং-এ সিংকোনা চাষ হয়, সেখানে হাজার হাজার শ্রমিক কাজ করে, কোটি কোটি সিংকোনা চারা বাইরে যাচ্ছে কিন্তু আপনারা সেই সব সিংকোনা শ্রমিকদের জন্য কি করেছেন? আপনারা শুধু পার্টি বাজি করেছেন। শুধু পার্টির কথা বলে কিছু হবে না। সোশ্যাল ওয়েলফেয়ারের কাজ কিছু হচ্ছে হচ্ছে না, শুধু দেখছি লুটিং মার্ডার এইসব হচ্ছে। ওয়েস্ট বেঙ্গলকে লেফট ফ্রন্ট গভর্নমেন্ট শেষ করে দিচ্ছে। বন-মন্ত্রী পরিমল-বাবু আমাদের বন-সম্পদ সব শেষ করে দিচ্ছেন। We are not getting charcoal, we are not getting timber. আমি এখানে গতবার ফরেস্ট মিনিস্টারের কাছে প্রশ্ন করেছিলাম এব্যাপারে, ফরেস্ট মিনিস্টার আমাকে বলেছিলেন, আমি দেখব। কিন্তু আমি তাকে বলব যে, শুধু ওকথা বলে কিছু হবে না। সুতরাং I would request to our honourable ministers to resign because they are unable to hold their offices, they are unable to control the situation. The poor people are not getting drinking water, they are not getting kerosene, they are not getting baby food, they are not getting rice. So I request the honourable ministers to resign. Thank you sir.

[4-10 — 4-20 p.m.]

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের অর্থমন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দ অনুমোদন বিল এনেছেন তাকে সমর্থন করতে উঠে আপনার মাধ্যমে আমি দু' একটি কথা নিবেদন করতে চাই। বিরোধীপক্ষ থেকে সাত্তার সাহেব যেসব কথা বলেছেন একজন

প্রবীণ লোক হয়ে আমার সেসব কথার উত্তর দেবার প্রবৃত্তি নেই, সুতরাং আমি সেসব কথার উত্তর দিতে চাই না। কিন্তু কাশীকান্ত মৈত্র মহাশয় যেসব কথাগুলি বলে গেলেন সেগুলি আমি লিখে রেখেছি। তিনি বলেছেন পশ্চিমবঙ্গের কোনও সামগ্রিক পরিকল্পনার চিত্র নেই। সব কিছু পরিকল্পনা বর্জিত। শুধু রাজনীতি করার জন্য পরিকল্পনা করা হচ্ছে। আমাদের অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট সম্বন্ধে বলেছেন, তারমধ্যে যে সমস্ত অর্থনৈতিক বেলুন বা ফানুস উড়ানো হয়েছে সে সমস্তগুলি বসে যাবে, নষ্ট হয়ে যাবে, এগুলি জমা থাকবে না। এই ধরনের কথা কাশীকান্ত মৈত্র-র মতো অত্যন্ত সৎলোক, অত্যন্ত যুক্তিবান লোক, অত্যন্ত বুদ্ধিমান - বুদ্ধিজীবী লোক কেন বার বার বলেন, কেন বার বার তার মত বদলান, নীতি বদলান তা আমরা বুঝতে পারিনা! এ জিনিস তার নিজের জীবনেও তিনি বহুবার করেছেন এবং করেছেন বলেই আজকেও এইভাবে এই সমস্ত কথা বললেন। তিনি আমাদের একটা ভাল কাজও দেখতে পেলেন না। তিনি কৃষি বিভাগের মধ্যেও কি কিছু ভাল কাজ দেখতে পেলেন না? আমি গ্রাম-বাংলার লোক, আমি সেইজন্য কৃষি বিভাগ সম্বন্ধে কিছু বলব। কৃষি বাজেটের জন্য গত বাজেটে টাকা ছিল এবারে তার চেয়ে বেশি টাকা বরাদ্দ করা হয়েছে। ইরিগেশন বা সেচ দফতরের জন্য গত বছর যা ছিল এবারে তার চেয়ে বেশি টাকা বরাদ্দ করা হয়েছে। গতবার কৃষি বিভাগের জন্য বরাদ্দ করা হয়েছিল ৮৯ কোটি টাকা, এবারে সে জায়গায় ১১০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এইরকম সমস্ত খাতের জন্যই বরাদ্দের পরিমাণ বাড়ানো হয়েছে। চারিদিকে হাত-পা বাঁধা অবস্থার মধ্যেও আমাদের অর্থমন্ত্রী যে সমস্ত নতুন নতুন নীতি নির্ধারণের প্রচেষ্টা চালাচ্ছেন তা সত্যিই প্রশংসনীয়। কালকে তিনি অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি পেশ করবার সময়ে একটা কথা বলেছেন এবং তারজন্য আমি তাকে সত্যিই সাধুবাদ জানাচ্ছি। তিনি বলেছেন, দিল্লি যদি সব তছ-নছ করে দিয়ে নিয়ে যায়, তাহলে আমাদের বামফ্রন্ট সরকার যেসব মানুষের উন্নতি চাইছে, যেসব মানুষকে উপর দিকে তুলতে চাইছে এবং তারজন্য তাদের যে সমস্ত ভাবনা চিন্তা এবং দৃষ্টিভঙ্গি আছে সে সমস্তগুলি রূপায়ণ করার কোনও উপায় নেই। উনি তো তছনছের কথা বলেছেন, আমার মনে হয় হাট-উপর করে দিলে ভাল হয়। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই যে খরচ অনুমোদনের জন্য ব্যয়-বরাদ্দ এনেছেন এর মধ্যে কাশীবাবুর মতন বুদ্ধিজীবী লোক তিনি কি করে শুভ লক্ষ্যণ দেখতে পেলেন না তা আমি বুঝতে পারছি না। প্রান্তিক চাষিদের যে উন্নতি হয়েছে সেটা দেখতে পেলেন না। ক্ষুদ্র চাষিদের যে উন্নতি হয়েছে সেটা দেখতে পেলেন না। অপারেশন বর্গায় যে সমস্ত সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে সেটা তিনি দেখতে পেলেন না। চাষিদের ঋণ পেতে হলে যে সমস্ত অসুবিধা ছিল সেই সমস্ত অসুবিধাগুলি দূর করে ব্যাঙ্ক থেকে টাকা দেবার ব্যবস্থা হয়েছে। তাছাড়া এবারকার বাজেটে রয়েছে নতুন করে এই রাজ্যে ব্যাঙ্ক তৈরি করা যাতে গরিব মানুষেরা সেখান থেকে সহজে টাকা পান এবং ঋণের যে সুদ সেই সুদ মকুবের কথা এই সরকার থেকে ঘোষণা করা হয়েছে। শিক্ষা ক্ষেত্রের ব্যাপারে আপনারা বলছেন যে দলবাজি হচ্ছে। আমরা শিক্ষা ক্ষেত্রে ছাত্রদের ঠিকমতো পরীক্ষার জন্য এবং টোকাটুকি যাতে না হয় তারজন্য কতকগুলি ব্যবস্থা গ্রহণ করেছি। আগে তো রাম

টোকাটুকি হত। এখন আর তা নেই। সমস্ত স্কুলে নিয়মিতভাবে পরীক্ষা হচ্ছে, যে সমস্ত স্কুলে এবং বিশ্ববিদ্যালয়ে বাস্তু ঘুঘুর আড্ডা ছিল সেগুলিকে ভেঙে যাতে সুষ্ঠুভাবে সেখানে শিক্ষা ব্যবস্থা পরিচালনা করা যায় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এছাড়া আর একটি কথা বলতে চাই, আমি যেখান থেকে এসেছি, সেই বীরভূম জেলা একটি কৃষি প্রধান জায়গা। সেখানকার কিছু জমি সেচ সম্পন্ন এলাকায় আছে ময়ুরাক্ষী সেচ প্রকল্পের আওতায় যে জমিগুলি সেগুলি জল পায় কিন্তু কিছু নন-কমান্ড এরিয়া আছে, যেখানে সেচের জল পায় না। সেখানে মাইনর ইরিগেশন করতে হবে, বোরো বাঁধ করতে হবে, সেখানে লিফট ইরিগেশন করতে হবে, ডিপ টিউবওয়েল করতে হবে, সেখানে শ্যালো টিউবওয়েল করতে হবে এবং পাম্প সেট ইত্যাদি দিয়ে সেই সমস্ত এলাকায় যদি কৃষি উন্নয়ন করা যায় তাহলে সাধারণ মানুষ প্রভুত উপকার পাবে। এছাড়া ট্যাঙ্ক ইমপ্রুভমেন্টের একটা বিভাগ আছে। সেই আইনে অনেক বাধা-বিপত্তি আছে। সেই আইনগুলির পরিবর্তন করে যাতে সমস্ত পুষ্করিণী সরকারের নিজ খরচে খনন করে জল ধারণের ব্যবস্থা করেন তাহলে সেখানে এক-ফসলা, দু-ফসলা জমিতে চাষ হবে এবং আমাদের ক্ষুদ্র চাষিরা উপকৃত হবেন। এছাড়া সেই সমস্ত পুষ্করিণীতে মাছ চাষ হবে। আর একটি কথা বলছি, কমিউনিকেশন, রোড সম্পর্কে। সাধারণভাবে আমরা দেখেছি, রামপুরহাট এবং বীরভূমের বহু অঞ্চলের রাস্তা ফ্ল্যাডের জন্য নষ্ট হয়ে গিয়েছিল। সমস্ত রাস্তা নির্মীয়মান অবস্থায় দীর্ঘদিন ধরে পড়ে আছে রোলারের অভাবে। বছরের পর বছর চলে যাচ্ছে রোলার আর জোগাড় করতে পারা যাচ্ছে না। সেইজন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়কে বলবো যেন পর্যাপ্ত রোলারের ব্যবস্থা করেন। আর তার সঙ্গে সঙ্গে আর একটি কথা বলছি, আপনি যে সমস্ত টাকা বরাদ্দ করেছেন বিভিন্ন পরিকল্পনার কাজ করার জন্য। আমি দেখতে পাই, সারা বছর এই সমস্ত কনট্রাক্টররা কাজ করে না কিন্তু মার্চ মাসের প্রথম থেকেই তাড়া-হুড়ো পড়ে যায় কাজ করবার জন্য এর ফলে কার ঘাড়ে কি হচ্ছে, কোথায় কি পড়ছে কোনওরকম জ্ঞান থাকে না। যেমন করেই হোক, বিলটা পাস করিয়ে নিয়ে চলে যায়।

[4-20 — 4-30 p.m.]

আবার বিরোধীপক্ষের অনেকে বলেছেন যে টাকা ফিরে যায়, ফিরে চলে যায়না এমন কথা বলছি না। এইজন্য যেসব দপ্তরে আমাদের টাকা বরাদ্দ আছে বিভিন্ন বিভাগের জন্য তার হিসাব নিকাশ করতে হবে ৩ মাস, ৬ মাস অন্তর এইজন্য যে প্রত্যেক দপ্তরকে কতটাকা দেওয়া হয়েছে, কত খরচ হয়েছে, কি পরিমাণ আছে এসব দেখার জন্য দয়া করে একটা কমিশনের ব্যবস্থা করবেন। কোনও মন্ত্রীর দপ্তরে কত টাকা খরচ হয়েছে, কত টাকা আছে সেটা তারা দেখবেন। অনেক দপ্তরে ৬ মাসে, ৯ মাসে কিছুই খরচ হয়না একেবারে মার্চ মাসে খরচ হতে আরম্ভ হয় তাঁতে কোনও কাজ ঠিকমতো হয়না।

আরেকটি কথা আপনার কাছে এই প্রসঙ্গে বলতে চাই, রাস্তাঘাটের মেরামতের ব্যাপারে

মেটেরিয়ালস এবং অন্যান্য জিনিস সংগ্রহ করার ব্যাপারে কন্ট্রাক্টার বলে একটি জীব আছে। এই কন্ট্রাক্টার ছাড়া কোনও রাস্তা কোনওরকম পরিকল্পনার কাজ আমরা করতে পারিনা। ইরিগেশন, এগ্রিকালচারের উন্নয়নমূলক আলোচনা বা রোডসের এই কন্ট্রাক্টর ছাড়া চলে না, তাই এ ব্যাপারে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে অনুরোধ করব তিনি যেন ঠিক করে ব্যবস্থা করেন। শিক্ষা ক্ষেত্রে যেমন আমরা সব বাস্তুঘুঘুদের বাসা ভাঙবার চেষ্টা করছি, স্বাস্থ্য দপ্তরের মধ্যে যারা প্রত্যেকটি হাসপাতালকে কব্জা করে রেখে দিয়ে অনেকরকম দুর্নীতি চালাচ্ছে তাদের বাসা যেমন ভাঙবার চেষ্টা করা হচ্ছে সেইরকম কনট্রাক্টারদের সংযত করবার জন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। সর্বশেষে আমি নিবেদন করব বামফ্রন্ট সরকার তা দৃষ্টিভঙ্গির ভিত্তিতে যে বাজেট তৈরি করেছেন বিভিন্ন দপ্তরের খরচের অনুমোদনের জন্য সেটা ভালভাবে দেখবার মতো চক্ষু ওদের নাই, ওদের চোখে জন্ডিস হয়েছে, ওদের চক্ষু উৎপাটন করে নূতন চক্ষু দিলে যদি ওরা দেখতে পান, আমাদের দৃষ্টিভঙ্গিতে ওরা দেখতে পাবেন না, আমার এই কথা বলবার মূল উদ্দেশ্য এই যে ওদের মধ্যে একজনকে দেখলাম না যে এত সীমিত ক্ষমতার মধ্যে সীমিত বললে ওরা চমকে ওঠেন বলেন ওটা বলা আমাদের একটা হবি কেন্দ্র যদি দয়া করে রাজ্যকে কিছু কিছু দেন তবেই তারা বাজেট তৈরি করতে পারবেন। আমার এখানে কথা হল বামফ্রন্ট সরকারের রাজ্য এবং কেন্দ্রের মধ্যে যে সম্পর্ক আছে তাতে একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। ভারতবর্ষের ইউনিটারি গভর্নমেন্ট হয়ে যাবে কারণ এই যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থায় যেটা আছে এটা কাগজে কলমে রয়েছে, এবং দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকার এক একটি করে যারাই আসছেন তারাই রাজ্য সরকারের সঙ্গে যে ফেডারেল স্ট্রাকচার আছে সেটাকে মোটেই মানছেন না। না মানার কারণ অনেক আছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা বলে এবং গ্রামের চাষির নিম্নবিত্ত ক্ষুদ্র, প্রান্তিক চাষির উপকারের জন্য যেসমস্ত ব্যবস্থা অমাদের অর্থমন্ত্রী মহাশয় করেছেন তাকে আমি সম্পূর্ণ আন্তরিক সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অ্যাপ্রোপিয়েশন বিল আলোচনা প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথমে বাজেটের সাধারণ আলোচনা তারপর দফাওয়ারি আলোচনা তারপর তৃতীয় পর্বে যে আলোচনা হওয়া উচিত সেটা হচ্ছে এই বিল প্রয়োগ করা যায় কিনা। আমরা দুঃখিত বিরোধীপক্ষ থেকে যে সমস্ত বক্তব্য হল সেই সব দিকে না গিয়ে তারা খুচরো কথা বলে এই হাউসকে মিসলিড করবার চেষ্টা করছেন। সেইজন্য সেই দিকে না গিয়ে প্রথমেই বলতে চাই আমাদের রাষ্ট্রীয় কাঠামো যুক্তরাষ্ট্রীয় এবং সেইজন্য ভারতের বিভিন্ন রাজ্যের সঙ্গে কেন্দ্রের একটা নিবিড় সম্পর্ক থাকা দরকার। সেদিক থেকে আমরা দেখতে পাচ্ছি কোনওরকমে রাজ্যগুলির পক্ষ থেকে চেষ্টা হলেও কেন্দ্রীয়

সরকারের পক্ষ থেকে কোনও চেষ্টা হয়না বরং ইউনিটারি রাষ্ট্রের যে রূপ তার প্রমাণ আমরা দেখতে পাই। সেদিক এ দেখতে গিয়ে আমরা দেখছি যে মনোপলি হাউসগুলিকে সম্পূর্ণভাবে ক্ষমতা দেওয়া হয়েছে। কিছুদিন আগে যে তথ্য প্রকাশিত হয়েছে তাতে দেখা গেছে গত ৫ বছরের মধ্যে টাটা বিড়লার টাকা ডবল হয়ে গেছে অর্থাৎ ৫০০ কোটি টাকা হাজার সত্তর (১০৭০) হয়ে গেছে। এই যে নীতি এই নীতি বিশ্লেষণ করলে দেখব আমাদের জাতীয় যে আয় সেই আয়ের শতকরা ৫ ভাগ চলে যায় ডিফেন্স ও পুলিশের জন্য। ডিফেন্সের প্রয়োজন নিশ্চয়ই আছে কিন্তু পুলিশ খাতে যে টাকা নেওয়া হয় তা বিভিন্ন হেড থেকে চোরা গোপ্তা ভাবে নেওয়া হয় এবং তার বেশির ভাগই গোয়েন্দা বিভাগও রাখার জন্য অন্যদিকে আমাদের বনের পরিমাণও কম নয়। ১৬,৮৪১ কোটি টাকা এইভাবে একটা রাষ্ট্রীয় কাঠামোর টাকা যদি অন্যভাবে খরচ হয় তাহলে সে দেশের উন্নতি কিভাবে হবে। অন্যদিকে আমরা দেখছি এক্সপোর্ট এর আউট ফ্লো-গুলি যা তা হচ্ছে ৫ হাজার ১৪ কোটি টাকার মতো। এরমধ্যে যদি ধরি তাহলে দেখব একটা নীতি সেখানে কেন্দ্রীয় সরকার অনুসরণ করে চলেছেন যা হল ধনীকে আরও ধনী করা এবং সাম্রাজ্যবাদি দেশগুলির সঙ্গে সমঝোতা করা। আমরা দেখছি সোসালিস্ট কান্ট্রিগুলি থেকে যে ধন নেওয়া হয় তারচেয়ে বেশি ধন নেওয়া হচ্ছে ইমপ্রিয়ালিস্ট কান্ট্রি থেকে। অর্থাৎ ১৩ হাজার কোটি টাকা সাম্রাজ্য বাদি দেশগুলি থেকে নেওয়া হয়। এইসব থেকে দেখছি আমাদের যা ট্রেড এক্সপোর্ট হয় যেটাকে আমরা এক্সপোর্ট ওরিয়েনটেড ট্রেড বলি তাতে আমরা বিদেশে সস্তায় জিনিস সরবরাহ করি এবং তারফলে আমাদের ঘাটতি দেখা দিচ্ছে। এরপর আছে মুদ্রাস্ফিতি। মুদ্রাস্ফিতির জন্য নোট ছাড়া হচ্ছে। এইভাবে যদি উপরতলার শ্রেণীকে সেবা করা হয় তাহলে সাধারণ মানুষের দিকে তারা তাকাতে পারেন না। যারজন্য জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে। অনেকে বলেছেন আমাদের এখানে নাকি জিনিস পত্রের দাম খুব বেশি। বিহার ও উত্তর প্রদেশে যেখানে রাষ্ট্রপতি শাসন চলছে সেখানে কেরোসিন পাওয়া যায় না এবং চিনির দাম ১০।১২ টাকা হয়ে গেছে। এইসব জিনিস পত্রের দাম বাড়ার জন্য সাধারণ মানুষের কষ্ট হচ্ছে। কেন্দ্রীয় সরকারের পলিসি আমরা দেখছি। গতবারে আমাদের অর্থমন্ত্রী ১০০ কোটি টাকার বেশি খরচ করেছিলেন যারজন্য আমরা খরা প্রভৃতি সম্পূর্ণভাবে না হলেও কিছুটা তার মোকাবিলা করতে পেরেছি। একটা স্টাডি টিম এসেছিল যারা ১৪ কোটি টাকা দেবার কথা বলেছিলেন কিন্তু আজও আমরা এক পয়সাও পাইনি। তারপর দেখা যাচ্ছে যে ট্যাক্সের পরিমাণ কিভাবে বাড়ছে। ৪৮-৪৯ সালে যেখানে ডাইরেক্ট ট্যাক্স ছিল ২৩৯ কোটি টাকা সেখানে ইনডায়রেক্ট ট্যাক্স ছিল ৩৬৩ কোটি টাকা সেখানে ৭৬-৭৭ সালে ডায়রেক্ট ট্যাক্স হল ২ হাজার ৫৬৭ কোটি টাকা। আর ইনডায়রেক্ট হল ৯ হাজার ৫৮০ অর্থাৎ ১২ হাজার ৭৭ কোটি টাকা। মানে ডবল ট্যাক্স। আমাদের যে রাষ্ট্র কাঠামো তাতে রাজ্য সরকারগুলি এইসব জিনিস করতে পারে না এবং তার উপযুক্ত ভারও চাইতে পারে না। সেইকারণে কেন্দ্র ইউনেটারি রাষ্ট্র কাঠামোর দিকে চলে যাচ্ছে। এটাই হচ্ছে ভারতবর্ষের সবচেয়ে বড় ট্রাজেডি। এতদিন কেন্দ্রের দালাল এখানে রাজত্ব করেছেন। তারা এখানে মন্ত্রিসভা গঠন করেছিলেন কিন্তু এই

সবের বিরুদ্ধে কিছু বলতেন না। আজকে এখানে সরকার হবার পর যখন কেন্দ্রকে আঙ্গুল দিয়ে দেখানো হল তখন অনেকে এর বিরোধিতা করবার চেষ্টা করেন। এই বিরোধিতা তারা করতে পারেন কিন্তু বুঝতে হবে যে পশ্চিমবঙ্গ ভারতের মধ্যে একটা অঙ্গ রাজ্য। কেন্দ্র যদি তার অঙ্গ রাজ্যগুলিকে দেখার চেষ্টা না করেন তাহলে সেখানে গণতন্ত্র বিপন্ন হবে এবং সাধারণ মানুষের দাবি দাওয়া কোথাও আদায় করা যাবে না। আর একটি কথা হচ্ছে যে কেন্দ্র ভারতবর্ষের বিভিন্ন মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করলেন যে সমস্ত জিনিসগুলিকে একটা নিয়মের মধ্যে আনবার চেষ্টা করুন এবং সেখানে পরিষ্কারভাবে নিবর্তনমূলক আইন প্রবর্তনের কথা বলা হয়। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী কেন সেই আইন প্রত্যাখ্যান করলেন। আমি জিজ্ঞাসা করছি যে এই আইন দিয়ে শুধু চোরা কারবার বন্ধ করার কিন্তু চোরাকারবারিদের সম্পত্তি বাজেয়াপ্ত করার কথা কেন তারা বলছেন না? এইভাবে ফাঁক রেখে দিয়ে চোরাকারবারিদের প্রকারন্তরে তারা প্রশ্রয় দিচ্ছেন। অন্যদিকে আমরা দেখতে পাই আমাদের যে প্রাপ্য টাকা তাও তারা দেবেন না। ফাইনান্স কমিশন যা বলবেন তাও দেবেন না রিজার্ভ ব্যাঙ্ক থেকে ওভার ড্রাফ্ট দেবেন না বাজার থেকে ধার নিতেও দেবেন না। এইভাবে একটা অঙ্গ রাজ্য চলতে পারে না। আজকে জিনিস পত্রের দাম বাড়ছে বলে অভিযোগ করেন কিন্তু আমাদের দেখতে হবে কেন্দ্রীয় সরকারের নীতি মূল্যায়ন আমাদের করতে হবে সেখানে আমরা যা দেখছি তাতে তারা কোটি কোটি জমিদার জোতদার পুঁজিপতিদের পায়ে দিচ্ছে। সেইজন্য আমরা বলছি কেন্দ্রের কাছ থেকে অধিক ক্ষমতা আনতে হবে। এই কথাটা খুবই যুক্তিসঙ্গত এবং বাস্তব সম্মত। কাশীবাবু বললেন আমরা কয়লা পাই না এবং এই ব্যাপারে পুলিশের দালাল ও ইউনিয়ন সব নষ্ট করছে। আমি তার এই কথা বিশ্বাস করি, আমি নিশ্চয়ই তাকে সমর্থন করব। কিন্তু এই কয়লার ব্যাপারে কুমার মঙ্গলম পার্লামেন্টে বলেছিলেন যে আমি ঠিক ব্যবস্থা করে দেব, কোনও ভাবনা নেই। কিন্তু কোন সেট আপে তিনি এইরকমভাবে টেকিং ওভার করেছেন? যেখানে করাপ্ট অফিসিয়ালস, যেখানে একটা চেন হয়ে চলেছে, যেখানে ২৫ হাজার কোটি কালো টাকার একটা গভর্নমেন্ট এই গভর্নমেন্টের আড়ালে করে আছে সেখানে যখন কাশীবাবু, সাত্তার সাহেব কয়লা সম্বন্ধে বলেন তখন তাদের আবেদন করব এইভাবে কখনও চলতে পারে না। তার কারণ, তারা সেখানে প্রভাব বিস্তার করছে। তারপর বাজার দরের কথা বলেছেন, বাজার দর নিয়ে সারা ভারতবর্ষে কৃষকরা সংগ্রাম করেছেন, আমাদের পশ্চিমবঙ্গের বিধানসভায় এবং লোকসভায় এই নিয়ে বহু আলোচনা হয়েছে, বিদেশি গভর্নমেন্ট থেকে অফিসারদের মিশন পাঠানো হয়েছে বাজার দর দেখতে, সেখানে মালিকরা অফিসারদের ইনফ্লুয়েন্স করে খানা-পিনা করিয়েছেন, তারা সেখানে বাজার দর ডুবিয়ে দিয়ে গেছেন। এইসব জানা দরকার। তারপর বলেছেন চিনির কথা। চিনির যদি আমরা এক্সপোর্ট ওরিয়েন্টেড ট্রেড করি, যদি আমরা বাইরে চিনি রপ্তানি করে দিই তাহলে আমাদের দেশে চিনি পাওয়া যাবে না, দেশে চিনির দর বাড়তে বাধ্য। বিদ্যুতের কথা কাশীবাবু বলেছেন, বিদ্যুৎ সম্পর্কে বার বার করে জানানো হয়েছে এবং ১৯৬৯ সালে উনি এখানে মন্ত্রী ছিলেন, উনি মন্ত্রী সভায় ছিলেন, উনি জানেন সেই সময় বার বার করে কেন্দ্রকে জানানো হয়েছে যে

বিদ্যুতের যদি পরিকল্পনা না কর, টাকা যদি আমরা না পাই তাহলে আমরা এই বর্ষে বিদ্যুতের কাজে টাকা লাগাতে পারব না। শ্রীমতী গান্ধী কি উত্তর দিয়েছেন অজয় বাবুকে সেকথা নিশ্চয়ই স্মরণে আছে। ইলেকট্রিকে কেন্দ্র টাকা দিয়েছেন উনি বলেছেন, সেই টাকা দিয়ে রাতারাতি বিদ্যুৎ জ্বালান যাবে না। কোলাঘাটে, ব্যান্ডেলে নতুন ইউনিট করা হচ্ছে, গ্যাস টার্বাইন করা হচ্ছে কোটি কোটি টাকা খরচ করে। ৩২ বছরের ভেতর শুধু ৩ বছর লড়াই করে সফল হওয়া যায় না, সময় লাগবে এই বিদ্যুতের ব্যাপারে। আজকে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের জীবনযাত্রা যেভবে ব্যাহত হয়েছে, যেভাবে কষ্ট হচ্ছে এই বাজেট তারই পরিপ্রেক্ষিতে। এইরকম সহানুভূতি দিয়ে মানবিকতার স্পর্শ দিয়ে বাজেট করা এর আগে আমি কখনও দেখিনি। আমি সেজন্য অভিনন্দন জানাবো মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে। পরিশেষে আর একটা কথা বলে আমি শেষ করব সেটা হচ্ছে আসামের ব্যাপারে এখানে পথ অবরোধ হচ্ছে, আন্দোলন হচ্ছে, রাস্তা দিয়ে একটা লরি যাচ্ছে সেই লরির মাল লুঠ করা হচ্ছে, তারপর সেই লরিগুলিকে রাস্তার পাশে ফেলে দেওয়া হচ্ছে, এইভাবে তারা ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেজন্য তারা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশনে এসেছিলেন। আসামের ব্যাপারে পথ অবরোধ করা হচ্ছে, লুঠ-পাট করা হচ্ছে কংগ্রেস(আই) এর পক্ষ থেকে আমি নির্দিষ্ট অভিযোগ করে বলছি মাননীয় মুখ্যমন্ত্রীকে, আমাদের প্রশাসনকে এই বিষয়ে কড়া হতে হবে। আর একটা কথা বলব সাত্তার সাহেব এখানে একজনকে মরনোত্তর কংগ্রেস(আই) বলে ঘোষণা করলেন। তিনি কোনওদিন কংগ্রেস (আই) ছিলেন না, তিনি ছিলেন খুন্তিপির গুন্ডা এবং মানুষ মেরে বেড়ান তিনি। আমাদের নবগ্রামে ৩ জনকে তিনি খুন করেছেন, তাদের মধ্যে একজনের নাম কমঃ মান্নান, তার ছবি আছে, আর একজনের নাম কমঃ নওসাদ, তার ছবি আছে এবং আর একজনের নাম কমঃ মানিক ঘোষ, তারও ছবি আছে। এই ৩ জনকে খুন করার পর যখন সাধারণ মানুষ সেই খুনিকে ধরতে যায় তখন বাধা প্রাপ্ত হওয়া স্বাভাবিক। সেই খুনির নাম হচ্ছে সুরেন ঘোষ, সেই সুরেন ঘোষ তারপর হাসপাতালে গিয়ে মারা যায়, এই ৩ জন স্পটে মারা যায়। সেই খুনি হাসপাতালে গিয়ে মারা গেছে, সাত্তার সাহেব তাকে মরনোত্তর কংগ্রেস (আই) বলে ঘোষণা করলেন। সাধারণ মানুষ সেইসব বরদাস্ত করবে না। ইন্দিরা গান্ধী কেন্দ্রে ক্ষমতায় আছেন, আমাদের বামফ্রন্টের মন্ত্রীরা, ত্রিপুরা, পশ্চিমবঙ্গ এবং কেরালার মুখ্যমন্ত্রীরা একযোগে বলেছেন যে আমরা কেন্দ্রের বিরোধী নই।

[4-40 — 4-50 p.m.]

আমরা সেই সহবস্থান মানতে চাই, রাষ্ট্রের ফেডারেল স্ট্রাকচার, সংবিধানকে লঙ্ঘন করে চলব এটা আমরা চাইনা। আমরা সংবিধানের মর্যাদা রেখে সহবস্থান করতে চাই। ইন্দিরা গান্ধীর সঙ্গে আমাদের কোনও ঝগড়ার ব্যাপার নেই। আমাদের কথা হচ্ছে কেন্দ্রের এই যে অবিচার, অব্যবস্থা তার বিরুদ্ধে আমরা পশ্চিমবাংলার লক্ষ লক্ষ কোটি কোটি মানুষের জন্য যদি কথা না বলি তাহলে কে বলবে? ভারতবর্ষকে কে আলো দেখাবে? বাংলাদেশে আলো জ্বালালে ভারতবর্ষে আলো জ্বলে। একথা বলে মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার

বক্তব্য শেষ করছি।

**श्री रविशंकर पान्डे :** माननीय उपाध्यक्ष महोदय, मैं अर्थ मंत्री के द्वारा प्रस्तुत इस विल का समर्थन कर रहा हूँ। समर्थन इसलिए कर रहा हूँ कि लड़ाई तानाशाही से है—यह लड़ाइ देश के विशधटन कारियों से हैं। इसलिए मैं जन-तंत्र के प्रेमी लोगों से—विधान सभाके प्रेमी लोगों से निवेदन करूँगा कि इस सरकार का समर्थन करें, कोई कंजूसी न रखें। कोई कमजोरी न रखें, ताकि मुकावले में पीछे न हो जाँय। मुकावला उन लोगों के साथ है जो तानाशाही चला रहे हैं और दूसरे उनलोगों के साथ हैं, जो विदेशी शक्तियों की सहायता से सम्पूर्ण शक्ति तानाशाही में लगा रहे हैं। आज आसाम में षड़यंत्र चल रहा हैं। आसाम को भारतवर्ष से तोड़ना चाहते हैं, वहाँ से वंगाली, नेपाली और दूसरे प्रान्त के लोगों को मारा जाता है और उनको वहाँ से खेदड़ने की चष्टा हो रही है, इस प्रवृत्ति को रोकना वहुत ही जरूरी है, नहीं तो देश खण्डित हो जायगा। अगर इस तरह की प्रवृत्तियों को रोका नहीं गया तो हमारे देश की भी ठीक वही हाल हो गी, जो वंगलादेश की हुई। अभी इसके प्रतिवाद में कांग्रेस आई. के लोगों ने आन्दोलन किया हैं। पहले श्रीमती इन्दिरा गाँधीने कहा था कि मैं इस आन्दोलन को समर्थन नहीं करती। लेकिन अव ऐसा लगता है कि इस आन्दोलन के पीछे इन्दिरा गाँधी का हाथ हैं। लेकिन पश्चिम वंगाल की जनता कोई ऐसा काम नहीं करेगी, जिससे देश को नुकशान पहुँचे। हमें आपने देश की अखण्डता की रक्षा करती हैं, चाहे इसके लिए हमको कुछ भी करना पड़े। देशके संविधान में यह अधिकार दिया गया हैं कि देश का कोई भी नागरिक चाहे किसी भी प्रान्त का हो, देश के भीतर किसी भी प्रदेश में निवास कर सकता हैं, अपना काम-काज कर सकता हैं तो फिर आसाम में ऐसा पड़यंत्र क्यों चल रहा है ? इस विघटनकारी षड़यंत्र को तो रोकना होगा। पश्चिम वंगाल की सरकार इस षड़यंत्र को रोकने की चेष्टा जो कर रही हैं, इसके लिए मैं उसको धन्यवाद देता हूँ—वधाई देता हूँ। मेरी समझ में नहीं आता कि जव आसाम में इन्दिरा गाँधी का ही शासन हैं, तो फिर कांग्रेस आई. को आन्दोलन करने की क्या आवश्यकता हैं ? इसके पीछे चाहे जो भी रहस्य हो, किन्तु मैं यहाँ के मुख्यमंत्री से निवेदन करूँगा कि वे आपने वलिष्ट हाथों से और ठोस सुझाव से इस आन्दोलन को समाप्त करने की चेष्टा करें साथही आसाम की समस्या का समाधान करने का प्रयास करें।

दूसरी वात यह है कि मैं वरावर से रोटी-कपड़ा, मकान और मुफ्त की चिकित्सा के लिए संघर्ष करता आ रहा हूँ। आन्दोलन करने की वजह से मैं कई वार मुख्यमंत्री के साथ जेल जा चुका हूँ–१९५७ और १९६५ में एसा हुआ था। शिक्षा की दुर्व्यवस्था के संवंध में मैं आपने अंचल की कुछ विशेष वातें सदन के सामने रखना चाहता हूँ। वड़ा वजार अंचल में स्कूलों की संख्या तो कम है ही किन्तु जो हैं, उनमें इतनी अधिक फीस ली जाती है कि साधारण घर के वच्चे पढ़ नहीं पाते हैं। ७०-८० रुपया फीस प्राइमरी स्कूलों में देनी पड़ती हैं। कारपोरेसन के स्कूल वन्द होते जा रहे हैं क्योंकि मकान मालिक ऊँची सलामी लेकर अधिक किराये पर स्कूल के कमरों को भाड़े पर दे देता हैं। इन सव कारणों से उस अंचल के वच्चे पढ़ लिख नहीं पा रहे हैं। वेकार घूमते हैं, गुण्डा गर्दी करते हैं। शाराव वेचते हैं, व्लैक मार्केटिंग करते हैं, जूआ खेलते हैं, फूटपाथों पर पेन्सिल लेकर वैठ जाते हैं और सट्टा-भटका लिखते हैं। वड़े दुख की वात है कि सरकार शिक्षा को अवैतनिक घोषित कर चुकी है फिर भी कड़ाई के साथ उसका पालन क्यों नहीं हो रहा हैं ? अगर आज कड़ाई से इस नीति का पालन कराया जाय तों स्कूलो फीस की आदायगी नहीं होगी और ये वालक विना किसी कठिनाई के शिक्षा ग्रहण कर एक सभ्यनागरिक वन सकेंगे। इसके अलावा वड़ा वजार अंचल में स्कूलों की वहुत कभी हैं। सरकार को चाहिए कि वह और स्कूलों को खोले। अभी तक एक भी नया स्कूल नहीं खुला हैं। मैं चाहता हूँ कि शिक्षा का प्रसार शहर से ग्रामो तक हो। दूसरे समाज सेवी संस्थोयं जो झोली फैला कर भीख माँग कर चन्दा इकट्टा करती हैं और समाज की सेवा करती हैं, उनके द्वारा जो नये स्कूल खोले जाते हैं, उनका सम्पूर्ण दायित्व सरकार को लेना चाहिए। उन स्कूलों को मान्यता देने में सरकार को देर नहीं करनी चाहिए।

गन्दगी के वारे में क्या कहूँ ? हम अपने अंचल के संवंध नें वरावर ही सरकार का ध्यान आकर्षित करता रहता हूँ परन्तु सरकार का ध्यान ही उधर नहीं जाता हैं। वड़ा वजार अंचल में कूड़े के पहाड़ के कारण, गन्दे पानी के कारण वहाँ के लोगों का जीवन तारकीय हो गया हैं। यहाँ तक कि पथचारियों को चलने के लिए पथ नहीं मिलता हैं। शहर से लेकर देहात तक गन्दी वस्तियाँ इतनी अधिक हैं कि उनके वारे में कुछ कहा नहीं जा सकता हैं। अभी तक इस वाम-फ्रन्ट मोर्चे की सरकार का ध्यान उधर नहीं गया हैं। सरकार का यह कर्त्तव्य हैं कि वह गन्दी वस्ति में की

सफाई करावे। सड़कों और फुटपाथों की मरम्मत करावे। मैं सरकार से अनुरोध करूँगा कि वह इधर अवश्य ध्यान दे।

उपाध्यक्ष महोदय, न्याय के संवंध में क्या कहूँ वह तो इतना भहँगा हो गया हैं कि साधारण नागरिक न्याय पाने की कल्पना भी नहीं कर सकता हैं। कांग्रेसी सरकार के जमाने से लेकर इस वम-फ्रान्ट मोर्चे की सरकार के समयतकन्याय विभाग की एक ही अवस्था हैं। अदालतों में कोई सुधार नहीं हुआ हैं। आज भी अदालतों में पुलिस से लेकर पेशकार तक घूस खाते हैं। आदालतों में आजभी अंग्रेजी भाषा का प्रचलन हैं। वकील लोग क्या वोलते हैं आदालतों में, भुवक्लि समझने में असमर्थ रहता हैं। इसका परिणाम यह होता हैं कि यदि वकील साहव को किसी और मुकदमें में पैखी करने की जरूरत होती है तो तारीख शेड़वा देते हैं और गरीव वेचारा जो सेकड़ों किलोमीटर दूर से आता हैं, असहाय होकर वापस चला जाता हैं। एक तो वकीलों की गिटपिट भाषा (इंगलिश) दूसरे घूस के कारण ग्राम वंगला के लोग परेशान हैं। न्याय सस्ता और सुलभ होना चाहिए। केसों का फैसला जल्द से जल्द होना चाहिए ताकि लोग परेशानी से वंच जाय। सरकार को दूघर ध्यान देना जरूरी हैं। वंगला भाषा में आदालतों का काम होना चाहिए। सारी कार्यवाही मात्तृ भाषाऐ चालू करनी चाहिए। अदालतो की संख्या आप वढ़ावें ताकि कै मुकदमों का निपटारा जल्द हो सके।

वड़े दुख के साथ कहना पड़ता है कि खाद्यमंत्री फूड करपोरेशन के गोदामों में सड़े हुए अनाज को राशन दुकानों के माध्यम से विकवाते हैं। सड़ा हुआ अनाज खिलाना वड़ा जघन्य काम हैं। खाद्य विभाग में लूट-पाट चल रहा हैं। मैं खाद्य मंत्री से अनुरोथ करूँगा कि वे अपने विभाग पर कड़ी नजर रखें। एक वात और हैं, वह यह हैं कि किरासन तेल के लिए हा-हाकार मचा हुआ हैं। एक तो विजली नहीं हैं दूसरे किरासन तेल का भी अभाव हैं। लम्वी लाइन में लोग घण्टों खड़े रहते हैं फिर भी तेल नहीं मिलता हैं। व्लैक में सभी लोगों की खरीदने की शाक्ति नही हैं। कोयले की समस्या तो और अधिक भयावह हैं। दूना दाम देने पर भी ठीक कोयला नहीं मिलता है। कोयला जव कि पश्चिम वंगाल में ही निकलता हैं तो उसका इतना अभाव क्यों ? कोयला और किरासन तेल धनी-गरीव सव के काम की चीज हैं। अतएव

खाद्य-मंत्री को सचेष्ट होकर इधर ध्यान देना चाहिए।

इन शब्दों के साथ मैं इस विल का समर्थन करता हूँ और आशा करता हूँ कि यह सरकार देश की आखण्डता की रक्षा करेगी और सर्व-साधारण के हितों का ध्यान रखेगी।

[4-50 — 5-00 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় অ্যাপ্রোপ্রিয়েশন বিল নম্বর ১ এবং ২ নম্বর যে কটা বিল এখানে প্লেস করেছেন তার উপর আমার বক্তব্য আমি রাখছি। এক মাস ধরে দফাওয়ারি আলোচনার সময় অনেক জিনিস আমাদের নজরে এসেছে, এর অনেক বিষয়ে আত্মসন্তুষ্ট এবং গর্ববোধ করেছেন এবং কথা প্রসঙ্গে আলোচনা ও বিতর্কে অংশগ্রহণ করতে করতে কেউ কেউ কোনও সময়ে ভারসাম্য হারিয়ে কিছু উষ্মা প্রকাশ করেছেন। সাধারণ মানুষ কিভাবে বিচার করে যে দল ক্ষমতায় এল তাদের? আমি সোজাসুজি দুটি প্রশ্ন করতে চাই। যে দল ক্ষমতায় এল তাদের ঘোষিত ইডিয়োলজি থেকে তারা বিচ্যুত হয়েছে কিনা? এটা হল ফার্স্ট। সেকেন্ড ইচ্ছে যে দল ক্ষমতায় এল সেই দল কি করল মানুষের জন্য? আজকে এক নম্ববর কথা মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই। you have place the Appropriation Bill but do you believe that you can translate your ideologies in action without appropriation of the private capital and assets? Are you competent for so ? এটা যদি না হয় তাহলে আপনাদের দলীয় ঘোষিত আদর্শ থেকে বিচ্যুত হয়েছেন। তাই যে কথা ঘোষণা করেন যে আদর্শে বিশ্বাস করেন তারমধ্যে যে ফারাক এটা যে ধারণার উদ্রেক করে সেই ধারণার নাম হিপক্রেসি। আপনাদের সঙ্গে তফাত কোথায়— আপনারা বারবার ঘোষণা করছেন your powers are limited. you can not implement anything. আপনি কালকে এক ডিগ্রি এগিয়ে এসেছেন I shall be happy if you ever take up Delhi. আপনারা জানেন ইয়োর লিমিটেশনস কিন্তু তবু মানুষকে ধোঁকা দিয়েছেন যে আপনারা সোসালিজিম করছেন। যদি না করতে পারেন তাহলে why did you declare it then ? I can quote one of your leaders, authors. আজকে এরসঙ্গে আপনাদের অতীতের কিছু কৌশল আছে আপনাদের। কোনও একজন বড় নেতা বলেছেন বারবার যে একপা এগোবে ২পা পিছবে।" আমরা জানি একপা এগোবে দুপা পেছবে। আমি লক্ষ্য করে দেখেছি এই হিপক্রেসির আশ্রয় নিয়ে আপনারা জানুয়ারি মাসের পর থেকে পিছতে শুরু করেছেন। দুর্ভাগ্যের কথা আপনারা ক্ষমতায় আসার পর এই রাজ্যের মানুষের জন্য কি করেছেন তিন বছরে তার বিচার করার সময় এখন এসেছে। দেশের মানুষ প্রাথমিকভাবে তিনটি জিনিস চায় they want safety first, independence and liberty. জনতা ক্ষমতায় এসেছিলেন, বলেছিলেন সেকেন্ড লিবারেশন, আপনারা তখন কলকাতায়

ৃত্য করেছেন ২১শে ডিসেম্বর পর্যন্ত আপনাদের রাজত্বকালে। was there any individual iberty ? Was our people free to express their opinion, possibly not ? রাষ্ট্রযন্ত্রকে যেভাবে আপনারা কাজে লাগিয়েছেন, এই রাজ্যে অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপারেটাসকে যেভাবে কাজে লাগিয়েছেন ক্ষমতায় এসে তাতে এরা কিছু লাভ পেতে পারে কিন্তু দেশের মানুষের জন্য কিছু আসেনি। আপনি কালকে আলোচনায় অংশ গ্রহণ করে বলেছিলেন আমাদের চোখ পড়েনি গ্রামে কি অ্যাসেট তৈরি হয়েছে। যে মধু আর দুধের নদীর স্রোত বইছে সেটা আমাদের চোখে পড়েনি। আমরা গ্রাম থেকে এসেছি আপনাদের রুলিং ফ্রন্টের Cabinet based on urban leadership গ্রামের দিকে আপনারা নজর দেবেন বলেন। ছশো পঞ্চায়েত সমীক্ষা হয়ে গিয়েছে। সে তো কনডাকটেড অ্যান্ড গাইডেড স্টাডি। ইফ ইট ইজ সো, বামফ্রন্ট সরকারকে এই চ্যালেঞ্জ করতে পারি কি, The opposition is a part of democracy Government in it is a part of the. Government. Have you ever associated any member of the opposition into the fact finding study, into any operation, into any examination or into any consultation ? You have totally ignored us. You have totally chosen to ignore the opposition even on vital matters. একথা কাশীবাবু বলেছেন একাধিকবার, আমরাও বলেছি। সেইজন্য বলি পঞ্চায়েত এর ছশোর সমীক্ষার যে তুলনা আপনারা দেন, এইটা গাইডেড অ্যান্ড কনডাকটেড স্টাডি, এটা ম্যানিপুলেটেড। It is not done at random. একটা চ্যালেঞ্জ থ্রো করি। Why are we not associated? Are you competent to do everything ? Let us take one Gram Panchayat, one Panchayat Samity and one Zillla Parishad only in each district and see how they are successful ? You are making a tall claim here. Let us seewhether you are successful or not ? It is a total failure. তা হয়নি। আপনাদের প্রোগ্রামের কথা আমরা বারবার বলেছি। আপনারা তো নিজেরা একটা ক্লাস তৈরি করতে বদ্ধপরিকর। এই তাবেদার শ্রেণীর তৈরি করার নাম অপারেশন বর্গা। একটা স্থায়ী ক্লাস তৈরি করেছেন। আপনারা নাকি ক্লাসলেস সোসাইটিতে বিশ্বাস করেন। দুর্ভাগ্যের কথা, It is a new feudalism again that you are harbouring here. You are reviving it. আমি বলেছিলাম, ভূমি রাজস্বমন্ত্রী দ্বিতীয় কর্ণওয়ালিস। এই ব্যবস্থা আপনারা নিয়েছেন গ্রামে। অর্থনৈতিক পুনরুজ্জীবন হয়নি। কালকে বলছিলেন অর্থমন্ত্রী আর্টিজান ঋণ দিয়েছেন, কৃষককে ঋণ দিয়েছেন। আপনাকে জিজ্ঞাসা করতে পারি, হোয়াট ইজ দি মেশিনারি টু সুপারভাইজ। যে ঋণ আপনারা বিতরণ করেছেন either for artisans or cottage industry or for agriculture or for reconstruction. এইটা কিভাবে ব্যবহৃত হয়েছে। একটা ক্যাপিটাল ইনভেস্টমেন্ট হয়েছে, কিংবা রিকনস্ট্রাকশন ইনভেস্টমেন্ট হয়েছে কিংবা কনজামসন what is the machinary for supervision ? you have no machinery to supervise these things. At random you are squandering away public money and you do not intend to purt any check on the public exchequer কনজ্যাম্পসনের

জন্য ব্যবহার করা হয়নি, কি গ্যারান্টি দেবেন? তাঁতিদের ঋণ দিয়েছেন তিন হাজার টা on the recommendation of some of your Panchayat Members. Invariab he must belong to the ruling front. আপনারা ১০টি কেস দেখান নন-রুলিং ফ্রন্টে রেকমেনডেশনে দিয়েছেন, আই চ্যালেঞ্জ, আপনারা তা দেন নি। যেখানে পঞ্চায়েত অধিক করেছে, নন-রুলিং ফ্রন্ট, সেখানে অন্য জায়গা থেকে কর্তা আমদানি করে, as if importe from some other place and somebody else has been empowered. recommend and you have totally chosen to do it. আমাদের গ্রামে কোন উন্নতি হয়েছে, নিল। দি আইডিয়া ইজ নোবল নো ডাউট। কর্মসংস্থানের কথা তুলেছেন, বৃ বাড়ার কথা বলেছেন, নিযুক্তির কথা বলেছেন। আর আপনারা একটা নূতন কথা বলেছে কৃষি পেনশনের জন্য ৬০ লক্ষ টাকা রেখেছেন। ৬০ লক্ষ টাকা এক মাসে যদি দেন এ লক্ষ মানুষকে দেবেন, ১২ মাসে যদি দিতে চান, ৮ হাজার মানুষকে দেবেন। এইখানে অ দি রোল দেয়ার আর সাম ফরটি থ্রি লাখস। ভূমিহীন হয়ে গিয়েছে। এরা অ্যাবভ দি এ অফ সিক্সটি যদি হয়, তাহলে ফাইভ পারসেন্ট-এর বেশি কি পাবে? তাহলে পিক অ্যান্ড চু করতে বাধ্য হচ্ছেন। আপনার কি অথরিটি আছে How do you judge the age the Krishakas? One third of the population is only familiar with th '3RS'. The rest of the population is totally ignorant এরা নাম লিখতে পা না।

[5-00 — 5-10 p.m.]

Rest is, population is totally ignored. How do you judge? They ar going to be permanent cadre of the ruling front. সেখানে আপনি কি আ একটা পারমেনেন্ট ক্যাডার অব দি রুলিং ফ্রন্ট তৈরি করছেননা? যদি ইউনিভাসেলাইজেশ করতেন I would have welcomed their declaration কিন্তু আমরা দেখতে পাচ্ছি you are building another party cadre in the name of farmers, pension মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অবস্থা সব জায়গায় দেখতে পাচ্ছি, একটা ডিস্ক্রিশন রে দিচ্ছেন এবং এই ডিস্ক্রিশনের সুযোগ নিয়ে পার্টি বাঁচতে পারে, দেশের মানুষ বাঁচবেনা, জনগ বাঁচবেনা। থার্ড পয়েন্ট আপনারা ঘোষণা করলেন, আপনাদের হাতে সীমাবদ্ধ ক্ষমতা আজকে every citizen of the State and of the country is hard pressed for one thing i,e price rise. What methods you have adopted for? আপনাদের এখানে যেটুকু আছে, চিনির বাজার দর অত্যন্ত উঁচু, উঁচু দরে চিনি বিক্রি হবে, কিছু বলবনা আপনারা বললেন, সেদিন একজনের বক্তৃতা শুনলাম, ক্যাবিনেটের একজন সর্বোচ্চ নামধারি বললেন, অন্তত নামগুলি বলুন তাহলে বুঝব ইলেকশনে টাকা দেননি। আপনারা তা করেননা, চটাবার ভয় পাচ্ছেন। আর ইউ ডেমোরেলাইজড? আপনারা কজনকে ধরেছেন কেন চিনি সাত টাকায় খেতে হবে? কেন আট টাকায় খেতে হবে? কেন এই ক্লাসিফিকেশন কোন জিনিস কিছু করা যাচ্ছেনা, ইন এভরি আইটেম এক্সপ্লয়েট করছে। আজকে আপনি

বলছেন পাঞ্জাবে আমাদের হক আছে, নিশ্চয়ই হক আছে, কিন্তু আপনারা যেটা করতে পারেন হক এক্সপ্লয়েট করছে what have you done to prevent exploitation of Bengal and Bengalees? Your attempt is zero. আগে তবু কেন্দ্র রাজ্য সম্পর্ক তুলে রাজনৈতিক কিছু বক্তব্য রাখার সুযোগ করেছেন, সেখানে আপনাদের বিরুদ্ধে অভিযোগ আর্থিক সঙ্গতি বাড়াবার কিংবা উদ্যোগের জন্য পশ্চিমবাংলার কল্যাণের জন্য আপনারা কোনও ব্যবস্থা করছেন? আপনাদের আমি জিজ্ঞাসা করি জ্বালানি একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে, গ্যাস নিল, হাওয়া হয়ে গেল, দি হোল স্টেট ইজ ইন গ্যাসাস স্টেট।

আপনি লো টেনশন অর্গানাইজেশন প্ল্যান্ট পান কিনা, আমাদের সময় সব স্যাংশন আছে, তিন বছর ধরে চলবেনা, এখনও ভিত্তি প্রস্তর পড়লনা, স্থাপিত হয়নি, আজকে ডিলেড হচ্ছে। Have you sought the co-operation of the opposition? Let us lead a delegation you have chosen to ignore the interest of Bengal. কারণ আপনারা কয়লা ব্ল্যাক মার্কেটিং করেন, ৭ টাকার কয়লা ১৬ টাকায় বিক্রি করেন, তারা যেন চটে না যান, নইলে আগে একথা তুলতেন যে অত্যাচার গৃহস্থের উপর হচ্ছে, সেটার অবসানের দরকার। শিক্ষার কথায় বলতে হয় আড়াই হাজার তিন হাজার পর পর ফিরিস্তি করেছেন কিন্তু যে মূল কথা আমি বলেছি আপনাদের লোকদের দিয়ে ডেমোক্রেটিক ওয়েতে কনডাক্ট হবেনা, ভাইস চ্যান্সেলাররা কি বলেন, যারা অ্যাকাডেমিশিয়ান, পণ্ডিত ইন্টেলেকচুয়ালস তারা কি বলেন, ডু দে সাপোর্ট ইউ? ক্যালকাটা ইউনিভার্সিটি উইদাউট ভাইস চ্যান্সেলার এক বছর ছিল আপনারা সবকিছু ক্রাশ করেছেন কিন্তু সৃষ্টি কিছু করতে পারেননি। বেঙ্গল পিছিয়ে চলে আসছে, আজকে আপনারা এখানে গর্ব করেন এডুকেশন কিছুদূর পর্যন্ত ফ্রী করেছেন You have only obliged your constitutional responsibility you have shouldered your constitutional responsibility. প্ল্যান বেড়েছে? আমরা যতদূর করেছি, করেছি। ৭২ কোটি টাকা প্ল্যানের সঙ্গে ২৪০০ কোটি টাকার প্ল্যানের একটু তারতম্য হবেই। আজকে শিক্ষার ক্ষেত্রে পিছিয়ে পড়ছেন, আর স্বাস্থ্যের ক্ষেত্রে না বলাই ভাল। কারণ আপনাদের যিনি সর্বোচ্চ নেতা তিনি এই পয়েন্টে বলেছেন। ফুড ফ্রন্টে নৈরাজ্য। কিছুতে হাত দেবার উপায় নাই, উপায় নাই হাত দেবার কোনও অজানা মাছের রোগ সারাবার জন্য টাকা ব্যয়িত হবে। মাছের উৎপাদন বাড়াবার জন্য কোনও ব্যয় হবেনা। শান্তির কথা? নো বডি ফিলস সেফ, নোবডি ইজ সিকিওর। আপনার কাছে আমার সরাসরি জিজ্ঞাসা ক্রিমিন্যালসদের যদি ছেড়ে দেন ইন দি নেম অব অ্যামনেস্টি, শান্তি শৃঙ্খলা থাকবে? মহিলাদের ইজ্জত হারাচ্ছেন, ছাত্রদের নিরাপত্তা নেই, গৃহস্থদের বাড়িতে নিরাপত্তা নেই, ক্রাইমস রেকর্ডেড হচ্ছেনা, একটা রিভিসনাল স্ট্যাটিস্টিক্স দিয়ে আপনারা মানুষকে ধোঁকা দেবার চেষ্টা করছেন।

[5-10 — 5-20 p.m.]

অন দি আনএমপ্লয়মেন্ট ফ্রন্ট-আমরা দেখছি কি? আমরা দেখছি, রিট্রেনচমেন্ট হচ্ছে,

লে-অফ হচ্ছে আর বিদ্যুৎ শর্টেজের কথা না বলাই ভালো। এইসব ঘটনা ঘটে যাচ্ছে কি আপনারা নীরব কারণ একটা দোস্তি আপনারা পাকিয়ে ফেলেছেন। বানিয়ে ফেলেছেন। কথাটা কাশীবাবু বলেছেন। আই রি-অ্যাডমিট, আপনারা বড় বড় শিল্পপতিদের মধ্যে একজন গায়েও হাত দিয়েছেন? তাদের বিরুদ্ধে কি কোনও অ্যাকশন নিয়েছেন? একটাও তো কর পারতেন। আপনাদের হাতে বসুমতি কাগজ আছে, আপনারা প্রচারটা তো করতে পারে সরকারের তরফ থেকে যে এই অপকর্ম এরা করছে, মানুষের এই অসুবিধা করছে, মানুষ এক্সপ্লয়েট করছে। আমাদের এখানে Industries started here 200 years ago. Calcu and Bengal happened to be the father of Industries in India. মডার্নাইজেশনের জন্য রিসার্চ ডেভেলপমেন্টের দরকার কিন্তু আজকে আপনাদের সে দি উদ্যোগ নেই, চেষ্টাও নেই। আপনারা প্রচারটা কেন করতে পারছেন না। তারপর ভোট কথা আপনারা বারবার বলেন, বলেন যে সব জায়গায় আপনারা জিতেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা পরাস্ত, পর্যুদস্ত সেকথা স্বীকার করে নিচ্ছি কিন্তু মাননীয় অর্থমন্ত্রী মহাশয় স্বীকার করবেন তার এলাকায় কি ঘটেছে? আমি এটা তুলতে চাই না কিন্তু আপনি পরিসংখ্যান দিন। কারচুপির কথাটা কালকে নির্মলবাবু স্মরণ করিয়েঁ দিয়েছেন আজকে আমি সেকথা বলতে চাচ্ছি না কিন্তু আপনারা কি প্রস্তুত আছেন—আসুন না, স্কুল বোর্ডের তো নির্বাচন হবার কথা—Are you prepared for school Board? নির্বাচন? নির্বাচন যেটা এখন হয়নি, আইন পাস হয়ে আছে—আপনারা করছেন না কেন? Are you prepared f 92 municipalities? you are not prepared. আপনারা সময় কাটাচ্ছেন। ভন্ডামির শে কোথায়, ধোঁকাবাজির শেষ কোথায়—শেষ নাহি যে

শেষ কথা কে বলবে।

আঘাত হয়ে দেখা দিলে

আগুন হয়ে জ্বলবে।

আজকে এই সতর্কবাণি আমি উচ্চারণ করতে চাই। পরিশেষে আবার এই প্রশ্ন রাখি, যা সোশালিজিম আনতে হয় you can not bring it into existance under you ap propriate the private capital. দুটোর একটা পথ আপনাদের বেছে নিতে হবে। স্যার আমি এই বিল সমর্থন করতে পারছি না। যদিও আমি জানি আমরা আপত্তি করলেও এ বিল গ্রাহ্য হবে, সরকার সেই পথেই চলবেন কিন্তু তবুও বলব, যদি ত্রুটিগুলি সংশোধন করা যায় তাহলে সামান্য রিলিফ এই রাজ্যের মানুষরা পেতে পারে, তা যদি করেন তাহলে আমি ধন্যবাদ জানাব। স্যার আপনি সময় দিয়েছেন সেজন্য আপনাকে আমি ধন্যবাদ দিচ্ছি I am grateful to the responding House and to you Mr. Dy. Speaker

[5-10 — 5-20 p.m.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন ধরে দফাওয়ারি আলোচনার

পর বাজেট পাস হয়েছে, এখন এই বাজেটের টাকা খরচ করার জন্য অ্যাপ্রোপ্রিয়েশন বিল এসেছে, আমি সেই বিলকে সমর্থন করছি এবং তা করতে গিয়ে কয়েকটি কথা বলছি। স্যার, প্রথমেই আমি বলতে চাই যে আমাদের বিরোধীপক্ষের লোক যারা আছেন তাদের ভূমিকা বিরোধীপক্ষের মতন হচ্ছে কিনা সে বিষয়ে সন্দেহ আছে। সেখানে বিরোধীদলের যে ভূমিকা হওয়া উচিত ছিল আমার মনে হয় তা হচ্ছে না। আমার জেলার নেতা শ্রী আব্দুস সাত্তার, তিনি বক্তব্য রেখে গেলেন, অশালীন বক্তব্য মন্ত্রীর প্রতি তিনি রেখে গেলেন, এতে তার নিজের মনোবৃত্তি পরিস্ফুট হয়েছে। তিনি আমার জেলার লোক তাই আমি নিজে এরজন্য লজ্জিত। তার কাছ থেকে এই ধরনের উক্তি আমি আশা করিনি। আমি তাকে চ্যালেঞ্জ করে বলছি, যখন মিটিং হয় অফিসারদের নিয়ে তখন তিনি এস.পি.'র সামনে বলবেন একথা যে সত্য চন্দ্রের জন্য এস.পি. গরমজল বইছেন। একথা বলার হিম্মত তার যেন থাকে। স্যার, ঐ কংগ্রেসিরা ঐ বিরোধী আসনে বসতে অভ্যস্ত নন, ওরা মনে করছেন ট্রেজারি বেঞ্চে আর একবার বসবেন এবং তাই তারা বারবার স্মরণ করিয়ে দিচ্ছেন যে দু মাসের মধ্যে সরকার ভেঙে যাবে।

আবার সেন্ট্রিরা গান গাইবে, পুলিশ অফিসাররা উঠে দাঁড়িয়ে স্যালুট করবে, খট খট শব্দ করবে, চাপরাশিরা গাড়ির দরজা খুলে দিয়ে অপেক্ষা করবে। আপনারা এমন সব ইংরাজি বলবেন অফিসাররা বলবেন স্যার, আপনি যে ইংরাজি বললেন এইরকম ইংরাজি জীবনে শুনি নি। এইকথা বলার জন্য ছটফট করছেন ইন্দিরা গান্ধীর দৌলতে। স্যার, এই প্রসঙ্গে আমার একটি গল্প মনে পড়ে গেল। সার্কাস দলের একটি গাধা হতাশ মুখে চলে এসে ঘাস খাওয়া এক ধোপার গাধাকে দেখল। সে তখন ওকে বলল তোমার শরীর এত খারাপ কেন? সে বলল সার্কাস দলে আমাদের বড্ড বেশি খাটতে হয় তাই এই অবস্থা। ধোপার গাধা তাকে বলল তুমি এখানে চলে এসো, ভাল খেতে পাবে এবং কয়েকদিন থাকলে তোমার শরীর ভাল হয়ে যাবে। সার্কাস দলের গাধা তখন বলল তোমার এখানে ভবিষ্যত কি আছে — আমার ওখানে তবু একটা ফিউচার প্রসপেক্ট আছে। এই ফিউচার প্রসপেক্ট কি? তারের উপর ট্রাপিজের যে খেলা দেখায় মেয়েটি — ম্যানেজার বলেছে ঐ মেয়েটি পড়ে গেলেই তোর সঙ্গে বিয়ে দেব। ও পড়বে ভাই, এই ভরসায় আছি। ইন্দিরা গান্ধী ভেঙে দেবেন, ভাইসব ভোট করতে হবে। ভোটের জন্য কি কাজ করছেন? আইন শৃঙ্খলার কথা তুলছেন এবং অনেকে বলেছেন, সাত্তার সাহেবও বললেন। তিনি বললেন ৫টি প্রধান চুরি করেছে। অনেক তো প্রধান আছে, কোন প্রধান চুরি করেছে তাকে বলতে হবে। কাশীকান্তবাবুর কথা আমি বলতে চাই না। তিনি রেসপেকটেড ম্যান, করিমপুরের লোক। তিনিও জানেন দেশ বিভাগের পরে করিমপুরে চুরি ডাকাতি একটু বেশি হচ্ছে, গরু চুরি হচ্ছে, বর্ডার এলাকা। আজও হচ্ছে, বি.এস.এফ.ও আছে, কাশীকান্তবাবু যখন মন্ত্রী ছিলেন তখনও চুরি হয়েছে। আমাদের উপর সমস্ত দায় দায়িত্ব চাপিয়ে দেবেন না। চুরি হয়েছে প্রতিটি আমলে, আপনার মন্ত্রিত্বের সময়েও মানুষ খুন হয়েছে, চুরি হয়েছে। আপনারা রাজনীতি

করবেন না। যে ডিপার্টমেন্টই হোক আপনি শুনে রাখুন ঐ রাস্তায় আমরা ইলেক্ট্রিক লাইন বসিয়েছি যাতে চুরি ডাকাতি ধরতে পারা যায় এবং সঙ্গে সঙ্গে আমরা এই ব্যবস্থা করেছি। চুরি ডাকাতি আপনাদের সময়েও ছিল। কিছুদিন আগে উত্তর ভারত থেকে একটি সমীক্ষক দল এসেছিল আমাদের এখানে। তারা ৬০০ নদীয়া জেলা, মুর্শিদাবাদ জেলার পঞ্চায়েতের লোকদের জিজ্ঞাসা করেছে, দলবাজি কোথাও দেখতে পায়নি। পশ্চিমবঙ্গের পঞ্চায়েত সম্পর্কে তারা কি মন্তব্য করে গেছেন সেটা কাশীবাবু একটু দেখে নেবেন। ভুল ত্রুটি আছে কিছু। আপনি দেখতে পান না পাড়া গাঁয়ে পুকুর কাটা হয়েছে, রাস্তা ঘাট হয়েছে? হয়ত যতটা কাজ করা উচিত ছিল সেটা হয়নি। কিন্তু কোনও কাজ কিছুই হয়নি এই কথা বললে আমি বলব আপনি পল্লীগ্রামে যান নি। যেখানে ৫ কোটি লোকের বাস সেখানে ডাকাতি হবে না? আপনাদের সময়ে ডাকাতি হয়নি? পাঁচটা মানুষ খুন হবে না? ভায়ে ভায়ে ঝগড়া করলে আইন শৃঙ্খলার কথা তুলে ইন্দিরা গান্ধীর সন্দেহভাজন হবেন না। পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার অবস্থা ভাল কি মন্দ সেটা আপনারা জানেন। ভাল না থাকলে আপনাদের কথায় ভাল, তবেই তো মানুষ আপনাদের কাছে কেস নিয়ে আসবে। পঞ্চায়েত সম্পর্কে যে কথাগুলি বললেন যে পঞ্চায়েত কিছু কাজ করে নি, অন্যায় হয়েছে, চুরি চামারি হয়েছে ইত্যাদি ইত্যাদি। স্বীকার করি কিন্তু আপনাদের চেয়েও কি খারাপ? আপনাদের কংগ্রেসি প্রধানদের চেহারা আমরা দেখিনি? জনসাধারণের টাকা তারা কিভাবে চুরি করত, স্টেট রিলিফের হাজার হাজার টাকা কিভাবে চুরি করেছে সেটা তো আমরা দেখেছি। আপনারা তো মন্ত্রী ছিলেন সেই চুরি বন্ধ করতে পারেন নি। কাজেই আজকে পঞ্চায়েত যখন কাজ শুরু করেছে তখন আপনারা এইসব কথা তুলছেন। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত আজকে গর্ব করে বলতে পারে দেশের জন্য কিছু কাজ করেছে। কংগ্রেসিরা সেদিন উস্কে দিয়েছিলেন আমাদের আর.এস.পি.র মন্ত্রীকে টাকা দেয় নি, পুলিশ মন্ত্রীকে টাকা দেবার জন্য আমরা খুশি হতাম ননী ভট্টাচার্যের ডিপার্টমেন্টের কিছু টাকা গ্রামের ইরিগেশনের জন্য কমল গুহকে দিতে পারলে। আমি খুশি হতাম ১০০ মাইল রাস্তা এক বছর না হয়ে যদি চিত্তব্রত মজুমদারকে দেওয়া হত। কটেজ ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টকে এই টাকা দিলে পাড়া গাঁয়ের বেকার সমস্যা সমাধান করা যেত। পশ্চিমবাংলার দেশলাই-এর চাহিদা আছে। এই টাকা দিলে পাড়াগাঁয়ের মানুষ কাজ পেত। আপনারা জেনে রাখুন পশ্চিমবঙ্গের মানুষের মনে আমরা অনেক আশা আকাঙ্খা জাগিয়ে তুলেছি। বর্গা অপারেশনের দ্বারা আপনাদের মনে যে ত্রাসের সৃষ্টি হয়েছে সেই ত্রাস সৃষ্টি করার জন্য আমরা চেষ্টা করেছি এবং গরিব বর্গাদার, ভূমিহীন মানুষের মনে আমরা আশার আলো জাগিয়ে তুলেছি। একথা অস্বীকার করার উপায় নেই। আমরা সাধারণ মানুষের কাছে গিয়ে দাঁড়াতে পারবো। আপনারা কি স্বীকৃতি রেখেছেন যে আপনারা দাবি করতে পারেন। সাত্তার সাহেব বড় বড় কথা বলেন। আর আপনাদের সময় ঐ সাত্তার সাহেবের ভাই মদ খেয়ে মুর্শিদাবাদের মানুষের উপর কিরকম অত্যাচার করেছে তার আত্মীয় স্বজন কিরকম অত্যাচার করেছে মানুষের উপর তা কি আমরা জানি না। লোকের জমি কেড়ে নিয়ে নিজের ভায়ের নামে রেকর্ড করিয়ে নিয়েছিলেন সেটা কি দেশের লোক জানে না? আবার

তিনি বড় বড় কথা বলেন। বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে শান্তিশৃঙ্খলার অবনতির কথা বলেন চুরি ডাকাতি হচ্ছে এইসব কথা বলছেন। আপনাদের সময় কি এইসব জিনিস হয়নি? এম.এল.এ হোস্টেলে কি অবস্থার সৃষ্টি করেছিলেন। আজও আমাদের গ্রামের লোকরা আমাদের জিজ্ঞাসা করে। মেয়ে মানুষ নিয়ে মদ নিয়ে সব খেলা করেছেন আপনাদের লজ্জা করে না। ১৯৭২ সালে রাত্রে অন্ধকার করে দিয়ে লুটপাট করেছেন কোনও মানুষ বাইরে বেরোতে পারে নি। সাত্তার সাহেব কি জানেন না যে মুর্শিদাবাদে গার্লস কলেজের হোস্টেলে কত বোতল মদ যেত। আপনারা মেয়েদের মদ খাওয়া শিখিয়েছেন। আপনারা পঞ্চায়েতে চুরির কথা বলেন। আমরা একটা আদর্শ মানুষের সামনে প্রতিষ্ঠা করতে পেরেছি। গরিব মানুষের মুখে ভাষা দিয়েছি। আমরা বিধবা, গরিব কৃষকদের পেনশনের ব্যবস্থা করেছি। হয়তো সব গরিব কৃষককে আমরা দিতে পারবো না সব বিধবাকে পেনশন দিতে পারব না। আমরা একটা জিনিস করেছি যে সমস্ত বর্গাদারদের নাম রেকর্ড করা হয়েছে তাদের বিরুদ্ধে যেসব কেস বা ইনজাংশন হচ্ছে তারজন্য আমরা বিনা পয়সায় উকিলের ব্যবস্থা করেছি। আমাদের এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে অল্প টাকার মধ্যে যা কিছু করেছি গত ৩২ বছরে কংগ্রেস রাজত্বে তার কনা মাত্র করতে পারেন নি। আপনারা চুরি ডাকাতির কথা বলে আত্মপ্রসাদ লাভ করেন। রোমে অ্যাম্পিথিয়েটারের কথা আপনারা শুনেছেন নিচে বুল ফাইট হয় আর উপরে সব লোক বসে দেখেন। আজকে পশ্চিমবাংলার বিভিন্ন গ্রাম থেকে এই অ্যাসেম্বলিতে ডিবেট শুনতে আসেন দেখতে আসেন কিরকম সব হয়। এখানে এসে কি শিক্ষা তারা গ্রহণ করেন? সুনীতি চট্টরাজ পাড়াগাঁয়ে মেয়েরা যেরকম ঝগড়া করেন ঠিক সেইরকম তিনি এখানে করেন। অ্যাসেম্বলিতে মর্যাদাকে ওনারা একেবারে খেলো করে ফেলেছেন। বার বার বেরিয়ে যান, স্পিকারকে অসম্মান করেন। গ্রামে গেলে আমাদের তারা সব কি বলবে অ্যাসেম্বলিতে সব এইরকম হয়? আমি বিরোধী দলকে বলি আপনারা একটু সত্য কথা বলুন, সত্য কথা বলতে শিখুন। অন্যায় যেখানে হচ্ছে সেগুলি আমাদের কাছে তুলে ধরুন বিরোধী দলের ভূমিকা ঠিকভাবে পালন করুন। বার বার ট্রেজারি বেঞ্চে হয়তো বসতে নাও পারেন। কিন্তু আপনারা লেখাপড়া জানেন অনেকে দেখছি এল.এল.বি.এম.এ. আছে। রাজনীতি করছেন পলিটিক্যাল সায়েন্সটা একটু পড়বেন। বিরোধী দলের একটু দায়িত্ব থাকা উচিত। আমরা তিন বছর সরকার পরিচালনা করছি তারমধ্যে সব আশা পূরণ করা যায় না। আজকে যে বাজেট তোলা হয়েছে সেই টাকা খরচ করবার জন্য আমরা অধিকার চাইছি। আমি এটা নিশ্চয় সমর্থন করব। আমার একটা বক্তব্য আছে গ্রামে যেসব তাল গাছ আছে সেখান থেকে তাড়ি করে লোকে তিন মাস ধরে খায়। আমি মনে করি এক্সসাইজ ডিপার্টমেন্ট থেকে এর উপর একটা ট্যাক্স বসানো উচিত। তাদের ট্যাক্স দিতে হয় পুলিশ গিয়ে ১০।১৫ টাকা ট্যাক্স নিচ্ছে। তিন চার টাকা ট্যাক্স করে দিলে ঐ গ্রামের মানুষরা নির্ভয়ে তাড়ি খেতে পারবে। আর একটা বক্তব্য হচ্ছে, বেতন কমিশনের কি হল না হল সে সম্বন্ধে সকলে আমাদের কাছে মাঝে মাঝে জিজ্ঞাসা করেন। একটু আমাদের বলতে দিন, কাজটা করার পর যেন তারা বেতন কমিশন চায়, এই কথাটা যেন আমাদের তরফ থেকে উচ্চারণ করা হয়। এই কথা জানিয়ে,

এই বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 p.m.]

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেকগুলো সমস্যার কথা, অনেকে বলেছেন, কাশীবাবু বলেছেন, ডাঃ আবেদিন সাহেব বলেছেন, অন্যান্য যারা বলেছেন আমি পর্যায়ক্রমে সমস্ত কিছু আলোচনা করবার চেষ্টা করব, কারণ হাতে আমার বেশি সময় আছে। কাশীবাবু একটা কথা বলেছেন শুরু করেছেন যে উনি কোনও চিত্র দেখতে পাচ্ছেন না, পশ্চিমবাংলার জন্য আলাদা একটা পরিকল্পনার ছক উনি দেখতে পেলেন না গত তিন বছরে। এটা বোধ হয় আমাদের বোঝাবার অক্ষমতা। কারণ ১৯৭৭ সাল থেকে একটা কথা বলে এসেছি যে সামন্ততান্ত্রিক, ধনতান্ত্রিক ব্যবস্থার ভিতর আমরা আছি, এখানে ডাঃ আবেদিনের কথার জবাবটাও এসে যায় যে কথাটা বলছিলাম, যা নিয়ে সাত্তার সাহেবও এতটা উষ্মা প্রকাশ করেছেন, এই ব্যবস্থাটাকে ভেঙে তছনছ করতে হবে। এটা না করলে আমরা সমাজটাকে গড়তে পারব না। মানুষকে কাজের সংস্থান দিতে পারব না, উৎপাদনের সুযোগ হবে না। কারণ এই যে অসম ব্যবস্থা, শতকরা সাত ভাগ, আট ভাগ ১০ ভাগ মানুষের হাতে শতকরা ৯০ ভাগ সম্পত্তি। সম্পত্তি কি? জমি। সম্পত্তি কি? কারখানা। সম্পত্তি কি? শিক্ষার সুযোগ কারা পাচ্ছে। সমস্ত কিছু কুক্ষিগত সামান্য কিছু সমাজের কয়েকজনের হাতে। বেশির ভাগ গ্রামের মানুষ সেই উৎপাদনের সুযোগ পাচ্ছে না সেচের জলের সুযোগ পাচ্ছে না, সারের সুযোগ পাচ্ছে না, ব্যাঙ্কের টাকার সুযোগ পাচ্ছে না, সবই উপর তলার লোকগুলো পাচ্ছে। তারা উৎপাদনের সুযোগ পাচ্ছে না। তারা উপার্জন করতে পারছে না। শহরাঞ্চলে কি ব্যবস্থা রয়েছে? একটা জায়গা সমস্ত উৎপাদনের সুযোগগুলো ঠেকে আছে। কারণ সমস্ত সম্পদ একটা কোনে সামান্য কিছু মানুষ আটকে রেখেছে। এই ব্যবস্থাকে ভাঙতে হবে। এই ব্যবস্থাকে না ভাঙতে পারলে সাধারণ মানুষ উৎপাদনের সুযোগ পাবে না, উপার্জনের সুযোগ পাবে না, সেটা না পেলে সাধারণ মানুষ যদি তাদের উপার্জন না করতে পারে তাহলে বাজারের চাহিদা বাড়বে না, বাজারের চাহিদা না বাড়লে শিল্প, বাণিজ্যতে কোনওরকম চাঞ্চল্য দেখা দেবে না। যেখানে গত ৩০ বছর ধরে মুখ থুবড়ে পড়ে রয়েছে, সেইরকমই থাকবে। সুতরাং যে কথাটা আমি বারবার বলছি, সমস্ত ভুলে যান, সমাজতান্ত্রিক দেশের কথা ভুলে যান, পশ্চিমের ধনতান্ত্রিক দেশের কথা ভুলে যান, কিন্তু গরিব, তৃতীয় বিশ্বের দেশগুলো, এই দেশগুলোর মধ্যেও আমাদের ভারতবর্ষের আর্থিক উন্নতির হার নিম্নতম যদি বাংলাদেশ এবং ব্রহ্মদেশকে আলাদা ভাবে সরিয়ে রাখা যায়। সুতরাং এই জিনিসটাকে ভাঙতে হবে। তছনছ করে দিতে হবে সমাজ বিপ্লবের দ্বারা। সাত্তার সাহেব আশ্চর্য কথা বলেছেন, যে বামন হয়ে চাঁদের দিকে হাত বাড়াবেন না। এটাই তো আমাদের স্বপ্ন। এটাই তো পৃথিবীর ইতিহাস যে বামনরা চাঁদ ছিনিয়ে নিয়ে আসে। সেটা সোভিয়েত ইউনিয়নে হয়েছে, চিনে হয়েছে, কিউবায় হয়েছে, আফ্রিকায় এখন হচ্ছে। আমাদের প্রাচ্যে হয়েছে এবং এটা ভারতবর্ষে হবে। ইতিহাসের এটাই নিয়ম। সেটা পাঁচ বছরে কোথাও হয়, কোথাও ১০ বছরে হয়, কোথাও ১৫ বছরে

হয়। সেটা নির্ভর করে সম্মিলিত সংঘবদ্ধ শক্তির উপর। শ্রমজীবী মানুষ, কর্মজীবী মানুষ, তারা যদি নিজেদের সংঘবদ্ধ করতে পারে তাহলে বর্তমানের এই পচাগলা যে ব্যবস্থা সেটাকে একেবারে ধুয়ে মুছে নতুন করে আমরা সমাজ গড়ব। যে সমাজে শোষণ থাকবে না, সমতা থাকবে, সুযোগটা সকলের মধ্যে ছড়িয়ে দিতে পারব এবং উৎপাদন হবে, একটা শ্রী এবং সমৃদ্ধিতে গম গম করবে। আপাতত আমাদের এই কাঠামোর মধ্যে কাজ করতে হচ্ছে, এই কাঠামো পাল্টানোর মতো রাজনৈতিক ক্ষমতা আমাদের নেই। কাশীবাবু একটা কথা বলেছেন — আমার অসুবিধা হয়, তিনি রাজনীতির দিকটা দেখছেন, আর আমি দুটোই দেখছি। কারণ রাজনীতি এবং অর্থনীতিকে আমি আলাদা করে দেখতে পারি না। আমি যতটুকু ধনবিজ্ঞান শিখেছি, তাতে আলাদা করা যায় না। কারণ আমরা যে ধরনের রাজনীতি করি, আমরা নির্বাচনে অংশগ্রহণ করি, ক্ষমতা দখল করতে চাই। কেন ক্ষমতা দখল করতে চাই শুধু সীমিত ক্ষমতা নয়, আমরা শ্রেণীর জন্য লড়াই করি। এটা রাজনীতি, না অর্থনীতি? এটা দুটোই। সুতরাং এই কাঠামোর মধ্যে আমরা কি চেষ্টা করতে পারি? এই কাঠামোর ভিতরে আমরা দেখতে পাই যে, আমাদের এই সমস্যা আছে এবং এই এই সমস্যার মধ্যে যদি দেখতে পাই যে অন্তত সর্বস্তরে সমানভাবে বিভিন্ন রাজ্যে এবং বিভিন্ন অঞ্চলে বিনিয়োগ বাড়ানো হচ্ছে, তাহলে না হয় একটা কথা ছিল। বেসরকারি বিনিয়োগ বাড়বে, কি বাড়বে না, সেটা আমাদের উপর নির্ভর করে না - কিছুটা করে, অধিকাংশটাই করে না — বেসরকারি প্রতিষ্ঠানগুলি যখন বিনিয়োগ করতে যায় তখন তারা কেন্দ্রীয় সরকারকে দেখে এবং সেই সঙ্গে একটা রাজ্যের সরকারের চেহারা চরিত্র দেখে। সেই সরকার যদি বাম পন্থায় বিশ্বাসি হয় তাহলে বেসরকারি বিনিয়োগ একটু থমকে যায়। এব্যাপারে ১৯৬৭-৬৮-৬৯ সালে পশ্চিমবাংলায় কি হয়েছিল, তা আমরা দেখেছি। সুপরিকল্পিতভাবে একটা আন্দোলন গড়ে তোলা হয়েছিল যাতে পশ্চিমবাংলায় কোনও বিনিয়োগ না হয়। এটা বললে কংগ্রেসি বন্ধুরা একটু অসন্তুষ্ট হবেন। কিন্তু যা সত্য তা তো বলতেই হবে। ওরা নিজেরা উদ্যোগ নিয়ে এটা প্রচার করেছিলেন, দিল্লিতে গিয়ে প্রেস কনফারেন্স করা হয়েছিল, বোম্বাইতে দূত পাঠানো হয়েছিল, বলা হয়েছিল, পশ্চিমবাংলায় কোনও বিনিয়োগ করেনা। কারণটা আমি ছেড়েই দিলাম, সে অন্য ব্যাপার আছে। এখানে আমি কেন্দ্রীয় সরকারের রীতি-নীতির কথা বলব। যে কথা আমি বার বার করে বলছি যে, ১৯৫৭ সালে পন্ডিত জহরলাল নেহেরু যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন টি.টি কৃষ্ণমাচারি অর্থমন্ত্রী ছিলেন, সেই সময়ে অন্য কোথাও রেল-মাসূল একিকরণ করা হয়নি, কেবলমাত্র পশ্চিমবাংলার কয়লা, ইস্পাত, লোহার ক্ষেত্রে একীকরণ করা হয়েছিল। অর্থাৎ পশ্চিমবাংলা যে দামে পাবে তুতিকরিণ, মহারাষ্ট্র, পাঞ্জাব সেই দামে পাবে। তখন আমরা একটা মস্ত বড় ধাক্কা খেলাম। আমাদের যে আর্থিক সুবিধা ছিল, প্রাকৃতিক সম্পদ বিনিয়োগ করার যে সুবিধা ছিল সেই সম্পদের ভিত্তিতে সামগ্রিক সাফল্যলাভ করতে পারতাম, বিনিয়োগের মাধ্যমে উন্নতি বৃদ্ধির সুযোগ পেতাম, তার দ্বারা ইঞ্জিনিয়ারিং শিল্প গড়তে পারতাম সেই সুবিধা আমরা পেলাম না। তারপর পাটের ক্ষেত্রে দেখুন, দেশ ভাগ হওয়ার সময়ে সেক্ষেত্রে আমরা একটা মস্ত ধাক্কা খেয়েছিলাম। তারপরেও

একটা যে নতুন শিল্প গড়ে উঠেছিল সেই শিল্পকে তুলা বা কার্পাস জাতীয় শিল্পের মতো সুযোগ দেওয়া হল না। তুলা শিল্পকে নানারকম অনুদান দেওয়া হল, কিন্তু পাটকে কোনও আমলই দেওয়া হল না। যেকোনও কারণেই হোক ইংরাজ চলে যাবার পর যাদের হাতে পাট ব্যবসা চলে গেছিল সেই সমস্ত বেনেরা শিল্প প্রসারের কথা চিন্তা করেননি। সে সম্বন্ধে কাশীবাবু দু'একটি কথা বলেছেন। এইরকম অবস্থায় মরার ওপর খাঁড়ার ঘা কেন্দ্রীয় সরকার প্রবর্তন করেছিলেন। আমাদের মহারাষ্ট্র থেকে তুলা এবং রাসায়নিক দ্রব্য বেশি দাম দিয়ে কিনতে হয়, মাদ্রাজ থেকে নুন কিনতে হয় বেশি দাম দিয়ে। কিন্তু আমাদের যে জিনিস, সেটা সারা ভারতবর্ষে এক দামে বিকোবে। তারপর '৭৭ সালে একটা ফতোয়া জারি করা হল — আজ পর্যন্ত সেই নির্দেশ আছে, সার্কুলার আছে, সেটা উইথড্র করা হয়নি — যেহেতু পূর্বাঞ্চল অন্যান্য অঞ্চলের তুলনায় অনগ্রসর সেহেতু ব্যাঙ্কগুলিকে বলা হল এবং সেইসঙ্গে সমস্ত আর্থিক সংস্থা — ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন, ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক প্রভৃতিকে বলা হল, আপনারা যখন আপনাদের টাকা বিনিয়োগ করবেন তখন পূর্বাঞ্চলে একটু কম করে করবেন, অন্য জায়গায় বেশি করে করবেন। এখন কেন্দ্রে যে সরকার আছে সেই সরকারের কি চরিত্র, তা আমরা জানি, অতীতে দেখেছি এবং এখনো দেখছি। জনতাকেও এর থেকে আলাদা করে দেখিনি। কারণ সামন্ততান্ত্রিক এবং ধণতান্ত্রিক ব্যবস্থার মধ্যেও যদি কেন্দ্র একটু অপক্ষপাত মনোভাব গ্রহণ করত তাহলে পূর্বাঞ্চল একটু বাড়তি পয়সা পেতে পারত এবং সেটা সেখানে বিনিয়োগ হতে পারত। সেই বিনিয়োগ থেকে আমরা নতুন কর্মসংস্থানের সুযোগ পেতে পারতাম। আমি গত বছর একথা বলেছিলাম বলে কাশীবাবু অসন্তুষ্ট হয়েছিলেন। কিন্তু আমাদের বাঁচবার জন্য এ জিনিস দরকার। কেন্দ্র যদি এই অঞ্চলে বাড়তি বিনিয়োগ না করেন তাহলে দেখবেন যে, বেসরকারি শিল্প প্রতিষ্ঠান যখন নতুন একটা কারখানা স্থাপন করেন তখন সেই বেসরকারি প্রতিষ্ঠানের সম্পদ বেসরকারি মালিকেরই হয়, তার নাম মেটাল বক্সই হোক, আর টাটাই হোক, আর বিড়লাই হোক। কিন্তু সেখানে তাদের শতকরা ৯০ ভাগ টাকা সরকারি আর্থিক প্রতিষ্ঠান থেকেই যোগান হয়।

[5-30 — 5-40 p.m.]

টাকা দিচ্ছে সরকার অথচ প্রতিষ্ঠান হচ্ছে একটা বেসরকারি মালিকের এইরকম একটা ব্যবস্থা চলে আসছে। এখন যদি কেন্দ্রীয় সরকার এমন নীতি নির্ধারণ করেন যে পূর্বাঞ্চলে টাকা যাবে না তাহলে অবস্থাটা কোথায় যাবে? বেসরকারি মালিকেরা এখানে আসবে না। বিদ্যুতের কথাই বলি আর অন্য যে কোনও কথাই বলি। আসল কারণ হচ্ছে পূর্বাঞ্চলে টাকা ঢালবে না। এর বিরুদ্ধে আমরা বারে বারে বলেছি। এইদিকে যদি টাকা না দেন তাহলে কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা আছে সেই পরিকল্পনার জন্য টাকার পরিমাণ বাড়ানো, কেন্দ্রীয় বরাদ্দ পূর্বাঞ্চলে বাড়িয়ে দিন তাহলে নতুন নতুন উদ্যোগ হতে পারে। সেটাও যদি না করতে চান তাহলে আমাদের যে পরিকল্পনা আছে সেই পরিকল্পনায় টাকার পরিমাণ বাড়িয়ে দিন। সেটা আমরা কিছু করেছি গত ৩ বছর ধরে, আমাদের কিছু ছক-কাটা আছে।

আমরা যখন সরকারে এলাম তখন বার্ষিক যোজনা ২০০ কোটি টাকার মতন ছিল। সেটা আমরা যুদ্ধ করে, মারামারি করে ১৯৭৯-৮০ সালে ৪৮০ কোটি টাকায় নিয়ে এসেছি এবং আগামী বছর ৫৮০ কোটি টাকায় নিয়ে যাবার জন্য প্রতিদিন লড়াই করছি। কেন্দ্র নিজেরাও করবে না আর বামফ্রন্ট সরকারকেও করতে দেবেনা। আমাদের নিজেদের সংস্থান দাঁড়িয়ে আমাদের যোজনার পরিমাণ যতটা বাড়াতে পারি সেটা বাড়িয়ে যাচ্ছি। পশ্চিমবাংলায় যোজনার পরিমাণ যে হারে বেড়েছে ভারতবর্ষে অন্যান্য কোথাও বাড়েনি। তারপর বলেছি, এই টাকা কোথায় ঢালবো, অগ্রগতি যাতে হয় তারজন্য এই টাকা গ্রামে দেব, এই টাকা দিয়ে যদি গ্রামের উৎপাদন বাড়ানো যায়, ভূমি সংস্কারের যে পর্যায়গুলি আছে, একটা ছক কেটে নিয়েছি সেই পর্যায়গুলির ভিতর দিয়ে ভূমি সংস্কার একটা নতুন স্তরে নিয়ে যাব, ছোট চাষিদের কিছু ভূমি ব্যবহারের সুযোগ হবে, ভূমিহীন কৃষকেরা ভূমি ব্যবহারের সুযোগ পাবে এইসব পাট্টা দিলে এবং ভাগচাষিদের ভূমি সংগ্রহ করে দেওয়া হলে আমি ব্যাঙ্কগুলিকে বলেছি, টাকা দিন, এই গরিব চাষিদের টাকা দিন আপনারা ৩০ বছর ধরে দেননি কিন্তু এখন দিন সরকার গ্যারান্টি থাকবে, টাকা দিন, আমাদের বিকল্প ব্যবস্থা যে পঞ্চায়েত আছে সেই পঞ্চায়েত গ্যারান্টি থাকবে, গরিব মানুষদের টাকা দিন, কিন্তু টাকা ঠিকমতো দিচ্ছেন না আগে তো জমিদার-জোতদারদের দিতেন এবার গরিব চাষিদের দিতে শুরু করুন। যদি আমরা গ্রামের সেচের জলের সুযোগ করে দিতে পারি বা ছোট ছোট খাল কেটে দিতে পারি গাঁয়ের মানুষেরাই খাল কাটবে সে পঞ্চায়েতের মাধ্যমেই হোক আর যার মাধ্যমেই হোক তাহলে গ্রামের অধিকাংশ মানুষ উৎপাদনের মাধ্যমে কিছু টাকা উপার্জন করতে পারবে। এবং এর দ্বারা বাড়তি কর্ম সংস্থানের ব্যবস্থার একটা সুযোগ আসবে, তারা একটা উৎপাদনের প্রেরণা পাবে এবং উৎপাদন বাড়লে এই সমস্ত চাষিরা বাজারে টাকা খরচ করবে। যারফলে একটা অর্থনৈতিক স্রোত বয়ে যাবে এবং এই স্রোতের ফলে কিছু চাঞ্চল্য কর্মসংস্থানের ক্ষেত্রে হতে পারে। এখানে যে জিনিসটা দেখছি তাতে আর কেন্দ্রের উপর নির্ভর করতে পারছি না। তারা কোনওরকমে আগামী দিনের কথা চিন্তা করছেন না। দুঃখের বিষয় জনতা দলের অনেক ভাল ভাল দিক ছিল আমি সেটা বলবো কিন্তু ৩ বছর চলে গেল তারা কোনওরকম নুতন পরিকল্পনা তৈরি করতে পারলেন না। যাইহোক, একটা অসুবিধা আছে, আমরা অনিশ্চিত অবস্থার ভিতর আছি আমাদের যে ব্যবস্থা আছে সেটার হাত থেকে যদি উদ্ধার পেতে পারতাম তাহলে ভালো হত।

আমি এবার পুরানো কথায় ফিরছি। আমাদের যে পরিকল্পনা নেই তা নয়, পরিকল্পনা আছে, পরিকল্পনার যে সমস্ত প্রণালিগুলো এবং পদ্ধতিগুলো সে পরিকল্পনার অন্তর্ভুক্ত সেই ধারাগুলো দিয়ে আমরা এগোবার চেষ্টা করছি। সব জায়গায় যে সফল হতে পারছি তা নয় এবং এই পরিকল্পনা অনুযায়ি আমরা কিরকম কাজ করতে পারব সেটা সবসময় আমাদের উপর নির্ভর করছে তা নয়, বাইরের যে পরিবেশ তার কতকগুলি প্রভাব আমাদের উপর পড়ছে, বাইরে থেকে ধাক্কা আসছে সেগুলো মেনে নিতে হচ্ছে। কিন্তু আমরা চেষ্টা করছি,

এই চেষ্টা যতটা সীমিত হোক না কেন একটা আলাদা রাস্তা দেখাবার চেষ্টা হচ্ছে। এইরকম একটা দেশ, এতবড় একটা দেশ, কিন্তু টাকা অত্যন্ত সঙ্কুচিত, কাতারে কাতারে মানুষ, জমি নেই, যতটুকু জমি অপরের কুক্ষিগত, ব্যক্তিগত মালিকানা এরই থেকে আমাদের চেষ্টা করে দেখা যাক যদি কোনও কাজ হয়, খুব বেশি হবেনা।

[5-40 — 5-50 p.m.]

সমাজতন্ত্রের কোনও প্রশ্ন ওঠে না, যেটা জয়নাল সাহেব বলেছিলেন, এই ব্যবস্থায় সমাজতন্ত্র কি করে হয়? হওয়া সম্ভব নয়, হতে পারেনা, হয় না, যারা বলেন এই ব্যবস্থায় সমাজতন্ত্র হবে তারা একেবারে আকাশ কুসুম স্বপ্ন দেখছেন। আমরা মোটামুটি মুখবন্ধ হিসাবে যে চেষ্টাটা করছি তা হল আমরা পরিকল্পনার পরিমাণটা বাড়াতে চাইছি; এবং আমি মানছি যে আমাদের এই যে প্রশাসন এর মধ্যে শঠতা আছে। ৩০ বছরের অভ্যাস, ৩০ বছর কেন প্রায় ২০০ বছরের অভ্যাস। ঐ সাম্রাজ্যবাদ ঔপনিবেসিক একটা ব্যবস্থা, সরকারের সঙ্গে সম্পূর্ণ বিচ্ছিন্ন মানুষ। তখন শুধু একটা শাসন দন্ড চাপিয়ে দেবার জন্য সরকার ছিলেন এবং নির্লিপ্ত সাধারণ মানুষের জীবন যাত্রার সঙ্গে সরকারের যোগাযোগ ছিলনা, এবং ৩০ বছর ১৯৪৭ থেকে ৭৭ পর্যন্ত মোটামুটি এই ধারাটা অব্যাহত ছিল। মানুষ একদিকে, সরকার আরেকদিকে। এই সম্পর্কটা রাতারাতি ঘুচবে না। এক ধরনের নাস্তিকতা ঢুকে গেছে সমাজের রন্ধ্রে রন্ধ্রে, নাশকতা সরকারের ভিতরেও ঢুকেছে। যে কথাটা বলতে চেয়েছিলাম, কংগ্রেসের বন্ধুরা একটু উষ্মা, একটু রাগান্বিত হয়েছিলেন কথাটা আমাদের চিন্তা করতে হবে। গত ১০ বছরে জহরলাল নেহেরু দেশটাকে কোথায় নিয়ে গেছেন? আমরা ছোটবেলা থেকে গুরুর আশ্রয়ে থেকে গুরুর কাছ থেকেই সব শিখি, সেটা ভাল কি মন্দ সে প্রসঙ্গে আমি যাচ্ছি না, কিন্তু আমাদের দেশের এটাই ঐতিহ্য যে আমরা বড় মানুষ, নেতৃস্থানীয় মানুষ তাদের দেখে সব শিখি। এখন ইন্দিরা গান্ধী নিজের ব্যক্তিগত, পারিবারিক সুবিধার জন্য দেশটাকে কোথায় নিয়ে গেছেন এবং এটাতো আমার বিশদ করে বলবার দরকার নেই। এই যে শাহ কমিশনের রিপোর্ট, রিপোর্টটাকে বাজার থেকে তুলে নেওয়া যেতে পারে কিন্তু তার ভিতরের কথাগুলো মুছে যায়নি, কিংবা অলক গুপ্ত মহাশয় মারুতির সম্বন্ধে যে রিপোর্ট দিয়েছেন রিপোর্টের ভিতরের কথাগুলির একটাও মিথ্যা নয়। দেশের মানুষ আমাকে বিশ্বাস করে, আমাকে ভালবেসে আমাকে প্রধানমন্ত্রী করল, আমি দেশটাকে ব্যবহার করলাম ব্যক্তিগত মালিকানা হিসাবে। সমস্ত সুযোগ সুবিধাটুকু আমার নিজের জন্য গ্রহণ করলাম, আমার ছেলের জন্য গ্রহণ করলাম। এটা যদি একজন সাধারণ মানুষ করে তাকে আমরা তস্কর বলি এবং আমরা বলি তাকে জেলে দেওয়া উচিত, কিন্তু একজন প্রধানমন্ত্রী তা যদি করেন তাহলে আমরা কোথায় গিয়ে দাঁড়াব? যেটাকে আমরা বলি দুর্নীতি, দুর্নীতির শুরু প্রধানমন্ত্রী থেকে এবং যে চুরি করে, মিথ্যা কথা বলে, জালিয়াতি করে এগুলি এখন পাপ নয়, অপরাধ নয় নতুন বিধান দেখাচ্ছেন শ্রীমতী গান্ধী, এবং তার ফলে দেশটাকে কোথায় নিয়ে যাচ্ছেন? তার পাশাপাশি যদি ধরেন মুদ্রাস্ফীতিতে জিনিসের দাম বাড়ছে মানুষের নৈতিক

মানটা নেমে যেতে চায়, আমরা বলি আমরা যারা বামপন্থায় বিশ্বাস করি, নতুন একটা সমাজ গঠনে বিশ্বাস করি আমরা চেষ্টা করি মানুষের মন যাতে পাল্টানো যায়, মানুষের নিজের ভিতর যে ঐশ্বর্য আছে দাহ আছে, সে এইরকম দুর্নীতির বাইরে যেতে উত্তরণ করতে পারে। তার জন্য চেষ্টা করছি এটা বললে বাড়াবাড়ি হবে, পশ্চিমবাংলায় ৩ বছরে আমাদের পরীক্ষা সফল হয়েছে, হয়নি, এখানে ওখানে যে ধরনের সমালোচনা আপনারা করেন তা অনেকাংশে সত্য, আমরা মেনে নেব সমাজে অনেক ঘুণ আছে, সমাজের একটা অঙ্গ এই ঘুণগুলো। শুধু এইটুকুনি বলবার চেষ্টা করেছি যে আমরা সচেতন। তবে এখানে ওখানে যে স্খলন পতন হবে সেটা দুর করা যায় কিনা সেটা চেষ্টা করতে হবে। আমরা গ্রামের জন্য যে চেষ্টা করছি তা কেন্দ্র বিন্দু হবে পঞ্চায়েতি ব্যবস্থা। ৩০ বছর ধরে শুনছি প্রশাসনকে বিকেন্দ্রীকরণ করতে হবে গ্রামের মানুষের হাতে ক্ষমতা দিতে হবে কিন্তু কংগ্রেস ৩০ বছর ধরে এ কাজ করেনি। আমরা যখন এই কাজ আরম্ভ করলাম তখন জনতাও আমাদের উপর গোঁসা করলেন। বিকেন্দ্রীকরণ করলে গ্রামের জমিদার ও মোড়লদের হাতে ক্ষমতা যাবে এই চিন্তা করে যদি ভোটের অধিকার থাকে এবং সাধারণ মানুষ এই অধিকার যদি সচেতন ভাবে প্রয়োগ করে তাহলে ৩০ বছর ধরে যারা বঞ্চিত হয়েছিল তারা এবার নিজেদের হাতে শাসন ক্ষমতা নেবেন। যে জিনিসটা পঞ্চায়েতের মাধ্যমে তারা পশ্চিমবাংলায় নিয়েছেন। অথচ আজকে এ সম্বন্ধে অপবাদ দেওয়া হচ্ছে। কারণ আমাদের সাময়িক রাজনৈতিক অসুবিধা হচ্ছে বলে একটা মোটা কালির প্রলেপ এর উপর দেওয়া হচ্ছে এবং এ বিষয় আমাদের সঙ্গে যারা নন তারা সকলেই পঞ্চায়েতি ব্যবস্থা সম্বন্ধে একটা পরিকল্পিত ভাবে অপবাদ দেবার চেষ্টা করছেন। যে মানুষগুলো ৩০ বছর ধরে কোনও সুযোগ পান নি কোনওরকমে নাম স্বাক্ষর করতে পারেন তারা কি প্রচন্ড সততা নিয়ে এই কাজ আরম্ভ করেছেন। আমরা যারা রাইটার্স বিল্ডিং এ আছি আমাদের অপরাধ আছে। আমরা এদের সময় মতো সহায়ক দিতে পারি না। আমাদের করণিক নিযুক্ত করবার কথা তা সময় মতো করতে পারি না। ওরা নিজেরা চেষ্টা করেন হিসাব রাখার কিন্তু বলেন আমরা হিসাব রাখতে পারি না আমাদের একটা লোক দিন। ওরা হিসাব রাখেন ওদের মতো করে সেইজন্য ভুল হচ্ছে। তারা বলেন যে আমরা য এত পরিশ্রম করছি কিন্তু ৩।৪ বছর পর হয়তো কলঙ্কের হাত থেকে আমরা মুক্তি পাব না সুতরাং এ থেকে আমাদের বাঁচান। এই যে পরীক্ষা চলছে তারাই এর ধারক ও বাহক। কাশীবাবু বললেন শতকরা ১০ ভাগ পঞ্চায়েতের কাছে হিসাব পাওয়া গেছে। কিন্তু দেবব্রত বাবু গত সপ্তাহে বলেছিলেন যে শতকরা ৭০ ভাগ অর্থাৎ ৩ হাজার ৪শো যে পঞ্চায়েত আছে তার মধ্যে ২ হাজার ৪ শোর গত ২০শে মার্চ এর ভেতর অডিট রিপোর্ট শেষ হয়ে গছে এবং তিনি আরও বলেছেন ১৫ই এপ্রিলের ভেতর সমস্ত পঞ্চায়েতের অডিট রিপোর্ট পাওয়া যাবে। তারপর অন ইউটিলাইজেশন সার্টিফিকেট সম্বন্ধে অনেকে বলেছেন যে এখনও পাওয়া যায় নি। তবে শতকরা ৮০ ভাগ পঞ্চায়েতের কাছ থেকে এটা পাওয়া গেছে এবং আমরা চেষ্টা করছি যে বাকিগুলি সম্পূর্ণ করা যায় কিনা। এ বিষয়ে আমাদের স্খলন পতন আছে। আমাদের নিজেদের বিভাগের সমন্বয় এর অভাব আছে। এক বিভাগ-থেকে এক রকম

তথ্য পাঠানো হচ্ছে আর এক বিভাগ থেকে অন্যরকম। সুতরাং তারা বুঝতে পারছে না বলে এটা হচ্ছে। অনভিজ্ঞতা থেকে কিছু ভুল হতে পারে কিন্তু এই যে একটা সামাজিক পরীক্ষা চলছে একে অস্বীকার করবার মতো স্পর্দ্ধা আমার নেই। এবার আমি অন্য প্রসঙ্গে বলব। এই অবস্থার ভিতরে আমরা যতটুকু টাকা আদায় করতে পারি তার কতটা আমরা পরিকল্পনার খাতে রেখে দিতে পারি এবং পরিকল্পনার খাতে রেখে বরাদ্দ কোন খাতে বাড়াতে পারি যাতে সাধারণ মানুষ আর্থিক ফল পেতে পারে সেটা নিয়ে এক ধরনের পরীক্ষা চলছে। এই সঙ্গে কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা এসে যায়। বিকেন্দ্রীকরণ করে এই ব্যবস্থার একটা মীমাংসা করা যায় কিনা সেই পরীক্ষা আমাদের করতে হবে। আমাদের গরিব দেশের এত কম আর্থিক উন্নতি হয়েছে এবং অসম ভাবে হয়েছে যে অঞ্চলে অঞ্চলে রাজ্যে রাজ্যে এটা করা দরকার ছিল না। এই ব্যবস্থার মধ্যেও ভাল ফল দেখাতে পারা যায় যদি বিকেন্দ্রীকরণ প্রশাসনে ও আর্থিক ব্যবস্থায় হত। ৩০ বছর ধরে আপনারা একটা পরীক্ষা করেছেন এবার না হয় আমাদের হাতে একটু বাড়তি অর্থ ও ক্ষমতা দিন আমরা চেষ্টা করে দেখি কি করা যায়। বিকেন্দ্রীকরণ প্রশাসন করে রাজ্য সরকারগুলিকে আর্থিক দায়িত্ব দিয়ে আর্থিক উন্নতি করা যায় কিনা সেটা চেষ্টা করে দেখা যাবে। পূর্বাঞ্চলের সমস্যা, আসামের সমস্যা নিয়ে এর আগের বিধান সভায় আমি বলেছিলাম যে এ বিষয়ে আমাদের চিন্তা করতে হবে। সারা দেশে গড়পড়তা আর্থিক উন্নতির হার বার্ষিক ১.২ ভাগ, পশ্চিমবাংলার গড় পড়তা উন্নতি ০.৯ ভাগ, আর আসামে শূন্য। যদি বিকেন্দ্রীকরণের ব্যবস্থা থাকত তাহলে এরূপ অবস্থা হত না। বিকেন্দ্রীকরণ শব্দটা উচ্চারণ যখনই করা হয় তখনই ওরা চিন্তা করেন যে ভারতবর্ষ বোধ হয় শেষ হয়ে গেল। কিন্তু বিকেন্দ্রীকরণ না হলে ভারতবর্ষের সর্বনাশ বেশি হবে। যদি আমরা পেছনে রাখবার চেষ্টা করি তাহলে সর্বনাশ দ্রুততর হবে। কেন্দ্রীয় সরকারের এটা বোঝাবার চেষ্টা করা উচিত। আমি সুধীন্দ্রনাথের ভাষায় বলি সমুৎপন্নে সর্বনাশ। আমরা টাকা চাচ্ছি তা পাচ্ছি না। এটা একটা আশ্চর্য ব্যাপার যে, যে টাকা আমাদের প্রাপ্য সংবিধান সম্মত ভাবে সে টাকা আমরা পাচ্ছি না। আজ ২৮ শে মার্চ আর তিনদিন পরে বছর শেষ, আজ পর্যন্ত সংবিধান অনুসারে এবং পরিকল্পনা মতো প্রাপ্য বাবদ প্রায় ৭৭ কোটি টাকা সেটা আমরা পাচ্ছি না। আমি একটা উদাহরণ কেবল দিলাম।

[5-50 — 6-00 p.m.]

এই টাকার জন্য আমি নিজে দিল্লিতে গেছি এবং কেন্দ্রীয় অর্থমন্ত্রী মেনে নিয়েছেন যে হিসাবে কোনও গোলমাল নেই। উনি বলেছেন যে আপনার হিসাব ঠিক আছে, কিন্তু আমাদের হিসাব দেখতে হবে। অথচ আমাদের যে সাংবিধানিক প্রাপ্য টাকা সেটা পাচ্ছি না, রিজার্ভ ব্যাঙ্ক থেকে টেলেক্স আসছে যে তোমাদের ওভারড্রাফট কমাও, বারে বারে বলছে ৭ দিন যদি ওভারড্রাফট থাকে তাহলে অষ্টম দিনে কোনও রাজ্য সরকার চেক জমা দিলে সেই চেক গ্রাহ্য হবে না। আমি বলেছি এই ব্যবস্থা চলতে পারে না, একটা সাংবিধানিক কাঠামোর মধ্যে আছি, আমাদের টাকার জন্য কেন্দ্রের উপর নির্ভর করতে হয়, আপনারা সাংবিধানিক

টাকাটা ছাড়বেন না, হ্যাঁ বা না কিছুই বলছেন না, অতএব বাধ্য হয়ে লিখতে হয় যে আমাদের ওভারড্রাফ্ট করতে হবে। ৩ দিন আগে বলেছেন যে আমরা পশ্চিমবঙ্গকে ২০ কোটি টাকা ঋণ দিলাম সাময়িকভাবে। আমরা ঋণ চাইনা, কারণ, এই ঋণের জন্য শতকরা ৬ ভাগ হারে সুদ দিতে হবে, আমার প্রাপ্য টাকা পেলে সুদ দিতে হবে না। কিন্তু এই ঋণের বোঝা আমাদের ঘাড়ে চাপিয়ে দেওয়া হল, অথচ প্রাপ্য টাকা দিচ্ছে না। আমি বলেছি এটা হতে পারে না, নিজেদের খেয়ালখুশি মতো নিজেদের পদ্ধতি শুরু করবেন এটা মানতে পারব না। এবারে কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে বলে এসেছি, আগে চরণ সিংকেও বলেছিলাম আমরা যা বলছি সেটা মানতে হবে সেটা বলতে চাই না, আপনারা একটা সম্মেলন ডাকুন, সমস্ত রাজ্য সরকারকে ডাকুন, রিজার্ভ ব্যাঙ্ক, পরিকল্পনা কমিশনকে ডেকে মিলে-মিশে একটা পদ্ধতি ঠিক করুন কাকে কতটা ওভারড্রাফ্ট দিতে হবে। আপনারা হয় নিয়মিত ওভারড্রাফ্ট ছাড়ুন, না হয় আমাদের প্রাপ্য টাকা ছাড়ুন। আমাদের প্রাপ্য টাকা ছাড়বেন না, ওভারড্রাফ্ট নিতে দেবেন না এটা কি করে হতে পারে? আমি বাজেটে আলোচনা করেছি যে আমাদের বাৎসরিক খরচের পরিমাণ ১৫/১৬ শো কোটি টাকা, আমরা রিজার্ভ ব্যাঙ্ক থেকে পাই ২৩ কোটি টাকা, তার মানে ১৫/১৬ শো কোটি টাকার শতকরা ১.৫ ভাগের মধ্যে আমাদের সঙ্কুচিত রাখা হচ্ছে। অথচ কেন্দ্রীয় সরকারের এইরকম কোনও বাধা নেই। ওরা নোট ছাপাচ্ছেন, এই বছরে ৩ হাজার কোটি টাকা নোট ছাপাচ্ছে যেখানে বাজেটের পরিমাণ ১৮ হাজার কোটি টাকা। এই অবস্থায় আমাদের দেশ এগোবে না। ওভারড্রাফ্ট ব্যাপার শুধু নয়, অন্যান্য অনেক জিনিস কেন্দ্রের কাছে পড়ে আছে, যেমন খরা ত্রাণ। কালকে মাননীয় সদস্য শান্তি মাহাতো কেন্দ্রীয় সরকারের একজন মন্ত্রীর বিবৃতি উদ্ধৃত করেছেন যে ওরা খরা ত্রাণে ২৭ কোটি টাকা স্বল্পমেয়াদি ঋণ দিয়েছেন ৬ মাসের জন্য, আমরা পুরো শোধ দিয়ে দিয়েছি। বাকি ১৪ কোটি টাকা আমরা খরচ করে বসেছি টাকা কিছু আসছিল না বলে। অবশ্য গত সপ্তাহে ১২ কোটি টাকা এসেছে। অথচ এমন করেন যেন মনে হবে পশ্চিমবঙ্গকে দাক্ষিণ্য দিয়ে ভাসিয়ে দিচ্ছেন। যেটা স্বল্পমেয়াদি ঋণ দিলেন তার সুদ দিতে হচ্ছে। তাছাড়া এই যে ১৪ কোটি টাকার আগাম পরিকল্পনা হয়েছে তার শতকরা ৭০ ভাগ ঋণ হিসাবে এসেছে, মাত্র ৩০ ভাগ অনুদান হিসাবে এসেছে। এই যে ১৪ কোটি টাকার ৭০ ভাগ, প্রায় ১০ কোটি টাকার সুদ গুনতে হবে। অথচ মনে হবে কেন্দ্রের দাক্ষিণ্য আমাদের উপর ভেসে যাচ্ছে। তারপর কয়লার প্রশ্নে কাশীবাবু বলছিলেন এখনও অনেক অনাচার আছে। নিশ্চয়ই। কয়লা আমাদের সম্পত্তি, অথচ সংবিধানে আছে খনির পুরো দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু আমরা বলতে পারি যে আমরা রয়্যালটি পেতে পারি। কিন্তু রয়্যালটির হার যে কত হবে, কত হারে আমাদের এই জমিকে ভাড়া দেব কেন্দ্রীয় সরকারের কাছে সেটা আমাদের বিবেচ্য নয়, সেটা কেন্দ্রীয় সরকার ঠিক করবেন। যিনি ভাড়া নেবেন তিনি ঠিক করবেন ভাড়া কত হবে। আইন করেছেন যে ৪ বছরের আগে রয়্যালটির হার পরিবর্তন করা যাবে না। এই ৪ বছর উত্তীর্ণ হয়ে গেল গত বছর আগস্ট মাসে। আমরা কেন্দ্রীয় সরকারকে লিখলাম একটু বাড়িয়ে দিন, আপনারা আসাম এবং গুজরাটের তেলের উপর রয়্যালটি বাড়িয়েছেন, আমাদের কয়লার উপর রয়্যালটি

বাড়িয়ে দিন। রামচন্দ্র কয়লার মন্ত্রী ছিলেন, তিনি বললেন বিবেচনা করে দেখব। কিন্তু আগস্ট মাসের আগে জুলাই মাসে, ইতিমধ্যে মন্ত্রী বদল হয়ে গেল।

তারপর বিজু পট্টনায়ক এসে বললেন আমি কমিয়ে দেব। তিনি বললেন এটা শুধু আপনাদের সমস্যা নয়, এরসঙ্গে বিহার এবং উড়িষ্যার স্বার্থ জড়িত রয়েছে কাজেই আমি জরুর করিয়ে দেব। সেই প্রতিশ্রুতি অনুযায়ী আমাদের ৯ কোটি টাকা প্রাপ্য ছিল। এবারে আমাদের কয়লামন্ত্রী হয়েছেন আমাদের নিজস্ব লোক, আমরা সেই গনিখান চৌধুরিকে লিখেছি দয়া করে এটা করিয়ে দিন। **(ডাঃ জয়নাল আবেদিন ঃ সোজা বঙ্গোপসাগর)** আমরা তাকে লিখেছি, আপনি পশ্চিমবাংলার মন্ত্রী কাজেই দয়া করে এটা করিয়ে দিন। উনি আমাদের জবাব দিয়েছেন একটা কমিটি এটা বিচার করে দেখছে। ঠিক আছে কমিটি বিচার করছে কিন্তু কথা হচ্ছে এই বছরের এবং গত কয়েক বছরের যে বকেয়া টাকা আমাদের রয়েছে কমিটি কিন্তু সেই বকেয়া টাকাটা বিচার করছেনা। আমাদের ভূমিরাজস্ব মন্ত্রী একটা বৈঠক করেছিলেন যে এত টাকা আমরা পাচ্ছিনা। কিন্তু সেই টাকাও পাওয়া যাচ্ছেনা। মহানুভব কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছিলেন ২ লক্ষ ১৫ হাজার টন খাদ্যের বিনিময়ে কাজ এই প্রকল্পে পশ্চিমবাংলাকে দেওয়া হবে। আমি আমার বাজেট বক্তৃতায় উল্লেখ করেছিলাম ২৭শে ফেব্রুয়ারি পর্যন্ত সেই ২ লক্ষ ১৫ হাজার টনের মধ্যে মাত্র ১ লক্ষ ৩০ হাজার টন আমরা পেয়েছি। তারপর মাসের পর মাস চলে গেল এবং দেখলাম বাড়তি মাত্র ১ হাজার টন এসেছে, বাকিটা আসছেনা। খাদ্যদ্রব্য আসছেনা, পেট্রোলজাত দ্রব্যও আসছেনা। কাশীবাবু বললেন আমাদের এখানে যা উৎপন্ন হয় সেই কয়লার জন্য পশ্চিমবাংলা কিছু পাচ্ছেনা। আমি বেশি করে এই ব্যাপারে কিছু বলবনা, সাধারণ মানুষ পশ্চিমবাংলার মানুষ, দেশের মানুষ এটা দেখছে। আমাদের যে সাংবিধানিক অধিকার রয়েছে সেই অনুসারে যেটা আমাদের প্রাপ্য সেটা পাবার জন্য আমরা অনুরোধ করেছি। কিন্তু সেখানেও শ্লথ গতি দেখছি। কেন্দ্রে এখন যে সরকার রয়েছে সেটা খুব এলোমেলো নড়বড়ে সরকার। আমাকে কেন্দ্রীয় মন্ত্রী ২/১জন বলেছেন এবং আমাদের পশ্চিমবাংলার যে দুজন মন্ত্রী কেন্দ্রে রয়েছেন তারা বলেছেন, আজকে আছি কিন্তু কাল থাকব কিনা জানিনা। এরকম এক অস্থিরতা চলছে শুনতে পাচ্ছি। তারপর দেখছি বলা হচ্ছে পশ্চিমবাংলাকে দেখে নেব কারণ পশ্চিমবাংলা স্বৈরাচারের দিকে হাত তুলে দেয়নি। তবে আমরাও দেখছি। আপনাদের এত মনঃস্থির করতে এত অসুবিধা হচ্ছে কেন? আমি একটা প্রাগৈতিহাসিক ঘটনার কথা বলি। ১৯৭১-৭২ সালে এখানে একটা নির্বাচন হয়েছিল এবং একটা জোড়াতালি দেওয়া সরকার হয়েছিল যেটা দু-আড়াই মাসও টিকলনা। তারপর কেন্দ্রীয় সরকার সিদ্ধার্থশঙ্কর রায়কে মন্ত্রী হিসাবে মনোনীত করলেন, এবং তার উপরেই পশ্চিমবাংলার দায়িত্ব দেওয়া হল। সেই সময় পশ্চিমবাংলায় প্রায় ৭০ লক্ষ শরণার্থি এল বাংলাদেশ থেকে, এদের জন্য টাকা দেওয়া হল এবং এখানে কেন্দ্রীয় সরকারের একটা মন্ত্রক খোলা হল। তখন পশ্চিমবাংলার সরকার মানে হল কেন্দ্রীয় সরকার, কারণ তাদের শাসন এখানে চলছিল। ১১০ কোটি টাকা যে দেওয়া হল তার হিসেবের কথা

বলছিলেন বলেই এইসব কথাগুলো বললাম। দু'বছর পর যখন হিসেব দেওয়া হল, তখন দেখা গেল ২১ কোটি টাকার কোনও হিসাব পাওয়া গেলনা।

[6-00 — 6-10 p.m.]

২১ কোটি টাকার কোনও হিসাব নেই। তারপর কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল, অর্থাৎ কেন্দ্রের যে সর্বোচ্চ গণনীক, ভারত সরকারের গননীক, তিনি একটা বিশেষ পরীক্ষার ব্যবস্থা করলেন। এই পরীক্ষার ব্যবস্থা করে তিনি কয়েকটা মন্তব্য করলেন এবং মস্ত ফিরিস্তি দিলেন — যে সমাজসেবি প্রতিষ্ঠান যাদের মাধ্যমে এই সমস্ত সাহায্য বিতরণ করা হয়েছিল সেই সমস্ত সমাজসেবি প্রতিষ্ঠানের কোনও ঠিকানা পাওয়া যাচ্ছেনা, কোনও মানুষের সন্ধান নেই, এগুলি একেবারে বৈদেহিক। এখন ঠিক আছে, ২১ কোটি যে পাওয়া যায়নি সে সম্পর্কে পার্লামেন্টে যে সেন্ট্রাল পাবলিক অ্যাকাউন্টস কমিটি আছে তারা বললেন এই টাকার কি করা যাবে? কারচুপি হয়েছে এবং এই টাকা কিভাবে ব্যয়িত হয়েছে সেটা আমরা জানি। তখন তো পশ্চিমবাংলায় কমিউনিজমকে রুখতে হবে কাজেই মস্তান বাহিনী তৈরি করতে হবে। তবে ওই মস্তান বাহিনী তৈরি করতে ওই ২১ কোটি টাকা তো কিছুই নয়। দেখা যাচ্ছে একটা মহৎ উদ্দেশ্যে এই টাকা নিয়োজিত হয়েছে। হঠাৎ দিন দশেক আগে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর কাছ থেকে একটা চিঠি পেলাম যে, ওই ২১ কোটি টাকা নাকি আমাদের ফেরত দিতে হবে। এটা হচ্ছে চুরি করবেন একজন এবং তার গুনাগার দিতে হবে আমাদের। এই চিঠিটার কোনও অর্থ বুঝতে পারছিনা, এর কি ব্যাখ্যা আমি করব। তবে আমি সঙ্গে সঙ্গে জবাব লিখে দিয়েছি যে, ওই সময় পশ্চিমবাংলা কেন্দ্রীয় সরকারের প্রশাসনের অন্তর্ভুক্ত ছিল, মন্ত্রী ছিল আপনাদের কংগ্রেসিরা, সুতরাং দয়া করে ওই টাকার জন্য অন্যদিকে খোঁজখবর করুন, আমাদের দিকে তাকাবেন না। এটা আমি লিখে দিয়েছি এবং এখন পরবর্তী জবাবের অপেক্ষায় আছি। এটা আমরা কর্তব্য বলে বিবেচনা করছি এবং সেইকথা আপনাদের জানালাম। আজকে দেখলাম প্রণববাবু বলেছেন আপনারা বলুন কি করে দাম কমাব? নির্বাচনের আগে কিন্তু এসব কথা বলেননি। নির্বাচনের আগে বলেছিলেন, নির্বাচনে জিতে নিই, ১০ সেকেন্ডে দাম কমিয়ে দেব। আর এখন বলছেন আপনারা বলুন। আমরা তো বারবার বলেছি কি করে দাম কমানো যায়। যেমন ধরুন চিনি, দরকার হলে রপ্তানি বন্ধ করে আমদানি করুন এবং দরকার হলে আবার নিয়ন্ত্রণ করুন। কে বাধা দেবে? এখানে একজন বলছিলেন যে গুদামজাত হয়ে আছে। ফুড কর্পোরেশন খালাস করছেনা। ফুড কর্পোরেশন কেন খালাস করছেনা, সেটা তো কেন্দ্রীয় সরকারের? তবে বোধহয় কোনও ব্যবস্থা হয়েছে যারজন্য খালাস করছেনা। তারপর ওরা যেটা বলেন গণতন্ত্রের কথা তাতে আমার বক্তব্য হচ্ছে, ওরা তো খুব গণতন্ত্র প্রিয়, এখানে অনেক বক্তৃতা দিলেন, গণতন্ত্রের কথা অনেক বললেন। কিন্তু গণতন্ত্রের নমুনা তো দেখতে পাচ্ছি ওই নর্তন - কুর্তন করছেন। আমি অন্য প্রসঙ্গে যাচ্ছিনা। আপনারা আইন শৃঙ্খলার কথা বলেছেন। আমি শুনছিলাম অনেকক্ষণ ধরে কাশীবাবু আইনশৃঙ্খলার কথা বলছিলেন। এটা হচ্ছে দৃষ্টিভঙ্গির ব্যাপার। ৩০/৩৫ বছর ধরে দারোগারা জোতদারদের হয়ে

গরিব চাষিদের মাথা ফাটাতো এখন সেটা হচ্ছেনা। তবে সব জায়গাতেই দারোগারা পাল্টে গেছে তা নয়। ভয়ে হোক বা ভক্তিতে হোক তাদেরও কিছুটা পাল্টে গেছে এবং সেইজন্য আপনাদের কারও কারও মন খারাপ হতে পারে। তাদের হাতে আইন শৃঙ্খলা ছিল — জোতদারদের আইন শৃঙ্খলা, দারোগারা জোতদারদের হয়ে লাঠিপেটা করবে, রক্ত বইয়ে দেবে এখন সেটা হচ্ছেনা। সুতরাং আইন-শৃঙ্খলা সেই দৃষ্টিভঙ্গি থেকে বিচার করলে ব্যাহত হয়েছে। দ্বিতীয়ত, হ্যাঁ, কিছুটা পুলিশ বাড়াবাড়ি করেছে, পুলিশ একেবারে ধোয়া তুলসী পাতা নয়। তারজন্য চেষ্টা হচ্ছে। একটা কথা আমি আগেই বলেছিলাম বর্তমান সামাজিক ব্যবস্থার ভেতর পুলিশ একটা বিশেষ আচরণে অভ্যস্ত হয়ে আছে, সেই আচরণ রাতারাতি পাল্টানো যাবে না, তারজন্য চেষ্টা হচ্ছে। আমরা যখন পুলিশের সঙ্গে কথা বলি তখন তাদের বলি যদি চোলাই মদের ব্যবসা করে তাহলে তাদের রাজনৈতিক রং নেই, তাদের আপনারা গ্রেপ্তার করুন। যদি কেউ রাস্তায় হামলাবাজি করে তাহলে তাদেরও কোনও রাজনৈতিক রং নেই, তাদের আপনারা গ্রেপ্তার করুন। সেই চেষ্টা হচ্ছে। তৃতীয়ত, আইন শৃঙ্খলার প্রশ্ন ইন্দিরা কংগ্রেসের পক্ষ থেকে তোলা হয়েছে। আমি যেখান থেকে নির্বাচিত হয়েছি সেখানকার একটা চিঠি আমার কাছে আছে। ইন্দিরা কংগ্রেসের ওখানে দুটো দল আছে চেতলা অঞ্চল প্রতাপাদিত্য রোডে। চেতলায় দু'জন নেতা আছে, একজন ৩ বছর ধরে আছে, আর একজন নতুন এসেছে ইন্দিরা কংগ্রেসে। যিনি নতুন এসেছেন তিনি পুরানকে হঠিয়ে টাকা-পয়সা যোগাড় করতে হবে তাই দোকানদারদের কাছ থেকে জুলুম করে টাকা আদায় করছেন, মেয়েদের উপর টিটকিরি দিতে হবে, চোরাই চালান করতে হবে, তাই দুই দলের মধ্যে বোমাবাজি হয়। ওখানকার লোকেরা বলছে ৩ বছর ধরে আমরা একটু শান্তিতে ছিলাম, যে মুহূর্তে ইন্দিরা ফিরে এল পিল পিল করে সমাজ বিরোধীরা সব বেরিয়ে এল। তারা তাকে সমাজ বিরোধীদের মুক্তি সূর্য বলে মনে করে। তাই সমস্ত সমাজ বিরোধীরা মুক্ত হয়েছে যেখানে কেন্দ্র নেতৃত্ব দিচ্ছে। এরা ভাবে যা খুশি তাই করতে পারে। আমার কাছে ইন্দিরা যুব কংগ্রেসের লেটার হেডে চিঠি আছে, যেখানে বলছে আপনি পাড়ার ন বাবুকে গ্রেপ্তার করুন। আমার কাছে চিঠির একটা কপি রেখেছি, মুখ্যমন্ত্রীকে ইতিমধ্যে চিঠিটা দিয়েছি। অবশ্য ইন্দিরা কংগ্রেসের ভেতর এখনও কিছু কিছু শুভ বুদ্ধি সম্পন্ন মানুষ আছে এটা অস্বীকার করবার উপায় নেই। কিন্তু ঐ দলের প্রবণতা কোন দিকে, কোন দিকে ঐ দল যাচ্ছে? ঐ দলের প্রবণতা স্বৈরাচারের দিকে। আজ থেকে ১৩০ বছর আগে মার্কস কথাটা লিখে গিয়েছিলেন যে একটা সমাজ যখন পচা গলিত অবস্থায় পৌঁছায় তখন সেই সমাজের যারা কায়েমি স্বার্থের লোক তারা গুন্ডাদের সমাজ বিরোধীদের উপর নির্ভর করে নিজেদের কাঠামো বাঁচিয়ে রাখার জন্য। আমরা দেখতে পাচ্ছি তাই হচ্ছে। দিল্লিতে কি চিত্র আমরা দেখতে পাচ্ছি? পশ্চিমবঙ্গে কি চিত্র আমরা দেখেছি ১৯৭১, ১৯৭২, ১৯৭৩, ১৯৭৪, ১৯৭৭ সাল পর্যন্ত? সেজন্য আইন-শৃঙ্খলার প্রশ্নে আমরা যা দেখছি সেটা বিতর্কিত ব্যাপার। আমরা সরকারে আছি, আপনারা বিরোধী দলে আছেন, আমাদের একটা বিতর্ক সভার মতো হয়ে গেল তা নয়, আপনারা চিন্তা করুন এই দেশটাকে কোথায় নিয়ে যাওয়া হচ্ছে। সমস্ত কিছুকে আইন-শৃঙ্খলা প্রশ্নের সঙ্গে

জড়িত করছে। আমি আশা করব যারা এখনও গণতন্ত্রে বিশ্বাস করেন এই যে এতবড় বিপদের সঙ্কেত দেখতে পাওয়া যাচ্ছে এই সঙ্কেত উপলব্ধি করে তারা একটা আশ্রয়ের নিচে দাঁড়াবার চেষ্টা করবেন। আমাদের এই দেশটা একটা পরিবারের নয়, এই দেশটা সমাজ বিরোধী গুন্ডাদের নয়, আমাদের দেশকে আমরা বাঁচাব, তাকে আমরা এগিয়ে নিয়ে যাব। এইটুকু আমার বলবার ছিল। আমি আশা করি আমি যে দুটো বিল পেশ করেছি তা মাননীয় সদস্যদের পূর্ণ সম্মতি পাবে।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation Bill, 1980, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule and Preamble.**

The question that clauses 1 to 3, Schedule and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1980, as settled in the Assembly be passed.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আমাদের বিতর্কে অংশ গ্রহণ করে ঘন্টাধিককাল তার বক্তব্য রেখেছেন। আমি তিনটি প্রশ্ন তার কাছে রাখতে চাই। আপনাদের রাজত্বকালে এই রাজ্যে ইনইকিউইট বেড়েছে কিনা। you are creating low income group, middle income group in housing etc. for rural people you are distributing Rs.500/- rupees for housing and for urban people, richer people, you are constructing houses on Govt. resources and you are selling it again at 40 thousand, 50 thousand or 1 lakhs or rupees আপনারা ইনইকিউটি অর্গানাইজ করছেন এবং ইনক্যারেজ করছেন। দ্বিতীয় নম্বর, আপনাদের বিরুদ্ধে দলবাজি আপনারা অস্বীকার করতে চেষ্টা করেছেন। সাঁওতালদিহিতে পাওয়ার ফেলিওর হয়েছে — যাবে তো বিশেষজ্ঞ, যাবে কে — যাবে কো-অর্ডিনেশন কমিটি, আর সিটু। My third question to Finance Minister. বীরেনবাবুর আপত্তি পানীয় অর্থাৎ দেশীয় মদের উপর ট্যাক্স বসিয়েছেন, একসাইজ ডিউটি বসিয়েছেন। আর বড়লোকেরা গাড়ি ব্যবহার করে বলে গাড়ির উপর ট্যাক্স কমিয়েছেন। এইতো সব সরকারের নীতি। এই নীতিগুলিই তো আপনারা অ্যানক্যারেজ করছেন।

[6-10 — 6-17 p.m.]

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জয়নাল সাহেব তিনটি প্রশ্নের জবাব চেয়েছেন। আমাদের সময়ে পশ্চিমবাংলার সাড়ে পাঁচ কোটি লোকের মধ্যে অন্তত তিন কোটি থেকে চার কোটি লোকের উপার্জন বেড়েছে। আমি একদিন ওর বাড়ি যাব, যদি সময় পাই বুঝিয়ে দেব। (**ডাঃ জয়নাল আবেদিন ঃ— বাড়িতে ওয়েলকাম করছি।**) দলবাজির অভিযোগ,

নিশ্চয় দলবাজি করেছি। আমরা গরিব মানুষের দল, গরিব মানুষের হয়ে দলবাজি করেছি গরিব মানুষের হয়ে দলবাজি করেছি, করছি এবং করে যাব। তৃতীয় প্রশ্ন যেটা, কাশীবা তুলেছিলেন, আমার ভুল হয়ে গিয়েছে উত্তর দিতে। সেটা হচ্ছে, মোটর গাড়ির বিক্রয় ক কেন কমানো হল। মদের উপর কর বাড়ানো হয়েছে, সেক্ষেত্রে বাড়ানো হয়েছে। মদের উপ: কর বাবদ বাড়তি ৮ কোটি টাকা রাজস্ব পাব। কেন কমানো হল মোটর গাড়ির উপর কর মোটর গাড়ি তৈরি হচ্ছে এখানে। এখানে বিক্রয় কর বেশি হওয়ায় অন্য রাজ্যে বিহার আসাম, অন্ধ্রে চলে গিয়ে, সেখানে বিক্রি হচ্ছে। অন্যত্র চলে যাওয়ায় আমাদের এখানে বিক্রি কম হচ্ছে। বেশি বিক্রি এখানে হচ্ছে না। গাড়ি বিক্রি হলে, এইখানে ব্যবসার প্রসার হলে আমাদের বেকার ছেলেরা কাজ পাবে। সেইজন্য বিক্রয় কর কমানো হয়েছে। এখানে তত্ত্বগত ব্যাপার নেই, বাস্তবিক দৃষ্টিভঙ্গি থেকে দেখেছি। এতে আমাদের পয়সা হবে, বেকার ছেলের কাজ পাবে। আমার কথাটি ফুরালো।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation Bill, 1980, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation (No.2) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3, Schedule and Preamble

The question that clauses 1 to 3, Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6.17 p.m. till 1 p.m. on Monday, the 31st March, 1980, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 31st March, 1980 at 1-00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 16 Ministers, 2 Ministers of State and 133 Members.

[1-00 — 1-10 a.m.]

### 56th Report of the Business Advisory Committee

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, আজকে আমাদের কর্মসূচির কিছু পরিবর্তনের প্রয়োজন ওয়ায় আমার কক্ষে আজকে কার্য উপদেষ্টা কমিটির সভা হয়েছিল এবং সেই সভায় যা দ্ধান্ত হয়েছে আমি সেটা সভায় রাখছি। আমি এখন কার্য উপদেষ্টা কমিটির ৫৬তম তিবেদন সভায় পেশ করছি। এই কমিটির বৈঠক আজ ৩১শে মার্চ, ১৯৮০ তারিখে সকাল ২ টার সময় আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে সুপারিশ করা হয়েছে ৩১শে র্চের বিধানসভায় পূর্ব নির্দ্ধরিত কার্যক্রম ও সময়সূচির আংশিক সংশোধনক্রমে The Bengal egislative Assembly (Members Emoluments) (Amendment) Bill, 1980 ই বিলের আলোচনা ও গ্রহণের পর শ্রী প্রবোধচন্দ্র সিনহা, শ্রী কিরণময় নন্দ ও শ্রী ন্মেজয় ওঝা কর্তৃক "আসামে আন্দোলনের পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গে অবরোধ আন্দোলন" র উপর ১৮৫ ধারা অনুযায়ী আনীত প্রস্তাব আলোচনার জন্য গ্রহণ করা হউক। এই মিটির অন্যান্য কাজ অবশ্য এখনও বাকি আছে বা স্থগিত আছে কিন্তু এটা এখনই দরকার লে আংশিকভাবে এটা আপনাদের সামনে রাখছি। এখন আমি সংসদীয় বিভাগের ভারপ্রাপ্ত ন্ত্রী মহাশয়কে আনুষ্ঠানিকভাবে এই প্রস্তাব সভায় পেশ করতে অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির ৬তম প্রতিবেদন-এ যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভায় প্রস্তাব উত্থাপন রছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি একটি থা বলতে চাই। স্যার, এর আগে আসামের ব্যাপারে আলোচনা করার জন্য আমি দু দুবার াশন দিয়েছি কিন্তু দুবারই আপনি গ্রহণ করেন নি, আজকে শুনছি আলোচনা করা হবে। ্যার, আমি দু দুবার দিলাম কিন্তু আমারটা গ্রহণ করা হল না অথচ সরকারপক্ষ আজকে লেন আজকেই আলোচনা হবে, এটা তো ঠিক হচ্ছে না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** এটা সরকারপক্ষ থেকে দেয়নি, জনতা পার্টির পক্ষ থেকে এটা য়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** জনতা পার্টির পক্ষ থেকে দিয়েছেন ভাল কথা কিন্তু স্যার, ামি দু দুবার দিয়েছিলাম আপনি বলেছিলেন, এটা হচ্ছে ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন, এটা নিয়ে

আলোচনা করতে দেব না। অথচ আজকে দেখছি আপনি আলোচনা করতে দিলেন। আমি সেখানে যে মূল প্রশ্নটা রাখতে চেয়েছিলাম আপনি সেটা অনুভব করেছিলেন, ভেবেছিলেন এটা আলোচনা হওয়া দরকার তাই আপনি আজকে দিয়েছেন কিন্তু আমি এর আগে দু দুবার দিলাম অথচ আপনি সেটা দিলেন না। স্যার, আপনি যদি এটা আলোচনা করতে দেন তাহলে তারজন্য একটা ডেট দিন, আমাদের অ্যামেন্ডমেন্ট দিতে হবে, তার সময় দিন।

**মিঃ স্পিকার ঃ** আপনি এখনই দিন না আমি সার্কুলেট করে দিচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আজকে দিলে আলোচনা তো আজকেই হতে পারে না, এরজন্য তো আমাদের সময় দিতে হবে। সুতরাং স্যার, আমি আপনাকে বলব, আমাদের আলোচনা করার জন্য সময় দিন। এই প্রসঙ্গে আরও বলব, সেই সঙ্গে আমি যেগুলি দিয়েছি সেগুলিও আপনি দিন। সেগুলি কেন আপনি দেবেন না আমি বুঝতে পারলাম না। আজকে নয়, বহুদিন আগেই আমরা ফিল করেছিলাম এটা আলোচনা করা দরকার, আপনি কিন্তু সেটা করেন নি।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই সভায় এটা বলেছিলেন যে লিডার অব দি হাউসের সঙ্গে আলোচনা করে — ওরা বারবার দাবি করছিলেন যে এ বিষয়ে আলোচনা হোক সম্প্রতি যে আন্দোলন হচ্ছে সে সম্পর্কে। এবং আপনি এটা বলেছিলেন লিডার অব দি হাউসের সঙ্গে আলোচনা করে তারপর একটা ব্যবস্থা নেবেন এবং সেই অনুযায়ী আজকেই এটার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এটা অত্যন্ত সঠিক সিদ্ধান্ত এবং বিরোধী পক্ষ থেকে বারে বারে দাবি করা হয়েছিল, তারই ভিত্তিতে এই সিদ্ধান্ত নিয়েছেন। মাননীয় সত্য বাপুলি মশাই যা বললেন বিজনেস অ্যাডভাইসারি কমিটির সামনে সত্যবাবুর নামে বা কংগ্রেস (ই)র অন্য কোনও সদস্যের নামে আজ পর্যন্ত কোনও মোশন জমা পড়েনি এবং বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে কংগ্রেস(ই)র যিনি সদস্য রয়েছেন তাকে আমি প্রায় ১০ দিন আগে অনুরোধ জানিয়েছি যে আপনারা একটা মোশন দিন যেহেতু বাজেট সেশনে আমরা একটাও নন-অফিসিয়াল ডে নিয়ে আলোচনা করতে পারি নি। আমরা সরকার পক্ষ থেকে এটা বলেছি আপনাকে যে নন অফিসিয়াল ডে টায় অপোজিশন পার্টি অগ্রাধিকার পাবে। সেই অনুসারে আজকের সিডিউলে জনতা পার্টির একটা ছিল, কংগ্রেস(ই)র পক্ষ থেকে আজ পর্যন্ত কিছু জমা পড়েনি। আজকে সকলকে অনুরোধ করেছি আপনারা একটা দিন যাতে ১১ তারিখে নন অফিসিয়াল ডেতে আলোচনা করতে পারি কংগ্রেস(ই)র একটা মোশন দিন যাতে সেটা আমরা বিবেচনা করতে পারি। আজকেই আলোচনা হচ্ছে। আমি অনুরোধ করব বিজনেস যা আছে সেগুলি আলোচনা হচ্ছে না, বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে আলোচনা করেছি শুধু মেম্বারস এমলিউমেন্টস অ্যামেন্ডমেন্ট বিল যেটা আছে সেটা আগে করুন এবং রিসেসের পর যদি এই আলোচনা শুরু হয় তাহলে সমস্ত সদস্যরাই অ্যামেন্ডমেন্ট দেবার, বিস্তৃতভাবে আলোচনা করার সুযোগ পাবেন এবং সেইভাবেই আলোচনা হোক। আপনাদের যে দাবি সেটাই আজকে বাস্তবে রূপায়িত হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিফ হুইপ যেটা বললেন সেটা আমরা এগ্রি করতে পারলাম না। আমি দুটো অ্যাডজর্নমেন্ট মোশন দিয়েছিলাম, আপনি অসম্মতি

স্থাপন করেছেন এবং আপনি বলেছেন আলোচনা করতে দেওয়া হবে না। বাট অন দি সেম সাবজেক্ট ইউ হ্যাভ অ্যালাউড অ্যানাদার মোশন, জনতা পার্টি দিয়েছে আপনি নিশ্চয় অ্যালাউ করবেন, কিন্তু আমার মোশন অ্যালাউ করেন নি।

**মিঃ স্পিকার ঃ** আপনারা জানের এর আগেও এইরকম করেছি মরিচঝাঁপির ক্ষেত্রে এবং আলোচনা যাতে হয় সেইজন্য আজকেও সেইরকম একটা করা হয়েছে। আপনি জানেন অ্যাডজোর্নমেন্ট মোশনের ব্যাপারে সরকারের উপর সেনসার থাকে, ন্যাচারালি সেটা অ্যাভয়েড করে এইরকম একটা ব্যবস্থা করা হয়েছে। তবে রিসেসের আগে পর্যন্ত অ্যামেন্ডমেন্ট দিন, রিসেসের পর আলোচনা হবে। আপনারা একটু বিবেচনা করে দেখে দিয়ে দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অ্যাডজোর্নমেন্ট মোশন যেটা দিয়েছিলাম সেটা তখন সেনসার হয়নি। তাতে সেনসারের কোনও কথা ছিল না, তাতে সরকারের বিরুদ্ধে কিছু নেই, আপনি সেটা পড়ে দেখবেন। আমরা পুলিশের লাঠি চার্জ, অ্যারেস্ট করার ব্যাপারে বলেছি। আমরা বলেছি গণতান্ত্রিক আন্দোলন করার অধিকার আছে, কিন্তু পুলিশ অত্যাচার করছে, লাঠি চার্জ করছে, টিয়ার গ্যাস ছুঁড়ছে আজকেও আমি অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছি, অন দি সেম ম্যাটার অ্যান্ড নট এগেনস্ট দি গভর্নমেন্ট— মোশন গভর্নমেন্টের কাছে আনতে গেলে তার একটা পদ্ধতি আছে, লিমিটেড সংখ্যা দরকার, আমি সেই পদ্ধতিতে আসছি না। আমি শুধু অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলাম।

**মিঃ স্পিকার ঃ** আলোচনা হলে ওরা একটু আপত্তি করেছিলেন, সেটা নিয়মে আছে। বিজনেস অ্যাডভাইসরি কমিটির রিপোর্ট হচ্ছে এটা আলোচনা করা হোক। তবে আমার মনে হয় মাননীয় সদস্যরা সবাই এগ্রি করবেন এটা ধরে নিচ্ছি।

## Held over Starred Questions
## (to which oral Answers were given)

### পুরুলিয়া জেলার কলেজ ছাত্রাবাস

*২২২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭১) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার কোন কোন কলেজে ছাত্রাবাস আছে;

(খ) উক্ত ছাত্রাবাসগুলিতে কতজন ছাত্রের থাকার ব্যবস্থা আছে;

(গ) উক্ত ছাত্রাবাসগুলিতে আদিবাসি ও হরিজন ছাত্রদের জন্য কোনও বিশেষ ব্যবস্থা আছে কি; এবং

(ঘ) উক্ত জেলার কোথাও নূতন ছাত্রাবাস করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) পুরুলিয়া জেলায় নিম্নোক্ত ৪টি কলেজে ছাত্রাবাস আছে ঃ—

(১) জে. কে. কলেজ।

(২) রামানন্দ সেন্টেনারি কলেজ।

(৩) স্পনসর্ড টিচার্স ট্রেনিং কলেজ।

(৪) নিস্তারিনী কলেজ।

(খ) উপরিউক্ত ৪টি ছাত্রাবাসে বর্তমানে ২৩৩ জনের থাকার ব্যবস্থা আছে।

(গ) জে, কে কলেজের ছাত্রাবাসটি কেবল মাত্র আদিবাসি ও হরিজন ছাত্রদের থাকার জন্য অন্যান্য হস্টেলগুলি সাধারণ ছাত্রাবাস-সব সম্প্রদায়ের ছাত্ররাই এইসব ছাত্রবাসে থাকতে পারে।

(ঘ) জে, কে, কলেজে ও রঘুনাথপুর কলেজে নতুন ছাত্রবাস তৈরির প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**প্রাথমিক শিক্ষা পর্ষদ গঠন**

*৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৩) **ডাঃ মোতাহার হোসেন ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য প্রাথমিক শিক্ষা পর্ষদ গঠন করা হইতেছে; এবং

(খ) সত্য হইলে, এই পর্ষদের কাঠামো কি হইবে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) এবং (খ)

১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইনে রাজ্য প্রাথমিক শিক্ষা পর্ষদ গঠন করার ব্যবস্থা আছে।

উপরোক্ত আইনেই রাজ্য প্রাথমিক শিক্ষা পর্ষদের কাঠামো বিধিবদ্ধ আছে। কিন্তু এখনও পর্ষদ গঠিত হয় নাই। ১৯৭৩ সালের ঐ আইন বর্তমানে সংশোধনের জন্য বিবেচনাধীন আছে।

[1-10 — 1-20 a.m.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে ১৯৭৩ সালের সমস্ত আইনটা অ্যামেন্ডমেন্ট করছেন, কি কিছু কিছু পোরশন অ্যামেন্ড করছেন?

**শ্রী পার্থ দে ঃ** কিছু কিছু অংশ সংশোধন করার প্রস্তাব করা হচ্ছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** কোন কোন সেকশন বা কোন কোন রুল অ্যামেন্ড করার প্রস্তাব করছেন?

**শ্রী পার্থ দে ঃ** সেটা আমি এই সভায় যখন পেশ করবো তখন জানতে পারবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি আইনটি পড়েছেন কি না have you gone through the Act.

**শ্রী পার্থ দে ঃ** এটা অভিয়াস, নিশ্চয়ই পড়েছি।

## Starred Question (S.N.)

## (to which oral answers were given)

### বইমেলার উদ্যোক্তা ও প্রকাশকদের অর্থ সাহায্য

*৪১৭। (এস এন) [(অনুমোদিত প্রশ্ন নং *২৪৫১ (এস এন)] **শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বইমেলার জন্য মেলার উদ্যোক্তা বা প্রকাশকদের শিক্ষা দপ্তর হইতে কোনও অর্থ সাহায্য করা হয় কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর যদি 'হ্যাঁ' হয়, তবে বিগত তিন বছরে কতজন উদ্যোক্তা বা প্রকাশককে কত অর্থ দেওয়া হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৯৭৭-৭৮ সালে ৩০,০০০ টাকা পাবলিসার্স ও বুকসেলার্স অ্যাসোসিয়েশনকে দিল্লির ওয়ার্ল্ড বই মেলায় অংশ গ্রহণের জন্য দেওয়া হয় এবং ১০,০০০ টাকা পাবলিসার্স ও বুকসেলার্স গিল্ডকে কলিকাতা পুস্তকমেলা করার জন্য দেওয়া হয়।

(২) ১৯৭৮-৮৯ সালে ৮,০০০ টাকা পাবলিসার্স ও বুকসেলার্স গিল্ডকে বাঙ্গালোরে জাতীয় পুস্তক মেলায় অংশ গ্রহণের জন্য দেওয়া হয়।

(৩) ১৯৭৯-৮০ সালে নিম্নবর্ণিত সংস্থাকে বই মেলার জন্য অনুদান দেওয়া হয় ঃ—

(ক) ৫০,০০০ টাকা পাবলিসার্স ও বুকসেলার্স অ্যাসোসিয়েশন অফ বেঙ্গলকে দিল্লিতে ওয়ার্ল্ড বুক ফেয়ারে অংশ গ্রহণের জন্য দেওয়া হয়।

(খ) ১০,০০০ টাকা পাবলিসার্স ও বুকসেলার্স অ্যাসোসিয়েশনকে দিল্লিতে অনুষ্ঠিত শিশু পুস্তক মেলার জন্য দেওয়া হয়।

(গ) ১০,০০০ পাবলিসার্স ও বুকসেলার্স গিল্ডকে কলিকাতা পুস্তক মেলার জন্য দেওয়া হয়।

(ঘ) ১,০০০ টাকা বর্ধমানের অভিযান গোষ্ঠীকে বর্ধমান বই মেলার জন্য দেওয়া হয়।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** এই অর্থ ঋণ হিসাবে দেওয়া হয়েছে, কি অনুদান হিসাবে দেওয়া

হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** অনুদান হিসাবে দেওয়া হয়।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এই যে তাদের বই মেলায় যাওয়ার জন্য দেওয়া হয়, তারা সেটা কি কি ভাবে খরচ করছে তার কি কোনও রিপোর্ট তারা রাজ্য সরকারকে দিয়ে থাকে?

**শ্রী পার্থ দে ঃ** তা দিয়ে থাকে।

**রাজ্য পরিকল্পনা**

*৪১৮। (এস এন) [(অনুমোদিত প্রশ্ন নং *২৪৫২ (এস এন)।] **শ্রী অমলেন্দ্র রায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কেন্দ্রীয় সরকার কি রাজ্যের প্রস্তাব অনুসারে ১৯৮০-৮১ সালের জন্য ৫৮০ কোটি টাকার রাজ্য পরিকল্পনা মঞ্জুর করিয়াছেন?

**ডঃ অশোক মিত্র ঃ** এখনও না, এখনও পর্যন্ত কেন্দ্রের সঙ্গে আমাদের মতৈক্য হয়নি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** তাহলে কেন্দ্রের সঙ্গে আমাদের বার্ষিক পরিকল্পনা নিয়ে এখনও মতৈক্য হয়নি বিরোধ আছে। আমরা যে প্রস্তাব পেশ করেছি সেই পরিকল্পনায় একটু কাটছাঁট হচ্ছে? কিরকম কাটছাঁট করতে চাইছে?

**ডঃ অশোক মিত্র ঃ** গত ডিসেম্বর মাসে আমাদের সচিবরা ৫৯১ কোটি টাকার বার্ষিক পরিকল্পনার পরিকল্পনা কমিশনের কাছে চায়। কিন্তু পরিকল্পনা কমিশন ৫৫৪ কোটি টাকার বেশি বার্ষিক যোজনায় দিতে রাজি হতে পারছে না। পরে ১০ই মার্চ তারিখে আর এক দফা বৈঠক হয় পরিকল্পনা কমিশনের সঙ্গে আমাদের সচিবের। সেখানে আমরা বলি যে ৫৯১ কোটি টাকা থেকে কমিয়ে ৫৮০ কোটি টাকা যোজনার প্রস্তাব রাখি, বাজেটে যে অঙ্কটির উল্লেখ করা আছে। তখন তারা বলেন যে ৫৫৪ কোটি টাকার বেশি মঞ্জুর করতে পারছি না। ব্যাপারটা এইরকম অবস্থায় আছে। তখন আমাদের বলা হয়, এবারে যেহেতু প্ল্যানিং কমিশনের সদস্যরা পদত্যাগ করেছেন, প্ল্যানিং কমিশনের সচিবরা আমাদের সচিবদের সঙ্গে কথা বলে এবারকার বার্ষিক যোজনা পাকাপাকি করবেন। এটা আমাদের ১০ তারিখে জানান। ১৯শে মার্চ আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি দিয়েছেন যে এই ব্যাপারে আমরা রাজী হতে পারছি না। আমরা বলি অন্যান্য বছরের মতো প্ল্যানিং কমিশনের সদস্যদের সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রীর এবং পরিকল্পনা মন্ত্রীর আলাপ-আলোচনার ভিত্তিতে বার্ষিক যোজনা চূড়ান্ত করা হয়, এই বছর তার অন্যথা হওয়ার কোনও কারণ নেই এবং সেই অনুযায়ী যা হোক। প্ল্যানিং কমিশনের চেয়ারম্যান এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে চূড়ান্ত করা হোক। সেই অবস্থাতে যদি কোনও মতৈক্য না হয় তাহলে আমরা বলেছি যে ব্যাপারটা জাতীয় উন্নয়ন পরিষদে আলোচনা করা হোক।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের ইতিপূর্বে যে রেওয়াজ ছিল ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিল ফিফথ ফাইভ ইয়ার প্ল্যান করেন এবং অন্যান্য রাজ্যের যে অ্যানুয়াল প্ল্যান, সেটাও তারা পাকা করেন। এখন তাহলে কি সেই ব্যবস্থা কার্যকর হচ্ছে কি? আপনি যদিও বলেছেন। কিন্তু আমি সরাসরি জানতে চাচ্ছি ন্যাশনাল ডেভেলপমেন্ট

কাউন্সিলের সিক্সথ প্ল্যান কমপ্লিট হয়নি। অবশ্য আপনি সেটা আমাদের বলতে পারবেন যে হয়েছে, কি হয়নি। এটা কি অ্যানুয়াল প্ল্যানের ভিত্তিতে এগিয়ে যাচ্ছি, না, ঐ লং টার্ম প্ল্যানিং প্রসেস যেটা আছে তার ভিত্তিতে এগিয়ে যাচ্ছি? অর্থাৎ যে ভাবেই এগিয়ে যাই না কেন, ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের যে ভাইটাল রোল, সেই ভাইটাল রোল কাউন্সিলের আছে কি নেই? যদি নেই তাহলে কেন নেই সেটা বলবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** এখন সমস্ত জিনিসটা নিরালম্ব বায়ুভুত অবস্থায় আছে। কারণ ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের সভাপতি হচ্ছেন প্রধানমন্ত্রী। আমরা তার কাছে বলেছি যে দরকার হলে ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের বার্ষিক যোজনাকে চূড়ান্ত করা হবে। এই বিষয়ে কোনও জবাব প্রধানমন্ত্রীর কাছ থেকে এখনও আমরা পাইনি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, তাহলে ওরা কি বেসিসে করছেন আমি জানিনা। অ্যাড হক বেসিসে কেটে দেওয়া হল। এইভাবে যদি কাটছাঁট হয় তাহলে আমাদের উন্নয়ন কর্মসূচির ক্ষতি হবে কি না এবং হলে কিরকম ক্ষতি হবে সেটা জানাবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** এই ব্যাপারে আপনাদের নিশ্চয়ই মনে আছে, আমার বাজেট বিবৃতিতে আমি উল্লেখ করেছি যে কেন্দ্রের অনিশ্চয়তায় আমাদের পরিকল্পনার যে প্রবাহমানতা তার মস্তবড় ক্ষতি করছে। আমাদের দিক থেকে এই অনিশ্চয়তা যত তাড়াতাড়ি দুর করা যায় সে বিষয়ে সচেষ্ট থাকবো।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ১৯৮০-৮১ সালের জন্য রাজ্যের পরিকল্পনায় ৫৮০ কোটি চেয়েছিলেন এবং ৫৫৪ কোটির কথা আপনি বললেন যে অ্যাডমিট করেছেন। এই ৫৫৪ কোটি হলে যে গ্যাপটা থাকবে, কোন কোন খাত থেকে মাইনাস করা হচ্ছে সেটা আপনি জানেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** এই বিষয় কোনও আলোচনা হয়নি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, you have no idea about the detail, যদি থাকে বলবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** এই ৫৫৪ কোটির মধ্যে পরিকল্পনা কমিশন আমাদের কাছে কোনও প্রস্তাব রাখেন নি যে কোথায়, কিভাবে কাটছাঁট করবেন, এইরকম নির্দিষ্ট কোনও প্রস্তাব আমাদের কাছে দেন নি।

## Starred Questions

## (to which oral answers were given)

### জেলা স্কুলবোর্ড কর্তৃক প্রাথমিক বিদ্যালয় স্থাপন

*৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১এ ডিসেম্বর, ১৯৭৯ পর্যন্ত কোন কোন জেলা স্কুল বোর্ড প্রাথমিক বিদ্যালয়হীন

গ্রামে প্রাথমিক বিদ্যালয় স্থাপন ও সংশ্লিষ্ট শিক্ষক নিয়োগের কাজ সম্পন্ন করতে পেরেছে;

(খ) কোন কোন জেলায় ঐ কাজ এখনও পর্যন্ত সম্পন্ন হতে পারে নি; এবং

(গ) ঐ জেলাসমূহে বিদ্যালয় স্থাপন ও শিক্ষক নিয়োগের ক্ষেত্রে এইরূপ বিলম্বের কারণ কি?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) ও (খ)

৩১এ ডিসেম্বর ৭৯ পর্যন্ত পশ্চিমবঙ্গের কোনও জেলা স্কুল বোর্ডই সমস্ত বিদ্যালয়হীন গ্রামে প্রাথমিক বিদ্যালয় স্থাপন ও সংশ্লিষ্ট শিক্ষক নিয়োগের কাজ পরিপূর্ণভাবে সম্পন্ন করতে পারেনি। তবে ১২টি জেলায় এই কাজ চলছে।

(গ) (১) কোনও কোনও জেলায় বিদ্যালয় স্থাপন ও শিক্ষক নিয়োগের ক্ষেত্রে আদালতের নিষেধাজ্ঞা থাকার দরুণ বিলম্ব হইতেছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ১৯৭৭ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত প্রতি বছর যে সমস্ত বিদ্যালয় স্থাপনের কথা ছিল, এখনও হয়নি। এই তিন বছরের মধ্যে মোট কত বিদ্যালয় স্থাপন করা হবে এবং এতে কতজন শিক্ষক নিয়োগ করা হবে সেটা জানাবেন কি?

[1-20 — 1-30 p.m.]

**শ্রী পার্থ দে ঃ** এটা আমি আগেই বলেছি মোট ৩৪ শত বিদ্যালয় স্থাপন করার কথা এই সময়ের মধ্যে এবং প্রত্যেক বিদ্যালয়ে অন্তত তিনজন করে শিক্ষক থাকবেন।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কতগুলি গ্রাম বিদ্যালয়হীন রয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** এটা সম্পর্কে একটা সমীক্ষা হচ্ছে। অর্থাৎ এই কর্মসূচি করার পরে তিন বছর পরে সত্য সত্য বিদ্যালয়হীন গ্রাম থাকবে কি না, বা এইরকম কোনও গ্রাম নতুন করে গড়ে ওঠে কি না, যেখানে বিদ্যালয় নেই, এই সম্পর্কে একটা সমীক্ষা হচ্ছে, সেটা হলে আমরা ডিটেলস দিতে পারব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি যেটা জানতে চাইছি, অর্গানাইজড স্কুলের যে সমস্ত পেন্ডিং স্কুল ছিল অনুমোদনের অপেক্ষায় বিভিন্ন জেলায় ৪০/৫০টা করে পেন্ডিং স্কুল আছে, সেই ক্ষেত্রে কি সিদ্ধান্ত গ্রহণ করছেন?

**শ্রী পার্থ দে ঃ** পেন্ডিং স্কুল বলতে যেটা বুঝেছি, সেটা হচ্ছে ১৯৭৭ সালের আগে যে সমস্ত বিদ্যালয় হওয়ার কথা ছিল এবং সেই বিদ্যালয়গুলো যথারীতি বিভিন্ন জেলা থেকে আমাদের শিক্ষা অধিকারে এসে সেইগুলো পড়ে ছিল বিভিন্ন কারণে, সেইগুলোকে আমরা সাধারণত পেন্ডিং বা অপেক্ষামান বিদ্যালয় বলে থাকি। তাদের সম্পর্কে আমরা সিদ্ধান্ত গ্রহণ

করেছিলাম অনেক পরিবর্তন হতে পারে এবং অনেক ব্যাপারে অনেক নতুন প্রশ্ন থাকতে পারে সেইজন্য যে সমস্ত জেলার পেন্ডিং স্কুল আছে, তাদের কাগজ পত্র আর একবার পাঠিয়ে দেওয়া হবে তাদের মতামতের জন্য, তারা মতামত দিতে পারেন, যেরকম ভাবে বিদ্যালয়গুলো করার কথা ছিল, সেইরকম ভাবেই স্থাপন করা যেতে পারে। অথবা তারা বলতে পারেন যে পরিস্থিতির পরিবর্তন হওয়ার ফলে বা অন্যান্য কারণে উনারা মনে করছেন যে পরিবর্তিত কোনও উপায়ে অন্য কোনও বিদ্যালয় স্থাপন করা যেতে পারে। এই দুটোর মধ্যে যেটা করবেন, তারা সেটা শিক্ষা অধিকারের কাছে পাঠিয়ে দিতে পারেন। আমার ধারণা অনেক জেলা থেকে সেইরকম ভাবে এসেছে এবং হয়ে গেছে। কোনও জায়গায় হয়তো বাকি থাকতে পারে। কিন্তু বেশির ভাগ জায়গায় হয়ে গেছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, এরজন্য কোনও কেন্দ্রীয় সমীক্ষক পরিষদ গঠিত হয়েছে কি কো-অর্ডিনেট করার জন্য?

**শ্রী পার্থ দে ঃ** গ্রামের বিভিন্ন যে পঞ্চায়েত সমিতি, তাদের বলেছি, সেই পঞ্চায়েত সমিতির এলাকার অধীনে কতগুলি বিদ্যালয়হীন গ্রাম থাকলো এই পরিকল্পনা হয়ে যাবার পর সেটা আপনারা আমাদের জানাবেন। কারণ জানালে জেলা ভিত্তিক কম্পাইল করে আমাদের কাছে পাঠাবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বিগত কয়েক বছর ধরে যারা প্রাইমারি স্কুলগুলোতে ভলান্টারি সার্ভিস দিচ্ছেন, তাদের কেসগুলো অনুমোদন করবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** পশ্চিমবাংলাতে প্রাথমিক শিক্ষক বা শিক্ষিকা হবার যোগ্যতা সম্পন্ন যে কোনও ব্যক্তি, তারা এই ধরনের শিক্ষক হবার জন্য আবেদন করতে পারেন। যদি তিনি ১৯৭১ সালে হায়ার সেকেন্ডারি অথবা তার পূর্বে কিংবা ১৯৭০ সালে মাধ্যমিক পাশ বা তার পূর্বে পাশ করে থাকেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** যারা ভলান্টারি সার্ভিস দিচ্ছে, ১৯৭১ সালে হায়ার সেকেন্ডারি পাশ করেছে, তাদের কেস কি অনুমোদন করবেন?

**শ্রী পার্থ দে ঃ** যোগ্য হলে আবেদন করতে পারেন, নির্বাচিত হতে পারেন এবং চাকরি পেতে পারেন।

## পুরুলিয়া জেলায় নূতন কলেজ স্থাপন

(অনুমোদিত প্রশ্ন নং *৭৭৩।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় মানবাজার, বান্দোয়ান, বলরামপুর ও আড়ষা এই চারটি বিধানসভা কেন্দ্রের কোথাও কোনও নূতন কলেজ খোলার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত কলেজ কোথায় স্থাপন করা হইবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**হরিণঘাটায় রোগাক্রান্ত গবাদিপশুর সংখ্যা**

*৪২১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৯।) **শ্রী সরল দেব ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৯ সালের জুন মাস হইতে ১৯৮০ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত হরিণঘাটায় কত গবাদিপশু রোগে আক্রান্ত হইয়াছে; এবং

(খ) উহাদের মধ্যে কতগুলি মৃত্যুমুখে পতিত হইয়াছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) হরিণ ঘাটা গো-খামারে ১৯৭৯ সালের ১লা জুন হইতে ১৯৮০ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত মোট ১৩৯৩টি গবাদি পশু রোগাক্রান্ত হইয়াছিল, ইহার মধ্যে ১৯৭৯ নভেম্বর, ডিসেম্বর মাসে রিন্ডার পেস্ট মহামারি রোগে আক্রান্ত ৫১৪, ও বাকি অন্যান্য অসুখে আক্রান্ত - ৮৭৯।

(খ) এবং উহাদের মধ্যে উপরিউক্ত সময়ে মোট ৭১১টি গবাদি পশু মৃত্যু মুখে পতিত হইয়াছে। এই পশুগুলি প্রধানত রিন্ডার (R.P) পেস্ট মহামারি রোগে মারা যায়।

**শ্রী সন্দীপ দাস ঃ** মোট গরুর সংখ্যা কত?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মোট ২৭৬০।

**শ্রী সন্দীপ দাস ঃ** তার মধ্যে কতগুলি বলদ এবং কতগুলি গাভি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** সে সম্বন্ধে নোটিশ দিলে জানিয়ে দেব।

*** 422- Not Called**

**Refusal to make education free**

*423. (Admitted question No. *273.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state—

(a) if it is a fact that, despite the issue of specific Government orders, some Primary and Junior High Schools have refused to make education free in their schools;

(b) if so, whether the State Government has any proposal to take action against such schools?

**Shri Partha Dey :**

(a) No.

(b) Does not arise.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি অনেক প্রাইমারি অ্যান্ড জুনিয়র প্রাইভেট স্কুল এখন ছাত্রদের কাছ থেকে বেতন নিচ্ছে, এইরকম কোনও সংবাদ আপনার কাছে আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** এই প্রশ্নটা ঠিক এর মধ্যে পড়ে না। যে সমস্ত বিদ্যালয় বিনা-বেতনের পরিকল্পনার মধ্যে আছে তাদের সম্বন্ধে যে প্রশ্ন ছিল সেই প্রশ্নের আমি উত্তর দিয়েছি। তার বাইরে কোনও কোনও প্রতিষ্ঠান থাকতে পারে এবং সেই প্রতিষ্ঠান হয়ত শিক্ষা দান করেন, কিন্তু তারা আমাদের এই পরিকল্পনার মধ্যে পড়েন না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমরা খবরের কাগজে দেখলাম এবং আপনিও নিশ্চয়ই অবগত আছেন যে, অনেক স্কুল আপনার ঐ সার্কুলার দেওয়ার পরও ছাত্রদের কাছ থেকে সেসনস চার্জ এবং ম্যাগাজিন ফি ইত্যাদি কালেকশন করছে, এবিষয়ে আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী পার্থ দে ঃ** হ্যাঁ, এইরকম অভিযোগ আমার কাছেও কিছু কিছু এসেছে। সেই অভিযোগগুলি তদন্ত করে দেখা হচ্ছে। তবে যে বিদ্যালয়গুলি আমাদের এই পরিকল্পনার মধ্যে আছে সেগুলির মধ্যে যাদের সম্বন্ধে অভিযোগ পাওয়া গেছে তাদের সম্বন্ধেই শুধু তদন্ত করা হচ্ছে।

### উচ্চ শিক্ষা বিস্তারে বিভিন্ন প্রতিষ্ঠানকে অর্থ সাহায্য

*৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২০২।) **শ্রী উপেন্দ্র কিসকু ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উচ্চ শিক্ষা বিস্তারের জন্য ১৯৭১ হইতে ১৯৭৮ পর্যন্ত (১) রামকৃষ্ণ মিশন ও (২) ভারত সেবাশ্রম সংঘকে মোট কত টাকা সাহায্য হিসাবে দেওয়া হয়েছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(১) উচ্চ শিক্ষা বিস্তারের জন্য রামকৃষ্ণ মিশনকে কোনও সাহায্য দেওয়া হয় নাই।

(২) ভারত সেবাশ্রম সংঘকে প্রতি বৎসর ৫০০০ টাকা হিসাবে ছাত্রাবাস পরিচালনার জন্য দেওয়া হইয়া থাকে। উপরোক্ত সময়ের মধ্যে এই সাহায্যের পরিমাণ ছিল ৪০,০০০ টাকা।

**শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** তারা যে টাকা পান তার হিসাব সরকারকে দেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** রামকৃষ্ণ মিশনকে মিশন হিসাবে কোনও টাকা দেওয়া হয়না। ভারত সেবাশ্রম সংঘকে যে টাকা দেওয়া হয় তার হিসাব তারা দেন।

**শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** সরকারের তরফ থেকে সেটা অডিট করার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** তারা অডিট করেই দেন বলে আমাদের ধারণা।

**কলিকাতায় সরকারি ছাত্রাবাসের সংখ্যা**

*৪২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪১) **শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলেজ ও বিশ্ববিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের জন্য কলকাতায় কয়টি সরকারি ছাত্রাবাস আছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

কলেজ ও বিশ্ববিদ্যালয়ের ছাত্র-ছাত্রিদের জন্য কলকাতায় মোট ছয়টি সরকারি ছাত্রাবাস আছে।

[1-30 — 1-40 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, ছাত্রদের জন্য কটা এবং ছাত্রিদের জন্য কটা আছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** নোটিশ চাই।

**শ্রী সন্দীপ দাস ঃ** নতুন করে ছাত্রাবাস প্রতিষ্ঠার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** সরকারি ছাত্রাবাস গড়ে তোলার কোনও পরিকল্পনা নেই।

**শ্রী নানুরাম রায় ঃ** এই ৬টির মধ্যে তফসিলি আদিবাসিদের থাকার কোনও ছাত্রাবাস আছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** সরকারি যে ছাত্রাবাসগুলি আছে আমি বলে দিচ্ছি লেডি ব্র্যাবোর্ন কলেজ হোস্টেল, ইডেন হিন্দু হোস্টেল, বেকার হোস্টেল, উদয়ন ছাত্রাবাস, হেস্টিংস হাউস হোস্টেল।

**শ্রী নানুরাম রায় ঃ** তফসিলিদের কোনও ছাত্রাবাস আছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** নেই।

**বিভিন্ন কলেজে অধ্যক্ষ ও অধ্যাপকের শূন্য পদ**

*৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৪।) **শ্রী সন্দীপ দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন কলেজে কতগুলি অধ্যক্ষ এবং অধ্যাপকের পদ খালি আছে; এবং

(খ) সার্ভিস কমিশন নিয়োগ সাপেক্ষ অন্তর্বর্তী নিয়োগের কোনও কর্মসূচি সরকারের আছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) রাজ্যের মোট ২৩৮টি কলেজে অধ্যক্ষদের পদ ৩৩টি এবং অধ্যাপকের পদে প্রায়

২৬১টি।

(খ) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** এই ৩ বছরে নতুন যে মঞ্জুরীকৃত পদগুলি আছে, যেমন আনারস খোলার জন্য যে পোস্টগুলি হয়েছে সেইগুলি হিসাব করে ১৯৮০।৮১ সালে মঞ্জুরীকৃত কতকগুলি পোস্ট আছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এটা এখনই বলা সম্ভব নয়।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, সার্ভিস কমিশন সরকারকে কি বলেছেন ৬ মাসের মধ্যে তারা কোনও স্থায়ী অধ্যক্ষ বা অধ্যাপক দিতে পারবেন না?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** সরকারিভাবে কোনও খবর নেই।

**শ্রী সন্দীপ দাস ঃ** আংশিক সময়ে পদগুলির জন্য লোক নিয়োগ করার ব্যাপারে সরকার কোনও সুপারিশ সার্ভিস কমিশনের কাছে করেছেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** যেহেতু সার্ভিস কমিশন কিছু সময় নেবেন সেই হেতু আংশিক সময়ের জন্য বিভিন্ন কলেজে শিক্ষক অধ্যাপক নিয়োগের ব্যবস্থা সরকার পক্ষ থেকে করা হয়েছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** এই আংশিক সময়ের জন্য পদগুলিতে লোক নিয়োগের জন্য সরকার নির্দেশ দিয়েছেন আপনি এটা বললেন। আমার প্রশ্ন হচ্ছে কটি ক্ষেত্রে এই নির্দেশ দিয়েছেন এবং তারজন্য কত টাকা মাহিনা দেওয়া হবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** নোটিশ চাই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বীরভূম জেলার লাভপুরে শম্ভুনাথ কলেজে অধ্যক্ষের পদে শ্রী জীমূৎবাহন ভট্টাচার্যকে তার নাম অনুমোদন করা সত্ত্বেও তাকে কি কারণে জয়েন করতে দেওয়া হয়নি এটা মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এই প্রশ্ন ঠিক আসে না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** শম্ভুনাথ কলেজ আছে কিনা তা মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** উনি যেরকমভাবে প্রশ্ন করছেন তাতে মনে হচ্ছে শিক্ষকের মতো ছাত্রের কাছে প্রশ্ন করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইরকম প্রশ্নের কি উত্তর দিতে হবে?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ঐ কলেজে অধ্যক্ষের পদ খালি আছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** নোটিশ চাই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ৩৩টি পদ খালি আছে বললেন, কোন কোন কলেজে, শম্ভুনাথ কলেজে প্রিন্সিপালের পদ খালি আছে, আপনি যেটার জন্য নোটিশ চাইছেন, আপনার ফাইলে নিশ্চয় আছে, ইট ইজ এ ভেরি সিরিয়াস কোয়েশ্চেন, প্রিন্সিপাল ঢুকতে পারে না, কারণ কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** ৩৩টি পদ খালি আছে আমি আগেই বিবৃত করেছি। আমরা প্রায় ৬৪ জনের নাম পাঠিয়েছি, বিভিন্ন কলেজের অধ্যক্ষের জন্য কতকগুলি কলেজে অধ্যক্ষ জয়েন করেছেন আবার কেউ কেউ জয়েন করেন নি। আবার কতগুলি কলেজে মামলা চলছে বলে অধ্যক্ষ দিতে পারা যায় নি, বিশেষ করে যে কলেজটির কথা বলছেন সেটির সম্বন্ধে সব তথ্য আমার কাছে নেই, পরে সমস্ত তথ্য জোগাড় করে আমি বিধানসভায় পরিবেশন করব।

**বে-সরকারি কলেজের জন্য সার্ভিস কমিশন**

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৩) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বে-সরকারি কলেজগুলিতে অধ্যাপক নিয়োগের জন্য গঠিত সার্ভিস কমিশনের সদস্যদের নাম কি;

(খ) বে-সরকারি কলেজগুলিতে অধ্যাপকদের শূন্য পদের সংখ্যা কত; এবং

(গ) সার্ভিস কমিশনের মাধ্যমে কোন সময়ের মধ্যে এই শূন্য পদগুলি পূরণ করা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) (১) ডঃ আর.এন.ভট্টাচার্য - চেয়ারম্যান।

(২) ডঃ এস.আর. চক্রবর্তী - সদস্য

(৩) ডঃ জে.কে. ঘোষ - সদস্য

(৪) শ্রীমতী ইলা ভট্টাচার্য -"

(৫) ডঃ এস.কে. লাহিড়ি -"

(খ) পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশনের রিপোর্ট হইতে জানা যায় যে ২৩৮টি বে-সরকারি কলেজগুলিতে বর্তমানে ২৬১টি শিক্ষকের পদ খালি আছে।

(গ) শূন্য পদগুলি পূরণের জন্য দরখাস্ত আহ্বান করিয়া সার্ভিস কমিশন বিজ্ঞপ্তি দিয়াছেন।

আশা করা যায় কমিশন শীঘ্রই প্রার্থী মনোনয়নের কাজ সম্পন্ন করিবেন।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে ২৬১টি পদ খালি আছে বিভিন্ন কলেজে ঐগুলি কতদিন ধরে খালি আছে এবং এরজন্য কলেজে শিক্ষাদানের এবং পঠন পাঠনের যে ক্ষতি বা দেরি হচ্ছে মন্ত্রী মহাশয় সে সম্বন্ধে কি চিন্তা করছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমি তো আগের উত্তরেই বলেছি যে ২৩৮টি কলেজে ২৬১টি পদ খালি আছে, প্রতিটি কলেজে গড়ে ২টি করে শিক্ষকের পদ খালি আছে কেউ অবসর

নিয়েছেন, কেউ বা অন্য চাকুরি নিয়ে চলে গেছেন আবার কতকগুলি নূতন পদ যা সৃষ্টি করা হয়েছে তাও এর মধ্যে অন্তর্ভুক্ত আছে।

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ আপনি যে সদস্যদের নাম বললেন, ৫ জন সদস্য, এরমধ্যে ফরওয়ার্ড ব্লক কতজন, দয়া করে জানাবেন কি?

**মিঃ স্পিকার** ঃ এটা কোয়েশ্চেন নয়।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী শম্ভুচরণ ঘোষ** ঃ প্রশ্ন ওঠে না।

**শ্রী সন্দীপ দাস** ঃ একাডেমিক সাবজেক্ট ওয়াইজ সার্ভিস কমিশন কি এক্সপার্ট নিয়োগ করেছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ** ঃ বিভিন্ন বিভাগে নিয়োগের জন্য সার্ভিস কমিশনের বিধি আছে যে চ্যান্সেলরের মনোনীত এক্সপার্ট বিশ্ববিদ্যালয়ের মনোনীত এক্সপার্টদের নাম সার্ভিস কমিশনের কাছে আসবে। যতদূর জানি সার্ভিস কমিশন চ্যান্সেলর মনোনীত এক্সপার্টদের নাম ও বিশ্ব বিদ্যালয় মনোনীত এক্সপার্ট এর নাম পেয়েছেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ রজনী বাবু যে ৩ জন লোকের নাম দিয়েছিলেন তাদের নাম কি?

(কোনও উত্তর দেওয়া হয় নাই)

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ কিসের ভিত্তিতে সার্ভিস কমিশন এর সদস্যদের মনোনীত করেছেন ঃ How have you chosen the persons in this service commission.

**শ্রী শম্ভুচরণ ঘোষ** ঃ সরকার নিয়োগ করেছেন এবং তা বিধি অনুযায়ী হয়েছে?

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ বিধিটা কি তা সার্কুলেট করবেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ** ঃ না।

### পুরুলিয়া জেলায় গ্রামীণ পাঠাগারের সংখ্যা

*৪৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৯) **শ্রী সুধাংশুশেখর মাঝি** ঃ শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় রুর‍্যাল লাইব্রেরির সংখ্যা কত; এবং

(খ) সমস্ত ব্লকেই উক্ত লাইব্রেরি আছে কি; এবং

(গ) না থাকিলে, যে সমস্ত ব্লকে লাইব্রেরি নাই সেইগুলিতে লাইব্রেরি স্থাপনের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী পার্থ দে** ঃ

(ক) পুরুলিয়া জেলার রুর‍্যাল লাইব্রেরির সংখ্যা - ৩৮।

(খ) হ্যাঁ, সমস্ত ব্লকেই রুর‍্যাল লাইব্রেরি আছে।

(গ) এর উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আর ওঠে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** প্রতিটি ব্লকে ২টা করে রুর‍্যাল লাইব্রেরি করার পরিকল্পনা আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** আছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কি ভিত্তিতে করবেন?

**শ্রী পার্থ দে ঃ** প্রত্যেক জেলাতে যে অ্যাডভাইসারি কাউন্সিল আছে তারাই এটা চূড়ান্তভাবে করবেন। তারমধ্যে প্রত্যেকটা ব্লকে ২টা করে লাইব্রেরি নূতন ভাবে হচ্ছে সেজন্য পঞ্চায়েত সমিতির কাছ থেকে একটা প্যানেল চাইছি। তারা দু তিনটি লাইব্রেরির নাম দিয়েছে যে এদের নেওয়া যেতে পারে। তারপর জেলা এলাকায় জেলা কাউন্সিল বলছেন যে এইভাবে আমরা নিতে পারি বলে কতকগুলি শর্ত দিয়েছেন। কেউ এই শর্ত পূরণ করলেই তাকে নেওয়া হবে। সঙ্গে সঙ্গে জেলায় যে উপদেষ্টা কমিটি আছে সেই কাউন্সিলের কাছে কোনও প্রাইভেট লাইব্রেরি যারা এই স্কীমের মধ্যে আসতে চায় তাদেরও বিবেচনা করা যাবে। যে ব্লকে লাইব্রেরি নেই সেখানে নূতন ভাবে সেটআপ করতে হবে। এবং এখানে পঞ্চায়েত সমিতির সাহায্য গ্রহণ করতে হবে কোথায় জমি পাওয়া যাবে তা তারাই সাহায্য করবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিডিউল্ড কাস্ট এবং ট্রাইব এরিয়ার জন্য কোনও রিজার্ভেশন আছে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** সমস্ত ব্লকে প্রাথমিক ভাবে সমান ভাবে দেওয়া হচ্ছে সেইজন্য আলাদাভাবে কিছু হবে না। এক হাজার লাইব্রেরি যেটা আমরা করছি সেটা হয়ে গেলে কোন ব্লকে লাইব্রেরি থাকছে না সেটা গ্রাম পঞ্চায়েত বলে দিলে সেখানে করবার পরিকল্পনা গ্রহণ করবো।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিডিউল্ড কাস্ট ও ট্রাইবদের যে সমস্ত এলাকা আনডেভেলপ সেখানে করার কোনও কোটা আছে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** এইরূপ কোনও বাঁধা ধরা নিয়ম নেই।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** একটা গ্রামে রুর‍্যাল লাইব্রেরি নূতন ভাবে করার জন্য সরকার থেকে কি পরিমাণ সাহায্য দেওয়া হচ্ছে?

**শ্রী পার্থ দে ঃ** সমস্ত লাইব্রেরির দায়িত্বই সরকার গ্রহণ করবে। প্রথম যেখানে তাদের বাড়ি থাকবে সেটা ভাড়া বাড়ি বা নিজস্ব বাড়ি হোক তার খরচ দেওয়া হবে। দ্বিতীয় নম্বর যারা সেখানে কাজ করবে তাদের বেতন দেওয়া হবে। লাইব্রেরি যাতে পাঠকরা ব্যবহার করতে পারে সেইজন্য যাতে পুস্তকের সংখ্যা সুনির্দিষ্ট মান অর্জন করতে পারে তার ব্যবস্থা করা হবে। বই এর জন্য আসবাব পত্র দেওয়া হবে, অর্থাৎ লাইব্রেরিগুলির পূর্ণ দায়িত্ব সরকার গ্রহণ করবেন। আলাদা ভাবে কোনও গ্রান্ট দেওয়া হচ্ছে না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** ৩৮টি রুর‍্যাল লাইব্রেরি পুরুলিয়া জেলায় যা আছে এরমধ্যে কটা বামফ্রন্ট হবার পর হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** নোটিশ চাই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** কিছু কিছু পাবলিক লাইব্রেরিকে স্পনসর্ড লাইব্রেরি করা হবে বলে সার্কুলার আছে এবং আর একটা সার্কুলারে বলেছেন কিছু কিছু লাইব্রেরিকে সরকারি সাহায্য দেওয়া হবে এই বাবদ মোট কত টাকা বরাদ্দ হয়েছে বলবেন ·কি?

**শ্রী পার্থ দে ঃ** নোটিশ চাই।

## মুসলিম ছাত্রদের জন্য কলিকাতায় ছাত্রাবাস নির্মাণ

*৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৪) **শ্রী মহম্মদ সোহরাব ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় মুসলিম ছাত্রিদের জন্য কোনও হোস্টেল নির্মাণের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে কোথায় ও কত ছাত্রির জন্য উক্ত আবাস গৃহ নির্মাণ করা হইবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন আপাতত নেই, ভবিষ্যতে কি এইরকম প্রোপোজালের কথা চিন্তা করছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বর্তমানে কতগুলি আছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** বর্তমানে মুসলিম ছাত্রিদের জন্য পৃথক কোনও হোস্টেল নেই। কলকাতায় লেডি ব্রাবোর্ন কলেজে দুটি ছাত্রিবাস আছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মুসলিম ছাত্রিদের জন্য কোনও আবাস নেই। এক্সসেপ্ট ইন লেডি ব্রাবোর্ন কলেজ সেখানে সাধারণ ছাত্রিদের ছাড়া মুসলিম ছাত্রিদের জন্য কোনও হোস্টেল নেই। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এটা যেন রিকোয়েস্ট ফর অ্যাকশন না হয়ে সহানুভূতির সঙ্গে বিবেচনা করেন। এটা পূর্বতন সরকারের বোধ করি একটা কিছু পরিকল্পনা ছিল। আপনি বিষয়টা গুরুত্ব সহকারে বিবেচনা করতে প্রস্তুত আছেন কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** হ্যাঁ।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি পূর্বতন কংগ্রেস সরকার মুসলিম ছাত্রিদের জন্য যে ছাত্রিবাসের পরিকল্পনা করে গিয়েছিলেন সেটা ইমপ্লিমেন্ট করার জন্য কি ব্যবস্থা করেছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এইরকম কোনও কথা আমি জানি না।

**অলচিকি লিপির মাধ্যমে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা**

*৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১৫) **শ্রী ক্ষুদিরাম সিং ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাঁওতাল সম্প্রদায়ের জন্য রাজ্যে অলচিকি ভাষার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা চালু করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কতদিন নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) রাজ্য সরকার সাঁওতাল সম্প্রদায়ের জন্য অলচিকি ভাষার মাধ্যমে প্রাথমিক শিক্ষা চালু করার একটি পরিকল্পনা গ্রহণ করেছেন। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে অলচিকি ভাষা চালু করার কোনও পরিকল্পনা বর্তমানে নেই।

(খ) উক্ত পরিকল্পনা কার্যে পরিণত করার ব্যবস্থা নেওয়া হয়েছে। ঠিক কতদিন লাগবে তা এখনই বলা যায় না।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন বর্তমানে বাংলা, রোমান, কিংবা দেবনাগরি হরফে সাঁওতালি ভাষায় কোনও প্রাথমিক বিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** ইতিপূর্বে সাঁওতালি ভাষায় যে সমস্ত বই লিখিত হত প্রাথমিক স্তরের ছাত্র-ছাত্রিদের জন্য সেগুলি বাংলা হরফে বাংলা ভাষায় করা হতো এখন সেটা অলচিকিতে করতে হবে।

**শ্রী সন্দীপ দাস ঃ** আমার প্রশ্ন হচ্ছে অলচিকি ছাড়াও অন্য লিপি সাঁওতালদের মধ্যে প্রচলিত আছে এই বিষয়টা মন্ত্রী মহাশয় অবগত আছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** সেটা থাকতে পারে, কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের অনুমোদিত যে লিপি সেটা হচ্ছে অলচিকি।

**শ্রী ক্ষুদিরাম সিং ঃ** মন্ত্রী মহাশয় বলবেন কি প্রথম পর্যায়ে কতগুলি প্রাথমিক বিদ্যালয়ে অলচিকি হরফে সাঁওতালি ভাষা চালু হবে?

**শ্রী পার্থ দে ঃ** সেটা এখনই বলা যায় না। আমরা প্রথমে যেটা ঠিক করেছি সেটা হচ্ছে এই অলচিকি হরফটাকে প্রথমে যারা শিক্ষা দেবেন সেই শিক্ষকদের কি করে সেখানো

হবে তারজন্য একটা কমিটি করেছি। সেই কমিটি একটা প্রাথমিক পুস্তক তৈরি করবেন, করার পর যেসব আদিবাসি শিক্ষক আছেন তাদের মধ্যে এটা দেবেন। কিন্তু জানতে হবে কোন জেলায় কোন কোন বিদ্যালয়ে অলচিকি হরফ চালু করার প্রয়োজন আছে, সেই অনুযায়ী সেই শিক্ষকদের সেই বিদ্যালয়ে বই বিতরণ করা হবে।

**আসানসোল মহকুমায় কলেজ স্থাপন**

*৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৯) **শ্রী সুনীল বসুরায় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমায় নতুন কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকলে, কোথায় এবং কি ধরনের কলেজ স্থাপন করা হবে; এবং

(গ) কতদিন, নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) আসানসোল মহকুমায় একটি কলেজ স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) দুর্গাপুরে মহিলাদের জন্য একটি ডিগ্রি কলেজ স্থাপনের সম্পর্কে প্রস্তাবটি পাওয়া গিয়াছে।

(গ) প্রস্তাবটি বর্তমানে পরীক্ষাধীন আছে।

**Retirement benefits of College Principals**

*435. (Admitted question No. *2193.) **Shri Amiya Banerjee :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether the Government extending retirement benefits for the teachers of non-Government Colleges includes the Principals of such colleges; and

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(a) হ্যাঁ।

(b) যে সকল শিক্ষক (অধ্যক্ষ সহ) নূতন বেতন ক্রমে আসিয়াছেন তাহাদের ইচ্ছানুসারে নিম্নের যে কোনও একটি সুবিধা গ্রহণ করিতে পারেন।

(১) পেনসন (পরিবার পেনসন সহ) এবং আনুতোষিক (gratuity) সরকারি কর্মিদের দেয় হারে অথবা

(২) সি.পি.ফান্ডে বর্তমান হারে দেয় অর্থ এবং নির্দিষ্ট হারে আনুতোষিক (gra-

tuity) যাহার সর্বোচ্চ পরিমাণ ১২,০০০ টাকা।

যে সকল শিক্ষক (অধ্যক্ষ সহ) পুরাতন বেতনক্রমে আছেন তাহারা সি.পি.ফান্ডে বর্তমান হারে দেয় অর্থ এবং নির্দিষ্ট হারে আনুতোষিক (gratuity) যাহার সর্বোচ্চ পরিমাণ ১২,০০০ টাকা পাইতে পারেন।

তবে পুরাতন বেতন ক্রমে আছেন এমন শিক্ষকরা (অধ্যক্ষ সহ) যাহাতে পেনসন প্রকল্পে আসিতে ইচ্ছা প্রকাশের সুযোগ পান তাহা সরকার বিবেচনা করিতেছেন।

### রাস্তার উন্নয়ন

*৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৩) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ হইতে যেসকল রাস্তা পাকা বা আধপাকা করিবার কর্মসূচি গ্রহণ করা হইয়াছিল সেই রাস্তাগুলিকে সম্পূর্ণ করিবার কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(খ) যেক্ষেত্রে রাস্তা সম্পূর্ণ হইয়া গিয়াছে সেক্ষেত্রে উহার রক্ষণাবেক্ষণের কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের গ্রামোন্নয়ন কর্মসূচির মাধ্যমে ব্লক স্তরে ১৯৭৭-৭৮ সালে এবং গ্রাম পঞ্চায়েত স্তরে বর্তমানে বিভিন্ন ধরনের প্রকল্পের কাজ করা হচ্ছে। বেশির ভাগই কাঁচা মাটির রাস্তা এবং কিছু আধা পাকা রাস্তা অর্থাৎ মোরাম কিংবা ইঁট বিছানো রাস্তার কাজ হচ্ছে। ঐ সকল কাজ সম্পূর্ণ করার দায়িত্ব সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েত কর্তৃপক্ষের উপর ন্যস্ত আছে।

(খ) গ্রামোন্নয়ন কর্মসূচির মাধ্যমে যে সকল রাস্তা সম্পূর্ণ হয়ে গেছে সেগুলির রক্ষণাবেক্ষণের ব্যবস্থা গ্রাম পঞ্চায়েতই করবেন। রক্ষণাবেক্ষণের কাজ উক্ত কর্মসূচির অন্তর্ভুক্ত।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত রাস্তা আপনার দপ্তর বিভিন্ন গ্রাম পঞ্চায়েত এলাকায় নির্মাণ করেছে সেই সমস্ত রাস্তার কোনও তালিকা আপনার দপ্তরে আছে কি?

**ডঃ অশোক মিত্র ঃ** আমার কাছে যে ফিরিস্তি আছে তাতে দেখছি ১৯৭৮/৭৯ সালে ৭৬৫৮ কিলোমিটার রাস্তা তৈরি হয়েছে। মুর্শিদাবাদে কাজ কম হয়েছে। মাত্র ৪৩ কিলোমিটার এবং বেশি হয়েছে মেদিনীপুরে — ২৯৬১ কিলোমিটার।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** যে সমস্ত রাস্তা হ্যান্ড ওভার হয়ে গেছে এবং সরকারি নির্দেশ অনুসারে চালু হয়েছে পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদ সেগুলো রক্ষণাবেক্ষণ করবেন।

আমার প্রশ্ন হচ্ছে, এই নিয়ম সম্পূর্ণ এবং অসম্পূর্ণ উভয় রাস্তার ক্ষেত্রে প্রযোজ্য কি?

**ডঃ অশোক মিত্র ঃ** আমার কাছে একটা সরকারি সার্কুলার আছে এবং তার নম্বর হচ্ছে ৭৫৭৭/১৪এম/৩৯। এই সার্কুলারে নির্দেশ দেওয়া হয়েছে রক্ষণাবেক্ষণের দায়িত্ব হচ্ছে জেলা পরিষদের।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আপনি বললেন রক্ষণাবেক্ষণের জন্য সার্কুলার গেছে। আমার প্রশ্ন হচ্ছে যেগুলি অসম্পূর্ণ হয়ে রয়েছে সেগুলি সম্পর্কে ব্যবস্থা অবলম্বন করার জন্য আপনার দপ্তর থেকে কোনও নির্দেশ জারি করা হয়েছে কি?

**ডঃ অশোক মিত্র ঃ** আমি খোঁজ নিয়ে আপনাকে জানাবো।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আপনি রক্ষণাবেক্ষণের কথা এবং সে সম্পর্কে নির্দেশের কথা বললেন। আমার প্রশ্ন হচ্ছে এগুলি মেনটেন করবার জন্য গ্রাম পঞ্চায়েত কোথায় টাকা পাবে?

**ডঃ অশোক মিত্র ঃ** রাস্তাঘাটের জন্য তাদের টাকা বরাদ্দ করা হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** নূতন রাস্তা গ্রাম উন্নয়ন পরিকল্পনা অনুসারে আগামী বছর করবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** এটা পঞ্চায়েতের সিদ্ধান্তের উপর নির্ভর করছে কারণ দায়-দায়িত্ব পঞ্চায়েতের।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী সরল দেব ঃ** বিধানসভার মাননীয় সদস্যরা যদি কোনও সাজেশন দেয় পঞ্চায়েতকে এবং পঞ্চায়েত সেটা যদি গ্রহণ না করে তাহলে সরাসরি আপনার কাছে তা দেবার কোনও ব্যবস্থা আছে কি?

**ডঃ অশোক মিত্র ঃ** আমি পঞ্চায়েতের সদস্য নই, আমার কোনও এক্তিয়ার নেই।

**শ্রী সরল দেব ঃ** আমরা ও গ্রাম পঞ্চায়েতের সদস্য নই, তাহলে আমরা কার কাছে দেব?

**ডঃ অশোক মিত্র ঃ** আমি কোনও স্তরেই পঞ্চায়েতের সদস্য নই, এবং উপর থেকে কোনও নির্দেশ পাঠাতে পারিনা।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমাদের কোনও অসুবিধা হলে এম এল এরা যদি সাজেশন রাখেন, তাহলে কার কাছে রাখবেন, এর প্রতিকার কি করে হবে?

**(নো রিপ্লাই)**

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন আওয়ার ইজ ওভার।

## Starred Question
## (to which written Answers were laid on the Table)

### Evasion of Octroi and Sales Tax

*422. (Admitted question No. *996.) **Shri A.K.M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of Finance Department be pleased to state the steps taken by the State Government to curb evasion of Octroi and Sales Tax ?

**Minister-in-charge of the Finance Deptt :—**

1. The Bureau of Investigation has been created with the specific purpose of checking evasion of Sales Tax and Octroi. The Bureau has a police wing headed by a Deputy Inspector General of Police and conducts searches and seizures. The Organisation has powers to conduct investigation and to hold enquiries into any case of alleged or suspected evasion of Sales Tax and Octroi.

2. The Commercial Tax Directorate has a Central Section, with jurisdiction all over the State to conduct search and effect seizures of dealers' books of accounts in cases of suspected evasion.

3. The issue of declaration forms under B.F.(S.T.) Act, 1941 and under C.S.T. Act, 1956 are being with held in cases of suspected large scale evasion of sales tax by any registered dealer.

4. The existing check-posts are being strengthened and new check-posts have been opened in the recent past to check evasion of Octroi and Sales Tax.

5. Supervising staff have been strengthened at all principal Entry Tax checkposts. In the main checkposts Entry Tax officers are posted round the clock for supervision.

6. Zonal offices have been set up in each Zone near the main checkposts where a Zonal officer is posted to keep a close watch on the working of the checkposts.

### Physical Education in Madrashas

*436. (Admitted question No. *987.) **Shri A.K.M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state the steps taken by the present Government to provide for Physical Education facilities in Madrashas ?

**Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department :—**

State Government have introduced a Scheme, namely, "Growth of aptitutes towards physical education, Games etc." for all secondary Schools and Madrasahs in the State.

Phycical Education grants are given for development of play fields etc. by the Government, to Secondary Schools including Madrasahs. There is however no exclusive provision for such purpose for Madrasahs only.

## Adjournment Motion

**মিঃ স্পিকার ঃ** এই প্রস্তাবে মাননীয় সদস্য বাপুলি মহাশয় দমদম বিমান বন্দরের কাছে ঘটনার উল্লেখ করেছেন, পুলিশের লাঠি চালনা সম্বন্ধে আলোচনা করতে চেয়েছেন। এর আলোচনা করতে দিচ্ছিনা। বারে বারে একই কথা বলতে হয়। এই মুলতুবি প্রস্তাব আমি অসম্মতি জানিয়েছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, আমি একটা কথা বলতে চাই। আন্ডার রুল ওয়ান এইট্টি ফাইভ একটি প্রস্তাব আনা হয়েছে এবং আপনি সেটা অ্যাকসেপ্ট করেছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি আপনার অনুমতি নিয়ে জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি ৩০/৩/৮০ তারিখে দমদম বিমান বন্দরের কংগ্রেস কর্মীদের উপর পুলিশ লাঠিচার্জ করে এবং ২৯ জনকে জখম করে। এবং কেন্দ্রকে দোষী করার চক্রান্ত করছেন। একটা রাজনৈতিক দলের কাজে পুলিশকে ব্যবহার করছেন। স্যার, এটা একটা সিরিয়াস ইস্যু

## Calling Attention to matters of Urgent Public Importance.

**মিঃ স্পিকার ঃ** আজকে আমি তিনটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাব পেয়েছি। কেরসিন তেলের উপর দিয়েছেন, কৃষ্ণধন হালদার, দুর্গাপুর আর,আই, কলেজ বন্ধের উপর শ্রী সুনীল বসু রায়, আর স্ট্রাইক অব এমপ্লইজ অব বিরলা রান স্কুলস, শ্রী সন্দীপ দাস, উনি অনেকগুলি স্কুলের কথা বলেছেন বলে আমি এটা গ্রহণ করলাম। কবে উত্তর দেবেন?

**শ্রী পার্থ দে ঃ** মঙ্গলবার।

## MESSAGE FROM C.P.A.

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে একটা মেসেজ আছে, আমি কমনওয়েলথ পার্লামেন্টারি অ্যাসোসিয়েশনের সেক্রেটারির কাছ থেকে পেয়েছি। এটা জ্যামাইকার হাউস অব রিপ্রেজেন্টেটিভ এর অধ্যক্ষ, চেয়ারম্যান অব দি একজিকিউটিভ কমিটি, অনারেবেল রিপটন ম্যাকফারসন কমনওয়েলথ ডে উপলক্ষ্যে পাঠিয়েছিলেন। কিন্তু ১০ই মার্চ, কমনওয়েলথ ডেতে আমাদের সভা মুলতুবি হয়ে যায় আমাদের একজন সদস্যর মৃত্যু হওয়ার জন্য, কাজেই সেদিন এটা পড়া যায়নি, আজকে আমি সেটা আপনাদের কাছে পড়ে দিচ্ছি।

Members are hereby informed that the following message has been received from Hon'ble Ripton Macpherson, Chairman of the Executive Committee, Commonwealth Parliamentary Association, on the eve of Commonwealth Day, 1980.

It seems appropriate that a Commonwealth Day Message has afforded me the first opportunity of communicating with all the Branches of the Association since my election in New Zealand as Chairman of the Executive Committee of the Commonwealth Parliamentary Association. It is an honour to be able to serve in this capacity and I look forward to working constructively with all Branches throughout the Commonwealth.

Over the years, the Commonwealth has evolved into a major international organization with a membership of forty-two sovereign states. Not surprisingly therefore, its functions and activities have increased significantly and its role in international affairs has received great recognition. The relationship which has developed among its members is of inestimable value, not only because of the shared experiences and the consultative nature of the relationship, but also because of the practical nature of Commonwealth co-operation and its concern for matters with which we can all closely identify.

Within the Commonwealth, there is continuous wideranging intergovernmental co-operation in such areas as education, health, youth, law and various forms of technical assistance. It is, however, the special responsibility of the Commonwealth Parliamentary Association to actively encourage the growth and development of appropriate Parliamentary systems within the member states of the Commonwealth.

The Association therefore warmly welcomes Norfolk Island, and the return of Bangladesh, Ghana and Swaziland to its membership and hopes that in the very near future, it will have the pleasure of receiving delegates from Nigeria and Zimbabwe-Rhodesia at its Conferences.

As we observe the occasion of Commonwealth Day, it is my deep belief that this group of nations with its time-honoured traditions, rich diversities and strong sense of community will continue through its Parliamentarians to inspire and provide leadership in the pursuit of new co-operative and mutually beneficial relationships among states of the international community.

## Mention Cases

[2-10 — 2-20 p.m.]

শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, পঞ্চায়েত মন্ত্রী মহাশয় নেই, ব্যাপারটা

খুবই গুরুত্বপূর্ণ। জব অ্যাসিসস্টান্ট অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে, আমি কালই গিয়েছিলাম দেখলাম গভর্নমেন্টের একটা সার্কুলার তা বি,ডি,ও অফিসে টাঙিয়ে দেওয়া হয়েছে। খাড়ি অঞ্চলে ৬৫ পারসেন্ট কাস্ট হিন্দু সেটাকে রিজার্ভ করে দেওয়া হয়েছে কারণ সেখানে নাকি সি,পি,এম, চায়না। এর ফলে দাঁড়িয়েছে খাড়ি অঞ্চল যেখানে ম্যাক্সিমাম শিডিউল্ড কাস্ট নেই সেটাকে করা হয়েছে রিজার্ভ সিট। অথচ অন্যান্য জায়গায় যেখানে শিডিউল্ড কাস্ট সিট হওয়া উচিত সেগুলি না করে এখানে করা হচ্ছে। এইদিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন অবিলম্বে ডিপার্টমেন্টে সার্কুলার দেন যে সেনসাস পপুলেশন অনুযায়ী যে সমস্ত জায়গা শিডিউল্ড কাস্ট অধ্যুষিত এরিয়া সেইগুলিকে যেন রিজার্ভ সিট বলে ডিক্লিয়ার করা হয় এবং সেইগুলিকে যেন শিডিউল্ড কাস্ট ও শিডিউল্ড ট্রাইবসদের জন্য রিজার্ভ করা হয়। এই কথা আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি।

**শ্রী অহীন্দ্র সরকার ঃ** স্পিকার স্যার, কয়েকদিন আগে আমি এই সভায় বলেছিলাম যে বংশীহারি থানায় জোতদারেরা দুজন কৃষককে বেঁধে নিয়ে গিয়ে গুলি করে মেরেছিল। তারা কংগ্রেস (আই)-এর লোক, কৃষক সমিতির কর্মীদের গুলি করেছিল। তারপর সেই জোতদারদের কয়েকজন জেলে ছিল, জামিন নিয়ে এসে গত পরশু দিন মুজিবর রহমান নামে কৃষকের পাট্টা দেওয়া জমিতে লাগানো গম জোর করে কেটে নিয়ে গিয়েছে। কৃষক যখন বাধা দিতে গিয়েছে, পুলিশ এসে কৃষকের পাট্টা দেওয়া জমি, দখলিকৃত জমি ওই জোতদারের হয়ে আর একজনকে অ্যারেস্ট করেছে কৃষকদের। এই অবস্থা এখনও চলছে। তাই এই অবস্থা যাতে না হয় ভবিষ্যতে, এরজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাঁইথিয়া এবং সিউড়ি থানার হাজার হাজার চাষী একটা অ্যাপলিকেশন পাঠিয়েছে। তারা দেরি করে রবি চাষ শুরু করেছিল। কিন্তু বামফ্রন্ট সরকারের ম্যাল অ্যাডমিনিস্ট্রেশনের জন্য, কোনও জায়গায় এদের অ্যাডমিনিস্ট্রেশন নেই, ইরিগেশন ডিপার্টমেন্টও তার ব্যতিক্রম নয়, এরা সেচের জন্য জল পাচ্ছে না। রবি ফসল মাঠেই থেকে যাবে। আমি আপনার মাধ্যমে এইটা দিচ্ছি। It is a serious issue এরা কষ্ট করে রবি চাষ লাগিয়েছে। তারা যাতে সেচের জল পায়, এইদিকে যেন সেচ দপ্তর নজর দেন।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুতর ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই আসাম নিয়ে বন্ধের কথা আমি বিস্তৃতভাবে বলবো না। কারণ অনেক বলা হয়েছে। একটা নূতন বন্ধ বন্ধ খেলা শুরু করেছেন কংগ্রেস (আই)-এর লোকেরা। রাস্তায় বন্ধ, আসাম-এর ব্যাপার নেই। আমরা হাওড়া স্টেশন থেকে যাচ্ছি জরুরি ব্যাপারে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর মধ্যে গত শনিবার বেলুড় স্টেশনে একটা বন্ধ করা হল। সেই বন্ধে বহু লোক আমরা, প্যাসেঞ্জার স্টেশনে যাচ্ছিলাম, সেটা আটকে গেল। সবচেয়ে দুঃখের কথা হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকারের প্রাইভেট সেক্রেটারি পর্যায়ের এক ব্যক্তি তার নেতৃত্বে এইটা হয়েছে যার নাম কালকের সংবাদপত্রে বেরিয়েছে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে এই ব্যাপারটা দেখাবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এখানে আমাদের মাননীয় আইনমন্ত্রী উপস্থিত আছেন, আমি একটা গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। যুগান্তর পত্রিকায় ২৮শে মার্চ তারিখে প্রথম পাতায় বিরাট করে খবরটা বেরিয়েছে চার কলম ব্যাপী। এটি হল, রাজ্যে ২২শো মামলা কেন তোলা হল, তদন্ত হবে। খবরটি নয়াদিল্লি থেকে দেওয়া হচ্ছে। ২৮এ মার্চ কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী জৈল সিং পশ্চিমবঙ্গের কংগ্রেস নেতাদের.....

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, অন অ্যাপয়েন্ট অফ অর্ডার। স্পিকার মহাশয়, আপনি তো নির্দেশ দিয়েছেন কাগজ থেকে পড়া যাবে না। উনি কেন তা করছেন? উনি কি আপনার নির্দেশ মানবেন না?

**(একই সময়ে বহু সদস্যকে বক্তব্য রাখতে দেখা যায়। তাদের সকলের বক্তব্য প্রতিবেদকের জন্য রক্ষিত টেবিলে শোনা যায় নি।)**

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমি তো এখনও বলিই নি। এটা কি ভাসুরের নাম, শুনতে পারে না। ওদের বসতে বলুন। মিনিমাম শিষ্টাচার তো আছে। আমি দাঁড়িয়েছি আপনার অনুমতি নিয়ে। আপনি আমাকে দাড়াতে বলেছেন, তাই দাঁড়িয়েছি। ওরা বসবেন তো। এ কি কথা? আমি আপনার পারমিশন নিয়ে দাঁড়িয়েছি, ওরা বলছেন কেন? আমি আপনার অনুমতি নিয়ে দাঁড়িয়েছি, ওরা চেঁচাচ্ছেন কেন?

**মিঃ স্পিকার ঃ** সুনীতিবাবু আপনি বসুন।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খবরটা হল (**শ্রীসুনীতি চট্টরাজ ঃ খবরের কাগজ পড়া চলবে না**) কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী জৈল সিং পশ্চিমবঙ্গের কংগ্রেসি নেতাদের আশ্বাস দিয়ে বলেছেন বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে ২২০০ ফৌজদারি মামলা তুলে নিয়েছেন বলে যে অভিযোগ করা হয়েছে, এ সম্পর্কে তিনি তদন্ত করবেন।

পশ্চিমবঙ্গ সরকার কোনও মামলা তুলবেন কি তুলবেন না এ বিষয়ে কেন্দ্রের স্বরাষ্ট্রমন্ত্রী কথা বলবার কে? আইন শৃঙ্খলার ব্যাপার রাজ্যের ব্যাপার, সেখানে কেন্দ্রীয় সরকার হস্তক্ষেপ করতে পারেননা, কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কোনও এক্তিয়ার নেই বা লোকাস স্টেন্ডই নেই রাজ্যের ব্যাপারে কথা বলবার। সুতরাং এটা রাজ্যের উপর হস্তক্ষেপ, অন্যায় হস্তক্ষেপ, এ বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আমি জিজ্ঞাসা করছি যে তার কাছে কোনওরকম তদন্ত করা হয়েছে কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভার একজন সদস্য হিসাবে আমার অধিকার আছে আইনমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করবার, এ ব্যাপারে আদৌ কিছু হয়েছে কিনা?

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, আমরা যখন মেনশন করি, আপনি বলেছেন স্পেসিফিক কেস মেনশন করতে হবে এবং আপনি এটাও বলেছেন যে খবরের কাগজ পড়া চলবে না। আপনার নির্দেশ আমরা মেনে চলি স্যার, কিন্তু দেখতে পাচ্ছি এখানে মাননীয় সদস্য .....(নয়েজ)..... শ্রী নির্মল বসু খবরের কাগজ পড়ছেন এবং কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কথা বলছেন, তার কথা আলোচনা করছেন। আমি আপনার কাছে রুলিং চাইছি। কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর সম্বন্ধে যে বক্তব্য সেটা এক্সপাঞ্জ করা হোক, কেন্দ্রের বিরুদ্ধে, স্বরাষ্ট্রমন্ত্রীর বিরুদ্ধে যে বক্তব্য

রেখেছেন সেটা এক্সপাঞ্জ করে দেওয়া হোক এবং এটা বলা চলে কিনা সে বিষয়ে আমি আপনার রুলিং চাইছি।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে ৩৫১ ধারায় যে উল্লেখ সেটা সাধারণত এলাকার ভিত্তিতে বা সাধারণ একটা ঘটনাকে কেন্দ্র করে হয়। তিনি যেটা রেইজ করেছেন এটা ৩৫১ ধারায় রেইজ করতে কোনও অসুবিধা নাই কিন্তু সাধারণত যে কারণে এই উল্লেখের ব্যবস্থা রাখা হয়েছে, সেটা কিন্তু এই পারপাসে নয়, এটা সাধারণত রাখা হয়েছে লোকের কি অসুবিধা, এলাকার কি অসুবিধা, এই সমস্ত ঘটনাগুলি উল্লেখ করার জন্য এবং এভাবে ৩০/৪০ টি উল্লেখ হয়। রাজ্যসভায় এটা দেওয়া হয়নি। কিন্তু এটা আমি বিধি বহির্ভুত বলতে পারবনা। কারণ ৩৫১ ধারার মধ্যে এটা আছে। কিন্তু সাধারণত এখানে আমরা আলোচনা করিনা, তাই অন্যভাবে আসতে পারলে ভাল হয়। **(নয়েজ)...**

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এটা এলাউড তো?

**.....(নয়েজ).....**

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মিঃ স্পিকার স্যার, যে বিষয় নিয়ে মাননীয় নির্মল বসু মহাশয় তুলেছেন, আমি এটুকু জানাতে চাই।

**মিঃ স্পিকার ঃ** এমন সামান্য সামান্য ব্যাপার নিয়ে হাউসে বললে কি করে হয়?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমি এটা জানাতে চাই যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা কোনও খবর পাইনি এবং কোনও মামলা রাজ্য সরকার চালাবে কি চালাবেনা, এটা সম্পূর্ণ রাজ্য সরকারের ব্যাপার। কেন্দ্রীয় সরকারের সঙ্গে সম্পর্ক নাই। **(নয়েজ)**

**মিঃ স্পিকার ঃ** আপনারা তো হরদম পড়েন, রজনীবাবু সত্যবাবু ডেলি পড়েন খবরের কাগজ, প্রেস কিনা জানিনা, কিন্তু এভাবে ব্যবহৃত হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমি আপনার কাছে বিচার চাইছি, এই ব্যাপারে। আমরা যখন মেনশন করি সঙ্গে সঙ্গে এইরকম উত্তর পাব কিনা। সরকার পক্ষের এম এল এ কেউ বললে সঙ্গে সঙ্গে মাননীয় মন্ত্রী উঠে দাঁড়াবেন, আর আমরা যদি বলি তবে কেন হবেনা?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমি শুধু এটুকু জানাতে চাই কাশিকান্তবাবু জরুরি ব্যাপারে মেনশন করেছিলেন, আমি সঙ্গে সঙ্গে উত্তর দিয়েছিলাম। যে ব্যাপারে উত্তর দিতে পারব, দেব।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী মনোরঞ্জন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সমবায় দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন এন.সি.সি.এফ ন্যাশনাল কো-অপারেটিভ কনজিউমার্স ফেডারেশনের ওয়েস্ট বেঙ্গল হোলসেল কনজিউমার্স ফেডারেশনের প্রতিনিধি যিনি আছেন—যুমনাদাস শ্রীনিবাস নামে একটি সংস্থা এন.সি.সি. এফ'এর ক্যালকাটা জোনাল অফিস থেকে ৩৯ হাজার বস্তা নুন হ্যান্ডেল করার কনট্রাক্ট

পেয়েছিলেন। তারমধ্যে ১০ হাজার বস্তা নাকি নষ্ট হয়ে গেছে বলে...

**মিঃ স্পিকার ঃ** আপনি কি চিঠি পড়ছেন নাকি? যদি পড়েন তাহলে সেটা বন্ধ করুন। আপনি পড়তে পারবেন না, আপনার যদি মেনশন করার কিছু থাকে সেটা বলুন।

**শ্রী মনোরঞ্জন রায় ঃ** স্যার, আমি মেনশন করছি। সেই লোককে আবার কনট্রাক্ট দেওয়া হয়েছে এবং তাদের সহযোগিতায় এমন কি খাতা ডেলিভারি দেবার ব্যাপারে-১৫ পারসেন্ট কমিশনে ডিসট্রিবিউটারদের মাধ্যমে গ্রামের লোকরা খাতা পেত-সেখানে তাদের সঙ্গে ১০ পারসেন্ট কমিশনে এমন ব্যবস্থা করা হয়েছে যাতে গ্রামের লোকেরা খাতা পর্যন্ত পাচ্ছে না। হোলসেল কনজিউমার্সের যে প্রতিনিধি এন.সি.সি.এফ-এ আছে তার এই কার্যকলাপের জন্য সরকারের সমবায় দপ্তরের যে অপচয় হচ্ছে এবং জনসাধারণের জিনিস যে নষ্ট হচ্ছে সেদিকে আমি সমবায় দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** সমবায়টা কোথায় এরমধ্যে কিছুই লেখা নেই, আপনি নামটা দিয়ে যান।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তর এবং সোশ্যাল সিকিউরিটি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সোসাইটি ফর চাইল্ড হেলথ কমিউনিটি ওয়েলফেয়ার এবং অলকেন্দু বোধ নিকেতন বলে একটি প্রতিষ্ঠান আছে। এই প্রতিষ্ঠানটির বাড়ি পশ্চিমবঙ্গ সরকারের জায়গায় এবং অর্থে নির্মিত। এই প্রতিষ্ঠানটিকে পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য এবং সোশ্যাল ওয়েলফেয়ার দপ্তর টাকা দেয়। স্যার, এই প্রতিষ্ঠানটি সম্পর্কে গুরুতর অভিযোগ পাওয়া গিয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জনসাধারণ দরখাস্তও করেছেন। বহু টাকা এখানে তছনছ হয়েছে। এই প্রতিষ্ঠানটিতে এ পর্যন্ত সরকারের কোনও প্রতিনিধি নেই। একদিনের নোটিশে এই প্রতিষ্ঠানটি বন্ধ করে দেওয়া হয়েছে। এখানে কর্মরত কর্মিরা অবস্থান করছেন। ইতিমধ্যে ঐ প্রতিষ্ঠানটির যিনি অনারারি সেক্রেটারি তিনি কিছু সমাজবিরোধীর সাহায্যে ঐ অবস্থানরত কর্মীদের উপর আক্রমণ করেন, সেখানে এমন কি মহিলাদের রেহাই দেওয়া হয়নি। স্যার, সরকারের কাছে আমার দাবি, অবিলম্বে এই প্রতিষ্ঠানটিতে একজন অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করা হোক। আর দুর্নীতি সম্পর্কে যে সমস্ত অভিযোগ করা হয়েছে আমার অনুরোধ, অবিলম্বে পুঙ্খানুপুঙ্খরূপে সেগুলি তদন্ত করা হোক।

**শ্রী সন্দীপ দাস ঃ** স্যার, আমি আর বলছি না কারণ মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্পর্কে একটি বিবৃতি দেবেন, যদিও বলার অনেক কিছুই ছিল।

**শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি চিঠি পেয়েছি, সেই চিঠির বিষয়বস্তু পড়ে আপনার ধৈর্যচ্যুতি ঘটাবো না, হাউসের সময়ও নষ্ট করবো না। মাননীয় সদস্য কৃষ্ণদাস রায় মহাশয়ও এরকম একটি চিঠি পেয়েছেন। এটি স্যার, একটি অত্যন্ত সাংঘাতিক ব্যাপার। ঘটনাটি হচ্ছে, মেদিনীপুর জেলার নয়াগ্রাম থানার আটমাঝিয়া গ্রামে শ্রী ফনীন্দ্র নাথ কুইল্যার বাড়ি গত ২৯ তারিখ বেলা ১১টা থেকে আজ পর্যন্ত ৫/৭ শো লোক মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে ঘিরে রেখেছে। তাদের বাড়ি থেকে বেরুতে দিচ্ছে না। তাদের খাওয়া দাওয়া এমন কি নেচারস কল যাকে বলে সেই সমস্ত বন্ধ করে দিয়েছে।

পুলিশের কাছে তারা গিয়েছিল কিন্তু পুলিশের কাছে গিয়ে কোনও আশ্রয় পায়নি। পুলিশ বলেছে, আমরা কিছু করতে পারব না, আমরা অসহায়, আমাদের ২/৪টি মাত্র পুলিশ আছে, আমরা কিছু করতে পারবো না। এস.ডি.ও'র কাছেও তারা বলেছে কিন্তু কোনও প্রতিকার হয়নি। স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি এই দিকে আকৃষ্ট করে বলছি, তাদের কি দোষ, কি অপরাধ সেটার বিচার পরে হবে কিন্তু ইমিডিয়েটলি রাজ্য সরকার এ ব্যাপারে হস্তক্ষেপ করে তাদের পুলিশ দিয়ে উদ্ধার করুন। তাদের বিচার যা হবার পরে হবে কিন্তু এখনই তাদের ধনসম্পত্তি এবং জীবন রক্ষার ব্যবস্থা করা হোক। আমি এ ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, এটি একটি সিরিয়াস ঘটনা, আপনি স্যার, এটা একটু দেখুন।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** স্যার, প্রদ্যোতবাবু যে বিষয়টি উত্থাপন করলেন সে বিষয়ে একটি দরখাস্ত আমার কাছেও এসেছে, আমার স্যার, আপনার মাধ্যমে অনুরোধ সরকারের কাছে যে অবিলম্বে যাতে নির্যাতন বন্ধ হয় সে ব্যবস্থা করা হোক। আমি স্যার, দরখাস্ত কপিটি আপনাকে দিয়ে দিচ্ছি।

**শ্রী শৈলেন সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। মালদহ জেলার বিভিন্ন ইঁটের ভাটাতে কয়েক হাজার শ্রমিক গত ১৯এ মার্চ থেকে ধর্মঘট করছেন। মিনিমাম ওয়েজ অ্যাক্ট অনুযায়ী এই ভাটা শ্রমিকদের মজুরি দেওয়া হচ্ছে না। গত বছর মালিকদের সঙ্গে দ্বিপাক্ষিক চুক্তি একটা হয়েছিল এবং সেইজন্য এখন তারা ধর্মঘট করছেন। মিনিমাম ওয়েজ অ্যাক্ট মানতে বাধ্য করাতে পারেন সেদিকে দৃষ্টি দেবার জন্য মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি ব্যাপারে। গতকাল বিকালের দিকে এগরা থানা এবং তার সংলগ্ন এগরা গার্লস হাই স্কুল এলাকায় এক প্রবল ঘূর্ণি ঝড় হয়ে গেছে। বেশকিছু বাড়ির ছাউনি, উড়ে গেছে। এগরা গার্লস হাইস্কুলের টিনের ছাউনি উড়ে চলে গেছে। অনেক লোক ক্ষতিগ্রস্ত হয়েছে। এই সব মানুষদের ত্রাণের সাহায্য গৃহ নির্মাণ বাবদ যেন তাড়াতাড়ি দেওয়া হয় এবং সরকার থেকে সত্ত্বর যাতে ব্যবস্থা অবলম্বন করা হয় সেইজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** [****]

**মিঃ স্পিকার ঃ** এই আলোচনা আমি করতে দেব না, আপনি বসুন। আমি সমস্ত এক্সপাঞ্জ করে দেব, আপনি আলোচনা করবেন না।

**শ্রী হারানচন্দ্র হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া স্টেশনে জি.আর.পি. থানার একজন অফিসার ইন চার্জ-এর ঔদ্ধত্যপূর্ণ অপমানজনক আচরণের বিহিত ব্যবস্থা করার জন্য

---

Note : Expunged as ordered by the chair

মাননীয় মুখ্যমন্ত্রী এবং পুলিশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া উত্তর কেন্দ্রের মাননীয় সদস্য শ্রী রাজকুমার মন্ডলের বাড়ির একটি ছেলেকে ৩/৪ দিন যাবত খুঁজে পাওয়া যাচ্ছিল না। তাই রাজকুমারবাবু আমাকে নিয়ে হাওড়া স্টেশনে জি.আর.পি. থানায় ছেলেটির খোঁজ করতে যান। রাজকুমারবাবু তার পরিচয় দিয়ে খবরটি জানতে চাইলে জি.আর.পি. থানার অফিসার ইনচার্জ তাকে বলেন আমার পরিচয় জানার দরকার নেই, কি খবর বলুন এইভাবে তিনি ঔদ্ধত্যপূর্ণ আচরণ করেন এবং তারপরে ঐ একইভাবে বলতে থাকেন আপনার ছেলেকে বাইরে বের করেন কেন তারপর টালবাহানা করে খাতা পত্র ঘেঁটে ছেলেটির সন্ধান বের করেন। ছেলেটি উইদাউট টিকিটে আসছিল, তাকে হাজতে পাঠানো হয়েছে। রাজকুমারবাবু যখন ঠিকানা চাইলেন তখন ঐ একইভাবে জি.আর.পি. থানার অফিসার ইন চার্জ বলতে শুরু করলেন, এছাড়া আর কিছু আমি জানি না, চলে যান। এইভাবে একজন বিধানসভার সদস্যকে অপমান করলেন। আমি মনেকরি পশ্চিমবাংলার সমস্ত নির্বাচিত সদস্যকে এর দ্বারা অপমানিত করা হল। তাই আমি আপনার মাধ্যমে হাওড়া স্টেশনের জি.আর.পি. থানার অফিসার ইনচার্জ এর বিরুদ্ধে যথা বিহিত ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা খুব সিরিয়াস ব্যাপার। মেম্বারদের পুলিশ অফিসাররা যদি এইরকম অপমানজনক কথা বলে তাহলে আমরা কোথায় যাব? আপনাকে এটা দেখতে হবে।

**মিঃ স্পিকার ঃ** এটা আপনাদের ব্যাপার নয়, আপনি বসুন।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৭এ মার্চ সকাল ৯টার সময় কেশপুর থানার কেঁওসা গ্রামে অজিতকুমার মন্ডল কংগ্রেস সমর্থক তার বাড়ি ৭।৮ শত সি.পি.এম সমর্থক লাঠি টাঙ্গি বল্লম নিয়ে ঘেরাও করে। এবং ধান চাল কাপড়-চোপড় সবকিছু নিয়ে চলে যায়। স্যার, ঐ বাড়ির লোকদের খুব মারধোর করেছে এমন কি মেয়েদেরও রেহাই দেয় নি। পুলিশকে জানানো সত্ত্বেও পুলিশ কোনও অ্যাকশন নেয় নি। এই দেখে ঐ গ্রামের কংগ্রেস সমর্থকরা গ্রাম ছেড়ে চলে যাচ্ছে। এইভাবে সব ঘটনা ঘটছে। মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো যাতে এইভাবে আইন শৃঙ্খলার অবনতি না হয় শান্তি বজায় থাকে তারজন্য তিনি যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন। স্যার, আজকে মাননীয় সদস্য কৃষ্ণদাস রায় ও প্রদ্যোৎ মহান্তি এবং অন্যান্য দিনও বহু সদস্যের যেসব ঘটনা শুনছি তাতে দেখতে পাচ্ছি আইনশৃঙ্খলার অবনতি ঘটেছে। যাতে আর না ঘটে সেদিকে তিনি যেন একটু দৃষ্টি দেন।

## Presentation of Reports of the Committee of Privileges (1979-80)

**Mr. Chairman (Shri Kalimuddin Shams) :** Mr. Speaker, Sir, I beg to present the Second, Third and Fourth Reports of the Committee of Privileges (1979-80)

Sir, I further beg to move that the time for presentation of the Report of the Committee of Privileges on the case of the breach of Privileges arising out of a statement allegedly made by Shri Kashi Kanta Moitra, M.L.A. in the Lobby of the Assembly House, referred to the Committee on the 18th September, 1979, be further extended till the end of the next session.

**The Annual Report and Accounts of the West Bengal Tea Development Corporation Limited for 1978-79.**

**Shri Bhabani Mukherjee :** Sir, I beg to lay the Annual Report and accounts of the West Bengal Tea Development Corporation Limited for the year 1978-79.

**The Annual Report on the working and affairs of the State Fisheries Development Corporation Limited for 1978-79.**

**Shri Bhabani Mukherjee :** Sir, I beg to lay the Annual Report on the working and affairs of the State Fisheries Development Corporation Limited for the year 1978-79.

## LEGISLATION

**The Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1980.**

**Shri Bhabani Mukherjee :** Sir, I beg to introduce the Bengal Legislative Assembly (Member's Emoluments) (Amendment) Bill, 1980.

(Secretary then read the title of the Bill)

**Shri Bhabani Mukherjee :** Sir, I beg to move that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1980, be taken into consideration.

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিলটি এসেছে এটা অত্যন্ত ছোট বিল এবং এর উদ্দেশ্য খুব সীমাবদ্ধ। ইতিপূর্বে ১৯৭৮ সালে যে দি বেঙ্গল লেজিসলেটিভ এসেম্বলি (মেম্বারস এমলিউমেন্টস) (অ্যামেন্ডমেন্ট) বিল আমরা এনেছিলাম এবং যে আইন আমরা করেছিলাম সেই আইন অনুযায়ী পশ্চিমবাংলার বাইরে সদস্যদের রেল ভ্রমনের সুযোগ ছিল মাত্র ৪৮০০ কিলোমিটার। এখন সেটাকে বাড়িয়ে আমরা ৮০০০ কিলোমিটার করছি। এবং পরে ১৯৭৯ সালে আর একটি বেঙ্গল লেজিসলেটিভ এসেম্বলি (মেম্বারস' অ্যামোলিউমেন্ট) বিল গ্রহন করা হয়, তাতে এই রেল ভ্রমনের জন্য প্রত্যেক বিধানসভার সদস্যরা একজন করে সঙ্গী তারা যাতে নিতে পারে তার ব্যবস্থা করা হয়। এখন এই দুটো যখন পরপর হয়ে গেল কিন্তু পরবর্তীকালে লক্ষ্য করে দেখা যায় যে রেল ভ্রমনের জন্য আগের যে ভাষা ছিল তার ফলে দাঁড়িয়েছিল যে বাইরে ৮ হাজার কিলোমিটার সর্বোচ্চ সীমা এবং এই সর্বোচ্চ সীমা আগেতে বিধিবদ্ধ ছিল। অথচ তারপর সঙ্গে একজন সঙ্গী দেওয়া হল। তারফলে এই

বাইরে রেলে ভ্রমনের জন্য যে কুপন পাওয়া যাবে তাতে করে ঐ ৮ হাজার দু'জনে ভাগাভাগি হলে ৪ হাজার কিলোমিটার করে দাঁড়িয়ে যাচ্ছে। কিন্তু আমাদের উদ্দেশ্য এটা ছিলনা। সেই সময় যখন আমরা বিল রচনা করি তখন এটা লক্ষ্য করা যায়নি, তার ফলে এই সমস্যা দেখা দিয়েছে এবং সেইজন্য এই সংশোধন করার ব্যবস্থা হয়েছে। এখানে বলা হয়েছে যে পশ্চিমবাংলার বাইরে যখন বিধানসভার সদস্যরা রেল ভ্রমন করবেন তারজন্য যে ৮ হাজার কিলোমিটার ছিল, তার সঙ্গে যিনি সঙ্গী যাবেন তিনিও ৮ হাজার কিলোমিটার রেল ভ্রমনের কুপন পাবেন এবং সেই অধিকার দেওয়ার জন্য এই সংশোধনী আইনটা আনা হয়েছে। অতীতে লক্ষ্য না করার জন্য যে গোলমাল হয়েছে সেটা আমরা সংশোধন করতে চাচ্ছি। এটাই হচ্ছে এই বিলের উদ্দেশ্য এবং সেই উদ্দেশ্যের কথা স্মরণ রেখে আমি আশা করব প্রত্যেক বিধানসভার সদস্যরা এটাকে সমর্থন করবেন।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, সেই অ্যামেন্ডমেন্ট বিলের আমি বিরোধিতা করছি। এই কারণে করছি যে ইতিপূর্বে যখন এই বিল আনা হয়েছিল তখনও আমি বিরোধিতা করেছি। তাছাড়াও এই বিলের বিরোধিতা করছি এই কারণে যে পশ্চিমবাংলার শতকরা ৭০ জন মানুষ যখন অসহায় ভাবে দারিদ্র সীমার নীচে জীবন যাপন করছে, যখন সেই সময়ে বামফ্রন্ট সরকার জনগণের সরকার হিসাবে দাবি করে সেই অসহায় দরিদ্র মানুষের জন্য, গ্রামের অসহায় মানুষের সমস্যার সমাধান করার জন্য কোনও কার্যকরি পদক্ষেপ গ্রহণ করতে না পারলেও, যখন বন্যায় পীড়িত, খরায় পীড়িত, দুর্ভিক্ষে পীড়িত মানুষকে উপযুক্ত অর্থ সাহায্য দেওয়া যায়নি, যখন অর্থের অভাবে পে কমিশনের রিপোর্ট বার করে ঐ অসহায় চতুর্থ শ্রেণীর কর্মচারিদের, প্রাথমিক শিক্ষকদের আর্থিক সাহায্য দেবার ব্যবস্থা এই সরকার করতে পারেনি, তখন জনগণের স্বার্থ রক্ষার নামে জনগণের প্রতিনিধি হয়ে জনগণের জন্য কোনও কার্যকরি পদক্ষেপ না নিয়ে, বামফ্রন্ট সরকার জনগণের প্রতিনিধি হয়ে তাদের সুযোগ সুবিধা বৃদ্ধির জন্য বারবার বিল আনছেন। আমি মনেকরি জনগণের অর্থে এইভাবে জনপ্রতিনিধিদের সুযোগ-সুবিধা বৃদ্ধি করা এই বামফ্রন্ট সরকারের নীতি। আমি এর তীব্র বিরোধিতা করি এবং এটা নীতিবহির্গত বলে মনেকরি। আজকে ওরা বলতে পারেন যে জনপ্রতিনিধিদের কর্মততপরতা বৃদ্ধির জন্য এইসব সুযোগ-সুবিধার প্রয়োজন আছে। হ্যাঁ, প্রয়োজন হতে পারে তাদের টেলিফোনের প্রয়োজন হতে পারে, তাদের কর্মততপরতা আরও বৃদ্ধি পেতে পারে যদি আমরা প্রত্যেক জনপ্রতিনিধিকে একটি করে কার দেবার ব্যবস্থা করতে পারি তাহলে তাদের কন্সটিটিউয়েন্সিতে যেতে পারেন এবং আরও অনেক সুবিধা পেতে পারেন। কিন্তু প্রশ্ন হচ্ছে, এটা বিচার করব কিসে? আমাদের মতো এইরকম একটা দরিদ্র রাজ্য, যে দেশের মানুষ, যে দেশের নির্বাচকরা এইরকম দারিদ্র সীমার নীচে বাস করে, সেই দেশের জনপ্রতিনিধিদের এই সমস্ত সুযোগ সুবিধা এবং তার ব্যয় নির্বাহ করার ক্ষমতা আমাদের দেশের জনসাধারণের আছে কিনা সেটা বিচার্য বিষয়। আজকেই শুধু নয় গতবারে যে বিলটা এনেছিলেন, তাতে টেলিফোন, ট্রেনে বাড়তি একজন করে সঙ্গে নিয়ে যাবার জন্য, মেডিক্যাল অ্যালাউয়েন্স ইত্যাদির ব্যবস্থা করেছেন, এতে ১২ লক্ষ ৬২ হাজার টাকা বাড়তি ব্যয় বরাদ্দ করেছেন,

জনগণের এই অর্থ যাবে। আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, শুধু টেলিফোন নয়, আজকে পরিস্থিতি এমন দাঁড় করাচ্ছেন, পশ্চিমবাংলার বাইরে বা বিভিন্ন জায়গায় বেড়াতে যাবার জন্য একজন সদস্যের সঙ্গে একজন করে যেতে পারবে। যখন আমাদের রাজ্যের মানুষ অনাহারে অর্দ্ধাহারে দিন কাটাচ্ছে, তখন আমরা দেখতে পাচ্ছি এই জিনিস হচ্ছে, এটা নৈতিক দিক থেকে সমর্থন যোগ্য নয়। সর্বশেষ একটা কথা বলতে চাই, বামফ্রন্ট সরকারের আমলে একটা প্রবণতা দেখতে পাচ্ছি, যারা জনপ্রতিনিধি, তাদের সুযোগ সুবিধা দেওয়ার ব্যাপারে একটা রেমুনারেটিভ সার্ভিসের মতো হয়ে যাচ্ছে, এই সরকার জনপ্রতিনিধিদের বেতনভুক কর্মচারীর পর্যায়ে পর্যবসিত করছেন। এটা হচ্ছে একটা এথিকেল সাইড। পলিটিক্যাল ওয়ার্কাররা হচ্ছেন পাবলিক রিপ্রেজেন্টেটিভ, তাদের সার্ভিস প্র্যাকটিক্যালি ভলান্টারি সার্ভিস। এখানে যে সব ডেডিকেশন, স্যাকরিফাইস, এই যে নর্ম পলিটিক্যাল ওয়ার্কারদের, তা থেকে বিচ্যুত করছেন এই সরকার। বামফ্রন্ট সরকার অতীতের সমস্ত নজিরকে ছাড়িয়ে গিয়ে বিভিন্ন ক্ষেত্রে জনপ্রতিনিধিদের বেতন, তাদের ভাতা দেবার ব্যবস্থা করছেন। মিউনিসিপ্যাল বিষয়ে যে মিউনিসিপ্যাল বিল আনছেন তাতেও দেখলাম মিউনিসিপ্যালিটির কমিশনার, চেয়ারম্যান, তাদের ভাতার ব্যবস্থা করছেন। এখানেও বিধানসভার সদস্যদের জন্য বারবার সুযোগ সুবিধা বৃদ্ধির জন্য এইভাবে বিল আনছেন এটা মোটেই সমর্থনযোগ্য নয়, তাই এর আমি তীব্র বিরোধিতা করছি। আমি শুনেছি, মন্ত্রী মহাশয় বিলটি উপস্থিত করার সময় বললেন যে সরকারি এবং বেসরকারি সমস্ত দলের সদস্যরাই সমর্থন করেছেন। আমি সেদিন বলেছিলাম এই বিল আনার পিছনে আমাদের দলের কোনও সমর্থন ছিল না। সেদিন আমি বিরোধিতা করেছিলাম। আজকেও আমি বিরোধিতা করছি। সেদিন কথা উঠেছিল, এই বাড়তি সুযোগ সুবিধা এস.ইউ.সি'র সদস্যরা নেবে কি? আমি সেদিন দাঁড়িয়ে বলেছিলাম এস.ইউ.সি. যা বলে তাই করে, এই বাড়তি সুযোগ সুবিধা আমরা নিইনি, আপনারা এটা খোঁজ নিয়ে দেখবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভবানি মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এস.ইউ.সি'র মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় এখানে বক্তব্য রেখেছেন এই বিলের বিরোধিতা করে। পশ্চিমবাংলায় এই যে বন্যা হয়ে গেল, খরা হয়ে গেল, এইসবের জন্য কিছু করছি না, শুধু প্রমোদ ভ্রমনের জন্য ব্যবস্থা করছি, এই কথা তিনি বললেন। ওর কথার কি জবাব দেব আমি জানি না, সেটা পশ্চিমবাংলার মানুষ জানেন। আমার প্রথম কথা হচ্ছে উনি যেসব কথা বলছেন, তার প্রথম কথা হচ্ছে প্রমোদ ভ্রমনের কথা, সেই সম্বন্ধে বলি, যে রেলওয়ে কুপোন দেওয়া হয় সদস্যদের, সেটা সরকারি কাজের জন্য দেওয়া হয়। একজন বিধানসভার সদস্য তিনি সরকারি কাজে যান, সেই সরকারি কাজের জন্য রেলওয়ে কুপোন তারা ব্যবহার করেন। দ্বিতীয় কথা হচ্ছে ইতিপূর্বে যখন এইসব কিলোমিটার বাড়ানোর প্রস্তাব আসে তখন আলোচনা প্রসঙ্গে বলেছিলাম আমাদের বিধানসভার বিভিন্ন স্ট্যান্ডিং কমিটি আছে, তাদের বিভিন্ন রাজ্যে যেতে হয় অভিজ্ঞতা লাভের জন্য বা তথ্য সংগ্রহের জন্য। তাতে দেখা গেছে যে ৪ হাজার ৮০০ কিলোমিটার এই সীমার মধ্যে কুলোয় না। বহুবার এইরকম হয়েছে সদস্যদের বিমানে করে যেতে হয়েছে। সেই বিমান খরচ বহুগুন বেশি হয়েছে। সেইজন্য, অফিসিয়াল কাজের জন্য যেটা দরকার সেটা হিসাব করে আমরা এই সীমাটা বাড়িয়েছি।

দ্বিতীয় কথা যেটা সেটা উনি লক্ষ্য করেছেন কিনা জানিনা, আমাদের বিধান সভার সদস্যরা সরকারি খরচ কমাতে চান। সুতরাং তারা বিলাসিতা বা আনন্দ উপভোগের জন্য মোটেই ভ্রমন করতে চান না। তার প্রমাণ-স্বরূপ তারা আমাদের কাছে প্রস্তাব করেছিলেন এবং সেই প্রস্তাব অনুযায়ী আমরা রেল ভ্রমনের আইন-কানুন সংশোধন করেছি। সেই সংশোধনী অনুযায়ী বিধানসভার সদস্যরা যে রেলওয়ে কুপন পান সেটাতে টাকার মূল্য দেওয়া থাকে — মানি ভ্যালু দেওয়া থাকে — এর ফলে অনেক সময়ে সদস্যরা সেকেন্ড ক্লাস টিকিট কাটেন এবং দৈনন্দিন টিকিটে অনেক বেশি টাকা খরচ হয় বলে এইসব ক্ষেত্রে সদস্যরা সেকেন্ড ক্লাস মান্থলি টিকিট কাটেন। অতএব ঐ সমস্ত কথা বলে মাননীয় সদস্য খুব বড় বিপ্লবি সাজার চেষ্টা করলেন। কিন্তু আমরা জানি জনসাধারণ বাস্তব অভিজ্ঞতার ভিত্তিতে ওদের বিচার করে রায় ঘোষণা করেছেন। সুতরাং আমি আর ও সম্বন্ধে কিছু বলতে চাইনা।

সদস্যদের কাজের প্রয়োজনে দরকার বলেই আমি এই প্রস্তাব রাখছি। আমি মনেকরি এই সভার সদস্যগণ আমার এই প্রস্তাবকে সমর্থন করবেন।

[2-50 — 3-00 p.m.]

The motion of Shri Bhabani Mukherjee that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and a division taken with the following results.

**AYES**

Abdul Quiyom Molla, Shri

Abedin, Dr. Zainal

Adak, Shri Nitai Charan

Bandyopadhyay, Shri Balai

Basu, Shri Jyoti

Bauri, Shri Gobinda

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Jnanendranath

Bose, Shri Ashoke Kumar

Bose, Shri Nirmal Kumar

Chaudhuri, Shri Subodh

Chowdhury, Shri Benoy Krishna

Das, Shri Nikhil

Das, Shri Sandip

Das, Shri Santosh Kumar
De, Shri Partha
Ghosh, Shri Malin
Ghosh, Shri Sambhu Charan
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Jyotsna Kumar
Gupta, Shri Sitaram
Hashim Abdul Halim, Shri
Hira, Shri Sumanta Kumar
Kisku, Shri Upendra
Konar, Shri Benoy
Mohanti, Shri Pradyot Kumar
Maity, Shri Satybrata
Majhi, Shri Pannalal
Majumdar, Shri Sunil Kumar
Mandal, Shri Gopal
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sudhangshu
Mandal, Shri Sukumar
Mazumdar, Shri Dilip Kumar
Mazumdar, Shri Dinesh
Mir Abdus Sayeed, Shri
Mitra, Shri Parimal
Mitra, Shri Ranjit
Mohammad Ali, Shri
Mohammad Amin, Shri
Mohanta, Shri Madhabendu
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Niranjan
Murmu, Shri Sarkar
Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Gangadhar
Nezamuddin Md., Shri
Ojha, Shri Janmejay
Paik, Shri Sunirmal
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Radhika Ranjan
Pramanik, Shri Sudhir
Ray, Shri Achintya Kirshna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
Roy, Shri Dhirendra Nath
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Manoranjan
Roy, Shri Tarak Bandhu
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Kripa Sindhu
Saha, Shri Lakshi Narayan
Samanta, Shri Gouranga
Sarkar, Shri Ahindra
Sarkar, Shri Debaprasad
Sarkar, Shri Sailen
Sen, Shri Deb Ranjan
Sen, Shri Lakshmi Charan
Sen Gupta, Shri Prabir
Singh, Shri Chhedilal

Sinha, Shri Prabodh Chandra

Talukdar, Shri Pralay

**NOES**

Bauri, Shri Bijoy

Halder, Shri Renupada

Purkait, Shri Prabodh

**Abstention**

Deb, Shri Saral.

The Ayes being 75, and the Noes, 3 and Abstention 1 the motion was carried.

**Clauses 1 and 2 and Preamble**

The question that clauses 1 and 2 and Preamble do stand part of the Bill was then put and a division taken with the following results :—

**AYES**

Abdul Quiyom Molla, Shri

Abedin, Dr. Zainal

Adak, Shri Nitai Charan

Bandyopadhyay, Shri Balai

Basu, Shri Debi Prosad

Bauri, Shri Gobinda

Biswas, Shri Jnanendranath

Bose, Shri Nirmal Kumar

Chattapadhyay, Shri Sailendra Nath

Chaudhuri, Shri Subodh

Chowdhury, Shri Benoy Krishna

Das, Shri Nikhil

Das, Shri Sandip

Das, Shri Santosh Kumar

De, Shri Partha

Deb, Shri Saral

Ghosh, Shri Sambhu Charan

Guha, Shri Kamal Kanti

Gupta, Shri Jyotsna Kumar

Gupta, Shri Sitaram

Hashim Abdul Halim, Shri

Hira, Shri Sumanta Kumar

Kisku, Shri Upendra

Konar, Shri Benoy

Mohanti, Shri Pradyot Kumar

Maity, Shri Satyabrata

Majhi, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sudhangshu

Mandal, Shri Sukumar

Mazumdar, Shri Dilip Kumar

Mazumdar, Shri Dinesh

Mir Abdus Sayeed, Shri

Mitra, Shri Parimal

Mitra, Shri Ranjit

Mohammad Ali, Shri

Mohammad Amin, Shri

Mohanta, Shri Madhabendu

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Sarkar

Nanda, Shri Kiranmoy

Naskar, Shri Gangadhar

Nezamuddin Md., Shri

Ojha, Shri Janmejay

Paik, Shri Sunirmal

Pal, Shri Rasbehari

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Radhika Ranjan

Pramanik, Shri Sudhir

Ray, Shri Achintya Kirshna

Ray, Shri Birendra Narayan

Roy, Shri Amalendra

Roy, Shri Dhirendra Nath

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Manoranjan

Roy, Shri Tarak Bandhu

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Saha, Shri Lakshi Narayan

Samanta, Shri Gouranga

Sarkar, Shri Ahindra

Sarkar, Shri Sailen

Sen, Shri Deb Ranjan

Sen, Shri Lakshmi Charan

Sen, Gupta, Shri Prabir

Singh, Shri Cheedilal

Sinha, Shri Prabodh Chandra

Talukdar, Shri Pralay

**NOES**

Bauri, Shri Bijoy

Halder, Shri Renupada

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

**Abstention**

Ghosh, Shri Malin

The Ayes being 73, and the Noes 4 and the Abstention 1 the motion was carried.

**Shri Bhabani Mukherjee :** Sir, I beg to move that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

[3-00 — 4-00 p.m.](including adjournment)

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটিতে কয়েন্সি-কোয়েসনাল অ্যামেন্ডমেন্ট বোধহয় পরবর্তীকালে প্রয়োজন হবে। আপনি নোটিফিকেশনে যে সিদ্ধান্ত নিয়েছেন সেটা রুলসে ক্লিয়ার করতে হবে। আমরা এখন কিলোমিটার কুপন পাইনা, মানিভ্যালু কুপন দেওয়া হয় ফর ৮০০০ কিলোমিটার। এতে আমি দেখছি সব ট্রেনের ভাড়া একরকম নয়। ইফ আই অ্যাম এনটাইটেল্ড দি ভ্যালু অফ ৮০০০ কিলোমিটার, নাউ ১৬০০০ কিলোমিটার, তাহলে এই অপশন থেকে যাচ্ছে। যারা ট্রাভেল করবেন সদস্যরা তারা যে কোনও ট্রেনে মানি ভ্যালু কুপনে যে যাবেন সব ট্রেনের ভাড়া তো এক নয়, মানি ভ্যালু কুপনে মানি ইজ লিমিটেড। ৮ হাজার কিলোমিটার হচ্ছে হাওড়া টু দিল্লি টু হাওড়া। যে কোনও ডেসটিনেশনে আমি যে কোনও ক্লাসে যে কোনও মূল্যের টিকিট পেতে পারি। অ্যাজ ইউ নো যে এই কনসিকোয়েন্সিয়েল চেঞ্জটা এখানে, এই বিলের মধ্যে বেশ ক্লিয়ার নেই। যে কুপন ব্যবহার করবেন বলে বিল করেছেন, মানি ভ্যালু কুপন আছে ১০০ টাকা, ২০০ টাকা তা রুলসে যদি ক্লিয়ার না করেন তাহলে ভীষণ অসুবিধা হবে। মানি ভ্যালু কুপন নিয়ে একস্থান থেকে অন্যস্থানে যেতে হলে সব ট্রেনের ভাড়া একরকম নয়, সুতরাং বছরে ২ বার না গিয়ে মানি ভ্যালু কুপনে যদি ১ বার যাই সে ফেসিলিটি কি থাকছে? I think rational and reasonable. এটা এখানে বলা নেই। এই বিল দেখবার সুযোগ আগে পাই নি তাহলে অ্যামেন্ডমেন্ট দিতাম। এটা এখানে ক্লিয়ার করা দরকার। দ্বিতীয়ত আপনারা যে সুযোগ দিচ্ছেন, কিন্তু অনেক কাউন্টারে এই সুযোগ পৌঁছায় না বলে অনেকে এটা এনটারটেন্ট করেন না Notification should be universal. It should be acceptable to all stations of India. এর প্রচার ব্যাপক হওয়া উচিত। কেউ যদি রিফিউজ করে তাহলে He should be liable for humiliation to the members এই দুটো কথাই বলছি যা আপনি কি ভাবে ক্লিয়ার করবেন সেটা আপনি জানেন। সুতরাং আপনি এটা পড়ে পরিস্কার করে দেবেন।

**শ্রী সন্দীপ দাস ঃ** স্যার, জয়নাল সাহেব অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা প্রশ্ন তুলেছেন। এখানে একটা কথা হচ্ছে যে প্রত্যেক সদস্যই প্রথম এবং দ্বিতীয় শ্রেণীতে যেতে পারেন। কিন্তু এছাড়াও আর একটা ক্লাস আছে যেমন রাজধানী এক্সপ্রেসে যাব ভাড়া ১ম শ্রেণীর চেয়ে কম কিন্তু ২য় শ্রেণীর চেয়ে বেশি বা ভেস্টিবেল কোচও এরূপ আছে।

**মিঃ স্পিকার ঃ** এই বিলটা ৩-২ মিঃ পর্যন্ত টাইম। কিন্তু আরও একটু বেশি সময় লাগবে বলে আরও ১০ মিনিট সময় বাড়িয়ে দিলে আমার মনে হয় কারো আপত্তি হবে না।

**শ্রী সন্দীপ দাস ঃ** সেইজন্য আমি অনুরোধ করব ১ম শ্রেণীর যে কিলোমিটার আছে সেটা যদি মানি ভ্যালুতে ট্রান্সফার হয়ে যায় তাহলে ১ম শ্রেণী বা রাজধানী এক্সপ্রেস আর থাকে না। এটাই আমার বক্তব্য।

**শ্রী বিনয় কোঙার ঃ** এখানে একটা অসঙ্গতি থেকে যাচ্ছে। রেলের ভাড়াই এখানে সম্পূর্ণ নয়। বিভিন্ন দূরত্বের বিভিন্নরকম ভাড়া। যেমন একসঙ্গে ২ হাজার কিলোমিটার গেলে ভাড়া কম আবার ২৫ কি, মি, গেলে তার রেট বেশি। সুতরাং এই যে ৮ হাজার কি,মি বলা হয়েছে এর হিসাব কিভাবে হবে? অর্থাৎ আমি যদি ৮ হাজারের জায়গায় ১০ হাজার যাই তাহলে তার হিসাব কিভাবে ধরবেন? দ্বিতীয়ত এর একটা ইকুইটেবল মানি বলতে হবে না হলে এটা অডিটে আটকাবে। অর্থাৎ ৮ হাজার কিলোমিটার ও তার মানি ভ্যালু ধরলে অনেক বেশি হয়ে যায় এটা একটুখানি দেখবেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** প্রশ্নটা সঠিকভাবে করা হয়েছে যার একটা সমাধান বের করতে হবে। ১ম শ্রেণী ও ২য় শ্রেণী এবং যতরকম রেলের টিকিট তা সবই রুলস এরমধ্যে দিয়েছি উদ্দেশ্য ছিলো খরচ কম হবে। অনেক সদস্য এটা চেয়েছিলেন। খুব তাড়াতাড়ি করে বিলটা আনতে হয়েছে কারণ দেখা গেল ৮ হাজার কিলোমিটার ভ্রমন করতে গেলেই প্রশ্ন এসে গেল যে কমপানিয়ান ও যাতে সে সুযোগ পান। যা হোক সমস্ত বিলটা আমাদের পর্যালোচনা করতে হবে। মেম্বারদের ১ম শ্রেণীর টিকিট প্রথম থেকেই আছে। ৮ হাজার কি,মি, ভ্রমন করতে গেলে ১ম শ্রেণীর টিকিটের যে মূল্য সেটা দেবার ব্যবস্থা চালু থাকবে। ইতিমধ্যে এটা পরীক্ষা করে সংশোধন করার প্রয়োজন হলে সেইভাবে ব্যবস্থা করতে হবে।

The motion of Shri Bhabani Mukherjee that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed was then put and a division taken with the following result :–

**AYES**

Abdul Quiyom Molla, Shri

Abedin, Dr. Zainal

Adak, Shri Nitai Charan

Bandyopadhyay, Shri Balai

Bauri, Shri Gobinda

Bauri, Shri Jayanta Kumar

Biswas, Shri Jnanendranath

Bose, Shri Nirmal Kumar

Chaudhuri, Shri Subodh

Chowdhury, Shri Benoy Krishna

Das, Shri Santosh Kumar

De, Shri Partha

Ghosh, Shri Malin

Guha, Shri Kamal Kanti

Gupta, Shri Jyotsna Kumar

Gupta, Shri Sitaram

Hashim Abdul Halim, Shri

Hira, Shri Sumanta Kumar

Kisku, Shri Upendra

Mohanti, Shri Pradyot Kumar

Maity, Shri Satyabrata

Majhi, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar

Mandal, Shri Gopal

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sudhangshu

Mandal, Shri Sukumar

Mazumdar, Shri Dilip Kumar

Mazumdar, Shri Dinesh

Mir Abdus Sayeed, Shri

Mitra, Shri Parimal

Mitra, Shri Ranjit

Mohammed Ali, Shri

Mohanta, Shri Madhabendu

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Sarkar

Nanda, Shri Kiranmoy

Naskar, Shri Gangadhar

Naskar, Shri Sundar

Nezamuddin Md., Shri

Ojha, Shri Janmejay

Paik, Shri Sunirmal

Pal, Shri Rasbehari

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Radhika Ranjan

Pramanik, Shri Sudhir

Ray, Shri Birendra Narayan

Roy, Shri Amalendra

Roy, Shri Dhirendra Nath

Roy, Shri Tarak Bandhu

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Saha, Shri Lakshi Narayan

Samanta, Shri Gouranga

Sarkar, Shri Ahindra

Sarkar, Shri Sailen

Sen, Shri Deb Ranjan

Sen, Shri Lakshmi Charan

Sen, Gupta, Shri Prabir

Singh, Shri Cheedilal

Sinha, Shri Prabodh Chandra

Talukdar, Shri Pralay

**NOES**

Bauri, Shri Bijoy

Halder, Shri Renupada

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Debaprasad

Ayes being 66 and the Noes 4 the motion was carried.

(At this stage the House was adjourned till 4 p.m.)

(After recess)

[4-00 — 4-10 p.m.]

## MOTION UNDER RULE 185

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বৈধতার প্রশ্ন তুলতে চাই সেটা হল আমাদের কাছে যে কপিটা দেওয়া হয়েছে ১৮৫এ মোশনের এতে কতকগুলি ল্যাঙ্গোয়েজ আছে যেগুলির দ্বারা কেন্দ্রীয় সরকারের উপর কিছু প্রচ্ছন্ন দোষারোপ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমরা কতকগুলি অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম, সেই অ্যামেন্ডমেন্ট সার্কুলেট করা হয়নি। এটা হল প্রথম বৈধতার প্রশ্ন। দ্বিতীয় বৈধতার প্রশ্ন হচ্ছে যেভাবে রুল ১৮৫তে মোশন আনা হয়েছে তাতে আমার মনে হয়েছে যে একটা পরিকল্পনা মাফিক পূর্ব পরিকল্পিতভাবে আনা হয়েছে

**শ্রী কমলকান্তি গুহ :**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** You are a Minister. Are you the Speaker? It is most unfortunate that you are disturbing me. I do not like to be disturbed by a Minister. আপনি মাননীয় স্পিকারকে অপমান করেছেন এই কথা বলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি মন্ত্রীর বিরুদ্ধে ব্যবস্থা নেবেন। উনি বসে বসে বলবেন ঠিক নয়, আপনি চেয়ারে আছেন, আপনি বলবেন কি হবে, না হবে, আমরা সেটা শুনব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসামের ব্যাপার যেটা অত্যন্ত টাচি ম্যাটার এই ব্যাপারে আলোচনার জন্য আমরা ২/৩ বার বলেছি, এজন্য অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছি, আমাদের তরফ থেকে সবচেয়ে বেশি অ্যাডজোর্নমেন্ট এসেছে, আসামের ব্যাপারে পশ্চিমবঙ্গের একমাত্র পুলিশ প্রশাসন সমস্ত জিনিসটা নষ্ট করেছে, পুলিশ প্রশাসন বিশৃঙ্খলার মধ্যে ঠেলে দিয়েছে। পুলিশ প্রশাসন মিছিলের উপর অত্যাচার করে লাঠি চার্জ করে টিয়ার গ্যাস ছুঁড়ে সমস্ত ব্যাপারটা ঘুরিয়ে দিয়ে ইন্দিরা কংগ্রেসের উপর দোষ চাপাবার চেষ্টা করেছে, কংগ্রেসের উপর দোষ চাপাবার চেষ্টা করেছে।

**(তুমুল হট্টগোল)**

**মিঃ স্পিকার ঃ** আপনার বৈধতার প্রশ্নটা কি বলুন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বৈধতার প্রশ্ন এখানে যে মোশন এসেছে এটা আসতে পারে না। আপনি সম্মতি দিয়েছেন, আমি আপনাকে অনুরোধ করব আপনি এটা পুনর্বিবেচনা করুন। এই রেজলিউশন আসতে পারে না। যদি এই সম্পর্কে এই রেজলিউশন আসে তাহলে আমরা যে অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলাম গণতান্ত্রিক পদ্ধতিতে মুভমেন্ট করার সময় তাদের উপর যে পুলিশি অত্যাচার হয়েছে সেটা অ্যাকসেপ্ট করা হল না কেন? এই বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি হচ্ছে গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ ব্যবহার করা হবে না, কিন্তু আগেও করা হয়েছে, গতকালও করা হয়েছে। অথচ আমাদের অ্যাডজোর্নমেন্ট মোশন তুলতে দেওয়া হয়নি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, মিঃ বাপুলি পয়েন্ট অব অর্ডার তুলে বললেন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে এখানে কিছু বলা হয়েছে। রুল ১৮৫-তে যে মোশন আনা হবে তাতে কি থাকবে, কি থাকবেনা সেটা বলা হয়েছে। উনি যে পয়েন্ট অব অর্ডার তুললেন তাতে উনি বলেননি আইনের কোন ধারায় এটা তুললেন। উনি শুধু বললেন, ওদের সুযোগ দেওয়া হয়না। স্যার, ১৮৭-র সমস্ত কন্ডিশন ফুলফিল করা হয়েছে এবং ১৮৭ তে যে সমস্ত প্রি কন্ডিশন্স দেওয়া আছে সেগুলি সমস্ত আমার মোশনে ফুলফিল করা হয়েছে। উনি বললেন কংগ্রেস (আই) কে কোনও মোশন আনতে সুযোগ দেওয়া হয়না অথচ অন্যান্যদের সেই সুযোগ দেওয়া হয়। আমরা এখানে এই লেকচার শুনতে চাইনা

**মিঃ স্পিকার ঃ** ১৮৭তে এটা আটকাচ্ছেনা।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আই উড লাইক টু মেক মাই সাবমিশন অন দিস পয়েন্ট। আসাম সম্বন্ধে এখানে বিস্তারিতভাবে আলোচনা হয়েছে আন্ডার রুল ১৮৫। এবারে আমি রুল ১৮৭, সাব-সেকসন সিক্স-এর প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সাব সেকসন সিক্স-এ বলছে, ইট স্যাল নট রিভাইভ ডিসকাশন অব এ ম্যাটার হুইস হ্যাজ বিন ডিস্কাসড ইন

দি সেম সেশন। এখন আপনি দেখুন এটা হিট করে কিনা এবং যদি মনে করেন হিট করে তাহলে আপনি অ্যালাউ করতে পারেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আসাম সম্বন্ধে যে রেজলিউশন এসেছিল সেটা পাশ হয়ে গেছে এই রেজলিউশনটা হচ্ছে অবরোধের উপর।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** স্যার, বলা হচ্ছে এখানে কেন্দ্রীয় সরকারকে দায়ী করা হয়েছে আসল ঘটনা তা নয়। এখানে বলা হয়েছে, যদি কোনও জায়গায় গোলমাল হয়, বিশৃঙ্খল হয় তাহলে সরকারকেই সেখানে যেতে হবে দেখার জন্য।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, রুল ১৮৭ রানস অ্যাস ফলোস ইট স্যাল রেইজ সাবস্ট্যান্সিয়ালি ওয়ান ডেফিনিট ইস্যু। কিন্তু এখানে বলা হয়েছে, 'ক্ষমতাশীন দলের সমর্থনে এই অবরোধ।'

**মিঃ স্পিকার ঃ** আমি সম্পূর্ণ পলিটিক্যাল কনটেন্টস এ না দেখলেও নিউজ পেপারে যা দেখেছি তাতে মিসেস গান্ধী আজকের স্টেটমেন্ট ছাড়া এর আগে যে স্টেটমেন্ট দিয়েছেন তাতে একথা বললে অবৈধ হয়েছে এটা বলা যায়না।

[4-10 — 4-45 p.m.](including adjournment)

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপসন্স)**

আপনার পার্টির একজন বলছে, তার পয়েন্ট অব অর্ডার তাকে বলতে দিন, আপনারা চারজন দাঁড়িয়ে গেলে কি করে চলবে?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, রুল ওয়ান এইট্টিসেভেন সেকশন টুতে আছে It shall not contain arguments, inferences, ironical expressions, imputations or defamatory statements. imputations against the Central Government. This is imputation against the Central Government. If you can show one example that Sm. Indira Gandhi has given her sanction to this 'Andolan' তাহলে আমি বলব হ্যাঁ, নিশ্চয়ই আপনি করতে পারেন, কিন্তু কোনও স্টেটমেন্টের নেই এখানকার ছেলেরা আন্দোলন করছেন প্রতিবাদ হিসাবে। সে একটা আলাদা জিনিস। প্রশ্ন হচ্ছে আপনাকে এটুকু বলব আজকে যে রেজোলিউশন আপনি নিয়েছেন, সেটা স্পনসরড বাই দি জনতা পার্টি, সেই জনতা রিয়েল কিনা জানিনা। এখন প্রশ্ন হচ্ছে এখন আপনি সেন্ট্রাল গভর্নমেন্টের বিরুদ্ধে বিষোদ্গার করার জন্য—যেটা প্রস্তাবে আছে ইন্ডাইরেক্টলি, আপনি সেটা অ্যাডমিট করেছেন ফর ডিসকাশন।

**শ্রী বিনয় কোঙার ঃ** সেন্ট্রাল গভর্নমেন্ট আর কংগ্রেস আই এক নয়।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** সেন্ট্রাল গভর্নমেন্ট আর কংগ্রেস আই এক নয়, সেটা আমি জানি। কিন্তু এটা জানি সি পি এম আর এই গভর্নমেন্ট এক। (নয়েজ)..... আমি আবার বলছি আসামের ব্যাপার নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী প্রথম থেকে বলেছেন, আসামে যে ঘটনা ঘটছে সেটা খুব দুর্ভাগ্যজনক। তিনি বারবার বলেছেন এর প্রতিকার হওয়া দরকার। স্যার,

আমার কথা হচ্ছে যখন এখানে আলোচনা হয়ে গেছে, এখানে আর একবার আলোচনা করতে দেওয়া উচিত ছিলনা।

**মিঃ স্পিকার ঃ** আপনার পয়েন্ট অব অর্ডারটা কি?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** স্যার, এখানে আপত্তি তুলেছেন কংগ্রেস আই সদস্যরা যে—এইভাবে মোশন আসতে পারেনা। আমি রুল ওয়ান এইট্টি ফাইভ, ওয়ান এইট্টি সেভেন, বার বার পড়লাম, তার এই রুলটা বোঝেননি, কিংবা বুঝে না বোঝার ভান করছেন। আসল কথা হচ্ছে ওরা এখনই ওয়াক আউট করবেন, আমি জানিনা ওরা কি চাইছেন, মনে হয়, তারা চাইছেন তারা বক্তব্য রাখবেন পয়েন্ট অব অর্ডার তুলে, তারপর বেরিয়ে যাবেন। তাদের বক্তব্য থাকবে, আবার ওয়াক আউটও থাকবে। আপনি ১৮৮ রুল অনুযায়ী বিচার করবেন।

**মিঃ স্পিকার ঃ** আপনারা যদি মনে করেন, এই রেজোলিউশন আউট অব অর্ডার সেটাও আপনি আলোচনা করতে পারবেন। In support of your amendment you say so.

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** আই অ্যাম অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মাই পয়েন্ট অব অর্ডার ইজ আমি ডিফরমেটরি স্টেটমেন্ট, আন্দোলন, অগ্রদূত, ইত্যাদি এর কোনোটার মধ্যে যাবোনা, কিন্তু আমি এই কথাটা বলছি, উনি আইনের কথা বলেছেন যদিও আমরা আইন বেশি বুঝিনা, ১৮৭র ক্লজ ৬ টা আপনি দেখুন। স্যার, ডাঃ আবেদিন বলেছেন, মন্ত্রীও বলেছেন, রিপিটেশন হচ্ছে কিনা আপনি দেখুন। মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে ১৮৫তে রেজোলিউশন আসাম সম্বন্ধে এনেছেন সেটা ইন্টারকানেকটেড, একই জিনিসের রিপিটেশন হচ্ছে কিনা, হিট করছে কিনা ১৮৭র ক্লজ ৬ কে দেখুন।

**মিঃ স্পিকার ঃ** সেকথা উনি বলেছেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** অত্যন্ত দুঃখের কথা, স্যার, আপনি যেটা বললেন, আপনি চেয়ারে আছেন এবং আই অ্যাম অন এ পয়েন্ট অব অর্ডার, বলা হচ্ছে মিসেস গান্ধী নাকি এই ধরনের ডিফরমেটরি উক্তি করেছেন, কোথায় করেছেন? বরং এই যে আন্দোলন চলছে, শান্তিপূর্ণ আন্দোলন, এই গণ আন্দোলনকে সমর্থন জানিয়েছেন। আমরা কোথাও দেখিনি যে তিনি এই আচরণ সমর্থন করছেন না, তিনি বারবার বলেছেন যাতে বিশৃঙ্খলা সৃষ্টি না হয়, যাতে দেশে শান্তি শৃঙ্খলা বজায় থাকে সেকথাই তিনি বলেছেন। এই গণতান্ত্রিক আন্দোলনকে চেপে দেবার জন্য বামফ্রন্ট সরকার পুলিশ বাহিনীকে লেলিয়ে দিয়েছে। এখানে শ্রীমতী গান্ধী কোথায় ওকথা বলেছেন দয়া করে জানাবেন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ১৮৫তে মোশন এসেছে সেটা সরকার পক্ষের নয়, এই হাউসের প্রধান বিরোধী দল জনতার পক্ষ থেকে আমরা এই মোশন নিয়ে এসেছি। আমাদের বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে আলোচনা করে আজকে আমাদের একটা দিন দেওয়া হয়েছে এবং সেইমতো আমরা এই মোশনটা এনেছি। সরকারপক্ষ কি করবেন না করবেন, জানিনা, আমরা এই আন্দোলন সম্পর্কে কেন্দ্রীয় সরকারের যে

অ্যাটিচিউড দেখেছি সেই ভাষা আমরা এখানে ব্যক্ত করেছি, হাউসে আলোচনা হবে, আমরা আমাদের বক্তব্য রেখেছি, সরকার পক্ষও রাখবেন। এই মোশন সরকার পক্ষ থেকে আনা হয়নি, আলাদা বিরোধী পক্ষ থেকে এই মোশন আনা হয়েছে। অতএব আপনাকে অনুরোধ করবো আমাদের এই মোশন মুভ করবার জন্য আপনি অনুমতি দেন।

**মিঃ স্পিকার ঃ** আমি আপনাদের পয়েন্ট অব অর্ডার শুনেছি। এখন শ্রী প্রবোধ সিন্‌হা মহাশয়কে ১৮৫ ধারা অনুযায়ী প্রস্তাব উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

(Shri Prabodh Chandra Sinha rose to speak)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরাও অ্যামেন্ডমেন্ট দিয়েছি এবং It is our privilege that should be circulated in the House. আদারওয়াইজ আমাদের প্রিভিলেজ কার্টেল করা হচ্ছে বলে আমরা মনেকরি।

**মিঃ স্পিকার ঃ** আচ্ছা ডাঃ আবেদিনও বোধহয় একটা দিয়েছেন, এখন পর্যন্ত সবটা ছেপে তৈরি করা যায়নি, আমি হাউস বিরতি করে দিচ্ছি এবং আশা করছি এরমধ্যে হয়ে যাবে।

(The House was accordingly adjourned till 4-45 p.m.)

(After Adjournment)

[4-45 — 4-55 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত বেদনাহত চিত্তে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা কাগজে দেখলাম ভিয়েতনামের প্রেসিডেন্ট টন ডাক থাং মারা গিয়েছে, একটি সোসালিস্ট কান্ট্রি প্রেসিডেন্ট মারা গিয়েছেন এবং আমাদের বন্ধু রাষ্ট্রের প্রধান তিনি। আমরা আশা করব, তার সম্মানার্থে হাউস অ্যাডজর্ন্ড করা হবে। আমরা শনিবারেও হাউস করেছি। পরে বসে অন্যদিন করা যাবে।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বলছি, বন্ধু রাষ্ট্রের তিনি প্রধান, Unlike the communist leaders of India he dedicated his life — he sacrificed everything.

**মিঃ স্পিকার ঃ** সাত্তার সাহেব সমাজতান্ত্রিক রাষ্ট্রের প্রধান সম্পর্কে তার বক্তব্য রাখছেন, আপনারা একটু শুনুন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, আপনি জানতেন না। কিছুক্ষণ আগে সুনীতি চট্টরাজ কেঁদেই ফেলেছিল। আপনি স্যার, পতাকা অবনমিত করলেন। তার অর্থ হল, আপনি এখানে শোক প্রকাশ করলেন। তাই বলছি, আজকে এখানে শোক প্রস্তাব নেওয়ার পর আমার মনে হয় আজকের দিনের মতো সভার কাজ বন্ধ করে দেওয়া উচিত তার সম্মানার্থে। সরকার পক্ষ থেকেই এটা করা উচিত ছিল। কিন্তু দেখলাম সরকার পক্ষের সি, পি, এম নকল, এরা ভেজাল কমিউনিস্ট। সুতরাং স্যার, এইটা আমি বলছি, আমার মনে হয় অ্যাডজর্ন্ড করে দেওয়া উচিত।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** স্যার, আসাম নিয়ে ওই যে লম্প ঝম্প করছিল, তাতে কিছু

হয়নি। এখন উইথড্র করে নিয়ে পোঁ পোঁ করে পালাচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, এইটা যতীনবাবুর মতো মানুষের মুখেই শোভা পায়। কারণ উনি সোসালিস্টও নন, কমিউনিস্টও নন। কোনও কিছুই নন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** যতীনবাবু যেকথা বললেন এখানে একজন ভদ্রলোকের মুখে, একজন মন্ত্রীর মুখে — এইরকম কথা শোভা পায় না।

**শ্রী লক্ষ্মীচরণ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কথা হচ্ছে ব্যাপারটা এই যে, এই অধিবেশন অনেকক্ষণ পর্যন্ত চলছে, অন্য কাজ সমস্ত বন্ধ রেখে প্রস্তাবটা আলোচনা করতে চাই। ভিয়েতনাম রাষ্ট্রপ্রধান মারা গেছেন, এই সম্পর্কে আমাদের হাউসে যা করণীয় কাজ নিশ্চয়ই করতে হবে। আমার প্রস্তাব হচ্ছে সেটা আজকে নয়। সাধারণ নিয়ম হচ্ছে একটা সেশনে এইরকম ঘটে, কাল অবিচুয়ারি যা করা দরকার, সেই কাজ করা হবে। অর্ধসমাপ্ত অধিবেশনে, এটা আসেনা। যে প্রস্তাব উত্থাপিত আজকে হচ্ছে, সেটা গুরুত্বপূর্ণ আলোচনা, সেটা এড়িয়ে যেয়ে রাষ্ট্রপ্রধানের প্রতি সম্মান জানানো কাজ হচ্ছে না। ও প্রস্তাব নিশ্চয়ই কাল হতে পারে।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা নিশ্চয়ই প্রয়াত রাষ্ট্রনায়কের প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করছি, আগামী কাল লিস্ট অব বিজনেস যা আছে, তাতে অবিচুয়ারি যা করণীয় আছে, তখন করব, আজকে আলোচনা শুরু করা হোক। যে প্রস্তাব এসেছে এটা বিরোধী পক্ষের।

**মিঃ স্পিকার ঃ** বিরোধী পক্ষের এটা অনেকেই বলেছেন, আপনিও জানেন, আমিও জানি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, উনি যা বললেন আমি দুঃখ পেলাম, তিনি বলেছেন শ্রদ্ধা জানাতে পারি কাল ...(নয়েজ)... একটা প্রেসিডেন্ট অব এ স্টেট সারা জীবন সংগ্রাম করলেন তার সোসালিস্ট কান্ট্রির জন্য। এইরকম একটা ঘটনার সঙ্গে আসাম ইসুকে মিশিয়ে ব্যাপারটাকে হাল্কা কেন করছেন, বুঝতে পারছিনা হোয়াট টাইপ অব কমিউনিস্ট দে আর, হোয়াট টাইপ অব সোসালিস্ট দে আর!

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ন্যাশনাল ফ্ল্যাগ হাফ মাস্ট হয়ে গেছে।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আজকে সকালের সংবাদপত্রে পড়েছি ভিয়েতনাম রাষ্ট্রপ্রধান মারা গেছেন। সংবাদটি অত্যন্ত পুরানো। একটি বন্ধু রাষ্ট্রের প্রধান স্বর্গত হয়েছেন, তারজন্য এই বিধানসভায় শোক প্রস্তাব গ্রহণ করা উচিত। কিন্তু উচিত কর্ম করবার লগ্ন অনেকক্ষণ পেরিয়ে গেছে, সভায় আমরা অনেক কাজ করেছি, এমন যে প্রস্তাবের পরিপ্রেক্ষিতে মাননীয় বন্ধুরা বলছেন, এই প্রস্তাব সম্পর্কে বৈধতার প্রশ্ন অনেকক্ষণ তুলেছেন, তখন কিন্তু মাননীয় রাষ্ট্র নায়কের মৃত্যুতে দুঃখপ্রকাশ করেননি। তিনি যে মৃত এই সংবাদ সকালের সংবাদপত্রে বেরিয়েছে। আমি কারও নাম করছিনা, মাননীয় সদস্যরা নিশ্চয়ই সকালে প্রতিদিন সংবাদ পত্র পড়েন। এই মৃত্যু সংবাদ নতুন নয় স্যার।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমরাও সংবাদপত্রে দেখেছি, ঘটনাও শুনেছি। আমরা ওয়েইট করছিলাম, ওরা প্রস্তাব আনেন কিনা দেখছিলাম, দেখলাম ওদের বিবেক নেই। একটা সমাজতান্ত্রিক দেশের নেতারা গেছেন, সারাদিন ওয়েইট করলাম, দেখলাম ওরা যে দেশ থেকে পাননা সেই দেশের জননায়ক-এর মৃত্যুতে রেজলিউশন আনবেননা, ফ্ল্যাগ অনেকক্ষণ নমিত হয়েছে, আমরা মর্মাহত, দেয়ার সুড বি ওয়ান রেজোলিউশন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের জনতা পার্টির নেতা বলেছেন, একজন মৃত ব্যক্তির প্রতি শ্রদ্ধা জানানো দরকার। মৃত ব্যক্তিকে নিয়ে ওরা রাজনীতি করছেন। আমার কথা হচ্ছে যে শ্রদ্ধা জানানো দরকার সেটা আগামি কাল আমরা নিয়মমতো করব। ওরা যেন এই নিয়ে রাজনীতি না করেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** উনি স্যার, বাজে কথা বলছেন। একজন রাষ্ট্রপ্রধান মারা গেছেন ...(**নয়েজ**)... ঠিকমতো আপনিও বলছেননা, কারণ আমি বিধানসভায় দেখলাম একটু আগে পতাকা অর্ধনমিত করছেন।

[4-55 — 5-05 p.m.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, একজন রাষ্ট্রনায়ক সম্পর্কে যে গাম্ভীর্য নিয়ে আলোচনা করা উচিত তা হচ্ছে না, হালকা ভাবে আলোচনা হচ্ছে, সেইজন্য আমি মনেকরি এই আলোচনা অবিলম্বে বন্ধ করা উচিত।

**মিঃ স্পিকার ঃ** আমি আপনাদের কথা শুনলাম, এখন আমি বলি আপনারা শুনুন। অবিচুয়ারি রেফারেন্স করতে গেলে কিছু মেটিরিয়াল দরকার, তা হাতের কাছে নেই। আজকেই আমরা এই সংবাদটা পেয়েছি, অবশ্য খবরের কাগজ থেকে সংবাদ পেয়েছি। আমাদের জাতীয় সরকার এটা কিভাবে পালন করবেন তা আমরা এখনও জানি না। এখনই মাত্র খবর এসেছে, আমরা ফ্ল্যাগ হাফ মাস্ট করেছি, অবিচুয়ারি রেফারেন্স কালকে করা হবে। আপনাদের কথা মেনে নিচ্ছি। আপনারা যদি মনে করেন কালকে হাউস এডজর্ন করা যেতে পারে। রাজ্যসভা আজকে বসছে, এ সম্পর্কে তারা কি করছেন সেটাও আমরা ইতিমধ্যে জানতে পারব। এখন আমি প্রবোধ সিংহ মহাশয়কে তার প্রস্তাব উত্থাপন করতে অনুরোধ করছি।

[4-55 — 5-05 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি প্রথমেই যে প্রস্তাবটি আমি এবং আমার সহযোগী দুই বন্ধু-শ্রী কিরণময় নন্দ ও শ্রী জন্মেজয় ওঝা আমরা এনেছি সেই প্রস্তাবটি এই হাউসের সামনে পড়ে দিচ্ছি। প্রস্তাবটি হচ্ছে,

"আসামের সাম্প্রতিক অবরোধ আন্দোলন দেশের অর্থনীতিতে এক অভাবনীয় সঙ্কট সৃষ্টি করছে। কেন্দ্রে ক্ষমতাসীন দলের সমর্থনে উত্তরবঙ্গে এই অবরোধ আন্দোলন সৃষ্টি হয়েছে। এই অবরোধ এর ফলে বিশৃঙ্খলা দেখা দেবে, সাংবিধানিক গণতন্ত্রের উপর প্রচন্ড আঘাত আসবে এবং আসামের প্রকৃত সমস্যা সমাধানে অন্তরায় ঘটবে। এই বিশৃঙ্খলা পশ্চিমবঙ্গের জনগণের গণতান্ত্রিক ও সাংবিধানিক অধিকার হরণ করার অজুহাত সৃষ্টির একটি প্রচেষ্টা। এই অবরোধ আন্দোলন দীর্ঘস্থায়ী হলে তা জাতীয় সংহতির পক্ষে বিপজ্জনক

হয়ে উঠবে এবং বিচ্ছিন্নতাকামিদের মদত যোগাবে। এই পরিস্থিতিতে এই সভা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে অবিলম্বে এই অবরোধ আন্দোলন প্রত্যাহারের ব্যবস্থা করা হোক।"

স্যার, আমরা যে মূল প্রস্তাবটি দিয়েছিলাম সেই প্রস্তাবটি এডিট করার অধিকার আপনার রয়েছে, আমরা সেটা মেনে নিয়েছি যদিও দু/একটি কথা সেখানে ছিল। আমরা সেখানে যেটুকু বলতে চেয়েছিলাম সেটা হচ্ছে, আসামে যে অবরোধ আন্দোলন চলছে, তৈলখনিগুলি থেকে তেল ভারতের অন্যান্য জায়গায় যেতে দেওয়া হচ্ছে না এর ফলে সারা ভারতবর্ষের অর্থনীতির উপর যে প্রচন্ড আঘাত আসছে সেই সমস্যা কেন্দ্রীয় সরকার সমাধান করতে না পেরে তারা দেশের জনসাধারণের দৃষ্টিভঙ্গী অন্যদিকে ঘুরিয়ে দেবার চেষ্টা করছেন। মূল সমস্যা থেকে দেশের জনগণের দৃষ্টিভঙ্গী অন্যদিকে ঘুরিয়ে দেবার জন্য শাসকদল, তারা উত্তরবঙ্গে অবরোধ আন্দোলন শুরু করেছেন এবং সেই আন্দোলন আজকে শুধু উত্তরবঙ্গের ক্ষেত্রেই সীমাবদ্ধ নেই, পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় সেই আন্দোলন ছড়িয়ে পড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আসামের সমস্যাকে কেন্দ্র করে এই বিধানসভায় যখন প্রথম একটি প্রস্তাব আলোচনা করা হয়েছিল তখন বিরোধী দল-ইন্দিরা কংগ্রেসের নেতা শ্রী ভোলানাথ সেন সেদিন আপত্তি করে বলেছিলেন যে এই বিধানসভায় আসাম সমস্যা নিয়ে আলোচনা করাটা সমীচিন হবে না। কারণ শ্রীমতী ইন্দিরা গান্ধী, ভারতবর্ষের প্রধানমন্ত্রী, তিনি আসাম সমস্যার সমাধানের চেষ্টা করছেন। আজকে বিধানসভায় যদি কোনও প্রস্তাব গ্রহণ করা হয় তাহলে আসামের জনসাধারণের সাথে পশ্চিমবাংলার জনসাধারণের একটা ভুল বোঝাবুঝির সৃষ্টি হবে এবং আসাম সমস্যার সমাধানের পথে এটা একটা বড় অন্তরায় হিসাবে দেখা দেবে। সুতরাং সেদিন তিনি সেই প্রস্তাব উত্থাপনে বিরোধিতা করেছিলেন। প্রস্তাব যাতে আলোচিত না হয় সেদিন তিনি সেকথা বলেছিলেন। কিন্তু আজকে আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি কিছুদিন আগে যারা এই ধরনের মতামত পোষণ করতেন সেই দলেরই কিছু বন্ধু আজকে তারা কি করছেন? উত্তরবঙ্গে ক্রমাগত অবরোধ আন্দোলন চালিয়ে যাচ্ছেন এবং সেই আন্দোলন আজকে শুধু উত্তরবঙ্গের ক্ষেত্রেই সীমাবদ্ধ নয়, দক্ষিণ বঙ্গ, কলকাতার বিভিন্ন জায়গায় সেই আন্দোলন ছড়িয়ে পড়ছে। সেই আন্দোলনের একটা অশান্ত রূপ প্রত্যেকদিন সকালের সংবাদপত্র খুলেই আমরা দেখতে পাচ্ছি। আমরা রোজই রেডিওতে শুনতে পাচ্ছি বিভিন্ন জায়গায় আন্দোলনকারিদের সাথে পুলিশের সংঘর্ষ ঘটছে। আন্দোলনকে আয়ত্বে রাখার জন্য বিভিন্নরকম প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করতে হচ্ছে। পশ্চিমবঙ্গে একটা যে শান্তিপূর্ণ অবস্থা বিরাজ করছিল সেই অবস্থা আজকে ব্যাহত হচ্ছে। এর ফলে হচ্ছে কি? আজকে শুধু আসামের অর্থনীতির উপর যে আঘাত আসছে তা নয়, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের অর্থনীতির উপর শুধু যে আঘাত আসছে তা নয়, সারা উত্তরপূর্ব ভারতের অর্থনৈতিক পরিস্থিতির উপর একটা বিরাট প্রতিক্রিয়া সৃষ্টি করছে এই আন্দোলন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আসামে যে আন্দোলন চলছে তাতে বলা হচ্ছে বিদেশি যারা তারা আসামে থাকতে পারবে না। এখন কারা স্বদেশি, আর কারা বিদেশি, সেটা নির্দ্ধারণ করে দেবার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। আমরা এই হাউসে সর্বসম্মত সিদ্ধান্ত গ্রহণ করে এবং কেন্দ্রীয় সরকারের উপর সম্পূর্ণ আস্থা অর্জন করে ভারত সরকারের কাছে এই আবেদন জানিয়েছি যে অবিলম্বে আসাম সমস্যার ক্ষেত্রে

হস্তক্ষেপ করে এই সমস্যার সমাধান করে দিন। এই কথা আমরা অকপটে স্বীকার করতে পারি যে কেন্দ্রীয় সরকার এই সমস্যার সমাধান করার জন্য বিরোধী দলের সমস্ত সদস্যদের নিয়ে আলোচনা করছেন এবং আসামে যারা আন্দোলন করছেন ছাত্র, যুবকরা, তাদের প্রতিনিধিদের ডেকে নিয়ে আলোচনা করছেন। আর এই বিদেশি সমস্যার সমাধান করার জন্য ভিত্তি কি হবে সেই সম্পর্কে কেন্দ্রীয় সরকার তাদের মতামত ব্যক্ত করেছেন যে ১৯৭১ সালকে ভিত্তি ধরে এই বিদেশি সমস্যার সমাধান করতে হবে। বারে বারে আলোচনা হচ্ছে, গৌহাটিতে আলোচনা হচ্ছে, দিল্লিতে আলোচনা হচ্ছে। এই অবরোধ আন্দোলন সৃষ্টি হওয়ার পূর্বে অন্তত এটুকু মোটামুটি মনে হচ্ছিল প্রথম পর্যায়ে আসামে অসমীয়াদের আন্দোলনের গতিবেগ যতটা তীব্র ছিল সেটা যেন কিছুটা স্তিমিত হয়ে আসছিল। তবে এই কথা ঠিক আমাদের পশ্চিমবঙ্গের জনসাধারণের উদ্বেগ কারও চেয়ে কম নয়। বাঙালিরা আসামে নির্যাতিত হচ্ছেন। ভারতবর্ষের যেকোনও প্রান্তেই যদি কোনও নাগরিক অধিকার ক্ষুন্ন হয়, তাদের উপর বে-আইনিভাবে কোনওরকম কার্যকলাপ যদি করা হয়, তাদের ঘর-দোর যদি জ্বালিয়ে দেওয়া হয়, তাদের মার-ধোর করে যদি ভিটে-মাটি ছাড়া করা হয়, তাদের যদি উদ্বাস্তুতে রূপান্তরিত করা হয় তাহলে এই অন্যায় কাজের প্রতি আমাদের সমর্থন নেই। সুতরাং আসামে যে সমস্ত অসমীয়া জনসাধারণ নির্যাতিত হয়েছেন, যারা হাজারে হাজারে পশ্চিমবঙ্গে চলে এসে আশ্রয় গ্রহণ করতে বাধ্য হয়েছেন, তাদের প্রতি আমাদের গভির সহানুভূতি রয়েছে, সমবেদনা রয়েছে। কিন্তু সেই সমবেদনা, সহানুভূতির সাথে সাথে এই কথা বলতে চাই, আসামের সমস্যা আজকে অত্যন্ত জটিল আকার ধারণ করেছে, এই সমস্যার সমাধান করার জন্য যেটুকু কার্যকর ব্যবস্থা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে নেওয়া দরকার সেই ব্যবস্থা তারা সত্বর গ্রহণ করুন। পশ্চিমবঙ্গে আমরা যেন এমন কিছু করে ফেলতে না পারি যাতে করে এই সমস্যা আরও জটিল আকার ধারণ করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন পশ্চিমবঙ্গে এই অবরোধ আন্দোলন সৃষ্টির ফলে একটা বিরাট প্রতিক্রিয়া সৃষ্টি হয়েছে। আপনি জানেন আসামে বাংলা ভাষাভাষি মানুষ যারা বাস করেন তারা অত্যন্ত সংখ্যালঘু সম্প্রদায় সেখানে তারা বলেছেন পশ্চিমবঙ্গে এই যে অবরোধ আন্দোলন হচ্ছে তার ফলে নিত্য প্রয়োজনীয় জিনিস উত্তরপূর্ব ভারত আসামে আসছে না। আসামে বসবাসকারি বাঙালিরা কিন্তু এটুকু প্রতিবাদ করছেন। তারা বলছেন আমরা এখানে বাঙালি যারা রয়েছি এর বিরুদ্ধে অর্থনৈতিক আন্দোলন শুরু করব, পিকেটিং শুরু করব। তাহলে অবস্থাটা কি দাঁড়াচ্ছে? অবস্থাটা সমাধানের পথে না এগিয়ে ক্রমে ক্রমে আরও জটিলতার দিকে এগোতে শুরু করেছে। আসামে যারা আন্দোলন পরিচালনা করছিল তাদের মধ্যে একটা নমনীয় মনোভাব দেখা দিয়েছিল কেন্দ্রীয় সরকারের পারসুয়েসানে, সেই নমনীয় মনোভাবের পরিবর্তন হয়ে এখন তাদের মধ্যে একটা জেদি অনড় মনোভাব সৃষ্টি হয়েছে। এই যদি হয় তাহলে কি দাঁড়াচ্ছে? দুটি রাষ্ট্রের মধ্যে সম্পর্কটা আরও বিঘ্নিত হবে এবং আসাম সমস্যার সমাধান আরও বিলম্বিত হবে। কেন্দ্রীয় সরকারের যে আস্থা অর্জন করেছিলাম, তাদের যে দায়িত্ব দিয়েছিলাম রাজনৈতিক দিক থেকে, প্রশাসনিক দিক থেকে, অন্য যেভাবে এই সমস্যার সমাধান করার জন্য তাদের যে সুযোগ রয়েছে, করণীয় কর্তব্য রয়েছে, সেই করণীয় কর্তব্য তারা পালন করুন। ঠিক আসামে যেভাবে মানুষদের উপর অত্যাচার হচ্ছে এইরকম অত্যাচার দেশের অন্য কোথায়ও নাগরিকদের উপর হতো তাহলে নিশ্চয়ই মানবিক কারণে আমরা তার প্রতিবাদ করতাম। এবং এইরকম

[5-05 — 5-15 p.m.]

অবরোধ দু একদিন চলতে পারে কিন্তু এই অবরোধ আন্দোলন ক্রমাগত স্থায়ী ব্যবস্থা হিসাবে গ্রহণ করার চেষ্টা যদি করা হয় তাহলে নিশ্চয়ই তার প্রতিবাদ ও প্রতিকার করতে হবে। কারণ এতে ভারত যুক্তরাষ্ট্রের ঐ সংহতি নষ্ট হবার সম্ভাবনা আছে। এইরকম আন্দোলন উত্তরপূর্ব ভারতে বিচ্ছিন্নভাবে অনেকবার হয়েছে এবং এইরকম আন্দোলন করে ভারতের যুক্তরাষ্ট্রীয় কাঠামোকে আঘাত করার চেষ্টা করা হয়েছে। দু তিনটি রাষ্ট্র ভারতবর্ষ থেকে আলাদা হয়ে অন্য একটি রাষ্ট্র করার চেষ্টা চলেছে। নাগাল্যান্ডে বিদ্রোহী ফিজোর নেতৃত্বে এবং মিজোরামে এইরকম আন্দোলন হয়েছে। এখন এই অবরোধ আন্দোলন হয়েছে। এখন এই অবরোধ আন্দোলনকে যদি আমরা প্রশ্রয় দিই তাহলে ঐসব আন্দোলন পরিপুষ্ট হবে বলে আমি মনেকরি। আমি মনেকরি এই আন্দোলন চলতে থাকলে আমাদের যথেষ্ট ক্ষতির কারণ হতে পারে। স্যার, আপনি জানেন পশ্চিমবঙ্গে ইন্দিরা গান্ধীর দলের যারা সদস্য তারাও বলেছেন এই আন্দোলন যথেষ্ট ক্ষতিকারক হবে। প্রধানমন্ত্রী নিজে বলেছেন এই আন্দোলনের প্রতি আমাদের কোনও সমর্থন নাই। কেন্দ্রের দুজন মন্ত্রী গণিখান চৌধুরি ও প্রণব মুখার্জি বলেছেন আসামের বিরুদ্ধে এই অবরোধ আন্দোলন অবিলম্বে বন্ধ করা উচিত। পশ্চিমবঙ্গের ইন্দিরা কংগ্রেসের সভাপতি মাননীয় অজিত পাঁজা মহাশয়ও এই আন্দোলনের বিরোধিতা করেছেন। এতে পশ্চিমবাংলায় একটা জটিলতার সৃষ্টি হবে। অনেকেই বলেছেন যে এই আন্দোলন অবিলম্বে প্রত্যাহার করা উচিত। আর অন্য দিকে ঐ দলের অন্যান্য কিছু বন্ধুর জেদের মনোভাব সৃষ্টি হয়েছে তারা বলেছে আমরা আন্দোলন করব। কিন্তু এই আন্দোলনের পিছনে উদ্দেশ্য কি? স্যার, গত শনিবার আনন্দবাজারে একটি সংবাদ বেরিয়েছে এবং সেই সংবাদের বিরোধিতা করে কোনও প্রতিবাদ বা বিবৃতি বেরোয় নি। লোকসভার সদস্য মাননীয় কমলনাথ বলেছেন আসামকে কেন্দ্র করে পশ্চিমবাংলার উত্তরবঙ্গে যে ঘটনা ঘটছে পশ্চিমবাংলা সরকার তাকে উপেক্ষা করে আসাম সমস্যা সমাধানের পথে একটা অন্তরায় সৃষ্টি করছে। আইন শৃঙ্খলা ব্যাহত হচ্ছে। পশ্চিমবঙ্গ সরকারকে বরখাস্ত করা দরকার। সরকারের সংবিধানিক দায়িত্ব আছে এবং তা পালন করা দরকার। এইসব কথা আমরা সমর্থন করি। আমরা আনপ্রোভোকেটেড আন্দোলনে যদি পুলিশ যায় নিশ্চয় তা সমর্থন করব না। যেখানে দেখবো স্বাভাবিকভাবে জীবনযাত্রা পরিচালনার ক্ষেত্রে যদি কোনও বাধার সৃষ্টি হয় সরকার যদি সেটা বোধ করে তাহলে নিশ্চয় এই সরকারকে প্রশংসা করতে হবে। আসামকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় যে অবরোধ আন্দোলন হচ্ছে তার মূল উদ্দেশ্য হচ্ছে আসাম সমস্যাকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় এমন একটা পরিবেশ এমন একটা পরিবেশ এমন একটা পরিস্থিতির সৃষ্টি করা যার ফলে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত যে সরকার এখানে রয়েছে সেই সরকারকে ক্ষমতা চ্যুত করা। এই আন্দোলন ছয় মাস ধরে হচ্ছে। আজকে যদি কেন্দ্রীয় সরকার একটু ততপর হতেন তাহলে এই আন্দোলন অনেক আগেই বন্ধ হয়ে যেত। ইন্দিরা গান্ধী ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যাচ্ছেন তিনি নারায়ণপুরে গেছেন। আর আসামের প্রতিনিধিরা যখন প্রধান মন্ত্রীর সঙ্গে কথা বলতে দিল্লি গিয়েছিলেন . তখন তারা প্রধান মন্ত্রীকে বলেছিলেন আপনাকে আমন্ত্রণ জানাচ্ছি আপনি আসামে চলুন এবং সেখানে আরও অন্যান্যদের সাথে কথাবার্তা বলুন এইরকম একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন আপনি

নিজে গিয়ে তা পর্যালোচনা করুন। তিনি এই তিন মাসের মধ্যেও কোনও সময় করে উঠতে পারলেন না আসামে গিয়ে তাদের সঙ্গে কথাবার্তা বলতে। নিশ্চয় যদি তিনি সেখানকার সাধারণ মানুষের কাছে সমস্ত কথা খুলে বোঝাবার চেষ্টা করতেন তাহলে পরিস্থিতি অন্যদিকে প্রবাহিত হত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আসামে এই ধরনের আন্দোলন নতুন ঘটছে না। ১৯৫৯ সালে বঙ্গাল খেদা আন্দোলন হয়েছিল। তার আগেও অন্যান্য সময়ে আন্দোলন হয়েছে। কিন্তু তখন আমরা কি দেখেছি? আমরা দেখেছি যে যখনই একটা বিরাট বিক্ষোভ দেখা দিয়েছে, সম্প্রীতি নষ্ট হয়েছে, প্রাদেশিকতার বীজ একটা উগ্র আকার ধারণ করে শান্তির ঐক্যকে নষ্ট করার চেষ্টা করেছে, আমরা সেখানে দেখেছি যে জাতীয় স্তরের নেতারা সঙ্গে সঙ্গে সেখানে ছুটে গেছেন, সেখানে অবস্থান করেছেন, সেখানে পদযাত্রা করেছেন, সেখানকার জনগণের মধ্যে শুভবুদ্ধি জাগরণের, সম্প্রীতি ফিরিয়ে আনার জন্য চেষ্টা করেছেন। সেই কাজ কিন্তু এখন হচ্ছে না। তাই, আমাদের জনতা পার্টির পক্ষ থেকে আমাদের যুবজনতার ছেলেরা ঠিক করেছে যে ১০ই এপ্রিল এর পরে তারা আসামে যাবে এবং সেখানে তারা পদযাত্রা করবে আসামের বাঙালি জনসাধারণের মধ্যে প্রতিবেশি সুলভ যে সম্পর্ক রয়েছে, সেই চেতনাবোধকে, সেই শুভবুদ্ধি জাগরণের জন্য সেখানে গিয়ে মানুষের মনের পরিবর্তনের জন্য যদি আন্দোলন হত তাহলে তার একটা ভিন্ন প্রতিক্রিয়া সৃষ্টি হত। তা না করে আজকে স্বাধীন দেশের নাগরিক হিসাবে এক দেশের জনসাধারণ আর এক দেশের জনসাধারণের উপর অর্থনৈতিক অবরোধ শুরু করবে, এই অর্থনৈতিক অবরোধ আমরা সমর্থন করতে পারিনা। তাই, আমরা মনেকরি আজকে পশ্চিমবাংলায় যে অবরোধ আন্দোলন শুরু হয়েছে, সেই অবরোধ আন্দোলন যেহেতু জটিলতার সৃষ্টি করবে, আসাম সমস্যার সমাধান হবেনা এবং পশ্চিমবাংলায় অহেতুক কেন্দ্রের হস্তক্ষেপের একটা পরিবেশ সৃষ্টি করবে। এই কথা বলে আমি সভার সদস্যদের কাছে আবেদন করব যে প্রস্তাব আমি এখানে উত্থাপন করেছি সেটা সকলে গ্রহণ করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** যে সমস্ত সংশোধনী এসেছে সেগুলি আমি ধরে নিচ্ছি যে নিয়মানুযায়ী এবং আইনানুগ ভাবে উত্থাপিত হয়েছে। এখন সংশোধনী সহ এই প্রস্তাবের উপর আলোচনা চলবে।

## 57th Report of the Business Advisory Committee

**মিঃ স্পিকার ঃ** আগামী বিজনেস অ্যাডভাইসরি কমিটির একটা রিপোর্ট যাতে আগামী কয়েকদিনের কাজের কর্মসূচি নেওয়া হয়েছে সেটা আপনাদের সামনে তুলে ধরছি। আমি কার্য উপদেষ্টা কমিটির ৫৭তম প্রতিবেদন পেশ করছি। এই কমিটির বৈঠক আজ ৩১এ মার্চ বিধানসভার সাময়িক বিরতির সময় আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে ২রা এপ্রিল থেকে ৯ই এপ্রিল পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিতভাবে নির্দ্ধারণের জন্য সুপারিশ করেছে।

| | | |
|---|---|---|
| Wednesday, 2-4-1980 | (i) The West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Amendment) Bill, | - 1 hour. |

| | | | | |
|---|---|---|---|---|
| | | | 1980 (Introduction, Consideration and Passing) | |
| | | (ii) | The West Bengal Land Reforms (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) | -2 hours. |
| | | (iii) | The West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) | -1 hour. |
| Thursday, | 3-4-1980 .. | (i) | The West Bengal Homoeopathic System of Medicine (Second Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) | -2 hours. |
| | | (ii) | The Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) | 1 hour. |
| Tuesday, | 8-4-1980 .. | | The West Bengal Primary Education (Amendment) Bill, 1980 (Introduction Consideration and Passing) | -4 hours. |
| Wednesday, | 9-4-1980 .. | | Business remaining from Tuesday, the 8th April, 1980. | -3 hours. |

এইভাবে এটা গৃহীত হয়েছে। আমি এখন পরিষদীয় মন্ত্রী মহাশয়কে আনুষ্ঠানিক ভাবে প্রস্তাব রাখবার জন্য অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা কমিটির ৫৭তম প্রতিবেদন যে কর্মসূচির সুপারিশ করা হয়েছে আমি তা অনুমোদনের জন্য বিধানসভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি এটা ধরে নিচ্ছি যে আপনারা গ্রহণ করেছেন।

## DISCUSSION ON MOTION UNDER RULE-185 WAS RESUMED AGAIN

[5-15 — 5-25 p.m.]

**শ্রী নিখিল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসামের ঘটনাকে কেন্দ্র করে পশ্চিমবাংলার

বিভিন্ন স্থানে বিশেষ করে উত্তরবাংলায় যে বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা করা হচ্ছে, তার উপর যে প্রস্তাব এসেছে, তাতে মাননীয় সদস্য শ্রী লক্ষ্মীচরণ সেন মহাশয় যে সংশোধনী দিয়েছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য আমি রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্যরঞ্জন বাপুলি মহাশয় এবং রজনী দলুই মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন, সেইগুলোকে বিরোধিতা করা ছাড়া আর কোনও উপায় নেই। জয়নাল আবেদিন মহাশয় যে সংশোধনী রেখেছেন তাতে দু চারটি কথা ভাল থাকলেও সামগ্রিক ভাবে সেই সংশোধনীকে গ্রহণ করা আমার পক্ষে সম্ভব হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথাটা বলতে চাই, কিছুদিন আগে এখানে আসাম সম্পর্কে যে প্রস্তাবের আলোচনা হয়েছে, ভোলাবাবু তার উপর বক্তব্য রেখেছিলেন। তার বক্তব্যটা কংগ্রেস(ই)'র বক্তব্য কি না জানি না, তিনি তিনটি কথা বলেছিলেন, আসাম-এর এই ব্যাপারে। এই ব্যাপারে কারণটা খুঁজে বার করতে হবে। কারণ সম্পর্কে বলতে গিয়ে তিনি বলেছেন যে উত্তরপূর্ব ভারতে যে অসামঞ্জস্যপূর্ণ বন্টন হচ্ছে কেন্দ্রের দ্বারা তাই নিয়ে আসামে যে ঘটনা ঘটছে, এটা তার মূল কারণ। এখন তিনি সেই মত পাল্টেছেন কি না জানিনা। দু নং কথা তিনি বলেছেন, আমাদের সতর্ক হয়ে এবং সহনশিলতা দিয়ে এই প্রশ্নের আলোচনা করা উচিত। তিন নং তিনি বলেছেন হিংসা দিয়ে হিংসা রোধ করা যায় না। অন্যায় কাজকে অন্যায় কাজ দিয়ে রোধ করা যায় না। সেদিন ভোলাবাবু যে কথা বলেছিলেন আজকে কংগ্রেস আই এর যারা লোক, তারা তা মানেন কি না বা তারা তাদের মত পরিবর্তন করেছেন কিনা বোঝা খুব দুস্কর। কারণ প্রথম যখন এই অবরোধ আন্দোলন, বিশৃঙ্খলার কথা ঘোষণা করলেন সুব্রতবাবু, তখন অজিত বাবুর একটা বিবৃতি দেখেছিলাম। ওদের যে পাল্টা একটা যুব সংগঠন আছে তার। সুব্রতবাবু দিল্লি গেলেন, দিল্লি থেকে ফিরে এসে বললেন, আমরা যে বলেছি, আন্দোলন যেমন চলছে তেমনি চলবে। এটা থেকে যদি মনে করে নেওয়া হয় যে এই অবরোধ যা করেছেন, তাতে ইন্দিরা গান্ধীর আশির্বাদ আছে, সঞ্জয় গান্ধীর আশির্বাদ আছে, কমলনাথের আশির্বাদ আছে, তাহলে কি ভুল করা হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ভোলাবাবু বলেছিলেন যে এটা কেন্দ্রের ব্যাপার, জ্যোতিবাবুর করার কিছু নেই। জ্যোতিবাবুর মাথা কাটিব লাগে, এই যে আসামে উঠেছে, এর কারণটা হচ্ছে, জ্যোতিবাবু কেন এর মধ্যে নাক গলাতে গেলেন? এই সমস্যার সমাধান পার্লামেন্টের ভিত্তিতে হবে, পার্লামেন্টের বেসিসে হবে। এই সমস্যার সমাধান নিয়ে জ্যোতিবাবুর মাথা গলাবার কোনও কারণ নেই। এবং স্বরাষ্ট্রমন্ত্রী জৈল সিং বললেন, জ্যোতি বাবু কেন এর মধ্যে মাথা গলাচ্ছেন? আমরা কেন্দ্রে যারা বসে আছি, আমরা এই সমস্যার সমাধান করব। অন্য কাউকে মাথা গলাতে দেব না। এই কথাগুলো আজকে ইন্দিরা কংগ্রেসের এখানকার যারা নেতা, তারা ভুলে গেছেন কিনা জানিনা। এই কথা বললে চলবে না, এটা কংগ্রেস আই এর আন্দোলন নয়, এটা কংগ্রেস আই এর যুব সংস্থার আন্দোলন, ছাত্র সংস্থার আন্দোলন। কারণ সুব্রতবাবু কংগ্রেস আই এর সম্পাদক পশ্চিমবাংলা কংগ্রেস আই এর সাধারণ সম্পাদক তিনি। সুব্রত বাবু যে আন্দোলনের নেতা, আমরা ধরে নেব সেই আন্দোলন, সেই ঘটনা, সেই বিশৃঙ্খলা পশ্চিমবাংলা ইন্দিরা কংগ্রেসের আন্দোলন, ইন্দিরা কংগ্রেসের তৈরি ঘটনা। সুতরাং এর দায় দায়িত্ব সম্পূর্ণভাবে ইন্দিরা কংগ্রেসের। পশ্চিমবাংলার নেতা যারা তাদের মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপার কি ঘটছে, উত্তরবাংলার বিভিন্ন জায়গায় যানবাহন বন্ধ করে দেওয়া হয়েছে। দমদমে যানবাহন বন্ধ করে দেওয়া হল, বেথুয় [illegible]তে যানবাহন বন্ধ করে দেওয়া

হল, কলকাতায় যানবাহন বন্ধ করে দেওয়া হল, এটা কি আন্দোলন? এটা হচ্ছে, যে কোনওভাবে হোক পশ্চিমবাংলায় একটা বিশৃঙ্খলা সৃষ্টি করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্দেশ্যটা বুঝতে হবে, উদ্দেশ্য হচ্ছে এই আসামে যে ঘটনাগুলো ঘটলো, সেই ঘটনার যথেষ্ট কারণ ছিল। পশ্চিমবাংলার বাঙালি যারা তাদের উত্তেজিত হওয়ার যথেষ্ট কারণ হয়েছিল এবং ওরা আরও আশা করেছিলেন, আসামের ঘটনাকে যদি ঘটতে দেওয়া যায়, আসামে সেই ঘটনা চলতে দেওয়া যায়, তাহলে পশ্চিমবাংলায় প্রাদেশিকতা মাথা চাড়া দিয়ে উঠবে। এখানে এমন ধরনের বিশৃঙ্খলা হবে যাতে এরা সুবিধা পাবেন যে পশ্চিমবাংলায় গরিব মানুষের মধ্যে যে ঐক্য আছে তা ব্যাহত হবে। এই ছিল ওদের আশা। তাই আসামের ঘটনাকে জিইয়ে রেখে ইন্দিরা গান্ধী সেখানকার ছাত্রদের ডাকলেন, সংঘর্ষ কমিটিকে ডাকলেন, তাদের গায়ে পিঠে হাত বোলালেন, তাদের সঙ্গে খানাপিনা করলেন এবং তাদের ফেরত পাঠিয়ে দিলেন। বললেন, আমি ওদের কথা মানতে পারছি না। অর্থাৎ ওরা যা করছে করুক এবং পশ্চিমবাংলায় যদি এর কোনও প্রতিফলন ঘটে, তাহলে পশ্চিমবাংলার সরকারকে ভাঙা সহজ হবে। কারণ কি? তিনি দেখেছেন পশ্চিমবাংলার জনসাধারণের রাজনৈতিক চেতনা অনেক ঊর্ধ্বে, তাদের সেই চেতনা তিনি ভাঙতে পারেননি বলেই, এই দিকে যাবার চেষ্টা করলেন। তাই তিনি ঠিক করলেন যে, যদি পশ্চিমবাংলায় বিশৃঙ্খলা সৃষ্টি করতে পারা যায় এবং এই ইসুতে যদি সেটা করা হয় তাহলে হয়ত পশ্চিমবাংলায় কিছু মানুষের চিপ সেন্টিমেন্ট পাওয়া যাবে এবং সাধারণ মানুষের একটা অংশকে যদি পাওয়া যায় তাহলে বিশৃঙ্খলা অজুহাতে পশ্চিমবাংলার সরকারকে ভাঙার কথা বলা যাবে। যেটা প্রাণের ভিতরে অন্তর্নিহিত ছিল সেটাই কমলনাথ বলে ফেলেছেন। ওরা যেকথা প্রায়ই বলেন। ঐ ইন্দিরা কংগ্রেসের সদস্যদের কাছ থেকে আমরা প্রায়ই শুনি, আপনারা আর কতদিন, আপনারা আর কতদিন। সুতরাং তারা আসামের ঘটনা নিয়ে পশ্চিমবাংলায় বিশৃঙ্খলা সৃষ্টি করাতে চেয়েছিলেন এবং সেটা একটা উদ্দেশ্য নিয়ে করতে চেয়েছিলেন। তাদের উদ্দেশ্য ছিল পশ্চিমবাংলায় বিশৃঙ্খলা সৃষ্টি করে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে এই সরকারকে যাতে ভাঙা যায় তারজন্য একটা পরিবেশ সৃষ্টি করা। যে কথা রোজ ওরা বলেন, ওদের মুখের কথা যেটা। (**শ্রী রজনীকান্ত দলুই ঃ— এখানে আইন-শৃঙ্খলা আছে?**) আইন-শৃঙ্খলা আছে রজনীবাবু। আপনি যে কাজকর্ম করেন তাতে আইন-শৃঙ্খলা না থাকলে আপনাকে এখানে থাকতে হতো না। আপনি বাইরে কি কাজকর্ম করেন, তা আপনি জানেন, আমিও জানি। সুতরাং ব্যক্তিগত আলোচনা আমি করতে চাই না, আপনারাও সেটা আনবেন না। কিন্তু ওদের সেই চেষ্টা ৭ দিনের বেশি চললনা, ৭ দিনেই সব শেষ হয়ে গেল। সব কিছু গুটিয়ে নিয়ে উঠে পড়লেন। কারণ মানুষ ওদের সঙ্গে নেই। ওরা কলকাতা থেকে লোক ধরে নিয়ে গিয়ে উত্তরবঙ্গে পাঠিয়েছিলেন, যে ১০০ জন লোককে দমদমে পাঠিয়েছিলেন, সেই ১০০ জনকেই আবার কখনও বেথুয়াডহরিতে কখন বহরমপুরে কখনও শ্যামবাজারে নিয়ে গিয়ে আন্দোলনের নামে বিশৃঙ্খলা সৃষ্টির কাজে নিযুক্ত করেছিলেন। কিন্তু এতো করেও পশ্চিমবাংলার মানুষের মনে রেখাপাত করতে পারেননি। তাই তো গণিখান চৌধুরী বলছেন, আন্দোলন বন্ধ কর, প্রণববাবু বলছেন আন্দোলন বন্ধ কর। ইন্দিরা গান্ধী আজকে সচেতন হয়ে বলছেন, এ জিনিস চলতে পারেনা, ইন্ডিয়ান এয়ার-লাইন্স আমাদের কেন্দ্রীয় সংস্থা সেখানে হাঙ্গামা করবে, এ জিনিস কখনওই চলতে পারেনা। এসব এখুনি বন্ধ কর। তাই তো আজকে শুনছি যে, ওরা সেখান

থেকে ল্যাজ গুটিয়ে চলে এসেছেন।

[5-25 — 5-35 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইন্দিরা কংগ্রেসের এই ঘটনা ঘটাবার কারণ আর কিছুই নয়, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার মানুষের স্বার্থে কাজ করছেন, সেই কাজকে ব্যাহত করে বিশৃঙ্খলা সৃষ্টি করার চক্রান্ত। ওদের এই কাজ বিশৃঙ্খলা সৃষ্টি করা চক্রান্ত ছাড়া আর কিছুই নয়। সেই চক্রান্ত ব্যর্থ হয়ে গেছে। যেমন লোকসভার নির্বাচনকে নিয়ে ওরা যা করতে চেয়েছিলেন তা ব্যর্থ হয়ে গেছে। তারপর খবরের কাগজে যা দেখছি তাও আমি আপনার অবগতির জন্য জানাতে চাই যে, আনন্দবাজার কাগজ লিখছে, ওরা যা করছে খুব ভালো কাজ করছে। আসামে যা ঘটছে তা প্রতিক্রিয়াশীল ঘটনা, এবং এখানে যা করা হচ্ছে তাও প্রতিক্রিয়াশীল কাজ। কিন্তু কোনও প্রতিক্রিয়াশীল কাজকে যদি আর একটা প্রতিক্রিয়াশীল কাজ দিয়ে প্রতিরোধ করা যায় তাহলে সেটা প্রগতিবাদি কাজ হয়ে যায়। আমরা এই খবর পড়ে অবাক হয়ে যাই, কি চমৎকার কথা! তাহলে কোথাও হয়ত হিন্দু মুসলমানে দাঙ্গা হল, হিন্দুরা মুসলমানদের কাটল, তাহলে কি মুসলমানরা হিন্দুদের কাটবে? সেটাই কি হবে প্রতিকার? তাহলে আমরা এরমধ্যে দিয়ে কি দেখছি? আমরা দেখছি যে, আনন্দবাজার এই চক্রান্তকে মদত দিচ্ছে। তারা বিশৃঙ্খলা সৃষ্টি করতে বলছে, তারা বিশৃঙ্খলা সৃষ্টি করতে চাইছে। কারণ তারাও তারমধ্যে দিয়ে এই সরকারকে ভাঙতে চাইছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একথা জিজ্ঞাসা করতে চাই যে, আসামের সমস্ত সাধারণ মানুষ কি আজকে আন্দোলন করছে? সকলেই কি আন্দোলনের পক্ষে আছে? তাহলে তাদের সকলের খাদ্য বন্ধ করাটা কি মানবিক কাজ হবে? কিন্তু এই ঘটনাকে কি প্রতিরোধ করা যায় না? কলকাতার বিভিন্ন জায়গায়, দমদমে বাস বন্ধ করে দিয়ে, যানবাহন চলাচল বন্ধ করে দিয়ে, বেথুয়াডহরিতে বাস বন্ধ করে দিয়ে, বহরমপুরে বাস বন্ধ করে দিয়ে, বাসে ঢিল মেরে কি হবে? এই অবরোধ হচ্ছে পশ্চিমবাংলার এক জায়গা থেকে অন্য জায়গায় সরবরাহ বন্ধ করা, পশ্চিমবাংলার এক জায়গার জিনিস অন্য জায়গায় যাতে যেতে না পারে, পশ্চিমবাংলায় এক অদ্ভুত অবস্থা সৃষ্টি করার প্রয়াস। পশ্চিমবাংলার অর্থনৈতিক দিককে ধাক্কা দেওয়ার চেষ্টা করা যাতে এক প্রান্তের জিনিস অন্য প্রান্তে না যেতে পারে। সেইজন্য বেথুয়াডহরিতে হাঙ্গামা করা। বেথুয়াডহরিতে কি আসামের লোকেরা থাকে? কলকাতার শ্যামবাজারের মোড়ে কি আসামের লোকেরা থাকে? বহরমপুরে কি আসামের লোকেরা থাকে? তাহলে এখানে কাঁচ ভাঙা কেন? দমদমে বাস পুড়লো কেন? বাসের কাঁচ ভাঙা হলো কেন? আমরা দেখেছি, কংগ্রেসি কর্তারা বলছেন এখান থেকে মন্ত্রীদের পাঠিয়ে দেওয়া হয়েছে, সাদা পোষাকের পুলিশ পাঠিয়ে দেওয়া হয়েছে, সি.পি.এম ১০০ জন লোককে ভলেনটিয়ার হিসাবে পাঠিয়েছে এইসব কথা ওনাদের কর্তারা বলছেন। আমি বলি, আমাদের বামফ্রন্ট সরকারকে ভলেনটিয়ার পাঠাতে হবে না, আমরা লক্ষ লক্ষ লোককে জড়ো করতে পারি যদি দরকার লাগে। উত্তরবঙ্গে আমাদের শক্তি আছে। আপনারা যেখানে গন্ডগোল করেন সেখানে আপনাদের কিছু মস্তান বাঁধা আছে তাদেরকে আপনারা পাঠান এছাড়া আপনাদের আর কোনও উপায় নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসামের ঘটনা দুঃখজনক। আমি আসামের ঘটনা সম্পর্কে সমাধানের ব্যাপারে বিদেশি এবং অ-বিদেশি সম্পর্কে কি সংজ্ঞা হওয়া উচিত সে সম্বন্ধে আলোচনা করব না, সেই আলোচনা

বহু পূর্বেই হয়ে গেছে। এবারকার যে প্রস্তাব সেই প্রস্তাব হচ্ছে, ইন্দিরা কংগ্রেসিরা পশ্চিমবাংলায় যে কাজ করছে সেই কাজ বেঠিক এবং তার নিন্দা করা হচ্ছে। আসামের সমস্যা সম্পর্কে কি করা উচিত সেটা বহু পূর্বেই বলে দিয়েছি কিন্তু কাজ ওনারা করেননি। আর একটি কথা বলি, কিছুদিন আগে ইন্দিরা গান্ধী ৯টি রাজ্যকে ভেঙে দিলেন, দিল্লিতে যেটা ছিল সেটাও ভেঙে দিয়েছে। আমাদের এটা কি বিশ্বাস করতে হবে যে আসামের এই ঘটনা যদি ইন্দিরা গান্ধী বন্ধ করতে চান তাহলে কি তিনি বন্ধ করতে পারেন না? বিদেশি চক্রান্ত এইসব কথাবার্তা বলে লাভ কি? বিদেশি চক্রান্ত যদি থাকে তাহলে তা বন্ধ করছেন না কেন? ভোলাবাবু চিৎকার করে ২৭এ ফেব্রুয়ারি বললেন আমরা বন্ধ করব, ইন্দিরাগান্ধী বন্ধ করবেন, জ্যোতিবাবু ইনটারফেয়ার করবেন না, আমরা পার্লামেন্টারি পদ্ধতিতে আসাম সমস্যার সলিউশন করব। সেই ভোলাবাবু আজকে চুপ করে বসে আছেন কেন? সুব্রতবাবুর নেতৃত্বে যে ঘটনা ঘটছে সেই ঘটনা কি আসাম সমস্যার সমাধানের পথ? এর দ্বারা কি আসাম সমস্যার সমাধান হবে? হবে না। আমি সর্বশেষে এই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে আর একটি কথা বলছি, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে ভাঙা যাবে না। জনসাধারণ আপনাদের এই অবরোধে সাড়া দেয়নি। সুতরাং আপনাদের এই খেলা ব্যর্থ হয়ে গেল, এখন কান-মলা খেয়ে এই আন্দোলনকে প্রত্যাহার করতে হবে এ ছাড়া দ্বিতীয় কোনও পথ নেই। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Suniti Chattaraj :** Sir I beg to move that in paras 1-2, lines 1-10, for the words beginning with "সাম্প্রতিক অবরোধ আন্দোলন" and ending with the words "প্রত্যাহারের ব্যবস্থা করা হোক" the words "বিভিন্ন সাম্প্রতিক ঘটনায় বাঙালিদের উপর নির্যাতন ও নিপীড়নের প্রতিবাদে কংগ্রেস (ই) ছাত্র-পরিষদ ও যুব কংগ্রেসের গণতান্ত্রিক আন্দোলনে বিনা প্ররোচনায় লাঠি চার্জ ও গ্রেপ্তার করার ফলে সরকারে ঘোষিত আন্দোলন নীতি ব্যর্থ হতে বসেছে।"

এই সভা মনে করে যে পুলিশের লাঠি চার্জ ও গ্রেপ্তার প্রতিবাদ করা এবং এই সমস্ত গণতান্ত্রিক আন্দোলনকে সমর্থন জানানো একান্ত প্রয়োজন" be substituted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৮৫ যে মোশন পেশ করা হয়েছে তাতে নিখিলবাবুর বক্তৃতা শুনলাম এবং এই বক্তৃতা শুনে আমি ব্যথা পেলাম। নিখিলবাবুর সম্বন্ধে আমার ধারণা ছিল যে ওনার সমস্যা সমাধানের চিন্তা করার জ্ঞান আছে কিন্তু বেদনা পেলাম স্যার। চিন্তা করার মানসিকতা উনি হারিয়ে ফেলেছেন তাই। তার মেঠো রাজনীতির বক্তব্য সুব্রত, ইন্দিরা গান্ধী, ইন্দিরা কংগ্রেস এইসব শুনলাম কিন্তু তিনি আসল কথা বললেন না। এটা একটা জাতীয় সমস্যা, এটা নিয়ে ছেলে-মানুষি খেলা উচিত নয়। আসামে বাঙালির উপর অত্যাচার হয়েছে বলে এটা আনা হয়নি, এটা একটা সুপরিকল্পিত একটা পরিকল্পনা করে আনা হয়েছে সেটা আমরা জানি। বামফ্রন্ট সরকারের পলিট ব্যুরোতে হয়তো আলোচনা হয়েছে যে, ইস্টার্ন জোনকে কমপ্লিট ইন্ডিয়া থেকে বিচ্ছিন্ন করে দাও। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কেন প্রতিবাদ করছেন না? কেন আসামে বাঙালির উপর নির্যাতন হচ্ছে এরমধ্যে ফরেনার্সদের হাত আছে, এরমধ্যে আর.এস.এসের হাত আছে এ কথা আমি বলবনা, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলব একটা অত্যন্ত নোংরা অত্যন্ত মেঠো বক্তৃতার একটা রেজলিউশন রাখার

চেষ্টা করবেন না। আমরা ১৯৭২ সালে ২১৮ জন ছিলাম, তখন আমাদের মধ্যেও ঔদ্ধত্য এসেছিল, সেইজন্য আজ ২০ জনে দাঁড়িয়েছি, কাজেই ১৭৮ যেদিন ৮ জনে কনভার্ট হয়ে যাবেন সেদিন বুঝবেন যে মানুষকে নিয়ে ছিনিমিনি খেলা কত নোংরামি ব্যাপার।

[5-35 — 5-45 p.m.]

মাননীয় স্পিকার স্যার, যে মোশন আজকে আনা হয়েছে সে মোশন রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত, সে মোশনে কোনও সলিউশন নেই তারমধ্যে বাঙালিদের উপর যে নির্যাতন হচ্ছে তার উপর কোনও সমবেদনা নেই সে মোশনে শুধু ইন্দিরা কংগ্রেসকে আক্রমণ করার জন্য বামফ্রন্ট সরকারের জঙ্গলের আইনকে প্রোটেকশন দেবার জন্য এই মোশনটা আনা হয়েছে। স্যার, আজকে ভুতের মুখে রাম নাম শুনছি, এদের মুখে শুনছি যে হিংসাত্মক আন্দোলন। এক পয়সা ট্রাম ভাড়া বাড়ায় কত ন্যাশনাল প্রপার্টি নষ্ট করেছিলেন সেটা নিজেদের বিবেককে জিজ্ঞাসা করুন, খাদ্য আন্দোলনে কত স্কুল, কলেজ, ট্রাক, বাস ন্যাশনাল প্রপার্টি এবং মানুষের জীবন নষ্ট হয়েছিল নিজেদের বিবেককে জিজ্ঞাসা করুন। প্রফুল্ল সেনের সময়ের কথা আমরা ভুলে যাইনি। আমরা আন্দোলন করছি বাঙালি ভাইদের উপর সমবেদনা দেখাবার জন্য, আমরা কোনও ন্যাশনাল প্রপার্টি পোড়াইনি, ট্রামে, বাসে আগুন দিইনি, ন্যাশনাল প্রপার্টি নষ্ট করিনি। আজ আমরা কি করছি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কথা বলছিলাম, আজকে ঘটনাটা কি? আসামে বাঙালিদের বলা হচ্ছে ফরেনার্স, আসামের ছাত্র পরিষদের, যুব কংগ্রেসের বন্ধুরা আসামে ফরেনার্সদের ইনধনে নাচছে, সি.পি.এম পলিটব্যুরোর, আর.এস.এসের ইন্ধনে নাচছে। দেন ইফ উই আর ফরেনার্স তখন আসামের বাঙালিদের বাঁচাবার জন্য আন্দোলন করা হচ্ছে রাজনীতির জন্য নয়। আপনারা ভুলে যাচ্ছেন ১৯৬০ সালের ৯ই সেপ্টেম্বর ফ্রাইডে, এই হাউসে আসাম ইসু নিয়ে আলোচনা হয়েছে। সেদিন বিধানচন্দ্র রায়কে আজকের মুখ্যমন্ত্রী আঙ্গুল দেখিয়ে বলেছিলেন হোয়াট স্টেপ ইউ আর গোয়িং টু টেক? এই বইয়েতে আছে। আপনারা বলবেন কেন্দ্রের হাতে ক্ষমতা, কিন্তু সেদিন বিধান রায় বলা হয়েছিল আসামের সমস্যা সমাধান করতে না পারলে আপনি পদত্যাগ করুন। এইরকম প্রোভোকেটিভ স্টেটমেন্ট হয়েছিল, আর আজকে তো আপনারা সলিউশনের চিন্তা করছেন না, আসাম, বাংলা সমতা রক্ষার জন্য কোনও স্টেটমেন্ট দিচ্ছেন না? কেউ তো বলতে পারছেন না যে ইউ চিফ মিনিস্টার, ইউ রিজাইন। এটা আজকে ন্যাশনাল ইসু পলিটবুরোর ইসু নয়। ভারতবর্ষের জাতীয়বাদের প্রশ্ন। বিচ্ছিন্নতাবাদি রাজনীতি করবার যে পরিকল্পনা আপনারা করছেন সেটা আমরা জানি। এই আন্দোলন প্রতিহত করবার জন্যই আমরা চেষ্টা করছি। আমরা কোনও মানুষের জীবন হানি করি নি কোনও প্রেসার ক্রিয়েট করিনি, বরং আমরা আসামের ভায়েদের মনবল ভেঙে দিয়েছি। মুখ্যমন্ত্রী হয়তো বলবেন ইন্দিরা গান্ধী স্বৈরতন্ত্রী। তাহলে বলুন কিভাবে সলিউশন হবে। মুখ্যমন্ত্রী বা নিখিল বাবু বা আপনাদের নয়া দোস্ত জনতা পার্টি তারাই না হয় বলে দিন যে এইভাবে করলে আসাম সমস্যার সমাধান হবে। যাই হোক সত্যবাবু, রজনীবাবু, কৃষ্ণবাবু এবং আমি যেকটা অ্যামেন্ডমেন্ট এনেছি সেগুলি সমর্থন করুন এবং আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি। আমি যে অ্যামেন্ডমেন্ট এনেছি মেন মোশনের এক দুই লাইনে এবং এক দশ লাইনে যে ওয়ার্ড আছে সম্প্রতি অবরোধ আন্দোলন তা সম্পূর্ণ বাদ দেওয়া হোক। বাদ দিয়ে বিভিন্ন সাম্প্রতিক ঘটনায় বাঙালিদের উপর নির্যাতন ও নিপীড়নের

প্রতিবাদে কংগ্রেস(ই) ছাত্র পরিষদ ও যুব কংগ্রেসের গণতান্ত্রিক আন্দোলনে বিনা প্ররোচনায় লাঠিচার্জ ও গ্রেপ্তার করার ফলে সরকারের ঘোষিত আন্দোলন নীতি ব্যর্থ হতে বসেছে। এই সভা মনে করে যে, পুলিশের লাঠি চার্জ ও গ্রেপ্তার প্রতিবাদ করা এবং এই সমস্ত গণতান্ত্রিক আন্দোলনকে সমর্থন জানানো একান্ত প্রয়োজন। এই যে সুস্থ আন্দোলন চলছে এই সম্বন্ধে কিছু ঘটনা আমরা কাগজে দেখেছি এবং কিছু কিছু বিক্ষিপ্ত ঘটনা ঘটেছে। লাঠি ঢিল ছুঁড়েছে বোমা ফাটিয়েছে। আমি এ সম্বন্ধে ভেতরের কথা কিছু বলবো। জ্যোতিবাবু বলেছিলেন আপনারা যদি এইরকম আন্দোলন করেন তাহলে আমরাও পাল্টা আন্দোলন করবো। জ্যোতিবাবুর কমরেডদের ধান কাটতে বললে তারা মানুষের গলা কেটে এনে দেয়। জ্যোতিবাবু বলেছিলেন কাউন্টার আন্দোলন করো। কিন্তু তারা ভেতর থেকে ঢিল ছুঁড়েছে আগুন দিতে আরম্ভ করলো এবং পুলিশকে প্রভোকেশন দিতে আরম্ভ করলো। অর্থাৎ পরিকল্পনা করে এই কাজ করা হল ওদের একটা ঘটনার কথা আমি মনে করিয়ে দিই। নদীয়াতে যখন আন্দোলন হয় তখন আপনাদের অতি আদরের মুখ্যমন্ত্রী বলেছিলেন মহাত্মা গান্ধীর পথই আমাদের পথ এরা যখন এইসব কথা বলেন তখন মনে হয় মহাত্মা গান্ধীর শিষ্যরা বোধ হয় বক্তৃতা করছেন এবং এখানে লেনিন বা মার্কস বা মাও সে তুতুং এর ভাইপো সেজে বসে আছেন। তাই বলছি হিংসার রাজনীতি যদি পশ্চিমবাংলায় কেউ বিশ্বাস করে তাহলে তা হল সি পি এম এর দল। প্রমোদবাবু বলছেন আন্দোলন প্রত্যাহার করা হোক জ্যোতিবাবুর দল সেটা চাইছেন না। এইভাবে আমরা দেখছি প্রমোদবাবুর দলের সঙ্গে জ্যোতিবাবুর একটা ঝগড়া। যেটা আমাদের মধ্যে নেই। কিন্তু তারা এইভাবে ইসুটাকে কনভার্ট করার চেষ্টা করছেন। সেইজন্য বলছি বি সিনসিয়ার এবং বি পলিটিক্যাল। আপনাদের মধ্যে মনুষত্ববোধ আসুখ এটা আমরা চাই। আপনারা তো বলছেন না আসামের এই অবরোধ করার ফলে বা আসামের ভাইরা যে ইকনমিক ব্লকের সৃষ্টি করেছে তাতে ভারতের অর্থনীতি নষ্ট হচ্ছে। আমরা ৩ দিন অবরোধ করেছি। আলিপুর দুয়ারে জ্যোতিবাবু এবং তার দল যদি যেতেন তাহলে দেখতেন সেখানে ক্যাম্পে নির্যাতিত বাঙালি ভায়েরা কি বলছেন। ছাত্র পরিষদ ও যুব কংগ্রেস এইসব জিনিস দেখে টিকে থাকতে পারে না। এটা একটা মানবিকতার প্রশ্ন। এই আন্দোলন হিংসার আন্দোলন নয়। এই আন্দোলন তাদের উপর প্রেসারের জন্য যে তোমরা আসামিরা বাঙালিদের উপর অত্যাচার করো না। আসাম বা পশ্চিমবাংলা ভারতের বাইরে নয়। এই কথা তাদের মনে করিয়ে দিতে হবে। **(এ ভয়েস : কি বাজে কথা বলছেন)** এইভাবে যদি বিশৃঙ্খলা করেন তাহলে মুসকিল হবে। আপনাদের নেতা তো এখানে বসে আছেন। যাইহোক আমি ওদের কথায় যাব না। ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে ওদের উত্তর দিচ্ছে। ইন্দিরা গান্ধী ভারতের নেতৃ এবং আপনাদের জ্যোতিবাবু পশ্চিমবাংলার সি পি এম পার্টির নেতা। **(এ ভয়েস — জ্যোতিবাবুর কুশপুত্তলিকা দাহ করা হল কেন?)** জ্যোতিবাবুর কুশপুত্তলিকা যে দাহ হয়েছে এ বিষয়ে আমরা একটা ঘটনা জানি। সেখানে সি পি এম সদস্যদের উপর নির্দেশ দেওয়া হয়েছিল যে জ্যোতিবাবুর পপুলারিটি বাড়াবার জন্য জ্যোতিবাবুর কুশপুত্তলিকা দাহ করতে হবে। এরসঙ্গে আসাম আন্দোলনের কোনও সংযোগ নেই। আমি আবার বলছি জ্যোতিবাবু যখন রিপ্লাই দেবেন আসাম ভাইদের উপর তার কোনও হুকুম নয় তিনি যেন পদযাত্রা করে সেখানে গিয়ে আসাম ভাইদের বলেন এবং আসামের ভাইদের বোঝাবার চেষ্টা করেন যে এই ঘটনা সলভ এই ভাবে হয়না। আমরা চাই

ভারতবর্ষের যুক্ত রাষ্ট্রের কাঠামোর মধ্যে থাকতে কিন্তু জনসংঘ, এবং আর এস এস এই কাঠামোকে নষ্ট করে দিচ্ছে এবং ভারতবর্ষের ইকনমিকে পুনর্জীবনের যে চেষ্টা আমরা করছি আর এস এস চক্রান্ত করে তাকে ধ্বংস করার যে পরিকল্পনা তারা নিয়েছে আমরা চাই তার বিরুদ্ধে মুখ্যমন্ত্রী জেহাদ ঘোষণা করুন। মোরাজ্জী দেশাই যখন ছিলেন তখন জ্যোতিবাবুকে প্রোটেকশন দিয়েছিলেন কিন্তু আজকে ইন্দিরা গান্ধী তাকে তা দেবেন না। সুতরাং আপনি পরিস্কার করে বলুন আসামের আন্দোলনে এই যে অর্থনৈতিক ব্লকেট সৃষ্টি হচ্ছে এতে সমস্ত জাতীর পক্ষে একটা কলঙ্কজনক ইতিহাস। আসামের সুস্থ মানুষের পথ এটা নয় এটা একটা ইন প্রপার। মিঃ স্পিকার, স্যার, আজকে এই যে রেজলিউশন এনেছে এই রেজলিউশনের বিরোধিতা করে আমাদের যে অ্যামেন্ডমেন্টগুলি এসেছে সেই অ্যামেন্ডমেন্টগুলি গ্রহণ করে আসাম সমস্যার আশু সমাধান হোক, ভারতবর্ষের অখন্ডতা রক্ষা হোক, আসামিদের মধ্যে শুভ বুদ্ধি শীঘ্র আসুক বাঙালি-আসামি ভাই ভাই এখানে অন্য কোনও আর এস এস, সি পি এম-এর স্থান নেই' এই কথা যেন ভারতবর্ষের সর্বত্র প্রচারিত হয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[5-45 — 5-55 p.m.]

**Shri Lakshmi Charan Sen :** Sir I beg to move that -

(১) প্রথম লাইনে (ক) 'আসামের' কথাটির পর ঘটনাকে কেন্দ্র করে সমস্ত রকম পরিবহনের যাতায়াতে বাধাদানের মাধ্যমে এই রাজ্যে' কথাগুলি (খ) 'অবরোধ' কথাটির বদলে' আসাম অবরোধ' কথাটি বসানো হোক।

(২) দ্বিতীয় লাইনে 'উত্তরবঙ্গে' কথাটির পর 'এবং রাজ্যের বিভিন্ন স্থানে' কথাগুলি বসানো হোক।

(৩) তৃতীয় লাইনে (ক) 'অবরোধ' কথাটির স্থলে 'অবরোধের' কথাটি বসানো হোক। (খ) 'বিশৃঙ্খলা দেখা দেবে' কথার পর - "এবং আসাম ও পশ্চিমবঙ্গের জনগণের মধ্যে বিভেদ ও বিদ্বেষ সৃষ্টি করবে। তা ছাড়া এই আন্দোলন" কথাগুলি বসানো হোক।

(৪) চতুর্থ লাইনে "আঘাত আসবে এবং কথাগুলি বদলে "আঘাত রূপে দেখা দেবে এবং এর ফলে" কথাগুলি বসানো হোক।

(৫) পঞ্চম লাইনে "বিশৃঙ্খলা" কথাটির পর "সৃষ্টির প্রচেষ্টা" কথাগুলি বসানো হোক,

(৬) ষষ্ঠ লাইনে "অজুহাত সৃষ্টির একটি প্রচেষ্টা" কথাগুলির বদলে "একটি চক্রান্ত" কথাগুলি বসানো হোক।

(৭) ষষ্ঠ সপ্তম লাইনে 'দীর্ঘস্থায়ী হলে" কথাগুলির বদলে "চলতে থাকলে" কথাগুলি বসানো হোক,

(৮) সপ্তম লাইনে 'বিচ্ছিন্নতাকাম্মিদের' কথাটির পূর্বে ভারতের ঐক্য ও সংহতি বিনাশ কারিদের এবং" কথাগুলি বসানো হোক,

(৯) দশম লাইনে "আন্দোলন প্রত্যাহারের ব্যবস্থা হোক" কথাগুলির বদলে "আন্দোলনের বিরুদ্ধে সুস্পষ্ট অভিমত প্রকাশ করা হোক এবং আসামে অবিলম্বে আইনতও শৃঙ্খলা ফিরিয়ে আনা হোক" কথাগুলি বসানো হোক।

মিস্টার স্পিকার স্যার, মাননীয় সদস্য শ্রী প্রবোধচন্দ্র সিনহা যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবের মূল বক্তব্যের সঙ্গে আমরা একমত হয়েও কয়েকটি প্রয়োজনীয় সংশোধনী দিয়েছি। আমি আশাকরি তিনি সংশোধনীগুলি গ্রহণ করবেন।

আমাদের আজকের অবস্থা গোটা ভারতবর্ষের মানুষ জানেন, পশ্চিমবাংলার মানুষও জানেন। একটি সঠিক, সুস্থ এবং জনস্বার্থবাহি নীতি কি হবে বা হতে পারে সে সম্পর্কে উপদেশ যদি সুনীতি বাবুর মতো লোকের মুখ থেকে শুনতে হয়, তাহলে মুসকিলের ব্যাপার। যারা কোনও দিন একটি সঠিক এবং জনস্বার্থবাহি নীতি গ্রহণ করেননি, যারা চিরদিনই জনগণের স্বার্থের বিরুদ্ধে কাজ করেছেন তাদের মুখে নীতির কথা শোভা পায় না। ওরা, কংগ্রেস(ই) সদস্যরা নাকি আসামের ঘটনাবলি সম্পর্কে সচেতন। তাই যদি হবে তাহলে এই বিধানসভায় বিগত ২৬এ আসামের ঘটনাবলি সম্পর্কে যে প্রস্তাব পেশ করা হয়েছিল এবং যে প্রস্তাবের ওপর মাননীয় সদস্যরা তাদের মতামত দিয়েছিলেন এবং প্রস্তাবটি গ্রহণ করেছিলেন, সেইদিন তাদেরও উচিত ছিল বিধানসভায় উপস্থিত থেকে বক্তব্য রাখা। এবং সেদিনই সেই প্রস্তাবটি সমর্থন করেই তারা তাদের সততার পরিচয় দিতে পারতেন। তা তারা করেননি। আসামের ঘটনাবলি সম্পর্কে এই বিধানসভায় একটি সুস্থ এবং বলিষ্ঠ বক্তব্য সেদিন রাখা হয়েছিল উক্ত প্রস্তাবের মাধ্যমে, প্রস্তাবটি গৃহীতও হয়েছিল। আজ কংগ্রেস(ই) সদস্যরা ঘটনার বিকৃতি ঘটাতে চাইছে।

স্যার, আমি যে কথা বলতে চাই তাহল এই যে আসামের ঘটনাবলিকে ছোট করে দেখার বা বিকৃতি ঘটাবার কোনও অবকাশ নেই। আসামে যেসব ঘটনা ঘটে চলেছে তাতে সমগ্র দেশের মানুষই উদ্বিগ্ন। অসমিয়া-অঅসমিয়া নির্বিশেষে আসামের ঘটনাবলি দেশের সিটিজেনশিপের ধ্যান-ধারনাকেই চ্যালেঞ্জ করেছে। এইসব ঘটনাবলি দেশের ঐক্যের প্রশ্নে যে একটি গুরুতর বিপদ হাজির করেছে তা অনস্বীকার্য। যে সমস্ত লোক অন্য রাজ্য থেকে আসামে গিয়ে যুগ যুগ ধরে এবং বহু বছর ধরে বসবাস করছেন, কাজ করছেন অয়েল ইন্ডাস্ট্রিজে, চা বাগিচায় এবং অন্যত্র তারা আজ বিদেশি হয়ে গেল একথা আমরা আদৌ মানতে পারিনা। আসু এবং গণসংগ্রাম পরিষদ যে বক্তব্য হাজির করেছে এবং তথা কথিত আন্দোলন শুরু করেছে তাতে দেশের কমন সিটিজেনশিপের যে কনসেপ্ট সেই কনসেপ্টকেই নস্যাত করে দেওয়া হয়। ঘটনাকে গুলিয়ে দেবার দরকার নেই। তা আজ আর সম্ভবও নয়। তথা কথিত আন্দোলনকারিরা বলছেন আসাম ফর অসমিয়াজ, তারা বলছেন অল জবস ফর সান অব দি সয়েল, তারা বলছেন অয়েল ওয়েলথ ইন আসাম বিলংগস টু অসমিয়াজ অ্যালোন। এসব দাবি দেশের কোনও শুভবুদ্ধি সম্পন্ন মানুষ মানতে পারে না। আমরাও মানি না। কেবলমাত্র তাই নয়, তারা আরও বলছেন, অল নন অসমিয়াজ আর ফরেনার্স। কি ভয়ঙ্কর কথা। এই কথার দ্বারা আন্দোলনকারিরাই পরিস্কার করে দিয়েছে, কাদের তারা বিদেশি বলতে চান, কাদের বিরুদ্ধে তাদের এই জেহাদ। এখানেই আসু এবং গণসংগ্রাম পরিষদের নেতারা থেমে যান নি। তারা এবার বলছেন ফরগেট মাদার ইন্ডিয়া, লাভ মাদার আসাম।

আসাম সম্পর্কে এই বিধান সভার প্রথম যখন আলোচনা হয়, তখন আমরা সব কথাই বলেছিলাম। সেদিন সুনীতি বাবুরা কি কারণে উপস্থিত থেকে বক্তব্য রাখেননি তা জানিনা। আজ সুনীতি বাবুরা অনেক কথাই বলছেন। আন্দোলনের নামে কলকাতার রাস্তায় যারা বিশৃঙ্খলা সৃষ্টি করেন সেই কংগ্রেস (ই) সদস্যরা যদি সত্যসত্যই দেশের ঐক্য ও সংহতি চান তাহলে সেদিনই তারা তাদের সে পরিচয় দিতে পারতেন। দেশের স্বার্থে, দেশের জনগণের স্বার্থে আমরা সেদিনই একমত হয়ে একটি বক্তব্য রাখতে পারতাম। তা তারা করেন নি। ইচ্ছা করেই করেন নি।

মিস্টার স্পিকার স্যার, আমরা সকলেই জানি আসামে কি ঘটছে। গত আগস্ট মাস থেকেই বিদেশি বিতাড়ণের নামে সেখানে তথাকথিত আন্দোলন শুরু হয়েছে। বিকৃত ধ্যান-ধারণা দ্বারা সে আন্দোলন পরিচালিত হয়ে আসছে। তখন কিন্তু কংগ্রেস(ই) সদস্যরা টু শব্দটি করেননি। আমরা চুপ করে বসেছিলাম না। বামফ্রন্ট সরকার ঘটনার প্রতি নজর রাখছিলেন এবং আসাম সরকারের সাথে যোগাযোগ করছিলেন। আমাদের চিপ সেক্রেটারি নভেম্বর '৭৯ মাসেই আসামের চিপ সেক্রেটারিকে চিঠি লিখেছিলেন এবং আসাম থেকে বিতাড়িত হয়ে বহু লোক পশ্চিমবাংলায় চলে আসার ফলে এখানে যে সমস্যার সৃষ্টি হয়েছে একজন অফিসার পাঠিয়ে তা দেখে যাবার জন্য তিনি অনুরোধ করেছিলেন। বারবার চিঠি দেওয়া সত্ত্বেও কোনও অফিসার আসাম থেকে আসেনি। ৪ঠা নভেম্বর ১৯৭৯ মাননীয় মুখ্যমন্ত্রী তদানিন্তন প্রধানমন্ত্রী চৌধুরী চরণ সিংকে চিঠি দিয়ে বলেছিলেন যে আসামের ঘটনাবলির ফলে বিচ্ছিন্নবাদ মাথা চাড়া দিচ্ছে এবং সমগ্র দেশের সামনে বিপদ সৃষ্টি করছে। কেবলমাত্র তাই নয়, মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৮০ লোকসভার নির্বাচনের অব্যবহিত পরই ১১ই জানুয়ারি এবং কেন্দ্রীয় মন্ত্রিসভা গঠিত হবার পর ৪ঠা ফেব্রুয়ারি এবং তারপর ১৯এ মার্চ ১৯৮০ আসামে যে ভয়াবহ ঘটনাবলি ঘটছে, সে সমস্ত বিষয় সম্পর্কে চিঠি দিয়ে প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীকে জানিয়েছিলেন। হস্তক্ষেপ করতে তাকে অনুরোধ করেছিলেন। এই সময়ে কংগ্রেস(ই) সদস্যরা কোথায় ছিলেন, কি করছিলেন তা তো বলছেন না। তাদের একটি কথা তো আমরা শুনিনি। আগস্ট মাস থেকে শুরু, আজ মার্চ মাস শেষ হতে চলেছে। এই দীর্ঘ সাত-আট মাস তারা চোখ বুজে ছিলেন। এতদিন পর আজ তারাও তথাকথিত আন্দোলন শুরু করেছেন। একদিকে লোক দেখাবার জন্য, অপরদিকে বিপদ আরও বাড়াবার জন্য। বলছেন তাদের আন্দোলন নাকি আবার শান্তিপূর্ণ। আমি জিজ্ঞাসা করি 'আসাম ভবন' আক্রমণ করা, টেলিফোন, দরজা-জানালার কাঁচ ভাংচুর করা কি শান্তিপূর্ণ আন্দোলন? কলকাতার এখানে-সেখানে রাস্তায় দুটো ঠেলা গাড়ি দাঁড় করিয়ে রাস্তা অবরোধ করা, বোমা মারা, বাসে আগুন লাগানো এসব কাজই তো কংগ্রেস(ই) কলকাতায় করছেন। এইসব কি শান্তিপূর্ণ আন্দোলনের নমুনা?

আমরা জানি, আসামের সমস্যা আছে। দেশ বিভাগের পর এবং বাংলাদেশের স্বাধীনতা সংগ্রামের সময়ে বহু লোক পূর্ব পাকিস্তান থেকে আসামে চলে এসেছেন। ফলে সেখানে নিশ্চয়ই কিছু সমস্যার সৃষ্টি হয়েছে। এতো কেবল আসামের ক্ষেত্রেই নয়, ত্রিপুরা পশ্চিমবাংলার ক্ষেত্রেও সেই একই ঘটনা। বিষয়টি বিশেষ গুরুত্ব সহকারে সকলেরই বিবেচনা করা দরকার। আসামের মন্ত্রিসভা ভেঙে দেওয়া হয়েছে। বিধানসভা সাসপেন্ডডেড করে রাখা হয়েছে। সেখানে

রাষ্ট্রপতি শাসন চলছে। কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী জৈল সিং বলেছেন যে আসামের ঘটনাবলির পেছনে বিদেশি ও সি.আই.এ-র হাত আছে। ভারতে মার্কিন যুক্ত রাষ্ট্রের অ্যাম্বেসেডর ও নাকি আসামে গিয়েছিলেন। স্বরাষ্ট্রমন্ত্রী নাম করেন নি কিন্তু বলেছেন আসামে অদৃশ্য ও অশুভ শক্তির হাত আছে। দেশের স্বার্থেই নাকি এখন তাদের নাম প্রকাশ করছেন না। যথা সময়ে প্রকাশ করবেন। আমরা জানি ব্রহ্মপুত্র প্রোজেক্ট এখন সংশোধিত হয়ে ইস্ট এশিয়া প্রোজেক্ট হয়েছে। এ সংবাদ তো সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। মিস্টার স্পিকার স্যার, আসাম, মেঘালয়, মিজোরাম, নাগাল্যান্ড তথা উত্তর পূর্বাঞ্চলে যেসব ঘটনা ঘটছে, বিশেষভাবে আসামে যে ভয়াবহ ঘটনা ঘটছে দীর্ঘদিন ধরে সে সম্পর্কে নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের দায়িত্ব আছে। আসাম তো আজ কেন্দ্রীয় সরকারের প্রত্যক্ষ শাসনাধীন। কেন্দ্রীয় সরকার কি তার দায়িত্ব পালন করেছেন? দীর্ঘদিন অবহেলা ও অপেক্ষা করার পর অল পার্টি কনভেনশন ডাকা হল। এই কনভেনশন থেকে যে মতামত ও সিদ্ধান্ত গৃহীত হল তাও কি কার্যকর করা হচ্ছে? না তা হচ্ছে না। আসামে বিচ্ছিন্নতাবাদি কার্যকলাপের ফলে প্রতিমাসে ১০০ শত কোটি টাকারও বেশি ক্ষতি হচ্ছে। দেশের এই যে বিপুল ক্ষতি হচ্ছে, এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কি কোনও দায়িত্ব বা কর্তব্য নেই? থাকলে, সে দায়িত্ব ও কর্তব্য কি তারা পালন করছেন?

কংগ্রেস(ই) এর মাননীয় সদস্যরা অনেক কথাই বলছেন। সুনীতিবাবু তো বাঙালির কথাই কেবল বলছেন, যেন "আমরা বাঙালি"। আসামে কি শুধু বাঙালিরাই রয়েছেন? সেখানে তো অন্যান্য জাতির লোকও রয়েছেন। ভিন্ন ভাষাভাষির লোক রয়েছেন, বিভিন্ন সাংস্কৃতিক গোষ্ঠীর লোক রয়েছেন। রাজবংশি আছেন, আছেন কোচ, কলিতা। বিভিন্ন সম্প্রদায়ের লোকও আছেন। আমি জিজ্ঞাসা করি কংগ্রেস(ই) এখানে বাঙালির কথা বলছেন আর আসামে অসমিয়ার কথা বলছেন। এখানে তারা অসমিয়াদের বিরোধী, ওখানে এই কংগ্রেস(ই)-ই বাঙালি বিরোধী। এখানে ও আসামে কংগ্রেস (ই) দল যা করছে তাতেই একথাই বলতে হচ্ছে যে এটাই কি একটি অল-ইন্ডিয়া পার্টির চরিত্র হবে? না হওয়া উচিত? কেন্দ্রে যে রাজনৈতিক দল শাসন ক্ষমতায় অধিষ্ঠিত, তাদের কি এই চরিত্র হবে? বাঙালি যেমন আমাদের ভাই, অসমিয়ারাও তেমনি আমাদের ভাই। যদি প্রতিক্রিয়ার দ্বারা, কায়েমি স্বার্থের দ্বারা অসমিয়া জনগণের একাংশ ভুল পথে যান তাহলে তাদের সঠিক পথে ফিরিয়ে আনার চেষ্টা আমাদের করতেই হবে। করতে হবে দেশের স্বার্থে, জনগণের স্বার্থে। কংগ্রেস(ই) দল এখানে যা করছেন তা দেশের ও জনগণের স্বার্থ বিরোধী। তারা আসামে ট্রেন যেতে দেবে না, ট্রাক ও লরি যেতে দেবে না। প্লেন যেতে দেবে না অর্থাৎ আসাম অবরোধ কর এই হচ্ছে তাদের শ্লোগান।

পশ্চিমবাংলায় কংগ্রেস(ই) দলের নেতা ও কর্মীরা যা করছেন এবং যেসব কথা বলছেন তা যদি কংগ্রেস(ই) দলের যে দল বর্তমানে ক্ষমতায় অধিষ্ঠিত সেই দলেরই কথা হয় তাহলে শ্রীমতী গান্ধীই তো আসামে ট্রেন, প্লেন সব কিছুরই যাতায়াত বন্ধ করার নির্দেশ দিতে পারেন। এ রাজ্যে গোলমাল করার উদ্দেশ্য কি? লোকসভার মাননীয় সদস্য মুকুন্দ মন্ডলের এক প্রশ্নের উত্তরে লোকসভায় শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছেন 'আমি একথা পরিস্কার করে বলে দিতে চাই যে কোনও কাজের ফলে কোথাও উত্তেজনা বাড়ুক এটা আমি চাই না।'

**(শ্রী সুনীতি চট্টরাজ - উনি বাংলা বলেন না।)**

সুনীতিবাবু যেন মনে রাখেন যে তার চেয়ে সকলেরই বুদ্ধি ও বিবেচনা বেশি। কংগ্রেস(ই) দলের সদস্যরা আসামের বিচ্ছিন্নতাবাদি কার্যকলাপে মদত দিচ্ছেন এবং এ রাজ্যেও গোলমাল পাকাবার অপচেষ্টা শুরু করেছে। এসব কাজ তারা করছেন দিল্লির নির্দেশেই। তা না হলে কেন্দ্রীয় মন্ত্রী বরকত গণিখান চৌধুরী বলছেন আন্দোলন বন্ধ করুন, প্রণব মুখার্জি বলছেন আন্দোলন বন্ধ করুন, পশ্চিমবাংলার কংগ্রেস(ই) দলের সভাপতি শ্রী অজিত পাঁজা বলছেন আন্দোলন বন্ধ করুন কিন্তু সুব্রত মুখার্জি বলছেন আন্দোলন চলছে, চলবে। মাননীয় সদস্য সুনীতি চট্টোরাজ আমাদের পার্টির পলিট ব্যুরোর নাম করেন, আর.এস.পি. কে ছোট পার্টি ইত্যাদি বলে নিজের নির্বুদ্ধিতার পরিচয় দেন। আমাদের বামফ্রন্টে ছোট পার্টি ও আছে, বড় পার্টিও আছে। আমরা সকলেই জনগণের প্রতি বিশ্বস্ত থেকে কাজ করছি। কিন্তু আপনারা কংগ্রেস(ই) দল, বড় পার্টি, জনগণের শত্রু হিসাবে কাজ করছেন। দেশদ্রোহি ছাড়া আপনাদের অন্য কিছু বলা যায়না। দেশের বিভিন্ন জাতি, বিভিন্ন ভাষাভাষি, বিভিন্ন সাংস্কৃতিক গোষ্ঠীর মধ্যে কংগ্রেস(ই) দল অনৈক্য সৃষ্টি করতে উদ্যত হয়েছে। তাদের প্রতিটি কাজ ও কথা থেকে আজ এ ঘটনা সুস্পষ্ট। নির্বাচনের সময় শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছেন যে আমাকে ভোট দিন, আমি শক্ত ও স্থায়ী সরকার গঠন করবো। প্রদত্ত ভোটের শতকরা মাত্র ৪২.৫৮টি ভোট পেয়ে লোকসভার দুই-তৃতীয়াংশ আসন পেয়ে সরকার গঠন করেছেন। শক্ত সরকার হয়েছে কি? আসামে কি ঘটছে? তিনি নারায়ণপুরে যেতে পারেন। কিন্তু যে ন্যক্কারজনক ঘটনা ঘটে চলেছে আসামে, যে ভয়াবহ ঘটনা ঘটছে আসামে সেখানে তিনি যাচ্ছেন না কেন? নারায়ণপুরে যাওয়ার উদ্দেশ্য যেমন আছে, তেমনি আসামে না যাওয়ার ও উদ্দেশ্য আছে বা কারণ আছে। যাদের তার দল প্রথমে উস্কানি দিয়েছেন আজ তাদের কাছে যাবেন কি করে, কি বলবেন? সে মুখ তার নেই। তাই শ্রীমতী ইন্দিরা গান্ধী দিল্লিতে চুপ করে বসে আছেন। সমগ্র ভারতের মানুষ আজ কংগ্রেস(ই) এবং তার সভানেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছে প্রশ্ন করছেন একদিনের মধ্যে আপনি উত্তর প্রদেশে যেতে পারলেন, আর আট মাসের অধিককাল ধরে আসামে এতসব ঘটনা ঘটছে, কিন্তু সেখানে যাচ্ছেন না কেন। দিল্লিতে 'শক্ত সরকার' গঠন করেছেন জানুয়ারি মাসে, আজ মার্চ মাসের শেষ দিন। আসামে না যাওয়ার রহস্য কি? পশ্চিমবাংলার মানুষ দেশের বিভিন্ন রাজ্যে আছেন, আবার বিভিন্ন রাজ্যের, বিভিন্ন ভাষাভাষি ও সাংস্কৃতিক গোষ্ঠীর মানুষও পশ্চিমবাংলায় আছেন। প্রত্যেকটি জাতি, ও বিভিন্ন ভাষাভাষির সঙ্গে সুসম্পর্ক সৃষ্টি করা, তা বজায় রাখা আমাদের নীতি ও আদর্শ। বহু জাতির দেশ ভারতবর্ষ। আমরা চাই প্রত্যেকটি জাতির বিকাশের পথ উন্মুক্ত রাখতে। বিভিন্ন জাতির বিকাশ সুনিশ্চিত করতে। এ হল আমাদের আদর্শ ও নীতির কথা। এই নীতি ও আদর্শের দ্বারা আমরা পরিচালিত। কংগ্রেস(ই) দলের যদি দেশের, জনগণের এবং বিভিন্ন জাতি ও ভাষাভাষির স্বার্থে অনুরূপ নীতিও আদর্শ নিয়ে কাজ করতেন তাহলে আজ তাদের আসামে ট্রেন, ট্রাক, বিমান চলাচল বন্ধ করার পথ অবলম্বন করতে হতো না, শ্যামবাজার, সেন্ট্রাল এভিনিউ বা গার্ডেনরিচে কোনও রাস্তা ঠেলা দিয়ে বন্ধ করে অবরোধ সৃষ্টি করার মতো এই জঘন্য পথ অবলম্বন করতে হতো না। গার্ডেনরিচ কোনও রাস্তা অবরোধ করলে কি আসাম থেকে তেল আসবে? সুনীতি বাবু মনে করতে পারেন তেল আসবে। যেমন তার বুদ্ধি তেমনই তো ভাববেন। কলকাতার সেন্ট্রাল-এভিনিউ অবরোধ করার অর্থ অথবা সুব্রত বাবুরা যা করছেন তার অর্থ প্রাদেশিকতার বিষে, জাতি ও বিদ্বেষের বিষে পশ্চিমবাংলার গণ

আন্দোলন বিষাক্ত করে তোলার অপচেষ্টা। আসামের শুভবুদ্ধি সম্পন্ন মানুষ আসামের বিচ্ছিন্নতাবাদি কার্যকলাপের বিরুদ্ধে সোচ্চার প্রতিবাদ জানাবেন এটাই তো কাম্য। তাদের কি অবরোধ করবো, অভুক্ত রাখবো? কোন উদ্দেশ্য সিদ্ধ হবে তাতে?

এই বিধানসভায় যেদিন পুলিশ বাজেট আলোচনা হয়, সেদিন মাননীয় সদস্য ভোলা সেন হুমকি দিয়ে বলেছেন যে পশ্চিমবঙ্গে ৩৬৫ ধারা প্রয়োগ করা হবে। জনগণের সাংবিধানিক অধিকার হরণের যে ঘৃণ্য চক্রান্ত চলছে এ রাজ্যে ৩৬৫ ধারা প্রয়োগের হুমকির মধ্যেই তা আরও স্পষ্ট হয়েছে। কংগ্রেস(ই) দল একটি উদ্দেশ্য নিয়েই চলছে এবং তা হলো এ রাজ্যে ৩৬৫ ধারা প্রয়োগের একটি অজুহাত সৃষ্টি করা। আসামের ঘটনাবলি সম্পর্কে বিধানসভায় যেদিন আলোচনা হয় সেদিন কংগ্রেস(ই) দলের সদস্যরা উপস্থিত থাকেন কি। সেদিনকার সে প্রস্তাবের মাধ্যমে আসামের তথাকথিত আন্দোলনের চরিত্র কি কেন্দ্রীয় সরকারের দায়িত্ব কি, তা সুস্পষ্টভাবে উল্লেখ করা হয়েছিল এবং উক্ত প্রস্তাবের মাধ্যমে পশ্চিমবাংলার জনগণের মনোভাবেরও সুস্পষ্ট প্রতিফলন ঘটেছিল। সেদিন সে প্রস্তাব সমর্থন করা কংগ্রেস(ই) দলের পক্ষে সম্ভব হয়নি। কারণ তখন পর্যন্ত নির্দেশ আসেনি। আজ তারা আসামের বাঙালির বন্ধু সাজবার চেষ্টা করছেন। কিন্তু অসমিয়ারা কি আমাদের শত্রু? তাদের প্রকৃত সমস্যা আছে, সে সমস্যা ধৈয সহকারে এবং পরিকল্পিতভাবে সমাধান করতে হবে। আসামে অমূল্য সম্পদ তেল আছে। সমগ্র দেশের মোট উৎপাদিত তেলের ৪৯ শতাংশ আসাম থেকে আসে। তার মূল্য ৮০০ কোটি টাকারও বেশি। আসাম পায় মাত্র ২২ কোটি টাকা। ২৭০ মিলিয়ন কেজি চা উৎপন্ন হয় আসামে, আছে পর্যাপ্ত কাঠ, কাগজ তৈরির জন্য প্রয়োজনীয় কাঁচা মাল, আছে চুনা পাথর, ইত্যাদি। কিন্তু তা সত্ত্বেও আসাম কেন অর্থনৈতিক দিক থেকে এত অনুন্নত? কে তারজন্য দায়ী? অর্থনৈতিক পশ্চাৎপদত্য আসামের জনগণের সমস্যা সুতীব্র করে তুলেছে? তাদের অসন্তোষ ও বিক্ষোভের ন্যায় সঙ্গত কারণ ছিল, আজো আছে। আসামের সমস্যা সারা দেশের সমস্যা।

এখন বিহারে, উত্তর প্রদেশে ও অন্যান্য আরও কয়েকটি রাজ্যে কংগ্রেস(ই) দলের সরকার এই সমস্যা সম্পর্কে তারা কি বলছেন? কি করছেন? আসামের সমস্যা কি অসমিয়াও বাঙালিদের মধ্যে বিরোধ? ডিজেল না পেলে গ্যাস টারবাইন চালু রাখা কঠিন হবে, তা না পেলে বাড়িতে বাড়িতে হয়তো একটি ল্যাম্প জ্বলবেনা। আমার জিজ্ঞাসা আসাম থেকে ডিজেল ও তেল কি কেবল পশ্চিমবাংলায় আসে, দেশের অন্যান্য রাজ্যে আসে না, প্রয়োজন নেই? সমস্যাটি তাই আসাম ও পশ্চিমবঙ্গের মধ্যেই সীমাবদ্ধ নয়, সমস্যা সমগ্র দেশেরই সামনে। কাজেই এই সমস্যা সমাধানের দায়িত্ব কেন্দ্রীয় সরকারকেই নিতে হবে। এ কাজ তাদেরই। অল পার্টি কনফারেন্সসের সিদ্ধান্ত কার্যকর করার প্রশ্নেও যথাযথ উদ্যোগ নেই। আসাম সমস্যা সমাধানের প্রশ্নে যথাযথ গুরুত্ব না দিয়ে রাজনৈতিক দুরভিসন্ধি চরিতার্থ করার জন্য এ রাজ্যে বিশৃঙ্খলা সৃষ্টির অপচেষ্টা শুরু হয়েছে। বিগত দিনের অভিজ্ঞতা আমাদের আছে। ১৯৭০ থেকে ১৯৭৬ সাল পর্যন্ত পশ্চিমবাংলার জনগণের অভিজ্ঞতা বড়ই তিক্ত। সমগ্র দেশের জনগণের ১৯৭৫ সালে জরুরি অবস্থা ঘোষণা করার পর থেকে ১৯৭৭ সালের লোকসভার নির্বাচন পর্যন্ত দীর্ঘ ১৯ মাসের অভিজ্ঞতা আছে। সেই অভিজ্ঞতা নিয়েই দেশের মানুষ '৭৭ সালের লোকসভা এবং জুন মাসের বিধানসভাগুলির নির্বাচনে অংশ গ্রহণ

করেছিলেন। ফলে কংগ্রেস দলের সদস্য বিধানসভায় মাত্র ২০ জন। এবং অন্তর্দ্বন্দ্বে তারা জর্জরিত। কেন্দ্রে ক্ষমতায় এসে যদি কংগ্রেস(ই) দল রাজ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা করে, যদি তারা দেশের ঐক্য ও সংহতি বিনষ্ট করার কাজ করে, জনগণের সাথে বিশ্বাসঘাতকতা করে, বিচ্ছিন্নতাবাদিদের মদত দিতে থাকে তাহলে পশ্চিমবাংলার রাজনৈতিক সচেতন মানুষ তা বরদাস্ত করবে না। পশ্চিমবাংলার জনগণ উপযুক্ত জবাব দেবেন, তারা প্রস্তুত। যে জঘন্য পথ কংগ্রেস(ই) দল অবলম্বন করেছে তা প্রত্যাহার করতেই হবে। জনগণ থেকে তারা বিচ্ছিন্ন। এই ঘটনায় তাদের মুখোস খুলে গেছে। পশ্চিমবাংলার জনগণ গণতান্ত্রিক আন্দোলন বিকশিত করে সারা দেশের শুভবুদ্ধি সম্পন্ন গণতান্ত্রিক জনগণের সাথে মিলিতভাবে কংগ্রেস(ই) দলের দেশের স্বার্থ বিরোধী কাজের জবাব দেবে। এই কটি কথা বলে আমি প্রস্তাবক মাননীয় সদস্যকে অনুরোধ করবো আমার সংশোধনীগুলি গ্রহণ করবার জন্য। দেশের ঐক্য ও সংহতি রক্ষা করার জন্য, বিচ্ছিন্নতাবাদ ও প্রাদেশিকতার বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে কাজ করার জন্য একটি উপযুক্ত পরিবেশ সৃষ্টি করার জন্য আসুন আমরা ঐক্যবদ্ধভাবে প্রস্তাব গ্রহণ করি।

[6-05 — 6-15 p.m.]

ডাঃ জয়নাল আবেদিন যে সংশোধনী এনেছেন তারমধ্যে কিছু ভাল কথা এবং কিছু কিছু সমর্থনযোগ্য নয় এমন কিছু বক্তব্যও আছে। এরকম সংশোধনী আনা অনুচিত। রাজ্য বিধানসভা থেকে এখন এবং এই পর্যায়ে অন্য একটি রাজ্যের রাজ্যপালের অপসারণের কথা বলা সঙ্গত নয়। ডাঃ জয়নাল আবেদিনের মতো একজন অভিজ্ঞ এবং প্রধান সদস্যের একথা অনুধাবন করা প্রয়োজন। সমস্যা রাজ্যপালের নিয়ে নয়। আসাম আজ রাষ্ট্রপতির শাসনাধীন একটি রাজ্য। তার অর্থ সেখানে আজ কেন্দ্রীয় সরকারের শাসন চলছে। রাজ্যপাল কেন্দ্রীয় সরকারের পরামর্শে চলেন একথা ডাঃ আবেদিন ভালভাবেই জানেন। সংশোধনীর অংশ বিশেষ গ্রহণ করার অসুবিধা আছে। কাজেই আমি ডাঃ আবেদিনের সংশোধনীর বিরোধিতা করছি। মাননীয় সদস্য সুনীতি চট্টোরাজ, সত্যরঞ্জন বাপুলি যা বলছেন তা দ্বারা কার্যত আন্দোলনের নামে দেশে বিশৃঙ্খলা সৃষ্টির অপচেষ্টাকেই সমর্থন করা হচ্ছে। এবং তাদের সংশোধনী বিশৃঙ্খলা সৃষ্টির পথই সুগম করে। আমি তাদের সংশোধনীর তীব্র বিরোধিতা করছি। তারা দেশে বিশৃঙ্খলা সৃষ্টি করতে চান, দেশের ঐক্য ও সংহতি বিনষ্ট করতে চান। তাদের সংশোধনীর মধ্যে সেই উপাদান আছে। আমরা চাই দেশের ঐক্য ও সংহতি রক্ষা করতে, তাকে আরও মজবুত করতে কাজেই আমি মাননীয় সদস্য প্রবোধচন্দ্র সিনহাকে অনুরোধ করবো আমার সংশোধনী গ্রহণ করার জন্য। আমার অনুরোধ তিনি রক্ষা করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বন্ধুবর মাননীয় প্রবোধচন্দ্র সিংহ এবং অন্যান্য সদস্যরা যে প্রস্তাব উথাপন করেছেন তার অপারেটিভ পার্ট অত্যন্ত সংক্ষিপ্ত এবং অসম্পূর্ণ বলে এরসঙ্গে আমি আমার সংশোধনী মুভ করতে চাই ঃ—

অবিলম্বে আসাম সমস্যা সমাধানের জন্য কেন্দ্রীয় সরকারকে সর্বরকম ব্যবস্থা গ্রহণ করার জন্য এই সভা থেকে দাবি জানানো হোক। মাননীয় প্রধানমন্ত্রী এই মুহূর্তে আসাম পরিদর্শন করে সংশ্লিষ্ট সকল পক্ষকে নিঁয়ে বিরোধ মীমাংসার ব্যবস্থা করবেন এই সভা থেকে

এই মর্মে দাবি জানানো হোক।

যেহেতু আসামে রাষ্ট্রপতির প্রতিনিধি হিসাবে রাজ্যপালের শাসন চলছে এবং আসামের রাজ্যপাল আসামের দাঙ্গা ও বিরোধ দমনে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন সেহেতু এই সভা থেকে দাবি জানানো হোক যে আসাম সহ পূর্বাঞ্চলের রাজ্যপাল মহাশয়কে বদল করে যোগ্য মর্যাদাসম্পন্ন একজন রাজ্যপাল শুধু আসামের জন্য নিয়োগ করা হোক।

এই সভা আরও দাবি জানাচ্ছে যে আসামের অবস্থা পরিদর্শনের জন্য মাননীয় সংসদ সদস্যদের একটি সর্বদলীয় কমিটি সরজমিনে তদন্তের জন্য প্রেরণ করা হোক এবং তাদের প্রতিবেদনের পরিপ্রেক্ষিতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

ক্ষতিগ্রস্ত সবাইকে উপযুক্ত ক্ষতিপূরণ দানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে এই সভা থেকে দাবি জানানো হোক।

আসাম সমস্যা ও দাঙ্গা বাঁধাতে যদি কোনও ব্যক্তি বা কোনও সংস্থা উস্কানি বা প্ররোচনা দিয়ে থাকেন তাহলে সেইসব ব্যক্তি বা সংস্থাকে খুঁজে বের করতে হবে এবং উপযুক্ত শাস্তি বিধান করতে হবে এই মর্মে এই সভা থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানানো হোক।

নেহেরু-লিয়া চুক্তি এবং ইন্দিরা-মুজিব চুক্তি অনুসারে ভারত সরকার এখনই বিদেশিদের সংজ্ঞা (ডেফিনেশন) নিরূপন করে সংবিধানের তফসিলি সংযোজন করুন এই সভা হতে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হোক ঃ

আগের পূর্ব পাকিস্তান এখনকার বাংলাদেশ থেকে আগত বাঙালি উদ্বাস্তুদের ভারতের কোনও প্রান্ত থেকে ভবিষ্যতে বিতাড়িত করা হবে না এই মর্মে এই সভা থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করা হোক। মাননীয় শ্রী লক্ষ্মী সেন মহাশয় আপত্তি করেছেন রাজ্যপাল সম্বন্ধে আমি আমার এই সংশোধনী রেখেছি বলে। আমি স্মরণ করিয়ে দিতে চাই, ভারতবর্ষের রাষ্ট্রপতিও ইমপিচমেন্টের উর্ধ্বে নয় এবং এই সমস্ত কতকগুলো গুরুত্বপূর্ণ দিক থেকে দেখতে পাই, কেন্দ্রে আজকে যে দল ক্ষমতাসীন আছে, আসামে রাষ্ট্রপতির শাসনাধীন হয়েছে, তাই সেই দলই শাসন করছে আসামে। সুতরাং আসামে যে সমস্যা তারজন্য পুরো দায়িত্ব কেন্দ্রে যে দল আসীন আছেন তাদের নিতে হবে। তাদের প্রতিনিধি কে? তাদের প্রতিনিধি রাজ্যপাল। রাজ্যপাল কার নির্দেশে কাজ করেন? কেন্দ্রীয় সরকারের নীতিতে। সুতরাং আমার সংশোধনী বৈধ এবং আমার অভিজ্ঞতায় আমি মনেকরি এই সংশোধনী গ্রহণ করলে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের চেষ্টা করলাম বলে আমি নিজে সন্তুষ্ট হতে পারবো। দি নেক্সট পয়েন্ট এটা বলা দরকার এই যে আসাম সমস্যা আমি কতকগুলি জিনিস দেখতে পাচ্ছি, এটা দীর্ঘদিনের সমস্যা। যেকথা বার বার বলেছেন। অথচ যথোপযুক্ত যত্ন এবং মনোযোগ সহকারে আজ পর্যন্ত কোনও উদ্যোগ আমরা দেখতে পাইনি। এক নম্বর কথা, ভারত রাষ্ট্রের শক্তিতে সর্বময় শক্তিমান যিনি, তিনি আসাম পরিদর্শন করার সময় করে উঠতে পারেননি এখনও পর্যন্ত। তিনি এমিসারিজ পাঠিয়েছেন, প্রতিনিধি পাঠিয়েছেন। সেজন্য সমস্যা ক্রমশ জটিল থেকে জটিলতর হয়ে যাচ্ছে। আজকে যে আন্দোলন হচ্ছে এটা স্পনটেনিয়াস হতে পারে, ইঞ্জিনিয়ারও হতে পারে, একে নিন্দা করে লাভ হবেনা, এর মূল যদি উৎপাদন না করতে পারি, কজেস

অ্যান্ড এফেক্ট না ঘুছানো যায় তাহলে কিছু হবেনা। দিল্লিগামী ট্রাক যদি আটকাতে পারেন, অবরোধ সৃষ্টি করতে পারেন তাহলে I would have shared that andolan ? আমাদের সংগঠন সিদ্ধান্ত নিয়েছে যে সাতই এপ্রিল-এর মধ্যে যদি উপযুক্ত সন্তোষজনক সমস্যার সমাধান না হয়, দিল্লিগামী যানবাহন অবরোধ করা হবে। আজকেতো এটাই হওয়া উচিত। এই আন্দোলন তো আসামের বিরুদ্ধে নয়, আসামে কেন্দ্রের শাসন, কেন্দ্রে সরকারের যে অপদার্থতা তাই সেখানে চলছে। সেজন্য আজকে আমি যে কথা বলছি, লক্ষ্মীবাবু আপত্তি করেছেন, আমি মনেকরি এটাই উপযুক্ত কথা, সেখানে যিনি আছেন, তারই মাধ্যমে আমাদের মনোভাব ব্যক্ত করবো। তারা ব্যর্থ হয়েছেন। আজকে শুধু আসামে কেন, সমগ্র পূর্বাঞ্চলে মেঘালয় সমস্যা সঙ্কুল, কিন্তু একজনের ঘাড়ে দোষ চাপিয়ে দেওয়া হচ্ছে। সুতরাং সবকিছু করেন যিনি তিনি জ্যাক অব অল ট্রেড বাট মাস্টার অব নান। এই জিনিসই দেখতে পাচ্ছি। অবহেলা হতে পারে, ওভার বার্ডেন হতে পারে, এই বক্তব্য রাখার দরকার আছে, কারণ নির্বাচিত সরকার কাজ করছেন না। Assembly is in animated suspicion. লোকসভায় আলোচনাকালে যিনি একথা রেখেছেন, নাম করে দিয়েছেন অথচ তাদের বিরুদ্ধে প্রতিরোধ করা হচ্ছেনা, কোনও স্টেপ নেওয়া হচ্ছেনা। তাহলে কোথা থেকে সংবাদ আসছে এরা আন্দোলনকে উস্কানি দিচ্ছে, প্ররোচনা দিচ্ছে, পার্লামেন্টে নাম করা হয়েছে, বাইরে নাম করা হয়েছে by the responsible authority of the Central Government. আর একটা জিনিস লক্ষ্যণীয় এই আন্দোলন পরস্পর বিরোধী কেন্দ্রের নেতৃত্বে যারা আছেন, তারা কিন্তু সব সময় এক সুরে কথা বলছেন না, তাদের বক্তব্যে এই জিনিসটা দেখতে পাচ্ছি, একটা কন্ট্রাডিকশন পরিলক্ষ্যিত হচ্ছে। একদিন সংবাদপত্রে দেখলাম পশ্চিমবঙ্গে যা ঘটছে it is a reaction of what is happening in Assam. What is happening in Assam and what has happened in Assam can certainly be controlled. Why it has not been controlled ? তাহলে আমরা পরস্পর বিরোধিতা বক্তব্যের মধ্যে দেখতে পাচ্ছি। আবার আমরা যে উৎসাহ দেখতে পাচ্ছি এই আন্দোলনে, আজকে এই আন্দোলন যদি রাজ্য সরকারের বিরুদ্ধে পরিচালিত না হয়ে যারা এই আন্দোলনে উস্কানি দিচ্ছেন, প্ররোচনা দিচ্ছেন, তাদের বিরুদ্ধে পরিচালনা হত I would have shared to that পশ্চিমবঙ্গ সরকার বার বার একথা বলেছেন যে আমাদের সীমিত ক্ষমতার মধ্যে টাইমলি অ্যাকশন নিয়েছি, দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছি, তাও নিশ্চয়ই সমর্থনযোগ্য। কেউ বলছেন আসামে ১২৬ জন মারা গেছে, কেউ বলছেন ১০০ জন বাঙালি মারা গেছেন, জ্যোতিবাবু ঠিক করে কেন বলতে পারেননি, আন্দোলন কেন তুলে নিচ্ছেন না, Jyoti Basu is not the Chief Minister of Assam nor he is the Prime Minister of India. আমি মনেকরি এই জাতীয় বক্তব্য পরস্পর বিরোধিতার সামিল, হতে পারেনা এই জিনিস। সংবিধানের প্রথম কথা হচ্ছে, আমি তুলে ধরছি আপনার সামনে, আমাদের প্রিয়েম্বল সংশোধন হয়েছে, প্রথম যেকথা বলা হয়েছে We, the people of India, having solemnly resolved to constitute India into a soverign, Socialist, secular, democratic republic and to secure to all its citizens; Justice, social, economic and political; liberty of throught, expression, belief, faith and worship; Equality of status and of opportunity; and to promote among them all Fraternity assuring the dignity of the individual and the unity

and integrity of the nation.

[6-15 — 6-25 p.m.]

আমি মনেকরি আজকের আন্দোলন hits hard at the very root of the preamble and the very root of the sovereignity of India, liberty of the individual unity and integrety of India কে হিট করছে। আজকে যে আন্দোলন আসামে সংগঠিত হচ্ছে তার প্রতিক্রিয়া পশ্চিমবাংলায় দেখা হচ্ছে। এটাকে নিন্দা করে কোনও লাভ নেই। যারা এই আন্দোলনকে মদত দিয়ে চলেছে, জিইয়ে রেখেছে আজকে সেখানে হাত দেবার প্রয়োজন আছে, সেখানে দৃষ্টি দেবার প্রয়োজন আছে। সেইজন্য আমি আমার সংশোধনীতে সেকথা রাখবার চেষ্টা করেছি। আমি খুশি করতে পারি নি লক্ষ্মীবাবুদের, আমি দুঃখিত, কিন্তু আমি মনেকরি I reiterate my demand. It should be accepted and it should be seriously considered by the honourable members of the House. দ্বিতীয় কথা, এই যে ক্ষতি হচ্ছে, আজকে যদি এখান থেকে মাসে ১০০ কোটি টাকা ক্ষতি হতে থাকে তাহলে পরশুদিন কি এখানে এই আন্দোলন হবে যে বাংলার কয়লা যাবে না, দুর্গাপুর থেকে স্টিল যাবে না, এখানে আর যা কিছু তৈরি হয় সেগুলি অন্য কোথাও যাবে না? এখানে উদ্দেশ্যটা কি? কারা করছে-মতলবটা তাদের কি? ৯টি রাজ্যে বিধানসভার নির্বাচন হচ্ছে, দিল্লির মেট্রোপলিটন কাউন্সিলেরও হয়ত নির্বাচন হবে কিন্তু আমরা দেখছি Assam has been kept in animated suspension. এটাও একটা significant event. In the present day history of India Assembly of Assam একটা এক্সপ্লানেশন হতে পারে Assembly of Assam has been kept in animated suspension not that it has been dissolved. একটা কৈফিয়ত আসতে পারে, এক্সপ্লানেশন আসতে পারে যে হ্যাঁ, ওখানে তো লোকসভার নির্বাচন হয়নি সেইজন্য ওখানে জনমত যাচাই করা সম্ভবপর হয়নি। কিন্তু যে অবস্থার সৃষ্টি হলে নির্বাচন হতে পারে না তার চেয়ে গুরুতর সমস্যা আর কি হতে পারে Except external aggression—it is tentamount to that — this internal aggression or internal disturbance is so serious that election could not be held in the State. সুতরাং আজকে আমরা দেখতে পাচ্ছি একটা সুবিধাবাদের নীতি গ্রহণ করা হয়েছে, সেই নীতি সব সময় সমর্থনযোগ্য নয়। আমাদের বাংলার ছেলেরা যারা প্রটেস্ট করছে তাদের নিন্দা করে তো কোনও লাভ নেই It may be sponteneous. It may be engineered. কিন্তু আমি বলি, যারা এই আন্দোলন পরিচালনা করছে, যারা এই আন্দোলনকে পেছন থেকে মদত দিচ্ছে বা যারা এই সমস্যাটাকে জিইয়ে রেখেছে এই আন্দোলন তাদের বিরুদ্ধে পরিচালিত হওয়া উচিত। আমাদের ছেলেদের নিন্দা করার সামিল হতে আমি চাই না। সেইজন্য আমি পরিস্কার করে দিতে চেয়েছি সমস্ত কিছু আমার অ্যামেন্ডমেন্টের মাধ্যমে। আমরা একথাই বলতে চেয়েছি যে মানুষের অধিকারটা পুরো থাকুক। ভারতবর্ষের নাগরিকদের সংবিধানে প্রদত্ত যে অধিকার সেটা রক্ষা করাই হচ্ছে ভারতবর্ষের গভর্নমেন্টের কাজ। স্টেট গভর্নমেন্ট চলে যেতে পারে বাট দেয়ার উইল বি নো টাইম যখন সেন্টারে কোনও গভর্নমেন্ট ছিল না বা থাকবে না। স্টেটে রাষ্ট্রপতির শাসন হতে পারে কিন্তু সংবিধানে কেন্দ্রে রাষ্ট্রপতির শাসনের কোনও ব্যবস্থা নেই, কেন্দ্রে সব সময়ই একটা সরকার থাকবে। সে সরকার আগের

সরকারই হোক বা কেয়ারটেকার সরকার হোক বা যে সরকারই হোক সেখানে সব সময় একটা সরকার থাকবে। এখন যারা ফেল করেছে দায়িত্ব পালনে তাদের বোধহয় দৃষ্টি আকর্ষণ করার কারণ ঘটেছে। সেইজন্য আমি মনেকরি এই অ্যাসেম্বলি থেকেও এই দাবিগুলি সোচ্চার হওয়া দরকার। রাজ্যসভায়, লোকসভায় আলোচনা হয়েছে, এই বিধানসভাতেও আগে একবার আলোচনা হয়েছে, আজকে কারণ যদি আমরা উৎপাটিত করতে না পারি তাহলে হয়ত একদলকে থামাতে পারি, নিন্দা করতে পারি কিন্তু ভবিষ্যতে আর একদল যদি আপনাদের ছেলেরাই এই আন্দোলনে এগিয়ে আসে তাহলে কি করবেন। মানুষের মন সংবেদনশীল, সহানুভূতিশীল সেটা তো আমরা জানি। আজকে আমি সমবেদনা জানাচ্ছি না কিন্তু স্পনটেনিয়াসও তো হতে পারে, সেইজন্য আমি অনুরোধ করবো মাননীয় সদস্যদের যে আমার সংশোধনীগুলি গ্রহণ করুন। আজকে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাব খুব সংক্ষিপ্ত, এর অপারেটিভ পার্ট আরও সংক্ষিপ্ত এবং অসম্পূর্ণ তাই আমি আমার সংশোধনীগুলি গ্রহণ করার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ করবো। লাস্ট বাট নট দি লিস্ট আমরা সবাই সব রাজনৈতিক দল যেন এমন আচরণ না করি যাতে এই সমস্যা আরও ডিপেনিং হয়। কারা এই আন্দোলনকে কাদের স্বার্থে জিইয়ে রাখতে চাইছে বা কারা এর পেছনে আছে সেটা যেন আমরা এক্সপোস করতে পারি, তাদের মুখোস যেন খুলে দিতে পারি, এটাই আমাদের সবাই-এর আন্তরিক চেষ্টা হওয়া উচিত বলে আমি মনেকরি। কেউ বলছেন এর পেছনে বিদেশি চক্র আছে, কেউ বা অন্যান্য সংস্থার নামও করছেন আমার কথা হল যে কোনও ব্যক্তি বা সংস্থা এর পেছনে থাকুক তাদের আমাদের দ্বর্থহীন ভাষায় নিন্দা করা উচিত। এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা উচিত যে তাকে ধরে শাস্তি দাও। এই কথা বলে আজকে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের সঙ্গে আমার এই সংশোধনী সংযোজন উত্থাপন করে এটাকে গ্রহণের জন্য সবাইকে আবেদন জানিয়ে আর একটি ঘোষণা করি আসামে এই অত্যাচার যদি চলতে থাকে, বাঙালি খালি নয়, আজকে শুনছি নেপালিও আছে, আরও ভাষাভাষি আছে, আজকে ওখানে হয়েছে কালকে হয়ত টিটাগড়ে শুরু হতে পারে, এই জাতীয় আন্দোলন যদি চলতে থাকে এবং প্রতিকার যদি না আসে উপযুক্ত ক্ষমতা সম্পন্ন সংস্থা এবং সরকারের কাছ থেকে তাহলে আমাদের সংগঠন, আমাদের ছাত্র, যুব সংগঠনের তরফ থেকে দিল্লি মুখি অবরোধ করতে বাধ্য হব এই ঘোষণা করে আমার কথা শেষ করলাম।

[6-25 — 6-35 p.m.]

**Shri Rajani Kanta Doloi :** Sir, I beg to move that in para 1, lines 2-3, for the words "কেন্দ্রে ক্ষমতাসীন দলের সমর্থনে উত্তরবঙ্গে এই অবরোধ আন্দোলন সৃষ্টি হয়েছে। "the words" আসামে বাঙালিদের উপর নির্যাতন ও নিপীড়ন প্রতিবাদে কংগ্রেস(ই) ছাত্র ও যুব কংগ্রেস যে গণতান্ত্রিক আন্দোলন করছে তাকে সকলে সমর্থন জানানো প্রয়োজন ও পুলিশের লাঠি চার্য ও গ্রেপ্তারের প্রতিবাদ করা হোক।" be substituted.

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে রেজলিউশন বামফ্রন্টের সঙ্গে যোগসাজস করে জনতা পার্টির একাংশ থেকে এসেছে সেই রেজলিউশন বা মোশনের উপর আমি কয়েকটি অ্যামেন্ডমেন্ট রেখেছি। একাংশ এই কারণে যে জনতা পার্টির নেতা প্রফুল্লচন্দ্র সেন সি.পি.এম.এর রিরুদ্ধে

আন্দোলন করছেন, আইন শৃঙ্খলার বিরুদ্ধে, তাদের অত্যাচারের বিরুদ্ধে সত্যাগ্রহ করছেন, সেখানে দেখছি কয়েকজনের একটি অংশ সি.পি.এম.এর সাথে যোগসাজস করে এবং তাদের সঙ্গে হাত মিলিয়ে যে রেজলিউশন এখানে নিয়ে এসেছেন আমি সেই রেজলিউশন মোশনের বিরোধিতা করছি। আমি আমার অ্যামেন্ডমেন্টটি মুভ করছি। আমি জনতা পার্টির সদস্যদের অনুরোধ করব তারা যেন আমার এই অ্যামেন্ডমেন্টগুলি গ্রহণ করেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আসামে নিরীহ বাঙালিদের উপর অত্যাচার চলেছে। আমি স্যার, শিলিগুড়ি গিয়েছিলাম কালকে। আমি দুটি ক্যাম্প ঘুরে এসেছি। আলিপুরদুয়ারে দেখে এসেছি ৪ হাজার মতো বাঙালি উদ্বাস্তু রয়েছে। তাদের প্রতিদিন দুপুরবেলা ১০০ গ্রাম থেকে ১৫০ গ্রাম মাত্র রান্না করা খিচুড়ি দেওয়া হচ্ছে ভারত সেবাশ্রম সংঘ থেকে, আর রাত্রিবেলায় ২৫০ গ্রাম আটা দেওয়ার ব্যবস্থা হয়েছে সরকার পক্ষ থেকে। ওখানে লোকে না খেতে পেয়ে ১৩০ জন মারা গেছে। স্যার, বাঙালি, নন আসামি ব্যক্তিরা চলে এসেছে বিতাড়িত হয়ে, তারা মারা গেছে। তাদের প্রতি কোনও সমবেদনা ওদের নেই। তাদের খাইয়ে বাঁচিয়ে রাখার মতো কোনও ব্যবস্থা এই সরকার করেন নি। তারা আমাদের সামনে এসে যখন দাঁড়াল দেখা গেল সব কঙ্কাল সার হয়ে গেছে। তাদের পরনে কাপড় ছিল না। তাদের দুঃখ আমাদের কাছে এসে জানিয়েছে। তাদের কিছু কাপড় দেওয়া, কিছু স্যানিটেসনের ব্যবস্থা করা ইত্যাদি কোনওরকম অ্যারেঞ্জমেন্ট সেখানে করা হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে যে রেজলিউশন আনা হয়েছে সেটা অত্যন্ত রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে আনা হয়েছে। ওখানে যারা অত্যাচারিত হয়ে চলে এসে বসবাস করছে তাদের জন্য কোনও সমবেদনার কথা এরমধ্যে কিছুই নেই। আজকে যে গণতান্ত্রিক আন্দোলন পশ্চিমবঙ্গে গড়ে উঠেছে, জনগণের যে আন্দোলন গড়ে উঠেছে সেই গণতান্ত্রিক আন্দোলনকে দমন করার জন্য পুলিশি হস্তক্ষেপ করা হচ্ছে, পুলিশ লেলিয়ে দিয়ে, সি.পি.এম. গুন্ডাদের লেলিয়ে দিয়ে ট্রাম বাস পোড়ানো হচ্ছে। কিন্তু এই আন্দোলনের উদ্দেশ্য ছিল না ট্রাম বাস পোড়ানো এটা ওরা করেছে। যখন এক পয়সা ট্রাম বাসের ভাড়া বেড়েছিল তখন ওরা ট্রাম বাস পুড়িয়েছে, এটা আমরা দেখেছি। যাদের পার্টির ইতিহাস দেশদ্রোহিতার ইতিহাস, যারা সারা জীবন দেশদ্রোহি করে এসেছেন আজকে লক্ষ্মীবাবু আমাদের দেশপ্রেম শেখাচ্ছেন, তিনি আমাদের দেশপ্রেমি হতে বলেছেন। এটা অত্যন্ত দুঃখ ও লজ্জার কথা যে ওদের মুখ থেকে কি করে এইসব কথা আসে? 'ভুতের মুখে রাম নাম' শুনছি। ম্যাকনামারা যখন এসেছিল তখন আমরা ট্রাম বাস পুড়তে দেখেছি, ফুড মুভমেন্টে ট্রাম বাস পুড়তে দেখেছি। আজকে তাদের মুখ থেকে দেশপ্রেমের কথা শুনছি। এ যে একেবারে 'ভুতের মুখে রাম নাম' শুনছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আসামে ১১ জন এম.এল.এ ওদের দলের রয়েছেন তারা কিন্তু এ নিয়ে মুভমেন্ট করছেন না। এখানে আমরা দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রী বিভেদমূলক উস্কানি দিয়েছিলেন, বাঙালির প্রতি সমবেদনা জানিয়েছিলেন। কিন্তু এখন তো সেই সমবেদনা দেখতে পাচ্ছি না। যেখানে এ নিয়ে মানুষ শান্তিপূর্ণ আন্দোলন করছে সেখানে আপনারা আপনাদের গুন্ডা বাহিনী, পুলিশ বাহিনীকে লেলিয়ে দিয়েছেন। গত ২৯।৩।৮০ তারিখে শিলিগুড়িতে সেখানকার মহিলা সমিতির তরফ থেকে ১৫০ মহিলা সেখানে আন্দোলন করছিল এবং তারা সেখানে বসেছিল সেখানে আপনাদের পুলিশ বাহিনী সেই নিরস্ত্র মহিলাদের উপর অত্যাচার করেছে। হাসি রায় যিনি ঐ মহিলা সমিতির সম্পাদিকা তাকে তার বাড়িতে গিয়ে তার উপর অত্যাচার করা হয়েছে, এবং

ভীষণভাবে প্রহার করা হয়েছে যারফলে হাসপাতালে তাকে ১৮টা স্টিচ করতে হয়েছে। এইভাবে অসহায় আন্দোলনকারিদের উপর আপনাদের পুলিশ এবং আপনাদের গুন্ডাবাহিনী অত্যাচার করছে এবং আপনাদেরই উস্কানিতে তারা ট্রাম বাস পোড়াচ্ছে। আমি মুখ্যমন্ত্রীকে বলবো আপনি দয়া করে আপনার পুলিশ বাহিনীকে গুন্ডা বাহিনীকে শান্ত করুন। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারকে ভাঙতে গেলে আসাম আন্দোলনের দরকার হবে না। আজকে পশ্চিমবাংলায় শান্তিশৃঙ্খলা নিয়ে যা চলছে প্রতিদিন যেভাবে লোক খুন হচ্ছে তা সকলেই জানেন। এবং আপনাদের সময়ে ২৭৭২টা মার্ডার হয়েছে আর লেবার ইন ওয়েস্ট বেঙ্গল - ১৯৭৯ সালে ১৯৩৬০৭ ম্যানডেজ নষ্ট হয়েছে। প্ল্যান বাজেটে আপনারা কোনও কাজ করতে পারেন নি। পশ্চিমবাংলার ইকনমি একেবারে ভেঙে পড়েছে। অর্থমন্ত্রী মহাশয় হুমকি দিয়েছেন তিনি সেন্টারের আদেশ মানবেন না। তিনি যে কথা বলেছিলেন তার উত্তরে ভোলানাথ সেন মহাশয় বলেছিলেন তাহলে ৩৬৫ ধারা প্রয়োগ হবে। এবং নিশ্চয় প্রয়োগ করতে পারেন। আমি জানি না কেন প্রয়োগ করা হচ্ছে না।

**(গোলমাল)**

আমাদের ইন্দিরা গান্ধীর পূর্ণ আস্থা আছে তিনি আসাম সমস্যা সমাধান করতে পারবেন। তিনি অনেক বড় বড় সিচুয়েশন ট্যাকল করেছেন। যে আন্দোলন হয়েছে সেটা শান্তিপূর্ণ আন্দোলন ছিল কেন ওনারা এই আন্দোলনকে অশান্তিপূর্ণ করলেন জানি না। শ্রীমতী ইন্দিরা গান্ধী যা করবেন করুন কিন্তু আমরা বাঙালি হিসাবে এই জিনিসের নিশ্চয় প্রতিবাদ জানাবো। আপনারা কি আন্দোলন করেছেন, কি কর্মসূচি নিয়েছিলেন। আসামের উদ্বাস্তুদের সাহায্য করার কোনও প্রোগ্রাম আপনাদের নাই। আমার বক্তব্য শেষ করার আগে এই কথা বলবো আসাম সমস্যার সমাধানের নাম করে আজকে যে রেজলিউশন আনা হয়েছে তা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। আমি আশা করবো আমার অ্যামেন্ডমেন্টগুলি মেনে নেবেন। আর যদি মেনে না নেন তাহলে আমি এই রেজলিউশনের সম্পূর্ণ বিরোধিতা করবো। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-35 — 6-45 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকদিন আগে উত্তরবঙ্গে গিয়েছিলাম। কাগজে দেখলাম এই কথা বের হয়েছে যে মুখ্যমন্ত্রী আমাকে এবং পরিমলবাবুকে উত্তরবঙ্গে যেতে বলেছেন আন্দোলনের মোকাবিলা করার জন্য। মুখ্যমন্ত্রী আমাকে এই ধরনের কোনও নির্দেশ দেন নি। আমি উত্তরবাংলার মানুষ, উত্তরবাংলার জনপ্রতিনিধি। আজকে উত্তরবাংলায় যদি আগুন লাগে তাহলে আমি কি এখানে বসে থাকবো? আমাকে যেতেই হবে উত্তরবঙ্গে। উত্তরবঙ্গে কিছুদিন ধরে এরা যে অরাজকতার সৃষ্টি করেছেন, সেটা বুঝতে চাই, দেখতে চাই যে তারা কি আন্দোলন করছেন। সেই আন্দোলনের চেহারা সম্পর্কে খবরের কাগজ কি বলছে, আর সেখানকার সত্যিকার কি চেহারা সেটা যদি সকলে মিলে গিয়ে দেখে আসেন তাহলে বুঝতে পারবেন। কোনও লোক ঐ আন্দোলনের পিছনে ছিলনা উত্তরবঙ্গের। এখান থেকে কিছু ভাড়াটে গুন্ডা নিয়ে যাওয়া হয়েছিল, যারা নেপাল বর্ডারের সস্তা মদ ওখানে খেয়েছে আর দার্জিলিংয়ের শৈলী নিবাসে ঘুরে এসেছে। তাদের দিয়ে এই আন্দোলন কিছু দিনের জন্য চালানো হয়েছিল। এর পিছনে জনসাধারণের কোনও সমর্থন ছিলনা। এই

আন্দোলন আর চালানো যাবেনা দেখে পশ্চিমবঙ্গের মানুষের মনকে অন্যদিকে ঘুরিয়ে দেবার জন্য বলা হল আন্দোলনকে দক্ষিণবঙ্গে ছড়িয়ে দিয়েছি এবং এই কথা বলে নিজেদের যে দুর্বলতা, নিজেরা যে পরাজিত হয়ে গেল সেটাকে ঢাকবার জন্য এখানে দমদমে, ভি.আই.পি. রোডে, সেন্ট্রাল এভিনিউয়ে গুন্ডামি শুরু করে দিল। উত্তরবঙ্গের মানুষ এই আন্দোলনকে সমর্থন করেনি। আপনি জানেন যে এই আন্দোলনকে চালাতে গিয়ে এরা কি করেছেন? এরা এখান থেকে লোক নিয়ে গেছে এবং তাদের সমস্ত খরচ চালাবার জন্য সেখানকার বড়বড় ব্যবসায়িদের কাছ থেকে টাকা নেওয়া হয়েছে, তাদের সুযোগ করে দেওয়া হয়েছে। আপনি জানেন, কুচবিহার থেকে, জলপাইগুড়ি থেকে তামাক আসামে যায়। কুচবিহার, জলপাইগুড়ির তামাকের বাজার হচ্ছে আসাম। তামাকের দাম ৪ শত, ৪।। শত, ৫ শত টাকা উঠে গেল। এরা কি করলেন? তামাক যেতে দেবনা বলে আন্দোলন শুরু করলেন। তখন মহাজনরা বলতে শুরু করলো যে তামাক যদি পাঠাতে না পারি তাহলে কিনবো না। কৃষকরা মাথায় হাত দিয়ে বসল। সেই সুযোগে সেই ৪ শত, ৪।। শত, ৫ শত টাকার তামাক ২ শত, ২।। শত টাকা করে মহাজনের গুদামে ঢুকবার ব্যবস্থা করে দেওয়া হল। এই সুযোগ করে দিয়ে ঐ মহাজনের কাছ থেকে টাকা নিয়ে আন্দোলন খেলা খেলে কৃষকদের সর্বনাশ করে দিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই অবরোধের আন্দোলনকে সমর্থন করিনা। কিন্তু এই কথা বলি যে এদের কোনও কান্ডজ্ঞান আছে? এরা দেশের ভুগোল জানে? এখানে বসে কিছুদিন আগে মহাজাতি সদনে, আরও কোথাও কোথাও মস্তানি করা এক জিনিস, আর দেশকে চেনা আর এক জিনিস আপনি জানেন যে যদি অবরোধ আন্দোলন করতে হয় তাহলে কুচবিহারের বক্সীরহাটে করতে হয়। যদি অবরোধ আন্দোলন করতে হয় তাহলে জলপাইগুড়ির বার ভিসায় করতে হয়, আসামের বর্ডার এলাকায় করতে হয়। শিলিগুড়িতে আন্দোলন কেন? এই যে কলকাতা থেকে যে ছেলেগুলিকে নিয়ে গেল আজকে আমার সঙ্গে দার্জিলিং মেলে ফিরে এল জ্যোতিবাবুর কালো হাত ভেঙে দাও বলতে বলতে। চেহারা দেখে মনে হয় এরা সমাজ বিরোধী। এদের সংস্কৃতি বলে কিছু নেই। সেই লোকগুলিকে এরা নিয়ে গেছে। বার ভিসার জঙ্গলে, বক্সীর হাটের তেপান্তরে বসে আন্দোলন করার মানবিকতা এদের নেই। গণ-আন্দোলন কিভাবে করতে হয় সেটা এরা জানেনা। এদের টাকা দিয়ে নিয়ে যাওয়া হয়েছে শিলিগুড়িতে। শিলিগুড়ির বাইরে হলে এরা যাবেনা। আর খবরের কাগজের বাবুরাও শিলিগুড়ির বড় বড় হোটেল ছেড়ে বক্সীরহাটে গিয়ে ফটো তুলবে না। তাই শিলিগুড়িকে বেছে নেওয়া হয়েছে। ট্রাক আটকান হল, জলপাইগুড়ির লোক চিনি পেলনা, কুচবিহার কিছু পেলনা, কুচবিহারের লোক, আমরা কিছু পেলাম না। শিলিগুড়িতে আন্দোলন করা হল। এতই যদি দরদ তাহলে বারভিসায় গেলেন না কেন? বক্সীর হাটে গেলেন না কেন? সেখানে মশার কামড়, খাবার পাওয়া যাবেনা, ভাল হোটেল নেই, স্যানিটারি পায়খানা নেই, কাগজের রিপোর্টাররা যাবেনা। সেজন্য শিলিগুড়িকে বেছে নিলেন। স্যার, রজনী দলুই বললেন যে উনি ক্যাম্প ঘুরে এসেছেন। আমি সকালে ক্যাম্প ঘুরে এসেছি। উনি যশডাঙ্গা ক্যাম্পের কথা বললেন যে খেতে দিচ্ছে না। মানুষ যে এত মিথ্যাবাদি হতে পারে, কত অসত্য কথা বলতে পারে, মানুষ কতখানি নীচে নেমে গেলে এই বিধানসভার ফ্লোরে দাঁড়িয়ে মিথ্যাকথা বলতে পারে। যশোডাঙ্গা ক্যাম্পে এবং ডাঙ্গী ক্যাম্পে প্রতিজন লোককে দু কেজি করে গম দেওয়া হচ্ছে এবং সরকারি ম্যানুয়েলে যা নিয়ম আছে সেই অনুসারে সব কিছু দেওয়া হচ্ছে। ১৫০ গ্রাম ভেজিটেবল দেওয়া হচ্ছে,

১৫০ গ্রাম ডাল দেওয়া হচ্ছে, দু কেজি গম দেওয়া হচ্ছে। এছাড়াও ভারত সেবাশ্রম তাদের প্রতিদিন খাবার দিচ্ছে। গত নভেম্বর মাস থেকে যশোডাঙ্গা ক্যাম্পে লোক এসেছে ১৮৮৭ জন এবং তাদের জন্য সরকারের খরচ হয়েছে ৬০ হাজার টাকা। নভেম্বর মাস থেকে এই পর্যন্ত এই খরচ হয়েছে। আর ডাঙ্গী ক্যাম্পে গত ১০ তারিখ থেকে লোক আসে ১৭৫০ জন। তাদের খরচের হিসাব এখনও আমি পাইনি। নিশ্চয়ই সরকার এখানে সেই হিসাব পরে দিতে পারবেন। আর লোক মারা গেছে কত? লোক মারা গেছে ২৭ জন। তারমধ্যে চারজন হচ্ছে সদ্য যারা প্রসব হয়েছে, বাচ্চা হতে গিয়ে মারা গেছে কিংবা কয়েকদিনের হয়ে মারা গেছে। চারজন একদম বুড়ো মানুষ যাদের অন্যান্য রোগ ছিল এইরকম লোক মারা গেছেন। মোট ২৭ জন মারা গেছেন, আর ওরা বললেন ক্যাম্পে পশ্চিমবঙ্গ সরকার কিছু করছেন না, সব লোকগুলো মরে সাফ হয়ে যাচ্ছে। এই কথা ওরা বললেন না দিল্লিতে যে পশ্চিমবঙ্গ সরকারের ক্ষমতা নেই, এই লোকগুলোকে পুরোপুরি খাবার দিয়ে, আশ্রয় দিয়ে ঠিকমতো রাখার, দিল্লি সরকার যশোডাঙ্গা ক্যাম্পে, ডাঙ্গী ক্যাম্পের জন্য সাহায্য পাঠাও, এই কথা ওদের বক্তব্যের মধ্যে নেই। পুলিশের মনোভাবের কথা ওরা বলেছেন। আমি ২৭ তারিখে দীনহাটা স্টেশনে ছিলাম গীতালদি স্টেশন থেকে আলিপুর দুয়ার যে লোকাল ট্রেনটা যায়, আসামে সেই গাড়ি যায় না, সেই গাড়িটা ওরা রাস্তায় আটক করলেন। আমি স্টেশনে গেলাম ব্যাপারটা দেখতে। দেখলাম ২০/২৫ জন ছেলে গিয়ে আন্দোলন করছিল, পুলিশ কি করলো? আমরা বহুবার আইন অমান্য করেছি, বহুবার জেল খেটেছি, পুলিশের চেহারা কি আমরা তা দেখেছি। প্রথমেই আমাদের ফেস্টুন, ফ্ল্যাগগুলো নিয়ে ছিঁড়ে ফেলে দিতো, তারপর আমাদের মারতে মারতে ভ্যানে তুলতো। আর সেদিন পুলিশের কি অবস্থা দেখলাম? সম্পূর্ণ ভ্যান ছাত্র পরিষদের ফেস্টুন দিয়ে, ফ্ল্যাগ দিয়ে সাজানো হয়েছে, মনে হচ্ছিল ওটা পুলিশের ভ্যান নয়, মনে হচ্ছিল ছাত্র পরিষদের গাড়ি। সেই গাড়ির মধ্যে শ্লোগান দিতে দিতে স্টেশন থেকে সারা রাস্তা দিয়ে চললো পুলিশ স্টেশন পর্যন্ত। এই হচ্ছে পুলিশের মনোভাব। আর ওরা বলছেন যে পুলিশ ওদের উপর অত্যাচার করছে, কোনওরকম অত্যাচার করা হয়নি। আমবা এই কথা বলেছি, আমি নিজে জলপাইগুড়ি এস.পি.কে বলেছি, কোচবিহারের এস.পি.কে বলেছি যে ওরা ৩১ তারিখে হরতাল ডাকবে। কতখানি আহাম্মক হলে এই ৩১ তারিখে হরতাল ডাকতে পারে। ইয়ার ক্লোজিং ডেট, ব্যাঙ্ক যদি বন্ধ হয়, ট্রেজারি যদি বন্ধ হয়, তাহলে মানুষ কি অবস্থায় পড়বে? ওরা বলছেন এক পার্টি আজকেই হরতাল ডেকেছিল আলিপুর দুয়ারে, সকাল ৯টা পর্যন্ত লোকের সমর্থন না পেয়ে, বলে দিলো হরতাল উইথড্র করলাম। এই তো চেহারা। আমি আপনাদের বলি, আপনারা হরতাল ডাকুন, উত্তরবঙ্গের মানুষ আপনাদের সেই হরতালকে মোকাবিলা করবে। উত্তরবঙ্গের মানুষ কাদের পিছনে আছে দেখিয়ে দেবে। আমি একটা কথা বলি, কথাটা কি? আজকে এই আন্দোলন কেন করা হচ্ছে? এই আন্দোলনটা শুধু আজকে পশ্চিমবাংলায় নয়, ত্রিপুরায় আমরা দেখেছি, আমরা বাঙালির আন্দোলন, আসামে দেখলাম ছাত্র সমাজের আন্দোলন, আর এখানেও ওরা আন্দোলন করছেন। উগ্র জাতীয়তাবাদি আন্দোলন দেশে কখন শুরু হয়, সেই কথাটা আমাদের প্রথমে বুঝে নিতে হবে। সেই কথা আমাদের বুঝে নিতে হবে। আমরা জানি আকাশে যখন পাতলা মেঘগুলো ক্রমে ক্রমে ঘন হতে থাকে। পুঞ্জীভুত হতে থাকে তখন কালবৈশাখি আসে বলে আমরা মনেকরি এবং তখন গৃহস্থ সজাগ হয়ে যায়। সেইরকম আজকে রাজ্যে রাজ্যে জনগণের আন্দোলনকে দমাবার জন্য

জাতীয়তাবাদি সুড়সুড়ি দিয়ে ফ্যাসিইজিম আনবার চেষ্টা করা হচ্ছে। ওরা বাঙালির কথা বলে, কিন্তু আজকে ওরাই বাঙালির সংস্কৃতিকে নষ্ট করে দিয়েছে। দিল্লির নির্দেশে ওরা অপসংস্কৃতি চালু করে পশ্চিমবাংলার সমস্ত সংস্কৃতিকে নষ্ট করে বাঙালিকে ধ্বংস করবার চেষ্টা করেছে। তার বিরুদ্ধে কোনও লড়াই করবার চেষ্টা করেনি। কোথাও একটা বাঙালি মারা গেলে গোটা বাঙালি সমাজ শেষ হয়ে যাবে না। কিন্তু তার সংস্কৃতি যদি মারা যায় তাহলে লক্ষ লক্ষ কোটি কোটি বাঙালি থেকেও বাঙালিত্ব থাকে না। তাই আজকে আমরা অপসংস্কৃতির বিরুদ্ধে লড়ছি। ওদের হাতে অনেকদিন ক্ষমতা ছিল, কিন্তু ওরা পশ্চিমবঙ্গের সিনেমা, থিয়েটার, রাস্তায় রাস্তায় অপসংস্কৃতির জোয়ার বয়ে গেলেও সেই অপসংস্কৃতিকে প্রতিরোধ করবার জন্য তার বিরুদ্ধে কোনও লড়াই করেনি। আজকে যদি আমরা সুস্থ সংস্কৃতি আনতে পারি তাহলেই বাঙালি বাঁচবে, বাঙালি টিকবে। ওরা বাঙালির কথা বলে অথচ রমেশ মজুমদারকে যখন ইন্দিরা গান্ধী তাড়িয়ে দিয়েছিল তখন সেদিন ওরা তার প্রতিবাদ করেনি। যেদিন ঐভাবে বাঙালির সংস্কৃতিকে ভাঙবার জন্য চক্রান্ত হল সেদিন ওরা প্রতিবাদ করেনি। আজকে ওরা বলছে, আমরা বাঙালির জন্য দরদি। স্যার, আমরা একথা বলি যে, বাঙালিই হোক, অসমীয়াই হোক, বিহারিই হোক, যে জাতিই হোক, যে ধর্মের হোক, যে সংস্কৃতির হোক সকলেই টিকে থাকতে পারবে। একটা অর্থনৈতিক সামাজিক সুস্থ পটভূমিকার উপর প্রত্যেকে বেঁচে থাকতে পারবে। তাই আজ যখন আমরা পশ্চিমবঙ্গে এবং ত্রিপুরায় একটা সুস্থ আবহাওয়া সৃষ্টি করেছিলাম এবং সেই আবহাওয়া যখন আসামের দিকে প্রসারিত হতে দেখল তখন তারা এই জিনিস সৃষ্টি করল। আসামে গত নির্বাচনে সি.পি.এম. ১১-জন এম.এল.এ.কে জেতাতে পেরেছিল, আমরা এবং আর.এস.পি.-ও খানিকটা ভাল ফল যখন সেখানে করতে পেরেছিলাম তখনই চক্রান্ত শুরু হল। সেদিন থেকে শুরু হল কি করে এই আবহাওয়াকে ঠেকানো যায় তার চেষ্টা। তাই তো আজকে ওখানে এই জিনিস করা হচ্ছে। স্যার, আপনার কাছে আমি একথা বলতে চাই যে, আজকে ইন্দিরা গান্ধী আসামে যাচ্ছেন না। তিনি কি আসামে যেতে পারেননা! নিশ্চয়ই পারেন। কিন্তু তিনি যাবেননা। কারণ তিনি এখনও আসামের হিসাবটা বুঝতে পারছেননা যে, তিনি সেখানে কতখানি শক্তি অর্জন করেছেন। সেইজন্য আগামী নির্বাচনের হিসাবটা বুঝতে পারছেননা। সেইজন্যই তো কৈ-মাছ জিইয়ে রেখেছেন। ৯টি রাজ্যকে কেটে ফেলেছেন, একটাকে জিইয়ে রেখেছেন, যাতে সেটাকে প্রয়োজন মতো পাওয়া যায়। কিন্তু এখন পর্যন্ত ঐ কৈ-মাছের হিসাব মিলছে না, তাই তাকে জিইয়ে রাখা হয়েছে এবং এখনও সেখানে ভজনলাল খোঁজা হচ্ছে। সেইজন্য আজকে গন্ডগোল সৃষ্টি করা হচ্ছে, আর তিনি বুড়ি ঠাকুমার মতো কথা বলছেন। বুড়ি ঠাকুমারা যেমন নাতিকে প্রশ্রয় দিয়ে বলেন ছেলেটা একটু দুষ্টু, তেমনি উনি বললেন তরুণরা বাগ মানছেনা। অপরদিকে আর একদল তরুণদের বললেন, তোমরা তরুণ তোমরা ওর বিরুদ্ধে আন্দোলন কর। স্যার, ১৯৬০ সালের ২রা সেপ্টেম্বর আসাম ইসু নিয়ে এই হাউসে একটা মোশন এসেছিল, আলোচনা হয়েছিল, আমরা শুনেছি স্বর্গীয় হেমন্তবাবু বলেছিলেন, ডাঃ বিধানচন্দ্র রায় যে মোশন এনেছেন তাকে আমি সমর্থন করছি। যতীন চক্রবর্তী বলেছিলেন, মুখ্যমন্ত্রীর মোশন আমি সমর্থন করছি। আর জ্যোতিবাবু কি বলেছিলেন? জ্যোতিবাবু বলেছিলেন, Mr. Speaker, Sir, on behalf of my party I support the resolution moved by the Leader of the House. জ্যোতিবাবু এটাকে সমর্থন করলেন।

[6-45 — 6-55 p.m.]

আর সুনীতিবাবু বলে গেলেন জ্যোতিবাবু বলেছেন মুখ্যমন্ত্রীকে আঙ্গুল দেখিয়ে পদত্যাগ করুন। স্যার, ওনারা ১৯৭২ সাল থেকে সমানে নকল করে পাশ করেছে। সুনীতিবাবু কোন সালে পাশ করেছেন তা আমি জানি না। আমি জ্যোতিবাবুর বক্তৃতা পড়লাম, জ্যোতিবাবু কি বলেছেন বিধান রায়কে আজকে সর্বসম্মতিক্রমে যে প্রস্তাব নেওয়া হল তা দিল্লি যদি না শোনে তাহলে আপনারা অনুগ্রহ করে প্রাইম মিনিস্টারকে বলুন, আপনাদের সাথে কাজ করা সম্ভব হবে না এটা দয়া করে বলুন। আর উনি বলছেন জ্যোতিবাবু বললেন পদত্যাগ করুন। জ্যোতিবাবু সেইকথা বলেন নি। ইংরাজি মানে উনি বুঝতে পারেন নি। হাউসে মিথ্যা করে বলে যাওয়া হল। হাউসের রেকর্ড নিয়ে এই ধরনের মিথ্যা কথা-বার্তা ওরা বলেন। আমি আপনাকে এই কথা বলি, বাঙালি হিসাবে আমি গর্ববোধ করি, বাঙালির যা সংস্কৃতি সেই সংস্কৃতি সাম্যের সংস্কৃতি, বাঙালির যা সংস্কৃতি সেই সংস্কৃতি হচ্ছে ঐক্যের সংস্কৃতি। বাঙালির সংস্কৃতি বেঁচে থাকলে সারা ভারতবর্ষের ঐক্য থাকবে, বাঙালি বেঁচে থাকলে সারা ভারতবর্ষে সাম্য একদিন আসবে। তাই বাঙালি হিসাবে গর্ব বোধ করি, বাঙালির দুঃখে আমি দুঃখিত, বাঙালিদের যে নিধন করা হচ্ছে তারজন্য আমি মর্মাহত। আমি এইকথা মনেকরি, সুনীতিবাবুর চেয়ে, রজনীবাবুর চেয়ে আমরা ওদের নিকটতম আত্মীয়। আসাম থেকে আগত বাঙালিদের সাথে আমাদের রক্তের সম্পর্ক আছে এবং সেই রক্তের সম্পর্ক বীরভূমের লোকের নেই, মেদিনীপুরের লোকের নেই। কারণ এরা সবাই পূর্ববঙ্গ থেকে চলে আসা মানুষ। কাজেই তাদের সম্বন্ধে ব্যবস্থা নিতে হবে এবং সেই ব্যবস্থা কে নিতে পারে? দিল্লি নিতে পারে। জ্যোতিবাবু আজকে যদি বলেন চলো সবাই মিলে গিয়ে বঙ্গাইগাঁও থেকে তেল নিয়ে আসি তাহলে বঙ্গাইগাঁওতে গেলে কি অবস্থা হবে? সংবিধান অ্যালাউ করবে? দেশের আইন অ্যালাউ করবে? করবে না। সেখানে মিলিটারি সি.আর.পি পাঠিয়ে আইন করে ইন্দিরা গান্ধী তেল আনতে পারেন। কেন্দ্রীয় সরকারের শক্তি এই পর্যায়ে যায়নি যে কয়েকটি ছাত্রের জন্য তিনি কিছু করতে পারছেন না। আসামে করবার কোনও ক্ষমতা নেই। আর এদেরকে বলছেন আন্দোলন করো, আন্দোলনকে জিইয়ে রাখো, দেখি কি করা যায়। আর এখানকার নেতারা বলছেন দিদিমা, ঠাকুমা, মাসিমা কবে ভাঙবেন। ইন্দিরা গান্ধী হিসাব করতে গিয়ে দেখলেন মিল খুঁজে পাওয়া যাচ্ছে না। দুয়ে দুয়ে চার হচ্ছে না, দুয়ে দুয়ে তিন হচ্ছে, দুয়ে দুয়ে পাঁচ হচ্ছে। ভেঙে দিলে কংগ্রেস আসতে পারছে না। ভেঙে দিলে দুয়ে দুয়ে চার অনিবার্যভাবেই দেখা যাচ্ছে। তাই ওদের হাতে ভাঙনের বাঁশি তুলে দিয়েছেন। যতক্ষণ না ভাঙতে পারা যায় ঐ পাগলগুলি উন্মাদগুলি ভাঙনের বাঁশি বাজাতে চাচ্ছেন। জনসাধারণ লোকসভার নির্বাচনে, বিধানসভার নির্বাচনে, পঞ্চায়েত নির্বাচনে সর্বশক্তি দিয়ে আমাদের বাঁচিয়ে রেখেছেন, আমাদের যারা প্রাণবন্ত করে তুলেছেন সেই মানুষগুলি সেই ভাঙনের বাঁশির সুরকে পরাহত করে আজকে ভৈরবি বাঁশির সুর তারা বাজাচ্ছেন যাতে ঐ সমস্ত জঞ্জালগুলি উৎখাত হয়ে যায়। সর্বশেষে প্রবোধচন্দ্র সিনহা মহাশয় যে প্রস্তাব এনেছেন এবং আমাদের পক্ষ থেকে লক্ষ্মীবাবু যে সংশোধনী প্রস্তাব এনেছেন এই দুটিকেই আমি সমর্থন করি এবং জয়নাল সাহেব এবং ঐ লোকগুলির বক্তব্যকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-55 — 7-05 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** ডেপুটি স্পিকার মহাশয়, আসাম সম্বন্ধে কিছুদিন আগে আমরা একটি প্রস্তাব গ্রহণ করেছিলাম। আমাদের এখানকার পক্ষ থেকে সেই প্রস্তাব আমরা উপস্থাপিত করেছিলাম। কিন্তু দেখা গেল যে ইন্দিরা কংগ্রেসের যারা সদস্য আছেন তারা সেই প্রস্তাবকে সমর্থন করতে পারলেন না, এতেই বোঝা যাচ্ছে যে ওরা ঐ যে বাঙালিদের কথা বলছেন, সেই বাঙালিদের তারা কতটা সমর্থন করেন, কতটা ভালবাসেন এবং তাদের সংস্কৃতিকে। কারণ ঐ প্রস্তাবের মধ্যে হয়ত আপনার মনে আছে যে কিভাবে সমাধান হতে পারে সে কথা কিছু আমরা বলেছিলাম এবং এটাও বক্তৃতায় আমরা বলেছিলাম যে কাজটা খুবই কঠিন এবং এমন কিছু করা উচিত নয় যাতে করে প্রধানমন্ত্রী তিনি কোনও বিপদে পড়েন বা অসুবিধা হয়। একথাও বলেছিলাম যে এটা একটা জাতীয় সমস্যা হিসাবে দাঁড়িয়েছে। শুধু বাঙালি, নেপালি হিন্দী ভাষাভাষি সংখ্যালঘু আসামে আছেন শুধু তাদের সমস্যা নয়, এত আছেই, এই যে আন্দোলন হচ্ছে এতে গোটা ভারতবর্ষকে দ্বিধাবিভক্ত করছে, বিপথে পরিচালিত করছে, এতে বিদেশিদের হস্তক্ষেপ আছে এবং আসামি ভাষা যারা বলেন কিছু অমূলক নয় ভয় তাদের আছে। আন্দোলন যে পর্যায়ে গেছে এখন যে দৃষ্টিভঙ্গী নিয়ে আন্দোলন হচ্ছে এটা হচ্ছে একটা ভয়ঙ্কর আন্দোলন যেটা ভারতবর্ষকে ভেঙে চুরমার করে দেবে। বিভিন্ন ভাষাভাষি মানুষের মধ্যে যে সম্প্রীতি আমরা গড়ে তোলবার চেষ্টা করছি, আমরা যে ভারতবর্ষকে ঐক্যবদ্ধ করবার চেষ্টা করছি যা ছাড়া বাঁচবার কোনও পথ আমাদের কাছে নেই, তারই বিরুদ্ধে এই আন্দোলন এখন হচ্ছে। ওরা সমর্থন করলেন না আমাদের, এটাই আমরা দেখলাম এমনকি এটুকু সৎ সাহস তাদের ছিল না এখানে যারা ইন্দিরা কংগ্রেসের বক্তৃতা দিলেন যে তারা শ্রমতী ইন্দিরা গান্ধীকে একবার বলবেন, একবার অনুরোধ করবেন, আমরা তো এটা সমর্থন করছি না হয়ত আপনার বিরুদ্ধে যেতে পারে এই প্রস্তাব, শুধু আপনি অন্তত একবার আপনার কর্তব্য পালন করুন, এখন তো ইন্দিরার রাজত্ব চলছে ওখানে, প্রেসিডেন্ট রুল রাষ্ট্রপতির শাসন চলছে ওখানে ওরা একবারও বললেন না। কি করে বলবেন, যারা এইরকম বশংবদ ইন্দিরার প্রতিনিধি আছেন তাদের কোনওরকম মেরুদন্ড নেই, চরিত্র নেই, তারা কি করে একবার ইন্দিরা গান্ধীকে বলতে পারেন যে আপনি একটা ব্যবস্থা করুন। কারণ সমস্ত দায়িত্ব হচ্ছে ভারতবর্ষের সরকারের হলনা, এমনকি দেখলাম, আজও শুনলাম একবারও বলছেন না কোনও বিবৃতিতে, কোথাও এই যারা আন্দোলন করছেন পশ্চিমবাংলায় আসামে যে ইন্দিরা কংগ্রেসের দল আছে, ওদেরই তো ভাই, বন্ধু তারা একই তো দল, দলের কাছে একবার আবেদন করছেন না আপনারা, যে অন্তত আপনারা কিছু করুন তা না হলে আমাদের মুখ দেখাবার কোনও উপায় নেই, অবশ্য অনেক ব্যাপারেই ওদের মুখ দেখাবার উপায় নেই, সেকথা হয়ত মনেও পড়ে না। কিন্তু একটা দল যখন ইন্দিরা গান্ধীকে বলবার সাহস নেই বুঝলাম, কি করে বলবেন, কিন্তু আসামে যে ওদের দল আছে তাদের একবারও বললেন না কেন? তাদের সঙ্গে একটা মিটিং করছেন না কেন? এইসব লরি না পুড়িয়ে, আগুন না লাগিয়ে, পুলিশকে ইঁট, পাথর না ছুঁড়ে এটা কেন করছেন না? অদ্ভুত, অদ্ভুত এই পার্টি এবং দুর্ভাগ্য ভারতবাসির যে এই পার্টির হাতে ক্ষমতা দেওয়া হয়েছে, শতকরা ৪৩ ভাগ মানুষ তো দিয়েছেন বুঝবেন, ক্রমশ ভাল করে ভালভাবে

বুঝবেন যে কাদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে, এই হচ্ছে দল। কারও সাথে কারও মিল নেই। সুবিধাবাদি; যে, যেখানে, যা খুশি তাই করছেন, জানিনা, ভারতবর্ষের মানুষদের কতদিন এইভাবে বোকা বানিয়ে রাখবেন। কিন্তু পারবেন না, ইতিহাস তো তাই বলে, মানুষেই যখন ইতিহাস তৈরি করে এটা যখন পৃথিবীময় কথা তখন এই মানুষ জাগ্রত হবে, তার চেতনা বাড়বে, সেই মানুষ শত্রু, মিত্র চিনতে পারবে সে বিষয়ে আমাদের কোনও সন্দেহ নেই। আজকে প্রস্তাব যেটা, সেটা অন্য পরিপ্রেক্ষিতে, এই প্রস্তাব একই পরিপ্রেক্ষিতে নয়। আজকে প্রস্তাব এসেছে, আমাদের জনতাপার্টির বন্ধুরা এনেছেন, সে প্রস্তাব খুবই সাধারণভাবে এসেছে, আমরা সমর্থন করছি সেই প্রস্তাব, কিন্তু তার কারণ হচ্ছে যে পরিপ্রেক্ষিতে তারা এনেছেন সেটা লেখা আছে প্রস্তাবের মধ্যে, যে এখানে ইন্দিরা কংগ্রেসের লোকেরা একটা আন্দোলন শুরু করছে ঐ আসামের ব্যাপারে। এইজন্য এটা মনে হচ্ছে যে সময় উপযোগি হয়েছে, এইরকম একটা প্রস্তাব এখানে আলোচনা করার। তাই আমরা আনন্দিত যে এই প্রস্তাব এখানে আলোচিত হচ্ছে। আমি প্রথমেই বলতে চাই এবং বরাবরই বলে আসছি যারা এই আন্দোলন আরম্ভ করেন সেই ইন্দিরা (কং) থেকে যে আপনারা এই আন্দোলন শান্তিপূর্ণ ভাবে করুন। শান্তিপূর্ণ ভাবে যদি প্রতিবাদ করেন তাহলে আমাদের আপত্তি নেই কেননা এটা গণতান্ত্রিক অধিকার। এই গণতান্ত্রিক অধিকারের জন্য আমরা আন্দোলন করেছি ও মানুষ আমাদের প্রতিষ্ঠিত করেছিল দিল্লিতে জনতা পার্টিকে ভোট দিয়ে এবং এখানে আমাদের ভোট দিয়ে। সেইজন্য আপনারা এটা করতে পারেন। কিন্তু কয়েকদিন ধরে দেখছি উত্তরবঙ্গে মানুষ না পেয়ে এখান থেকে ৩০০।৪০০।৫০০ ছেলেকে পাঠানো হচ্ছে। এত টাকা কোথা থেকে আসছে জানিনা। ভাড়া করে পাঠানো হচ্ছে। দিব্বি খাওয়া দাওয়া হচ্ছে — স্যানড্‌ুইচ রসগোল্লা - পান্তুয়া আসছে - পিকনিক হচ্ছে। ওরা মনে করেন আমাদের মানুষ সমর্থন করবে। কিন্তু তা প্রমাণ হয়ে গেল। আমরা প্রথমে ভেবেছিলাম যে অন্তত কয়েক হাজার লোক জড় করতে পারবেন। কংগ্রেসের কয়েক হাজার লোক যে উত্তরবঙ্গে আছে এ বিষয়ে সন্দেহ নেই। অন্তত এবারের নির্বাচনে কংগ্রেসকে যারা ভোট দিয়েছিলেন তারাও তাদের ডাকে সাড়া দিলেন না। সে সময় এরা ক্ষিপ্ত হয়ে ট্রেন এর পথ অবরোধ করতে আরম্ভ করলেন। লরি শুধু অবরোধ করলেন না আগুন লাগাতে আরম্ভ করলেন, পুলিশের উপর লাঠি, ইট পাটকেল ছুঁড়তে আরম্ভ করলেন। আমাদের রিপোর্ট হচ্ছে ওদের ওখানে কিছু গুন্ডা আছে কিন্তু এখান থেকে কিছু গুন্ডা নিয়ে গেছেন যারা আগুন লাগিয়েছে বোমা ছুঁড়েছে এবং পুলিশের উপর আক্রমণ করেছে। এ সবের বেশির ভাগ ঘটনাই কলকাতা থেকে যারা গেছে তারা করেছে। যে সমস্ত নেতা এখান থেকে গেছেন তাদের সকলকে আমরা চিনি। অনেক অপরাধে তারা লিপ্ত আমাদের সময় থেকেই নয় কংগ্রেসের সময় থেকে। সেজন্য জনসাধারণের বিরুদ্ধে আন্দোলন শুরু করেছেন এবং হাস্যকর কাজ আরও করেছেন। আমরা এই কথা বলছি যে এরূপ আন্দোলন করছেন কেন? এটা কি বাঙালিদের দরদ করছেন? তা যদি হতো তাহলে এই ধরনের করতেন না। ইন্দিরা গান্ধীকে বলুন এই সমস্যার সমাধান তিনি করুন। কিন্তু তা না করে তারা শুধু আর্টিক্যাল ৩৫৬ এর কথা বলছেন এখানে অরাজকতা সৃষ্টি করতে হবে আইনশৃঙ্খলা বিঘ্নিত করতে হবে। কোনও ইসু পাচ্ছেন না বলে এইভাবে আসর জমাবার চেষ্টা করছেন। সেইজন্য আন্দোলন বন্ধ হয়ে গেল ৩।৪ দিনের মধ্যে একটা হরতাল ডেকেছিলেন উত্তরবঙ্গে। আমি গতকাল আসানসোলে ছিলাম টেলিফোনে খবর নিলাম কেউ

বলছেন হরতাল হবে কেউ বলছেন হবে না। সকালে গিয়ে দু চারটা দোকান বন্ধ করলেন আবার তা প্রত্যাহার করে নিলেন। কিন্তু কেন করলেন তার কোনও এক্সপ্লানেশন দিলেন না হরতাল কেনই বা করতে গেলেন আর কেনই বা বন্ধ হয়ে গেল তা জানিনা। আমাদের রিপোর্ট হচ্ছে যে তারা সাড়া পাননি যেটা তারা আগে থেকেই জেনেছিলেন। আমাদের বামপন্থীদের পক্ষে যারা আছেন যুবক এবং অন্যান্য মানুষ তারা ওদের চেয়ে ২-৩-৪-১০ গুন লোক ডিমনস্ট্রেশন মিটিং করেছেন। কলকাতায়ও আমরা করেছি যেখানে আমি গিয়েছিলাম এসপ্ল্যানেড ইস্টে সেখানেও হাজার হাজার মানুষ এসেছিল। তাদের চেতনা অনেক বেশি এরূপ বিশৃঙ্খলা তারা সমর্থন করবে না। আমরা এ সবের বিরোধিতা করেছি। এটা ঠিক যে পশ্চিমবাংলার মানুষ রাজনৈতিক দিক থেকে অনেক সচেতন তার পরিচয় আর একবার পাওয়া গেল। মুষ্টিমেয় কতকগুলি লোক তারা মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে গেল তারা কোনও সাড়া জাগাতে পারলেন না। আমরা গর্বিত যে পশ্চিমবাংলার মানুষ রাজনৈতিক দিক থেকে অনেক বেশি চেতনা সম্পন্ন। সারা ভারতবর্ষের মানুষ এটা দেখুন তারা দেশপ্রেমিক, আসামের মানুষ যারা এই বর্বরতা করছে তাদের পশ্চিমবাংলার মানুষ সমর্থন করে না। পশ্চিমবাংলার মানুষ ভারতবর্ষকে ভালবাসে ভারতবর্ষকে বড় করতে চায়। আমাদের আরও দায়িত্ব আছে এটা বুঝতে হবে।

[7-05 — 7-15 p.m.]

আমরা কি আসামের মানুষের সঙ্গে আমাদের মানুষের মধ্যে তিক্ততা সৃষ্টি করব? আমরা যদি ঐ একই পথ গ্রহণ করি যেটা ওরা নিয়েছেন তাহলে আমাদের সঙ্গে ওদের কি তফাত হল। দ্বিতীয়ত সেখানে যারা সংখ্যালঘু আছে বাঙালি নেপালি হিন্দি ভাষাভাষি তাদের প্রতি আমাদের একটা কর্তব্য আছে। আমরা কি তাদের না খাইয়ে মারতে চাই। অনেক জুলুম তারা সহ্য করছেন। তারা দ্বিতীয় শ্রেণীর নাগরিক হয়ে গেছেন। যারা সংখ্যালঘু তারা অপমানিত হচ্ছেন। তা ছাড়া তৃতীয় কথা আসামের ভেতরে অসমিয়া ভাষাভাষি সাধারণ মানুষ শ্রমিক কর্মচারী যারা আছেন তারা একে সমর্থন করেন না। আসামে এরূপ মানুষ আছেন তারা এর বিরুদ্ধে দাঁড়িয়েছেন এবং দিনের পর দিন লিখে যাচ্ছেন আসামি ভাষায় পত্রিকা বার করছেন এবং তাতে তারা বারবার বলছেন আমরা এই পথ সমর্থন করি না। আমাদের এখানে যে সমস্ত বামপন্থী দল আছে তাদের ছেলেরা সি পি এম এর ছেলেরা সেখানে আমাদের পার্টি আছে তারা দুবার করে মার খাচ্ছে। কিন্তু তবু তারা সে আসামিয়া আন্দোলনে যোগ দিচ্ছেন না। এর মধ্যে কয়েকজন খুন হয়েছে, কিন্তু তারা আত্মসমর্পন করবে না এটা আমরা জানি। তাদের প্রতিও আমাদের কর্তব্য আছে। আমি বলছি এতে তিক্ততা বাড়িয়ে লাভ নেই। আমরা এই প্রস্তাব এখানে এনেছি, আমি জানি কত কঠিন সমস্যা সেখানে হয়ে গেছে। কারণ, ৫।৬ মাস ধরে সেখানে আন্দোলন চলছে। আমরা বলছি যে সবচেয়ে বড় দায়িত্ব কেন্দ্রীয় সরকারের শ্রীমতী ইন্দিরা গান্ধীর, বিশেষ করে তিনি আমাকে নিজে বলেছিলেন এবারের লোকসভা নয়, আগের বারের লোকসভা বন্ধ হলে তিনি নিজে সেখানে যাবেন। তিনি জৈল সিংকে সেখানে পাঠিয়েছিলেন, তিনি আমাদের অনুরোধ অনুযায়ী বিভিন্ন রাজনৈতিক দলকে ডেকেছিলেন, আমরা মোটামুটিভাবে রাজনৈতিক দলগুলি একমত হয়েছি। তাহলে বাধাটা কোথায়? কেন তিনি হস্তক্ষেপ করতে পারছেন না আমি আশ্চর্য হয়ে

গেলাম তিনি বললেন যে পশ্চিমবঙ্গ সরকার বলেছেন ছাত্রদের যে ধর্মঘট হয়েছিল প্রতিবাদ করে আসামে যে অত্যাচার হয়েছে তার বিরুদ্ধে সেটা শান্তিপূর্ণ হয়েছে। ইন্দিরা কংগ্রেস, জনতা, আমাদের বামপন্থী ছাত্ররা একদিনের হরতালে অংশগ্রহণ করেছিলেন সেটা শান্তিপূর্ণ হয়েছে একথা বললেন কিন্তু সেই সঙ্গে সঙ্গে একবারও বললেন না অন্য যেটা হচ্ছে আমি তার সম্পূর্ণ বিরোধী, এটা আমার হাতকে শক্তিশালি করবে না, এটা আমার বিপদ ডেকে আনবে। তিনি বললেন হ্যাঁ, আমি বলেছিলাম তাহলে আমরা যদি সেইরকম ভাবে কথা বলতে আরম্ভ করি তাহলে এটা কি দায়িত্বজ্ঞান বোধের পরিচয় হবে? এইজন্য মনে করছি কিছু কিছু মানুষের পরোক্ষভাবে সমর্থন আছে, অন্তত দিল্লির একটা অংশের সমর্থন আছে যে এখানে লাগিয়ে দাও গোলমাল হোক, একটা অরাজকতার সৃষ্টি হোক, আইন-শৃঙ্খলা ভেঙে পড়ুক, তারপর আমরা দেখবো কি করতে পারি। আসলে যারা হচ্ছে শাসকদল, যারা বলছেন ভারতবর্ষকে তারা গড়ে তুলবেন, তাদের নেত্রির কথা বলুন, তাদের অন্যান্য নেতাদের কথা বলুন, এইরকম তাদের মনোভাব। এখন যতদিন যাচ্ছে তত দেরি হচ্ছে, সেই হিসাবে এই প্রস্তাব তাদের ওখানে পাঠিয়ে দিতে হবে। আমরা কি করতে পারি? আমরা একমত, এখানে সবাই ঠিক আছি, কিন্তু করতে হবে তো ওদের। দেরি হলে আরও অসুবিধা হবে। আপনারা দেখছেন ৫।৬ মাস ধরে আন্দোলন হচ্ছে। এই আন্দোলনে পুলিশ, প্রশাসন ব্যাপকভাবে সমর্থন করছে আন্দোলনকারিদের। আমরা অনেক আন্দোলন করেছি, কিন্তু ঐ যে পিকেটিং করছে অয়েল ইন্ডাস্ট্রিতে, নানারকমের যে আন্দোলন হচ্ছে, ৩ দিন ধরে হরতাল হবে বলছে তাতে সমস্ত সরকারি কর্মচারীরা জড়িত হচ্ছে, বড় বড় অফিসার যারা তারা হয়ত এখন রিটায়ার করেছেন, কিন্তু এমনও আছে যে তাদের বাড়ির মেয়েদের মানুষদের পাঠিয়ে দিচ্ছে, এইসব জিনিস সেখানে হচ্ছে। এইজন্য এটা কঠিন হবে আমি আগেই বলেছি, আমার নিজের তাই ধারণা সমস্ত রিপোর্ট দেখে। শ্রীমতী ইন্দিরা গান্ধীকে একই কথা বলেছি, নিশ্চয়ই আমার থেকে অনেক বেশি রিপোর্ট তার কাছে আছে। সেইজন্য বলছি এটা শুধু পুলিশ মিলিটারির কথা নয়, রাজনৈতিকভাবে সলিউশনের একটা ব্যবস্থা করতে হবে। যেখানে আমরা সমস্ত পার্টি একত্রিত হয়ে দাঁড়াচ্ছি তাতেও যদি কেউ না শুনে তাহলে অন্য ব্যবস্থা যা করার তা করতে হবে। কিন্তু একটা ব্যবস্থা করতে হবে, যত তাড়াতাড়ি করা যায় ততই মঙ্গল। আমি আগেই আপনাদের বলেছি বোধ হয় যখন প্রশাসন নিয়ে আলোচনা হয় যে দিল্লিতে ২।। - ৩ মাস হল ইন্দিরা কংগ্রেসের সরকার হয়েছে সেখান থেকে ইতিমধ্যে আমি ৪।৫টা চিঠি পেয়েছি, শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছ থেকে ৩টি চিঠি পেয়েছি, জৈল সিংয়ের কাছ থেকে ২টি চিঠি পেয়েছি, তাতে তারা বলেছেন আইন-শৃঙ্খলা সম্বন্ধে তারা অত্যন্ত চিন্তিত, পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে, সি.পি.এম.'এর লোকেরা কংগ্রেসের লোককে হত্যা করছে, এমন কি কবর থেকে উঠিয়ে এনে সি.পি.এম. মেরেছে।

[7-15 — 7-25 p.m.]

আমাকে বলেছে এইসব ঘটনা হচ্ছে, আপনি রিপোর্ট দিন। আমি ৮ তারিখ দিল্লি যাচ্ছি কারণ ইন্দিরা গান্ধী একটা মিটিং ডেকেছেন আইন শৃঙ্খলার ব্যাপার নিয়ে। আমি দিল্লি গিয়ে ইন্দিরা গান্ধীকে জিজ্ঞাসা করব, আপনি এই ধরনের কয়টা চিঠি লিখেছেন আসামে এবং এই আড়াই মাসে আপনি কি কি স্টেপস নিয়েছেন? একটা ব্যাপারে আমরা সকলেই একমত যে

আসামে কোনও আইন শৃঙ্খলা নেই। আইন শৃঙ্খলা কোথাও কম বেশি আছে এবং এই ব্যাপারে মত বিরোধ থাকতে পারে, কিন্তু আসামের ব্যাপারে আমরা সকলেই একমত যে সেখানে কোনও আইন শৃঙ্খলা নেই। কিন্তু আমি প্রধানমন্ত্রীর কাছে জানতে চাই যে, তিনি এবং জৈল সিং কয়টা চিঠি আসামে লিখেছেন? বীরেন্দ্র পাতিল কেন্দ্রীয় সরকারের তেলের মন্ত্রী এখানে এসেছেন। আমি তাকে আসামের তেলের কথা বলতে তিনি বললেন, ওটা প্রাইম মিনিস্টারের ব্যাপার, আপনি তো দিল্লি যাচ্ছেন, আপনি বলবেন। তিনি আরও বললেন, আমি কি করব, আমি হেল্পলেস। আমরা তো বারেবারেই বলছি, বাধাটা কোথায় সেটা পরিষ্কার করে বলুন। এটা কারুর ঘরের কথা নয়, কাজেই ইন্দিরা গান্ধী পরিস্কার করে বলুন। তিনি ওখানে অ্যাক্ট করতে পারছেন না। ভারতবর্ষ কংগ্রেস পার্টির নয়, এখানে জনগণ রয়েছে, কাজেই সেই জনগণের কাছে বলতেই হবে কি অসুবিধা আছে। আমরা একথাও বলেছি বারে বারে বলেছি সেই অসুবিধা দূর করতে যদি আমাদের কিছু করতে হয় তাহলে আমরা পূর্ণমাত্রায় সেই সাহায্য করব। আসামে যে কতগুলি ট্রাইবুন্যাল চলেছে সে এক অদ্ভুত ব্যাপার। আমি একথাও ইন্দিরা গান্ধীকে বলেছি। ওখানে যে ট্রাইবুন্যালগুলি কাজ করছে তাদের কাজ হল কারা বিদেশি এবং কারা নাগরিক এটা ঠিক করা। আমি কতগুলি কেস দেখেছি যেগুলো আমি দিল্লিতে পাঠিয়েছি ইন্দিরা গান্ধীকে দেবার জন্য কোনও লোক নাগরিক কিনা সেই নিয়ে যে মামলা হচ্ছে তাতে তিনি বলছেন আমি ৩০ বছর ধরে এখানে আছি। কিন্তু জজ এর মতে তিনি সিটিজনশিপ সার্টিফিকেট দেখাতে পারেননি তাই জজ বলছেন, আমি নিরুপায় এক্সট্রাডিশন অর্ডার দিচ্ছি। এরকম ঘটনা অনেক হয়েছে এবং আমরা বলেছি এটা বন্ধ করুন। বাংলাদেশে তো এরকম অনেক লোক আছে যাদের সিটিজনশিপ সার্টিফিকেট নেই, আমরা কি তাদের তাড়িয়ে দেব? অথচ ওখানে ৩০ বছর ধরে যে বাস করছে তার ক্ষেত্রে এই অবস্থা হয়েছে। ওরা আন্দোলন করবার জন্য এত টাকা যে খরচ করছেন তাতে আমি ওদের বলি, এই টাকাগুলো ওদের খাওয়াবার জন্য খরচ করতে পারতেন না? এটা কি শুধু আমার একার দায়িত্ব? আমি আমার এই সীমিত ক্ষমতা নিয়ে কি আর করতে পারি। সেখানে নূতন করে আমাদের ক্যাম্প খুলতে হচ্ছে কারণ ছেলেমেয়ে নিয়ে সব এসেছে। আমি ইন্দিরা গান্ধীকে বলেছি ভিত সন্ত্রস্ত লোকগুলোকে ফিরিয়ে নেবার ব্যবস্থা করুন। এরা তো দিল্লি গিয়ে ইন্দিরা গান্ধীর সঙ্গে দেখা করতে পারেনি, অফিসারদের সঙ্গে দেখা করে চলে এসেছে। বীরেন্দ্র পাতিল কিন্তু আমাকে বলেননি যে, আপনি আসাম থেকে তেল নিয়ে আসুন। ইন্দিরা গান্ধী দেখছি খুব ভাল ভাল লেফটেন্যান্ট পশ্চিমবাংলায় জোগাড় করেছেন। তবে আমাদের পক্ষে এটা ভাল যে, পশ্চিমবাংলায় এই সমস্ত লেফটেন্যান্ট দের কেউ সমর্থন করেনা। ওদের একমাত্র পথ মিলিটারি রুল করে যদি এখানে আসতে পারে। সুনীতিবাবু এখানে কিছু বলেছেন। কেন যে ওর মা ওর নাম সুনীতি রেখেছিলেন বুঝতে পারছিনা। আমার বক্তব্যটা পড়লেই তো জিনিসটা পরিস্কার হতো। তখনকার মুখ্যমন্ত্রী ডাঃ. রায় একটা প্রস্তাব এনেছিলেন এবং আমরা সবাই তাকে সমর্থন করেছিলাম। এবং সবটা পড়বার সময় আমার নেই। আমি কিছুটা পড়ে দিচ্ছি। উনি জুডিসিয়াল এনকোয়ারি আসামে চেয়েছিলেন, আমরা বলেছিলাম আচ্ছা তাই হোক, এত অত্যাচার অনাচার সেখানে হয়েছে।

Here I might mention that I am in full agreement with whatever the Chief Minister has just now stated with regard to the purpose of the

judicial enquiry. It is not to find out a culprit here and a culprit there with regard to a particular incident here or a particular incident there. It is with regard to the disturbances. It is the direction the organisation the leadership and these riots that we want to find out and that is why we want a judicial enquiry. Mr. Speaker let not the perpetrators and instigaters of the foul misdeeds in Assam feel that they can thus act with impunity to disrupt the Indian unity and hold at ransom the minority whenever they so desire. এই হচ্ছে আমি বক্তৃতা দিয়েছিলাম। তারপর আমি আরও একটু খানি পড়ছি - These interests, according to me, are greater than the interests of a handful of people in Delhi to seek to cover up the agreements against humanity, crimes against the nation. If our unanimous resolution is relegated to the scrap heap after it reaches Delhi, let the Chief Minister tell the Prime Minister that he is unable to continue to carry on the administration in West Bengal under the direction of the Government of India. Let the manhood of West Bengal express itself and let us all act in unison so that the bankrupt rulers of Delhi may not destroy the unity of India and compel the minorities to live as serfs on their knees. I therefore, again suggest and we want a reply from [illegible] as to what is the step he proposes to take. এটা বলেছিলাম, আর [illegible] এটা বলতে চাই যে এটা ঠিক আমাদের যারা পক্ষের মানুষ তাদের আমরা বলেছি, ডাক দিয়েছি যে আপনারা সচেতন মানুষ, আপনারা যান মানুষের কাছে, আপনারা মানুষকে বোঝান যে আমরা কোন পথে চলতে চাচ্ছি। আমাদেরও গরজ আছে ভারতবর্ষ-এর ঐক্যের জন্য, ওখানকার সংখ্যালঘুদের জন্য কিন্তু অন্যরা যা করছেন ইন্দিরা কংগ্রেস তারা যে কি বিপথে আমাদের পরিচালিত করবার চেষ্টা করছেন এটা বোঝা উচিত। কোনও জায়গায় তো আমরা বলিনি যে ওদের সঙ্গে আপনারা মারামারি করুন আমরা তো সমাজ বিরোধী নিয়ে কারবার করি না, সমাজ বিরোধীদের নিয়ে পার্টি তৈরি করি না, যেটা ওরা করেন। সেইজন্য আমরা ঐসব কথা বলিনি, আমরা বলেছি মাস মবিলাইজেশন কর, কৃষকদের জমায়েত কর, শ্রমিকদের জমায়েত কর, মধ্যবিত্তদের জমায়েত কর সমস্ত জায়গার মানুষকে একটা রাজনৈতিক আমাদের যে বক্তব্য আছে তা আমাদের বোঝাতে হবে এবং চাপ সৃষ্টি করতে হবে, সো দ্যাট Indira Gandhi has to act and act immediately. এই কথা আমরা মানুষের কাছে বলবার চেষ্টা করছি। এটা কি কোনও অন্যায় কথা? অন্যায় তো কোনও কথা নয়। সেইজন্য আমি এই কথা বলছি আবার আমি বলি আমাদের এখনও যদি কোনও সাহায্যের দরকার হয় আসামে আমাদের দল আছে, অন্যান্য দলের সঙ্গে আমরা এক হয়ে দাঁড়িয়েছি সেখানে, আমাদের এখানে দল আছে, এখানকার ইন্দিরা কংগ্রেসকে তো আমরা পাব না। কারণ ওদের তো আপনারা দেখছেন কিরকম মনোভাব, কিরকম তাদের অবস্থা আপনারা দেখছেন। কিন্তু অন্য আমরা যারা আছি এই ব্যাপারে অন্তত এক হয়ে কাজ করতে পারি। আমরা শ্রীমতী ইন্দিরা গান্ধীকে বলছি সাহায্য যদি আপনার দরকার হয় সেই সাহায্য আপনি পাবেন। আর যদি দেরি হয় এটা তাহলে তো সর্বনাশের পথে ভারতবর্ষ চলে যাবে। কারণ ঐরকম

প্রতিক্রিয়াশীলদের তো অভাব নেই আমাদের পশ্চিমবাংলায়, বেশির ভাগ মানুষ অন্য পথে থাকলেও এও তো আছে আমরা জানি, যারা উস্কাবার চেষ্টা করছেন যারা এখানে দাঙ্গা হাঙ্গামা লাগাবার চেষ্টা করছেন, ট্রেড ইউনিয়ন আন্দোলন ভেঙে দেবার চেষ্টা করছেন ভাষাভাষিদের কথা বলে, যারা বিভিন্ন ধর্মবলম্বি মানুষের মধ্যে ঝগড়া বিবাদ লাগাবার চেষ্টা করছেন একটা থেকে আর একটা এসে যায় - এই জিনিস আমরা চাই না, এই জিনিস পশ্চিমবাংলায় নাই। হরিজনদের উপর আক্রমণ পশ্চিমবাংলায় নেই, হিন্দু মুসলমান দাঙ্গা হাঙ্গামা এখানে হয়না সচরাচর, এতে আমাদের সকলের গর্বিত হওয়া উচিত, যে কোনও দলেই আমরা থাকি আপনাদের আমি আর একবার মনে করিয়ে দেব বসবার আগে যে বিদেশিদের কোনও সন্দেহ নেই, মেঘালয় এবং আসামে এদের হাত আছে যা এই সমস্ত হচ্ছে, এত সহজ কোনও ব্যাপার নয়। আমি বলছি যে আর.এস.এস. বলে যে সংগঠন আছে তাদেরও হাত আছে। তারা খোলাখুলি তাদের সমর্থন করছে। তারা বলছে মুসলমানরা যাহান্নামে যাক, কিন্তু বাঙালি হিন্দুদের বাঁচাতে হবে। শ্রীমতী ইন্দিরা গান্ধী নিশ্চয় এইসব রিপোর্ট পেয়েছেন। এইসব খোলাখুলি ব্যাপার, অর্গানাইজার বলে ওদের একটা কাগজ আছে সেই কাগজ যদি পড়েন তাহলে দেখবেন এইসব বলছে, এইসব বিচ্ছিন্নতাবাদিরা আমাদের পশ্চিমবাংলায় কোনঠাসা এবং তারা যাতে কোনঠাসা হয়ে থাকে অগ্রগতির পথ যাতে গণতন্ত্রপ্রিয় মানুষ যাতে করে নিতে পারে সেই ব্যবস্থা আমরা করেছি, করছি এবং আগামী দিনে আমরা করব, জয় আমাদের সুনিশ্চিত এই কথা বলে আমাদের যে সংশোধন আমরা চাইছি, লক্ষ্মীবাবু যেটা চেয়েছেন তা সহ প্রস্তাবের সঙ্গে সেটা আমি সমর্থন করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই প্রস্তাবের সময় ছিল ৭/২৫ পর্যন্ত। আমি দেখছি এই টাইমের মধ্যে ডিবেট শেষ হবেনা, সুতরাং আমি রুল ২৯০ অনুসারে প্রস্তাব করছি আরও আধঘন্টা সময় বাড়িয়ে দেবার জন্য। আশাকরি আপনাদের আপত্তি নেই। অতএব time is extended for half an hour.

[7-25 — 7-35 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য এখানে যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাব সমর্থন করছি। আজকে আসামের যে ঘটনা, আসাম অবরোধ করার নামে যে তথাকথিত আন্দোলন পশ্চিমবাংলায় কংগ্রেস(আই) এর ছাত্র ও যুব সংগঠন সেখানে করছে আমি মনেকরি এই আন্দোলন আসামের সমস্যাকে, মানে তাদেরই তথাকথিত আন্দোলন আসামের সমস্যাকে আরও জটিল করে দিতে সাহায্য করবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আসামের এই সমস্যা, আসামে যে জিনিস চলছে সেটা খুবই দুঃখজনক একথা সকলেই স্বীকার করবে, একথা সকলেই স্বীকার করবে যে আসামের ঘটনাকে কেন্দ্র করে এখানে যে অগনিত মানুষ হতাহত হয়েছে, ঘর বাড়ি পুড়ে ছারখার হয়েছে, আজকে এইরকম একটা পরিস্থিতির যাতে অবিলম্বে সমাধান হয় সমস্ত শুভ বুদ্ধিসম্পন্ন মানুষ সেটাই চাইবে। কিন্তু আসামের এই সমস্যা সমাধানের প্রশ্নটিকে যারা যথার্থ আন্তরিকভাবে সমাধান করবার কথা ভাবছেন তাদের আমি মনেকরি একটা সহানুভূতিশীল, সমস্তরকম আবেগ বর্জন করে, উগ্রতা বর্জন করে, সহানুভূতিশীল এবং সত্যানুসন্ধি দৃষ্টিভঙ্গী নিয়ে এই আসামের সমস্যার সমাধানের কথা চিন্তা করুন। একথা আমরা সকলেই জানি যে স্বাধীনতার পর

বিগত ৩০ বছর ধরে কি আসাম রাজ্যে, কি কেন্দ্রে কংগ্রেস সরকার পিছিয়ে পড়া আসাম রাজ্যের এই পুজিবাদি ব্যবস্থার মধ্যে যতটুকু অগ্রগতি ঘটানো যেতো সেই কাজ না করার ফলে, আসামকে অবহেলা করার ফলে আসামের বেকার সমস্যা, তাদের ভাষা, শিক্ষা ও সংস্কৃতি বিকাশের সমস্যা তীব্র থেকে তীব্রতর রূপ পরিগ্রহ করেছে একথা ঠিক এবং এইভাবে অসমীয়া জনসাধারণের মধ্যে যে বিক্ষোভ ধূমায়িত হয়ে উঠেছিল, তাদের সেই ব্যথা, তাদের সেই বেদনা, তাকে ভারতবর্ষের এই কংগ্রেস তারা তাকে জনসাধারণের মধ্যে অনৈক্য সৃষ্টি করার কাজে ব্যবহার করবার চেষ্টা করেছেন, অসমীয়া জনসাধারণের বিক্ষোভ, তাদের এই ধূমায়িত বিক্ষোভ, ব্যাথা বেদনাকে তারা উগ্র প্রাদেশিকতার চিন্তা ভাবনার খাতে প্রবাহিত করার চেষ্টা করেছেন। তারা চেয়েছেন যে আসামের মানুষের এই ধূমায়িত বিক্ষোভ যাতে পুজিবাদের বিরুদ্ধে গণতান্ত্রিক আন্দোলনের চিন্তাধারায় প্রবাহিত না হতে পারে সেইজন্য তারা একে বিপথে পরিচালিত করবার চেষ্টা করেছেন। আজকে আমরা দেখতে পাচ্ছি যে কেন্দ্রের ইন্দিরা সরকারও তিনি মুখে আসামের সমস্যা সমাধানের কথা বলছেন, কিন্তু কার্যত এই কথা তো অস্বীকার করার উপায় নেই। কেন্দ্রের ইন্দিরা সরকার আসামের যে ঘটনা ঘটছে, এই ঘটনার যাতে দ্রুত সমাধান হয় তারজন্য প্রচেষ্টা তো দূরের কথা, সমস্যা তারা জিইয়ে রাখার চেষ্টা করছেন। আজকে পশ্চিমবাংলায় ইন্দিরা কংগ্রেসের ছাত্র সংগঠন, যুব কংগ্রেস সংগঠন আন্দোলন করছেন। তাদের কাছে আমার প্রশ্ন, আসামে বাঙালি নির্যাতনের বিরুদ্ধে আন্দোলন করছেন, তারা আজকে আসামে যে বিদেশি প্রশ্ন উঠেছে তার প্রতিবাদে আন্দোলন করছেন, কিন্তু এই প্রশ্নে যখন দিল্লিতে সর্বভারতীয় বিভিন্ন দলের বৈঠক করে একমত হয়ে ঠিক করলেন ১৯৭১ সালকে বেস ইয়ার হিসাবে করার, অর্থাৎ যখন বিদেশি সনাক্ত করার প্রশ্নে সেনসাস রিপোর্টকে তার ভিত্তি করা হবে প্রধানমন্ত্রীর সঙ্গে বৈঠকে ঠিক হয়েছিল যখন তখন ইন্দিরা কংগ্রেসিরাও তাতে একমত হয়েছিল। কিন্তু আজকে ইন্দিরা গান্ধী কি বলছেন? তিনি বলছেন, আবার আর একটা কথা। ডবল স্ট্যানডার্ড যে তারা নিয়েছেন সেটা প্রমান করার জন্যই বলছি। একদিকে ১৯৭১ সালের সেনসাস রিপোর্টকে বেস ইয়ার হিসাবে ঠিক করলেন, অন্যদিকে তিনি বলছেন, যে সমস্ত ডিসপ্লেসড পারসান আসছেন, তাদের রেসপনসিবিলিটির দায়িত্ব একা আসাম নেবে না। তিনি বলছেন, আসামের এই সমস্ত ডিসপ্লেসড পারসনকে বিভিন্ন রাজ্যে ছড়িয়ে দেওয়ার প্রয়োজনীয়তা আছে। তাতে হল কি? এই সিদ্ধান্ত আসে না যে ১৯৭১ সালকে বেস ইয়ার করা হোক। তার এই যে নীতি তাহলে কি হবে? ২৫/২৬ বছর ধরে যারা আসামে বসবাস করছে, যারা স্থায়ীভাবে বসবাস করছে ১৯৫২ সাল থেকে তাকে আবার অন্য রাজ্যে চলে যেতে হবে। কই ইন্দিরা কংগ্রেসের ছাত্র শাখা, যুব কংগ্রেসের শাখা তারা তো এই নীতির সমালোচনা করছেন না পশ্চিমবঙ্গে। তাহলে এই হচ্ছে ডবল, স্ট্যানডার্ড। একদিকে দেখা যাচ্ছে, ইন্দিরা কংগ্রেস, ইন্দিরা সরকার, ইন্দিরা কংগ্রেসের ছাত্র-যুব সংগঠন বিচ্ছিন্নতাবাদি আন্দোলনে ইন্ধন জোগাচ্ছেন আসামে আবার পশ্চিমবঙ্গেও সেই বিচ্ছিন্নতাবাদি আন্দোলনের পথে এগিয়ে নিয়ে যাচ্ছেন। একটা প্যারোচিয়াল মুভমেন্ট-এর এগেনস্টে, আর একটা প্যারোচিয়াল মুভমেন্ট শুরু করেছেন। এরফলে কি আসামের সমস্যার সমাধান হবে? আসামে বিভেদ সৃষ্টি করার চেষ্টা করছেন। আজকে এই সমস্যা, এই প্যারোচিয়াল বা বিচ্ছিন্নতাবাদের আগুন দাউ দাউ করে জ্বলছে, সেই ছোঁয়া আজকে লাগছে। সেই সমস্যাকে উস্কানি দিয়ে বিচ্ছিন্নতাবাদি আন্দোলনকে তারা প্রভাবিত

করার চেষ্টা করছেন। আজকে বিচ্ছিন্নতাবাদি আন্দোলন অন্যান্য রাজ্যে ছড়িয়ে পড়ার আশঙ্কা দেখা যাচ্ছে। এইরকম পরিস্থিতিতে গণতন্ত্রপ্রিয় মানুষ, শুভবুদ্ধি সম্পন্ন মানুষ চাইছেন, অবিলম্বে এই বিচ্ছিন্নতাবাদি আন্দোলন-এর পরিসমাপ্তি ঘটুক। এরজন্য তারা এগিয়ে আসবে। সেক্ষেত্রে আমার বক্তব্য আজকে যদি এই সমস্যার সমাধান করতে হয়, তাহলে আইন-শৃঙ্খলার প্রশ্নে এটাকে দেখলে হবে না। সেজন্য দরকার আসামের জনগণের হৃদয় স্পর্শ করে তাদের সমস্যা সহানুভূতির সঙ্গে দেখা। সেই দৃষ্টিভঙ্গীতে আমরা দেখছি। আমাদের আসামে দল আছে। আমাদের দুজন এম.এল.এও আছেন সেখানে। আমাদের দল প্রধানমন্ত্রীর সঙ্গে সর্বভারতীয় দলগুলির যে বৈঠক হয়েছিল তাতে সুনির্দিষ্ট প্রস্তাব রেখেছিল। সেই প্রস্তাবের মধ্যে আমরা বলেছিলাম অসমিয়া জনসাধারণের যে ভাষা সেই ভাষাকে রাজ্য ভাষার মর্যাদা যাতে অক্ষুন্ন থাকে তারজন্য এবং তাদের আশঙ্কা দুরিভূত করার জন্য প্রয়োজনবোধে সংবিধান সংশোধন করে গ্যারান্টি দেওয়া দরকার। আজকে বিদেশি প্রশ্ন এসেছে, তারা যেটা মনে করছে, তারা সংখ্যালঘিষ্ঠ হয়ে যাচ্ছে, তারজন্য আমাদের প্রস্তাবে বলেছিলাম বিদেশি অনুপ্রবেশ যাতে না করতে পারে, তারজন্য সীমান্ত সিল করে দাও, অনুপ্রবেশ যাতে সত্যই বন্ধ হয়, তারজন্য কার্যকর ব্যবস্থা করা দরকার। আমরা প্রস্তাব দিয়েছিলাম অসমিয়া জনসাধারণের ক্রমবর্ধমান বেকারি এবং তাদের পশ্চাদপদতা বিষয়ে সহানুভূতির সঙ্গে দেখতে হবে এবং প্যাকেট প্রোগ্রাম নিয়ে আসু অর্থনৈতিক কর্মসূচি নেওয়ার ব্যবস্থা করতে হবে। আমরা প্রস্তাব দিয়েছিলাম বিদেশি সনাক্ত করার ব্যাপারে ১৯৭১ সালের সেনসাস রিপোর্টকে বেস ইয়ার হিসাবে নাও, সর্বভারতীয় দলগুলির ঐক্যবোধে সাধারণভাবে আমরা এই মত দিয়েছিলাম এবং সঙ্গে সঙ্গে একথাও বলেছিলাম যে বিদেশি সনাক্তকরণের ব্যাপারে যেন নমনীয় মনোভাব কাজ করে। একথা বলেছিলাম এজন্য যে অনেক সময় দেখা গেছে বিদেশি এসেছে ১৯৭১ সালে কিন্তু খানিকটা অজ্ঞানতাবশত সরকারে রেকর্ড করার ক্ষেত্রে ক্রটি বিচ্যুতি থাকা সত্ত্বেও আগে এসেও রেজিস্ট্রি করতে পারেনি, তাদের উপর যাতে অন্যায় না হয়, অন্যায়ভাবে কর্মচ্যুত না হয়, তারজন্য নমনীয় দৃষ্টিভঙ্গী নিয়ে বিচার করতে বলেছিলাম। আমার বক্তব্য হচ্ছে আসাম সমস্যা অত্যন্ত স্পর্শকাতর, বিচ্ছিন্নতাকামি আন্দোলন যাতে কোনওক্রমে ছড়িয়ে না পড়তে পারে, সেদিক থেকে অর্থনৈতিক অবরোধ প্রশ্নে সব ইন্দিরা কংগ্রেস থেকে যা তোলা হয়েছে, আমরা বিরোধিতা করি এবং এখানে যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাব সমর্থন করছি। সাথে সাথে এই প্রস্তাবের সঙ্গে আমাদের মাননীয় সদস্য লক্ষ্মীবাবু যে অ্যামেন্ডমেন্টগুলি এনেছেন, সেগুলি সমর্থন করতে আমার কোনও আপত্তি নেই, একথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[7-35 — 7-45 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বক্তব্য রাখলেন, আর তার দলের কিছু লোক বক্তব্য রেখেছেন। মুখ্যমন্ত্রী বক্তব্য রাখার সময়ে বললেন, আপনারা ইন্দিরা গান্ধীর কাছে বক্তব্য রেখেছেন কিনা? ওদের সেই সাহস নেই। আমি বুঝতে পারছি না, তিনি এটা কি বললেন, উনিতো কমিউনিজম করেন, আমাদের মন্ত্রীর কাছে আমরা কি বক্তব্য রাখব সেটা কি ওকে সঙ্গে নিয়ে গিয়ে বক্তব্য রাখব? আমরা যে বক্তব্য রাখব সেটা আমরা রিজয়নাল পার্টির লিডারকে সঙ্গে নিয়ে গিয়ে রাখব? আমাদের রাজনৈতিক পার্টিকে কি বলা দরকার, কিভাবে বলা দরকার সেটা ওদের চেয়ে নিশ্চয়ই কম জানিনা,

বেশিই জানি। ওরা তো সেদিন দল করেছেন, ওদের চেয়ে আমাদের যে অনেক বেশি রাজনৈতিক ইতিহাস আছে, আমাদের জন্ম অনেক আগেই। **(নয়েজ)**

আপনাদের মুখ্যমন্ত্রী যখন বলছিলেন তখন আমরাতো একটা কথাও বলিনি, আপনাদের শালীনতাবোধ, সৌজন্যবোধও নাই। আপনি জানেন, মাত্র ইন্দিরা কংগ্রেসের যুব সংস্থার এবং ছাত্র পরিষদের ছেলেরা ৫/৬ দিন মুভমেন্ট করেছে, এতেই ওরা যে এমন কাপড়েচোপড়ে হাগবেন, এটা বুঝতে পারিনি। এত অল্প দিনে ওরা এত ভীত হয়ে গেলেন কেন? ওরা বুঝতে পারলেননা কোথায় বসে আছেন, বিধানসভায় হাত চাপড়ে বিচ্ছিন্ন জনগণের সমর্থন পাওয়া যায়না, কেন শৃগালের মতো পালিয়ে বসে আছেন, মুখ্যমন্ত্রীর সাহস থাকে তো আমাদের সঙ্গে কমব্যাট করতে পারতেন। বিধানসভায় ধপাধপ হাততালি মারলেন আর ভাবলেন পশ্চিমবাংলার লোক বোধ হয় এসে গিয়েছেন। আপনাদের চরিত্র কোথায় জানতে চাই। বলেছেন, আসামে কোনওদিন করতে পারবেন না। আসামে আমাদের যে পার্টি আছে সংবাদপত্রে ছাপিয়েছে, অধ্যাপক, শিক্ষক শিক্ষিকা আসামের আন্দোলনের প্রতিবাদ করেছে।

এই বীরপুরুষদের দলের ১১ জন এম.এল.এ সেখানে আছেন একটা দিনও তারা আন্দোলন করেছেন? একটা দিনও সংবাদপত্রের মাধ্যমে বা সংবাদ মাধ্যমে প্রচার করেছেন যে ১১ জন এম.এল.এ যারা আপনাদের আছেন তারা সেখানে কোনও প্রতিবাদ করেছেন? আপনাদের মুখ্যমন্ত্রী হাউসে যে রেজলিউশন এনেছিলেন তাতেও দেখেছি ভয়, ভীতিতে আচ্ছন্ন হয়ে আছেন। পরিস্কার করে দিল্লির বিরুদ্ধে বা দিল্লির সম্বন্ধে কোনও বক্তব্য রাখার ক্ষমতা সেই রেজলিউশনে আপনাদের ছিল না। আনুন সেই রেজলিউশন, দেখবেন তাতে ভয়, ভীতি রয়েছে। আমরা জানি বাঙালিদের আজকে এই অবস্থা কেন। আমি বাঙালি প্রথম বিধানসভায় এই বক্তব্য রাখার সময় একশোবার বলব কিন্তু আপনারা কেন অনেক রাজনৈতিক দলই বাঙালিদের সম্বন্ধে [illegible] করে কিছু বলতে পারছেন না। এটা পারছেন না কারণ [illegible] এই যে অন্য রাজ্যে যদি ভোট কমে যায় বা এই রাজ্যে যদি ভোট কমে যায়, এই ভয়েতে বলতে পারছেন না। বাঙালিদের সঙ্গে সবচেয়ে বেশি বিশ্বাসঘাতকতা যদি কেউ করে থাকে তাহলে এই সি.পি.এম পার্টিই তা করেছে। করেন নি আপনারা বিশ্বাসঘাতকতা? আপনারা বলছেন, ইন্দিরা গান্ধী, তিনি আমাদের জানাচ্ছেন না কেন যে কি দরকার। আপনারা কি করে ধারণা করেছেন যে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী, যিনি ৫টি পার্টি নিয়ে দাঁড়িয়ে আছেন তার কাছ থেকে ভারতবর্ষের প্রধানমন্ত্রী সাজেশন নেবেন? এটা জেনে রেখে দিন আপনার মতোন মুখ্যমন্ত্রীর বা আপনাদের কারুর তাকে পরামর্শ দেবার যোগ্যতা নেই। তাছাড়া আপনাদের সঙ্গে পরামর্শ করে নিশ্চয় শ্রীমতী গান্ধী কিছু করবেন না। এখানে বসে ইন্দিরা গান্ধীর কথা আপনারা বলেন। **(নয়েজ)**

স্যার, এরা আজকে চিৎকার করছেন কিন্তু এই বীরপুরুষদের চরিত্র ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমরা দেখেছি। আমার জিজ্ঞাস্য, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কটা আন্দোলন আপনারা করেছিলেন? আর গণতান্ত্রিক আন্দোলনের কথা বলছেন—মুখ্যমন্ত্রী বসে থাকলে অঙ্গুলি হেলন করে বলতাম, ডাঃ রায়ের সময় তার বক্তব্য পাঠ করে শোনালেন, সেই সময় আসামে যে অত্যাচার হয়েছিল তখন পশ্চিমবঙ্গ সরকারকে অচল করে দেবার জন্য আন্দোলন করেছিলেন কলকাতার বুকে। কেন করেছিলেন? কি জন্য করেছিলেন? কংগ্রেস

আন্দোলন করলে সেটা গণতান্ত্রিক আন্দোলন হয়না কিন্তু আপনারা ট্রাম বাস পোড়ালে, লোককে খুন করলে সেটা গণতান্ত্রিক আন্দোলন হয়। অদ্ভুত, অদ্ভুত আপনাদের যুক্তি। আপনাদের কথা শুনে আমার একটি কথা মনে পড়ে যায় দুঃখের কথা। যত দেশদ্রোহি ডান দিকে বসে আছে তারা বর্তমানে দেশপ্রেমিক সেজেছে। পশ্চিমবাংলার অবস্থা কোথায় দাঁড়াবে কে জানে। আপনারা কথায় কথায় বলেন জনগণ দেখবেন, নিশ্চয় জনগণ দেখবেন। জনগণ যখন দেখছেন তখন আপনারা পুলিশ লেলিয়ে দিয়ে এই ছোট্ট আন্দোলনে লাঠিচার্জ, টিয়ার গ্যাস ইত্যাদি কেন ব্যবহার করতে গেলেন? সেখানে ক্ষমতা আপনাদের নেই কারণ আমরা জানি আপনারা জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছেন। জনসাধারণের সঙ্গে আপনাদের সম্বন্ধ কোথায় গিয়ে পৌঁছেছে সেটা জনগণ জানেন। লোকসভার নির্বাচন নিয়ে আপনারা খুব বড়াই করেন, কিন্তু আমার জিজ্ঞাস্য, অঙ্ক শাস্ত্র সম্বন্ধে আপনাদের কি কোনও জ্ঞান নেই—কত লক্ষ ভোট বেশি পেয়েছেন? কোথায় বসে পেয়েছেন—ক্ষমতায় বসে utilising the entire machinery, utilising the entire Government force, utilising crores of money. কি পেয়েছেন? নিশ্চয় লড়াই হবে—মাঠে ময়দানে লড়াই হবে, ভয় পাবার কি আছে? আপনারা বলেছেন, ৯টি রাজ্যে টুঁটি কেটেছেন, আমাদেরটা কাটতে পারছেন না। আপনাদেরটা কাটতে যাব কেন? আমরা চাই না কাটতে, আপনারা থাকুন। আপনারা থাকুন আপনাদের অপদার্থতা, অক্ষমতা নিয়ে এবং সেটা একটার পর একটা প্রমান হতে থাকুক। আপনারা কি বলবেন পশ্চিমবাংলার জনসাধারণকে? আপনারা বলবেন, শিলিগুড়িতে এবং অন্যান্য জায়গায় কংগ্রেসের ছেলেরা গিয়েছিল বাঙালিদের উপর নির্যাতনের প্রতিবাদ করতে আর আমরা বীরপুরুষের মতন পুলিশ দিয়ে, লাঠি দিয়ে তাদের জব্দ করে দিয়েছি। অদ্ভুত ব্যাপার। স্যার, আমার আরও সময় আছে আলো জ্বালিয়ে আমাকে ভয় দেখাবেন না। আপনারা গণতান্ত্রিক আন্দোলনের কথা বলেন, শুনলে আমার হাসি পায়। হ্যাঁ, আপনারা সত্যিই গণতান্ত্রিক আন্দোলন করেছেন আপনারা পশ্চিমবঙ্গে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কিরকম [illegible] সেটা লোকে দেখছে, [illegible] গণতান্ত্রিক আন্দোলন [illegible] [illegible]। আর আজকে ক্ষমতায় বসে আপনারা বলছেন আমাদের যুব ছাত্ররা এর সঙ্গে আন্দোলন করেছে। মুখ্যমন্ত্রীর স্বভাবই হচ্ছে বক্তব্য রেখে চলে যান, বক্তব্য শোনার মতো ধৈর্য ওর নেই। উনি কেবল কাটা কাটা কথা বলে চলে যান। আমি জিজ্ঞাসা করি তার সময়ে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার যে অবনতি হয়েছে সেটা আসাম মুভমেন্ট করে প্রমাণ করতে হবে? আপনাদের এম.এল.এ., ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি.র এম.এল.এ.রা এই বিধানসভায় যেগুলি বলেছেন তারই একটি একটি করে দিল্লিতে হাজির করে দিলে কোনওকিছু আর লাগে না আপনারা নিজেরাই নিজেদের বিরুদ্ধে আছেন, তারজন্য আন্দোলন করে আইন শৃঙ্খলার অবনতি করে আপনাদের ভেঙে দেবার চক্রান্ত হয়েছে এটা ভাবছেন কেন? আপনাদের নিজেদের ভিতর যে গন্ডগোল হচ্ছে তাতে নিজেরাই আইন শৃঙ্খলা রক্ষা করতে পারেন নি, এটা আপনারা ভালই জানেন। আজকে আপনাদের কথা, সেক্রেটারি, অফিসাররা শোনে? যদি কোনও সভ্য সরকার হতো তাহলে মানুষের স্বার্থে পদত্যাগ করে চলে যেত। আমরা দেখছি ৩ মাস রাইটার্স বিল্ডিংস অচল হয়ে পড়ে আছে। এই ৩ মাস রাইটার্স বিল্ডিংসে কোনও কাজ নেই। এখানে মাসল মিনিস্টার বক্তব্য রাখার সময় মাসল দেখিয়ে বললেন অপসংস্কৃতি দূর করার জন্য অর্থমন্ত্রী অপসংস্কৃতির উপর বেশি

করে ট্যাক্স বসাচ্ছেন। তার টাকা আপনারা ভোগ করছেন। আপনাদের অর্থমন্ত্রীকে পদত্যাগ দাখিল করতে বলুন। অপসংস্কৃতির কথা বললেন আমাদের শুনে হাসি লাগল। আপনি একজন মন্ত্রী, আর একজন আপনাদের মন্ত্রী কোথা থেকে টাকা এনে দিচ্ছেন দেখুন। আপনারা গাড়ি চড়ছেন, পেট্রল পোড়াচ্ছেন আর আপনাদেরই কমরেড টাকা দিচ্ছেন তাও জানেন না? এই অপসংস্কৃতির টাকা দিচ্ছেন। আপনারা বলছেন অপসংস্কৃতি দূর করার জন্য আন্দোলন করছেন, সংগ্রাম করছেন। অপসংস্কৃতির মহারাজ এখানে বসে আছেন। আপনাদের মুখ্যমন্ত্রী ঐ অপসংস্কৃতির সঙ্গে যুক্ত হয়ে বসে আছেন। আপনাদের লিডার বলছেন রেস কোর্স থেকে টাকা চাই রেস কোর্স থেকেই হোক, আর যেখান থেকেই হোক টাকা চাই বলছেন। এই কথা বলতে লজ্জা করে না? এটা অপসংস্কৃতি নয়? পশ্চিমবাংলার মানুষ বেঁচে আছে সংস্কৃতির উপর ভিত্তি করে, সেটা আমাদের রক্ষা করতেই হবে। এটা সি.পি.এম রক্ষা করতে পারবে না, যদি কেউ পারে তো ইন্দিরা গান্ধীই রক্ষা করতে পারবে। যদি কেউ রক্ষা করতে পারে তো কংগ্রেসই পারবে, যারা জাতীয়তাবাদি দল, আপনাদের মতো স্বৈরতন্ত্রী দল নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যেই বক্তব্য রাখতে চাইলাম অমনি খুব বিরক্তির কারণ হয়ে গেল। কারণ সত্য কথা বললে আপনাদের বুকে লাগবে বৈকি। আজকে আপনারা জেনে রাখুন আমরা যে গণতান্ত্রিক আন্দোলন করতে চেয়েছি, মানুষের কাছে একটি কথা পৌঁছে দিতে চেয়েছি, সেটা কি? আমরা চাই আসামে বাঙালি যারা অত্যাচারিত হচ্ছে সেটা আপত্তি করা, প্রতিবাদ করা বিচ্ছিন্নতাবাদি আমরা চাই না। কারণ আমরা ভারতবর্ষে রাজনীতি করি এবং রিজিওন্যাল পার্টি নয়। আমরা কেবল পশ্চিমবঙ্গ, ত্রিপুরাতে নয়, সর্বত্রই আছি বিচ্ছিন্নতাবাদি আপনারা। পূর্বাঞ্চলকে বিচ্ছিন্ন করার চক্রান্ত আজকের নয়, বহুদিন আগে থেকেই আপনাদের আছে। আপনাদের অর্থমন্ত্রীর ভাষণের মধ্যে তার অবিচ্ছিন্ন নয়, পরিস্কার প্রমান আছে। আমরা জানি আপনারা চাইছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি আপনারা যেদিন থেকে ঘোড়া করছেন, আমি কেন, বাবাও ভুলে গেছেন। আমি নয়, পশ্চিমবাংলার মানুষও ভুলেছে এবং যদি কোনও দিন মাঠে দেখা হয় সেদিন দেখবেন আপনাদের ঘোড়া আপনাদেরই উল্টোদিকে ছুটে যাচ্ছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি যে অ্যামেন্ডমেন্ট এনেছি সেটা মুভ করছি এবং আপনার মাধ্যমে সেটা মাননীয় সদস্যদের কাছে রাখতে চাই, আশাকরি অ্যামেন্ডমেন্টটি সকলে গ্রহণ করবেন এবং মামা ভাগ্নের সংসারে জনতা পার্টির কিছু মোরারজী দেশাই নেই সেখানে কিছু ভাগ্নে দলে এখন আছে, পিছন দিক থেকে তারা ছুরি মেরেছে। যাইহোক, তবুও যেটা এনেছেন সেটার আমি বিরোধিতা করছি। কারণ এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে আনা হয়েছে। আমরাও বিচ্ছিন্নতাবাদি পছন্দ করি না, যারা পছন্দ করে তারা ডানদিকে বসে আছে। কাজেই আমার এই সংশোধনীটা সমর্থন করার জন্য সকলকে আহ্বান জানাচ্ছি।

[7-45 — 7-55 p.m.]

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনতা পার্টির একাংশের পক্ষ থেকে নয়, অখন্ড জনতা পার্টির পক্ষ থেকে মাননীয় সদস্য শ্রী প্রবোধচন্দ্র সিংহ মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করবার জন্য দু একটি কথা বলবার চেষ্টা করবো। যারা সমর্থন করেছেন এই প্রস্তাব তাদের বক্তব্যের মধ্যে আমি প্রবেশ করবার চেষ্টা করবো না। যারা

বিরোধিতা করেছেন তাদের সম্বন্ধে দু একটি কথা বলে আমার বক্তব্য সমাপ্ত করতে চাই। মাননীয় সুনীতি চট্টরাজ মহাশয় বলেছেন যে জনতা পার্টির পক্ষ থেকে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাব রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে যারা এই আন্দোলন চালিয়েছে তাদের বিরোধিতা করছে। আমার বক্তব্য নিঃসন্দেহে ঘটনাটি রাজনৈতিক দিক থেকে সমস্যা সমাধান করবার দায়িত্ব যার আছে সেই ভারতের নেতৃ বলে পরিচিত শ্রীমতী ইন্দিরা গান্ধী মহোদয়া যার প্রধান দায়িত্ব এই সমস্যা সমাধান করার, তিনি যখন সেই দায়িত্ব পালন করছেন না তখন রাজনৈতিক দলের পক্ষ থেকে একটা রাজনৈতিক প্রস্তাব উত্থাপন করবার নৈতিক দায়িত্ব বহন করে। কাজেই সেই দায়িত্ব বহন করবার জন্য উপস্থিত হয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুদিন পূর্বে আসামকে কেন্দ্র করে এই বিধানসভায় একটি প্রস্তাব গৃহীত হয়েছিল। ইন্দিরা গান্ধীর দলের বন্ধুরা দু একজন আপত্তি করেছিলেন। কিন্তু যখন সেই প্রস্তাব ভোটে দেওয়া হয় তাদের পক্ষ থেকে বিরোধিতা করবার জন্য কেউ উপস্থিত ছিলেন না বলে মনে হয়। অতএব সেই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হয়েছিল। সমস্ত বিরোধী দল এবং সরকার পক্ষ একমত হয়ে সেই প্রস্তাব গ্রহণ করে প্রধানমন্ত্রীর কাছে দাবি জানানো হয়েছিল আবেদন জানানো হয়েছিল যে অনতিবিলম্বে আসামের দাঙ্গাহাঙ্গামা থেকে আসামের মানুষদের রক্ষা করুন শান্তি ফিরিয়ে আনুন। আপনি এই দায়িত্ব পালন করুন। কাজেই এখন বিরোধী দলের পক্ষ থেকে মাননীয়া ইন্দিরা কংগ্রেসের পক্ষ থেকে কেন যে আন্দোলন করছেন এই সরকারের বিরুদ্ধে কোনও আন্দোলন করবার কথা তো তাদের নাই কেননা, আসামের পক্ষ থেকে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছিল সেই প্রস্তাব সর্বসম্মতিক্রমে পাশ হয়েছিল। অতএব সরকার পক্ষে যারা আছেন মামা-ভাগ্নের কথা নয়, জনতা সি.পি.এম ভাই ভাই কথা নয় প্রশ্নটা হচ্ছে দেশের যে সমস্যা সেই সমস্যা সম্বন্ধে আমরা যখন সকলে একমত ছিলাম তখন আজকে বিব্রত করবার জন্য একটা আন্দোলন করা এই প্রস্তাবের পক্ষে বিপক্ষে বক্তব্য রেখে সরকারকে বিব্রত করা আমি অন্তত কোনও রাজনৈতিক সচেতনতার পরিচয় দেখি না। আমরা সেই কাজ করছি না। মাননীয় সুনীতি চট্টরাজ মহাশয় বলেছেন এটা শুধু বাঙ্গাল খেদানোর কথা নয় আসামে কিছু লোকের উপর নির্যাতনের কথা নয় এটা হচ্ছে পূর্বাঞ্চলকে ভারত ভূখন্ড থেকে বিচ্ছিন্ন করে নেবার একটা আন্দোলন। যদি এটা সত্যিই গুরুতর বলে মনে করেন তাহলে এর দায় দায়িত্ব শুধু জ্যোতিবাবুর নয়, এই বিধান সভার নয়। ভারতবর্ষের ভূখন্ড থেকে একটা অংশ বিচ্ছিন্ন হয়ে যাবে এবং তা যাতে না হয় চক্রান্তকারিদের আন্দোলন যাতে সার্থক না হয় তা দেখবার দায়িত্ব নিশ্চয় মহান নেতৃ ইন্দিরা গান্ধী মহোদয়ার আছে। কিন্তু সে দায়িত্ব তিনি পালন করছেন না। তিনি কি চান তার দল কি চান এই আন্দোলন চলতে থাকুক আর পূর্বাঞ্চল বিচ্ছিন্ন হয়ে যাক ভারত ভূখন্ড থেকে এ প্রশ্ন নিশ্চয় আছে। কাজেই এই আন্দোলনকে তারা যদি গুরুতর বলে মনে করেন তাহলে প্রধানমন্ত্রী যাতে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেন তারজন্য তাদের আবেদন করা উচিত ছিল অনুরোধ করা উচিত ছিল দাবি তোলা উচিত ছিল। কিন্তু তা না করে এখানে অর্থনৈতিক অবরোধ আন্দোলন করে কি করে এই সমস্যা সমাধান করবেন বিচ্ছিন্নতাবাদি শক্তিকে প্রতিহত করবেন আমি অন্তত ব্যক্তিগতভাবে তা বুঝতে পারছি না। মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় বলেছেন, ইন্দিরা গান্ধী মহোদয়ার কাছে, তাদের নেত্রির কাছে তারা কি ভাবে প্রস্তাব রাখবেন নিশ্চয়ই মাননীয় মুখ্যমন্ত্রীকে তা জানাবেন কি, আমাদেরও জানাবেন। আমরা কেউ

জানতেও চাইনা যে তারা কিভাবে, কি পদ্ধতিতে কি ভাবতে চান। তারা কতখানি নতজানু হয়ে ইন্দিরা গান্ধী মহোদয়ার কাছে দাবিটা রাখবেন সেটা আমরা জানতে চাই না। আমরা কাজ দেখতে চাই ইন্দিরা গান্ধী মহোদয়া কি ভাবে ততপর হচ্ছেন। মাননীয় সুনীতি চট্টরাজ মহাশয় অনেক কথা বলেছেন। তার একটা কথার প্রতিধ্বনি মাননীয় মুখ্যমন্ত্রীর কণ্ঠেও শুনলাম। তিনি বললেন যে বিদেশিরা আছে এর পিছনে। আছে বিদেশিরা, তারা নিশ্চয়ই এই কথা বলতে পারেন। বিদেশিরা আছে বলে আমরা অনেকে আশঙ্কা করি, সন্দেহ করি। কিন্তু সেই বিদেশিদের খুঁজে খুঁজে বার করা, বিতাড়িত করা, তাদের এই ভারত বিরোধী চক্রান্তকে নষ্ট করবার দায়িত্ব কি ভারতের প্রধান মন্ত্রীর নেই এই প্রশ্ন নিশ্চয়ই আমাকে করতে হবে? কিন্তু তারা সেদিকে কোনও দায়িত্ব পালন করছেন না। এখানে প্রস্তাবের বিরোধিতা করে কোনওমতে জনতা পার্টি আজকে ক্ষমতাচ্যুত হয়ে সি.পি.এম-এর সঙ্গে হাত মিলিয়েছে, এসব কথা বলে আনন্দ পাবার চেষ্টা করছেন। কিন্তু এটা আনন্দের বিষয় নয়, কারণ সেটা নিজেরাই অনুভব করেছেন। আর একটা কথা বলেছেন যে আর.এস.এস.-এর হাত আছে। মাননীয় মুখ্যমন্ত্রীও একথা বলেছেন। আমি আর.এস.এস-এর সদস্য নই। তাদের পক্ষে ওকালতি করবার দায়িত্বও আমাকে কেউ দেয়নি এবং আমি নিজেও সেটা নিতে চাই না। কিন্তু মাঝে মাঝে আমার খটকা লাগে। কারণ এরাই বলেন যে আর.এস.এস হচ্ছে সাম্প্রদায়িক দল। আর.এস.এস. হিন্দু রাষ্ট্র তৈরি করতে চায়, আর.এস.এস. হিন্দুদের স্বার্থ দেখে। তাহলে আজকে ঐ আসামে এতগুলি বাঙালি, যারা হিন্দু তারা নিহত হচ্ছে অথচ সেই হত্যা কান্ডের পিছনে হিন্দুপ্রেমি আর.এস.এস.-এর ভূমিকা কি করে থাকবে? মাঝে মাঝে এই বিষয়ে আমার সন্দেহ হয়। ঘটনাগুলির মধ্যে নিশ্চয়ই কিছু মিথ্যা আছে, অতিশয়োক্তি আছে। তা যদি না হয় তাহলে এমন হবে কি করে? আর আজকে বা কালকের কাগজে আমি দেখেছি যে কেরলে আন্দোলন চলছে। সি.পি.এম-এর বিরুদ্ধে নানারকম সন্ত্রাস মূলক আন্দোলন চলছে। সেই আন্দোলনে নাকি ইন্দিরা কংগ্রেসের দল এবং আর.এস.এস. হাত মিলিয়েছে। আজকে তা যদি হয় তাহলে আর.এস.এস.কে কেমন করে চিহ্নিত করে, অপরাধি করে ইন্দিরা কংগ্রেসের মাননীয় সদস্যরা আনন্দ পেতে পারেন, এটা আমি বুঝতে পারিনা। কাজেই হয় ঐ সংবাদপত্রের প্রতিবাদ করুন, আর না হয় অন্য কথা বলার চেষ্টা করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হচ্ছে, আজকে একটা প্রস্তাব করে, একটা আন্দোলন করে সমস্যার সমাধান হবে বলে আমি ব্যক্তিগত ভাবে মনে করিনা। আমরা অনেক কাল ধরে দেখেছি যে আসামে একটার পর একটা আন্দোলন ঘটেছে। কিছু কিছু কাল বিরত দিয়ে দিয়ে এই বঙ্গাল খেদা আন্দোলন, কখনও বিদেশি খেদা আন্দোলন, এমনি করে করে সেখানে আন্দোলন চলেছে এবং সেই আন্দোলনকে কখনও কেন্দ্রের শক্তি প্রতিহত করবার চেষ্টা করেনি। আমি আজকে ইন্দিরা গান্ধী মহোদয়ার কথা বলছি না। তার পিতা প্রয়াত জওহরলাল নেহেরুর কথা আমার মনে পড়ছে। আর একবার আসামে এইরকম বঙ্গাল খেদা আন্দোলন হয়েছিল। প্রকাশ্য রাজপথে বাঙালি নারি ধর্ষিতা হয়েছিলেন, অনেক হত্যাকান্ড ঘটেছিল, অনেক ভাল সম্পত্তি লুণ্ঠিত হয়েছিল, একটা অরাজকতা সেখানে চলেছিল। দিনের পর দিন তারা বহুভাবে অনিরুদ্ধ কিন্তু তদানীন্তন প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু আসামে যান নি। পরে তিনি গিয়েছিলেন, সুকন্যাও গিয়েছিলেন। তারা আসামে উপস্থিত হয়ে, সেই ঘাতকদের দেশে উপস্থিত হয়ে তখন বলেছিলেন, Assam is a wonderful land and Assamees are excellent peo-

ple. আজও আমি তা স্মরণ করতে পারি। সেই প্রশ্রয় কেন্দ্রের কাছ থেকে বারে বারে আসামের এই আন্দোলনকারিরা পেয়ে এসেছেন। আজকে পিতার পদাঙ্ক অনুসরণ করে যদি তার কন্যা সেটা প্রশ্রয় দেন তাহলে আমি বিস্মিত হব না। কারণ পিতা-পুত্রির মধ্যে এই সম্পর্ক থাকা স্বাভাবিক। তাই, আমরা দেখছি এবং সেখানে আজকে এইটুকু বলতে চাচ্ছি যে বিদেশি, বিদেশি কথা বলা হচ্ছে এবং পূর্ববাংলা তথা বাংলাদেশ থেকে যারা ওখানে এসেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে ৩০ বছর ধরে বাস করছে তাদেরও বিদেশি বলে বিতাড়িত করবার চেষ্টা হচ্ছে। আমি সন তারিখের দিকে যাব না। আমি এই কথা বলবো যে নেহেরু লিয়াকত আলি প্যাক্ট হয়েছিল, ইন্দিরা গান্ধী মুজিবের মধ্যে চুক্তি হয়েছিল। সেই চুক্তি দুটোর পরিপ্রেক্ষিতে কে ভারতীয় নাগরিক, আর কে বিদেশি নাগরিক তার সংজ্ঞা নিশ্চয়ই মেলানো যায়। ইচ্ছা করলে ইন্দিরা গান্ধীও সেই সমস্ত চুক্তিগুলি দেখতে পারেন। নিজেদের করা চুক্তি, তার পিতার করা চুক্তি সেই চুক্তির মধ্যে দিয়ে কে ভারতীয় আর কে বিদেশি সেই সংজ্ঞা তিনি পেতে পারেন।

[7-55 — 8-05 p.m.]

আমার অবাক লাগে, বিদেশি কারা তা নির্বাচন করবে কি আসামের কিছু তরুণ, কিছু যুবক, কিছু ছাত্র, কিছু হত্যাকারি তারা নির্বাচন করবেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী বা ভারত সরকারের কোনও দায়িত্ব নেই, বিদেশি নির্বাচন করার, নাগরিক অধিকার পাওয়া আজকে দন্ডকারণ্যে যারা বাস করছে ভারত সরকারের পুনর্বাসনের ব্যবস্থার মধ্যে দিয়ে, তাদের মধ্যে কত মানুষ আজও নাগরিক অধিকার পান নি, এই কথা কি ভারত সরকার জানেন না? কালকে দন্ডকারণ্য থেকে ঐ অঞ্চলের কিছু মানুষ যদি বলতে শুরু করে যে এরা বিদেশি, এদের ভারতের নাগরিকত্ব নেই, অতএব এদের বিতাড়িত কর, তাহলে আসাম আর দন্ডকারণ্য তো একই স্তরে এসে দাঁড়াবে, তাহলে কি এই চলবে দিনের পর দিন? এই প্রশ্নটা নিশ্চয়ই আজকে গুরুত্বপূর্ণ প্রশ্ন এবং আমি বিশেষ করে ডাঃ জয়নাল আবেদিন মহাশয় যে সমস্ত কথা সংশোধনী আকারে রেখেছেন, আমি আজকে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করবো নিঃসন্দেহে তিনি অপারেটিভ পার্টের কথা বলেছেন, তিনি মূল প্রস্তাবের সঙ্গে কোনও বিরোধিতা করেন নি। তার অপারেটিভ পার্টের মধ্যে আমরা দেখেছি বারবার তিনি কেন্দ্রের দৃষ্টি আকর্ষণ করছেন, বারবার কেন্দ্রের কাছে তিনি দাবি তুলেছেন এবং এরা কেন্দ্রের প্রতিনিধি রূপে ওখানে যে রাজ্যপাল আছেন, তার অপসারণের দাবিও তিনি তুলেছেন। এখানে অবশ্য মাননীয় সদস্য লক্ষ্মী সেন মহাশয় বলেছেন যে গোটা বিধানসভার প্রকোষ্ঠে দাঁড়িয়ে এমন প্রস্তাব পাশ করা সঙ্গত নয়, যে আর একটা রাজ্যের রাজ্যপালকে আমরা অপসারিত করবো বা তার বিরুদ্ধে সেনসার করা আমাদের কর্তব্য নয়। আমি আইনের কথা জানি না, বৈধতার কথা জানি না, কিন্তু আসামে .তা আজ কোনও সরকার নেই যে অর্থে সরকার নেই, জনগণের দ্বারা ভোটে নির্বাচিত সরকার সেখানে নেই, রাষ্ট্রপতি শাসন চলছে। রাষ্ট্রপতিকে তো সেনসার করতে পারিনা অতএব তার প্রতিনিধি ওখানে ব্যর্থ হয়েছেন কেন্দ্রের শাসন থাকা সত্ত্বেও, রাষ্ট্রপতি শাসন থাকা সত্ত্বেও যে মানুষ মরছে, মানুষের উপর নির্যাতন চলছে, আইন শৃঙ্খলা সেখানে কিছু নেই, সম্পূর্ণ অরাজক পরিস্থিতির উদ্ভব হয়েছে, তার বিরুদ্ধে প্রতিবাদ করবো কি ভাবে, প্রশ্নটা এখানেই। এবং নিঃসন্দেহে রাষ্ট্রপতিকে যখন পাই না, বা

রাষ্ট্রপতিকে যিনি পরিচালনা করেন, সেই ইন্দিরা গান্ধী মহাশয়া যেহেতু ভারতের নেত্রি, তার বিরুদ্ধেও কিছু বলতে পারবো না বিধানসভায় দাঁড়িয়ে, তাহলে রাজ্যপালকে নিশ্চয়ই বলতে হবে তার অপসারণের দাবির অর্থ ঐ কেন্দ্রীয় শাসনের বিরুদ্ধে আমাদের বক্তব্যটা পেশ করা তিনি শুধু প্রতীক মাত্র, অন্য কোনও বক্তব্য নেই। আমি আর একটা কথা বলে শেষ করবো। আন্দোলন যারা করছে, তারা ষড়যন্ত্র করবার জন্য করছে, এমন কথা না হয় আমি নাই বললাম। আন্দোলন করা নিশ্চয়ই অবৈধ নয়, অসঙ্গত নয়। কোনও বিরোধী দল যদি অনুভব করেন যে আসামে যা ঘটছে, তার বিরুদ্ধে আমাদের আন্দোলন করা উচিত। তার আন্দোলন যদি বৈধভাবে করতেন, যদি আইন শৃঙ্খলা বজায় রেখে করতেন, শান্তিপূর্ণ ভাবে করতেন, নিশ্চয়ই তাদের এই আন্দোলন করবার অধিকার কেউ অস্বীকার করতে পারতেন না। কিন্তু আসাম তেল বন্ধ করে দিয়েছে, অর্থনৈতিক অবরোধ তৈরি করেছে বলে যদি আমরা এখানে অর্থনৈতিক অবরোধ তৈরি করি, ঐ পথে যদি আমরা পদচারণা করি তাহলে ফল কি হবে? আমাদের উদ্দেশ্য কি, আমি বিশ্বাস করতে প্রস্তুত মাননীয় কংগ্রেসি সদস্যদের উদ্দেশ্য আছে, ঐ আসামের বাঙালি ভাইদের বা অসমিয়া ভাইদের বাঁচানো যদি তাই তাদের উদ্দেশ্য হয়, যদি তাদের উদ্দেশ্য হয় চাপ সৃষ্টি করা তাহলে এই পথ, কোনও পথ নয়। কারণ ওর মধ্যে দিয়ে চাপ সেইভাবে সৃষ্টি হবে না। আমি অন্তত কয়েকটি ইতিমধ্যে চিঠি পেয়েছি আসাম থেকে আমি প্রস্তুত ছিলাম না, আজকে এই কিন্তু যদি প্রস্তুত থাকতাম তাহলে চিঠিগুলো আনতে পারতাম। সেই চিঠিতে এখানকার বাঙালিরা লিখছে-কাছাড় থেকে দুজন বন্ধু লিখেছে, আসাম থেকেও লিখেছে, গৌহাটি থেকেও লিখেছে, আমাদের পূর্বেকার সতীর্থ তারা, তারা লিখেছেন এই আন্দোলন প্রতিক্রিয়া আসামে অন্য রূপ নিয়েছে। বরঞ্চ বাঙালিরা আরও বিপদের মুখে উপস্থিত হচ্ছে ওখানে আন্দোলন আরও তীব্রতর হবে, আঘাত বেশি হবে। অতএব আন্দোলন করব যে লক্ষ্য নিয়ে সেই লক্ষ্য যদি ব্যর্থ হয়ে যায়, তাহলে আন্দোলন আর শেষ পর্যন্ত আন্দোলন থাকেনা, বৈধ থাকেনা, গণতান্ত্রিক থাকেনা। এই কথা বলে আমি আজকে এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[8-05 — 8-15 p.m.]

**শ্রী সুহৃদমল্লিক চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এতক্ষণ ধরে সবার কথা শুনলাম। মানুষ ক্ষমতা পাওয়ার জন্য যখন ব্যাকুল হয়ে পড়ে তখন তার আর কোনও দিকে লক্ষ্য থাকেনা। সেইজন্য আজকে শ্রী প্রবোধচন্দ্র সিংহ, শ্রী কিরণময় নন্দ এবং শ্রী জন্মেজয় ওঝা মহাশয় যে মোশন এনেছেন এবং তার উপর শ্রী লক্ষ্মীচরণ সেন মহাশয় যে সংশোধনী দিয়েছেন সেই সংশোধনী সহ, অর্থাৎ ঐভাবে সংশোধিত আকারের মোশনটিকে আমি সমর্থন করছি। সেইসঙ্গে শ্রী সুনীতি চট্টরাজ, শ্রী কৃষ্ণদাস রায়, শ্রী সত্যরঞ্জন বাপুলি এবং শ্রী রজনীকান্ত দলুই মহাশয় যে অ্যামেন্ডমেন্টগুলি এনেছেন সেগুলির আমি বিরোধিতা করে তাদের বলতে চাই যে, তারা ভুলে গেছেন যে তারা বহুকাল ধরে এখানে আছেন এবং তাদের মধ্যে কেউ কেউ মন্ত্রীও ছিলেন। আমি তাদের রুলস অফ প্রসিডিয়র অ্যান্ড কনডাক্ট অফ বিজনেসেস ইন দি ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলির ১৫৯ পাতায় অ্যামেন্ডমেন্ট ঘটিত ৩২১ নং ধারার ২নং উপধারাটি একটু দেখতে অনুরোধ করছি। তাতে লেখা আছে

অ্যান অ্যামেন্ডমেন্ট স্যাল নট বি মুভড হুইচ হ্যাজ মিয়ারলি দি এফেক্ট অফ এ নেগেটিভ ভোট। সুতরাং ওদের অ্যামেন্ডমেন্ট দ্বারা এই মোশনটিকে বাধা দেবার চেষ্টা করা হচ্ছে, বন্ধ করবার চেষ্টা করা হচ্ছে। এ বিষয়ে এই সভায় অনেকেই আলোচনা করেছেন, আমার উপর এই সম্পর্কে বলার কিছু নেই। কিন্তু ওদের অন্তত বোঝা উচিত ছিল যে, এই ধরনের অ্যামেন্ডমেন্ট দেওয়া যায়না, এটা হয়না। কখন একটা মানুষের মনে এসবগুলি আসে, যখন তার মনে একটা ভয় আসে এবং সেই ভয়ে সে ভীত শঙ্কিত হয়ে পড়ে। আজ যে সরকার কেন্দ্রে গঠিত হয়েছে সেই সরকার তারা এখানে করতে পারছেননা, সেইজন্য তাদের একটা বিরাট আক্ষেপ রয়ে গেছে। প্রদীপ জ্বালাতে হলে যেমন প্রদীপের তেল সলতে জোগাড় করতে হয়, তেমনি এই সরকারকে উচ্ছেদ করবার জন্যই তারা বার বার চেষ্টা চালাচ্ছেন। কিন্তু তারা তাদের নিজেদের মধ্যে এমনই অন্তর্বিরোধ শুরু করেছেন যে, মানিকতলা বেলেঘাটা অঞ্চল থেকে শুরু করে সারা কলকাতার বুকে একটা ত্রাসের সঞ্চার হয়েছে। সেটাকেই তারা আবার বাড়াতে চাইছেন। সেইজন্য তো আজকে আমরা আসামে এই জিনিস দেখছি। আসামে আরব দেশের শেখেরা টাকা ঢালছে এবং তারা আসামবাসিদের বোঝাচ্ছেন তোমরা তেল বন্ধ করে দাও, তাহলে তোমরা আমাদের মতো বড়লোক হয়ে যাবে। ইন্ডিয়ান অয়েল কোম্পানিতে যে সমস্ত অসমিয়া কর্মচারী আছেন তাদের বড় বড় ধনিরা টাকা ঢালছেন। তারা একটা সংস্থা গঠন করেছেন। ঐ ছাত্র পরিষদের মতন সেখানে একটা ছাত্র সংগ্রাম পরিষদ হয়েছে। তাদের টাকা দিচ্ছেন বিরাট বিরাট ধনীরা। এটা কংগ্রেসিদের অজানা নয়, সেখানে তাদের সংগঠন আছে। এটা ইন্দিরা কংগ্রেসিদের অজানার কথা নয়। কারণ সেখানে তাদের যথেষ্ট লোক রয়েছেন। আসামের কয়েকটি লোককে যদি সরানো হয় তাহলে সেখানকার আন্দোলন নিভে যেতে পারে। বাঙালির মধ্যে একটা সেন্টিমেন্ট জোগানোর যে প্রয়োজনীয়তা তারা অনুভব করছেন পশ্চিমবাংলায় এবং ত্রিপুরায় এইসব সৃষ্টি করছেন এবং এর দ্বারা যদি তারা মনে করেন ইন্দিরা গান্ধীর নেতৃত্বে কংগ্রেসিদের আসনে বসাতে সাহায্য করবে তাহলে তারা মুর্খের স্বর্গে বাস করছেন। কারণ ত্রিপুরা এবং পশ্চিমবাংলার গণতন্ত্র প্রিয় মানুষ যারা এতকাল ধরে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে লড়াই করেছেন তারা কখনই স্বৈরতন্ত্রকে স্থান দেবে না, এইসব জিনিস বরদাস্ত কখনই করবে না। একথা তারা মনে রাখতে পারেন। আমি তাই বলছি, এই যে কংগ্রেসিরা আন্দোলন করছে সে অবরোধ আন্দোলনই বলুন আর যাই বলুন এদের আন্দোলন বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে একটা চক্রান্ত এবং তার পিছনে বিদেশিদের হাত রয়েছে। তাই আমি বলছি, রাধাও নাচবে না আর তেলও পুড়বে না, সুতরাং কেন শুধু শুধু মাথা খারাপ করছেন? আপনারা যে অবস্থায় আছেন সেই অবস্থায় থাকুন আর আমরা যেভাবে দেশকে এগিয়ে নিয়ে যাবার জন্য আপ্রাণ চেষ্টা করছি তারজন্য আপনারা সহযোগিতা করুন। অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করবেন না। আসামের ব্যাপারে বাঙালির সেন্টিমেন্টে সুরসুড়ি দিয়ে যদি মনে করেন বামফ্রন্ট সরকারকে ভেঙে দেওয়া যাবে তাহলে আমি বলবো সেই জিনিস অদূর ভবিষ্যতেও হবে না। তাছাড়া তোমাদের আর বেশিদিন থাকতেও হবে না। তোমাদের দিন ঘনিয়ে এসেছে, তোমাদের মারিবে যে গোকুলে বাড়িছে সে। এই কথা বলে এই মোশনকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[8-15 — 8-25 p.m.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাকে কম করে বলার জন্য আপনি বলছেন, আমি কম করে বলার জন্য চেষ্টা করবো। আমি যে কথা বলছি, আসামে আমাদের পার্টিও আছে, আর সি.পি.আইয়ের ৪ জন এম.এল.এ আছেন। আসামের সমস্যাগুলি আমরা বুঝি। যারা এইসব অবরোধ সৃষ্টি করলেন তারা কিন্তু ভাল করলেন না। আমরা লক্ষ্য করলাম যে, আসামে যারা আন্দোলন দীর্ঘদিন ধরে চালাচ্ছে এবং যারা বিচ্ছিন্নতার কথা এনেছেন, নানা ষড়যন্ত্র ভিত্তিক উস্কানি তারা এই সমস্ত কথা আনার ফলে আসামি জনসাধারণের উপর এই প্রতিক্রিয়া দেখা দিয়েছে। ছাত্র নেতাদের ভিতর, অধ্যাপকদের ভিতর ছাত্র আন্দোলনে যারা নেতৃত্ব করছেন তাদের একাংশের ভিতর এই বিচ্ছিন্নতার প্রশ্ন, গ্রেট পাওয়ারের প্রশ্ন ইউনাইটেড স্টেট অফ আসামের প্রশ্ন এই সমস্ত কথাবার্তা দেখা দেওয়ার ফলে তাদের ভিতর একটা নাড়া-চাড়া হয়েছে। তারা এই জিনিস পছন্দ করছেন না। বামপন্থী দলগুলি তারাও সক্রিয় হয়েছেন, আগের তুলনায়, এর ফলে সাধারণ মানুষের কাছে ক্রমশ তারা যেতে পারছিলেন এবং আন্দোলনকে বিপথগামিতার পথ থেকে একটা সুস্থ জায়গাতে আনার জন্য তারা সচেষ্ট ছিলেন। আজকের এই অবরোধ আন্দোলন ক্ষতি করে দিচ্ছে, যারা বাঙালিদের প্রতি দরদ দেখাচ্ছেন, যেকথা হরিপদ বাবু বলেছেন তারা জেনে রাখুন বাঙালিদের এর ফলে ক্ষতি হচ্ছে। বাঙালি সেখানে ৪০ লাখ, নেপালি ১২ লাখ আরও বহু মানুষ সেখানে আছেন, নানান উপজাতি আছেন, আরব, মিসমি, কারকারি, মিখিল, মিরিখ ইত্যাদি অনেকরকম জাতি আছেন, সবাই এই আন্দোলনের সঙ্গে যুক্ত নয়, সমস্ত মানুষই এই আন্দোলনের সঙ্গে যুক্ত নয়। অনেকে ভরসা পাননা, অনেকে সাহস করে প্রতিবাদ করতে পারেন না, এই হচ্ছে সেখানকার চেহারা। কিন্তু ক্ষতিটা আরও করলেন, আসামে বাস, ট্রাকগুলি চলা কমে গেছে, এক চতুর্থাংশ মাত্র চলছে, জিনিসপত্রের দাম সেখানে বাড়ছে এই হচ্ছে অবস্থা এবং সেই কারণে সেখানকার সাধারণ মানুষও আন্দোলনের ভাল মন্দ যাচাই করতে চলেছেন। আর আমাদের এখানে কি হচ্ছে? যারা এখানে অবরোধ করছেন ভেবে দেখুন আমার জেলায় নদীয়া জেলায় নবদ্বীপ হাটে প্রতি সপ্তাহে ২০ লাখ টাকার কাপড় সেখান থেকে কিনে শান্তিপুরের কাপড় আসামেতে যেত, সে সমস্ত বন্ধ হয়ে গেছে যেতে পারছে না, অর্থাৎ আমাদের এই পশ্চিমবঙ্গে ক্ষুদ্র কুটিরশিল্প তাঁত প্রধান, হস্তচালিত তাঁত ব্যবসা যার একটা প্রধান মার্কেট হচ্ছে আসাম, উত্তরবঙ্গ, ত্রিপুরা ইত্যাদি যেটা বন্ধ হয়ে যাবে, তার ৫০ ভাগ বন্ধ হয়ে যাবে এই অবরোধ যদি চলতে থাকে। যারা বলছেন আন্দোলনটা বিচ্ছিন্নতার আন্দোলন সবটা বিচ্ছিন্নতার আন্দোলন নয়। তাদের চাকরি বাকরি, তাদের জমি, অর্থনৈতিক অবস্থা বহু মানুষ আসছেন বাইরে থেকে ক্রমাগত আসছেন বাইরে থেকে। আসতে আসতে সেখানকার জমির সমস্যা তীব্রতর হয়েছে, চাকরির সমস্যা তীব্রতর হয়েছে কিন্তু সমাধানটা সঠিক পথে হচ্ছে না। সেখানকার বনজ সম্পদ, সেখানকার নদী সম্পদ, বিদ্যুৎ, জলবিদ্যুৎ তৈরি করার যে প্রচেষ্টা সেই সমস্ত কাজগুলিকে হাতে দেওয়া হয়না, উপেক্ষা করা হয়েছে বলেই সেখানকার মানুষের অগ্রগতির পথে যাবার বাধার জন্যই সেখানে একটা আন্দোলন শুরু হয়েছিল এবং বারংবার দেখা গেল সাধারণ মানুষের যে গণতান্ত্রিক আন্দোলন শ্রমিকের, কৃষকের যে আন্দোলন উপজাতিদের যে সমস্ত আন্দোলন সেই সমস্ত আন্দোলনকে বিভক্ত করবার জন্য নানারকম দাবি উঠেছে। গোয়ালপাড়া এবং কুচবিহারকে নিয়ে কামোদা রাজ্য

গড়ার দাবি উঠেছে। তুলেছেন কংগ্রেসিরা, সি.টি.সি. উদয়াচল গড়ার দাবি উঠেছে, উত্তর কামরূপ, উত্তর সিলপুর ইত্যাদি নিয়ে উত্তর গোয়ালপাড়া মঙ্গলকাই শিবসাগর জেলা লখিমপুর সেখানে দাবি উঠেছে আলাদা রাজ্য চাই, এর ভিতরে আছেন কংগ্রেসিরা। ভাগ ভাগ করে এই মেঘালয় সৃষ্টি হওয়া নাগাল্যান্ড, অরুণাচল নানান সৃষ্টি হওয়া সব জায়গায় ভিন্ন নামে ভিন্ন সংগঠন হয়ে কংগ্রেসিরা ভাগ ভাগ আন্দোলন সৃষ্টি করেছেন এবং এই করার ভিতর দিয়ে তারা আসামকে টুকরো টুকরো করে দিয়েছেন। আরও টুকরো করতে চাচ্ছেন। আরও কি ঘটছে, আজও এই পশ্চিমবঙ্গে সমস্যাটা কোথায়? সারা ভারতবর্ষ এক থাকবে অথবা ভারতবর্ষ টুকরো টুকরো হয়ে যাবে এই মনোবৃত্তিকে উস্কানি দেওয়া হচ্ছে আসামে, সেই মনোবৃত্তিকে উস্কানি দেওয়া হচ্ছে পশ্চিমবঙ্গে, মহারাষ্ট্রে নানান জায়গাতে। আসামে আজকে ৫/৬টা রাজ্যে পরিণত হয়েছে। পশ্চিমবঙ্গে প্যারোসিয়ালিজম সৃষ্টি করার চেষ্টা হচ্ছে, এখানে বলা হচ্ছে বক্তৃতার ভিতর দিয়ে দেখা গেছে যে অন অসমিয়াদের প্রশ্ন নয়, সেখানকার গরিব অসমিয়া মানুষের প্রশ্ন নয় সেখানকার উপজাতি মানুষের প্রশ্নও ভাবা হয়না, সেখানে শুধু বাঙালিদের কথা ভাবা হচ্ছে, বাঙালি প্রীতি এইভাবে হয়না। বাঙালি প্রীতি বেশি করতে গেলে মার খাবেন, এই কারণেই উড়িষ্যায়, বিহারে মার খাচ্ছেন মার খাবেন সর্বত্র। এটা বাঙালি প্রীতি নয়। সাধারণ গরিব মানুষ ও সমস্ত দেশের মানুষের প্রতি প্রীতি থাকা দরকার। মহারাষ্ট্র থেকে গুজরাটিদের তাড়াবার জন্য আন্দোলন হল সেখানে শিব সেনা তৈরি হল। অর্থাৎ ভারতে যখনই শ্রমিক মধ্যবিত্তদের আন্দোলন শক্তিশালি হয়েছে তখনই সেই আন্দোলনকে দমন করবার জন্য তাদের দৃষ্টিকে অন্যদিকে সরিয়ে দেওয়া হয়েছে বামপন্থীদের দিকে যাতে যেতে না পারে। গত নির্বাচনের সময় আসামে গিয়ে আমি সেখানের মানুষকে চিনেছি। তারা ১৪ জন বামপন্থীকে নির্বাচিত করেছে। সেখানেও ভয় বামপন্থীদের আন্দোলন আর যাতে অগ্রসর হতে না পারে। সেইজন্য সেখানে আসামি সিকিম বাঙালি মুসলমান উপজাতি পার্বত্য উপজাতি ইত্যাদির কথা তোলা হচ্ছে। অর্থাৎ এইভাবে আসামে প্রগতিবাদি আন্দোলনকে ভেঙে দেবার চেষ্টা করা হচ্ছে। পশ্চিমবাংলার প্রগতিশীল গণতান্ত্রিক আন্দোলনকে ভেঙে দেবার জন্য নানাভাবে চেষ্টা করা হচ্ছে। এখানে কিছু কিছু প্যাথেটিক গল্প বলা হয়েছে, সংস্কৃতির কথা বলা হয়েছে। এইসব বলে এখানে একটা গুরুত্বপূর্ণ আলোচনা যাতে না হতে পারে সে চেষ্টা করা হয়েছে। তিনি একেবারে কান্নায় ভেঙে গিয়ে একটা রুমাল দিয়ে চোখ মুছতে মুছতে বললেন ভিয়েতনামের প্রেসিডেন্টের মৃত্যুর জন্য আলোচনা বন্ধ করা হোক। যারা এইসব ন্যাকামি করেন তারাই আবার সংস্কৃতির কথা বলেন। তিনি বললেন যে ৭২ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত কোথায় ছিলেন? এবং বামপন্থীরা তখন কেন গণতান্ত্রিক আন্দোলন করেন নি? আমরা এটা জানি যে তখন গণতান্ত্রিক আন্দোলন কেন করেন নি। কিন্তু আমরা জানি হিটলার জার্মানিতে ..........।

**Shri Dinesh Majumdar :** Sir, under rule 290 I beg to move that the time for discussion of the Motion under rule 185 be further extended by half-an-hour.

**Mr. Chairman :** I take it that the House agree to it.

(Voices : Yes)

আপনারা সকলেই এটা অ্যাকসেপ্ট করছেন। So, the time is further extended by half-an-hour.

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** এই বলে তিনি একটা ভীতি দেখালেন যে ৭২ সাল ৭৭ সাল পর্যন্ত বামপন্থীরা গণতান্ত্রিক আন্দোলন কটা করেছিলেন। আমরা জানি যে হিটলার জার্মানিতে সেখানকার শক্তিশালি কমিউনিস্ট আন্দোলনকে কিভাবে দমন করে তাকে বেআইনি ঘোষণা করেছিলেন। তার সেই চরম সন্ত্রাস এরজন্য তিনি কোথায় গেছেন তার পরিণতি কি হয়েছিল তা সবই আপনারা জানেন। তাকে কবর খানায় যেতে বাধ্য হতে হয়েছিল। ইন্দিরা গান্ধীর পরিণতি কি হয়েছিল তাও সকলে জানেন। ৭২ থেকে ৭৪ এবং ৭৫ থেকে ৭৬ সাল পর্যন্ত জরুরি অবস্থার জন্য গণতান্ত্রিক আন্দোলন মাথা চাড়া দিতে পারেনি। তিনি তার নিজের লোককে জেলে পাঠিয়ে ছিলেন। এরজন্য তার জবাব পান ৭৭ সালের নির্বাচনে এবং আগামী দিনে হিটলারের মতো জবাবও তিনি পাবেন। এই কথা বলে প্রবোধ বাবু যে প্রস্তাব এনেছেন এবং তার উপর লক্ষ্মীবাবু যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী গৌরাঙ্গ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রবোধবাবু যে প্রস্তাব এনেছেন এবং লক্ষ্মীবাবু যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করে আমি দু একটা কথা বলতে চাই। ইন্দিরা গান্ধী আসামের আন্দোলনকে সমর্থন করেছেন এবং এখানে তার দলীয় অবরোধ সমর্থন করেছেন। তিনি দু মুখো নীতি অনুসরণ করছেন। এটা তিনি করছেন বামফ্রন্টকে বিপর্যস্ত করবার জন্য। আসামে যাবার একমাত্র রাস্তা শিলিগুড়ি এবং সেটা বন্ধ করলে আসাম ত্রিপুরা নাগাল্যান্ড মিজোরাম নেপাল যাবার রাস্তা বন্ধ হয়ে যাবে এবং এই সমস্ত রাজ্যগুলি একটা চরম বিপর্যয়ের সম্মুখীন হবে। এই ভাবে যদি বিচ্ছিন্নতাবাদি আন্দোলন চলতে থাকে তাহলে সমস্ত পূর্ব দিক বিপর্যস্ত হবে। অর্থাৎ শিলিগুড়ি বন্ধ হয়ে গেলে সমস্ত ইস্টার্ন রিজিয়ান বন্ধ হয়ে যাবে। সেখানে ছাত্র আন্দোলনকে উস্কানি দেওয়া হচ্ছে, আর এখানে ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন তুলে বামফ্রন্টের পতন ঘটাবার চেষ্টা হচ্ছে। এইভাবে একটা ডবল রোল প্লে করা হচ্ছে এবং সমস্ত ভারতবাসি তা বুঝতে পেরেছে। সর্বশেষে প্রবোধবাবু যে প্রস্তাব এনেছেন এবং তার সঙ্গে লক্ষ্মীবাবু যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করে আমি শেষ করছি।

[8-25 — 8-35 p.m.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আজকে আমাদের পক্ষ থেকে ১৮৫-এ যে মোশন এসেছে সেই মোশনকে আংশিকভাবে সরকার পক্ষের সদস্যরা সমর্থন করে কিছু সংশোধনী নিয়ে এসেছেন। আমি তাদের অভিনন্দন দিচ্ছি আমাদের এই প্রস্তাবকে সমর্থন করার জন্য। আজকে আসাম সংক্রান্ত ব্যাপারে যে প্রস্তাব আমরা এনেছি তার উপর কংগ্রেস(আই) যে বক্তব্য রেখেছেন এবং তার যে সংশোধন এনেছেন তাতে প্রমাণ হয়ে গেছে যে আমাদের প্রস্তাব আনাটা কতখানি যুক্তি সঙ্গত ছিল। আজকে আসামে আগুন জ্বালানোর ব্যাপারে প্রধান ভূমিকা ছিল ইন্দিরা কংগ্রেসের, সেই আগুনে তারা পশ্চিমবঙ্গকে জ্বালাতে চেয়েছেন, আর প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী নীরব ভূমিকা নিয়ে দিল্লিতে বসে আছেন।

আসামে আগুন জ্বলছে, পশ্চিমবঙ্গে আগুন জ্বালানোর চেষ্টা হচ্ছে, ইন্দিরা গান্ধীর সময় হল না একবার আসামে যাবার। রোম সাম্রাজ্য যখন আগুন জ্বলছিল তখন নিরো বীনা বাজাচ্ছিল, সেই নিরো যেমন বাঁচেনি তেমনি ইন্দিরা গান্ধী যদি মনে করেন ১৯৭৭ সালে নির্বাচনে জয়যুক্ত হয়ে এসেছিল বলে আসামে আগুন জ্বালিয়েছেন, পশ্চিমবঙ্গে জয়যুক্ত হয়েছি বলে পশ্চিমবঙ্গে আগুন জ্বালাবেন সেই আগুনে কিন্তু ইন্দিরা গান্ধীকে এবং তার কংগ্রেসকে পুড়ে ছারখার হতে হবে। ১৯৭১ সালের নির্বাচনে জয়যুক্ত হওয়ার পর মাত্র ২ বছর সময় লেগেছিল সারা ভারতবর্ষে আগুন জ্বলতে এবং সেই আগুনে ১৯৭৭ সালে ইন্দিরা গান্ধীকে পুড়ে শেষ হয়ে যেতে হয়েছিল। ১৯৮০ সালে নির্বাচন হওয়ার পর আবার যে আগুন নিয়ে খেলা শুরু করেছেন সেই আগুন স্পর্শ করতে খুব বেশি দিন সময় লাগবে না সেই কথা ইন্দিরা কংগ্রেস বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই। আসামের ব্যাপারে যে অবরোধ সৃষ্টি করা হচ্ছে পশ্চিমবঙ্গে সেই অবরোধ শুধু আসাম অবরোধ হচ্ছে না, সেই অবরোধে ভারতবর্ষের আরও ৫টি পূর্বাঞ্চলীয় রাজ্যকে বিচ্ছিন্ন করবার চেষ্টা করা হচ্ছে এবং যে কথা আমরা বলেছি যে পশ্চিমবঙ্গ সরকারকে ভাঙবার একটা ষড়যন্ত্র হচ্ছে সেটা প্রমাণ হয়ে গেছে। পশ্চিমবঙ্গ সরকার যদি এই আন্দোলনকে ভাঙবার জন্য উদ্যোগ না নিতেন তাহলে ঐ কেন্দ্রে ইন্দিরা গান্ধী বলতেন যে পশ্চিমবঙ্গ সরকার ব্যর্থ হয়েছেন পশ্চিমবঙ্গ থেকে যেসব জিনিসগুলি পূর্বাঞ্চলীয় রাজ্যগুলিতে যায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করতে। যদি পশ্চিমবঙ্গ সরকার চুপ করে বসে থাকতেন তাহলে তিনি এই অজুহাত দিতেন। অন্যদিকে একটা সুস্পষ্ট অজুহাত দিয়ে রাস্তা খুলে দিয়েছেন যে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে। আজকে ব্যাগ থেকে বিড়াল বেরিয়ে পড়েছে। কমল নাথের উক্তি তার প্রমাণ। পশ্চিমবঙ্গের বিভিন্ন কাগজে সেই বক্তব্য প্রকাশিত হয়েছে যে আসামের আন্দোলনকে কমল নাথ সমর্থন করেছেন, সেই সঙ্গে আর একটা দাবি জানিয়েছেন যে পশ্চিমবঙ্গ সরকারকে ভেঙে দেওয়া হোক। রজনী বাবুরা এখানে ৩৫৬ ধারা উল্লেখ করে গেলেন, সত্য বাপুলি বললেন আমরা চাই না এখানকার সরকারকে ভাঙতে। অর্থাৎ প্রথমে তারা বলছেন ভেঙে দেওয়া উচিত, তারপর যখন যুক্তি আসছে তখন বলছেন বলাটা ভুল হয়েছে, সাথে সাথে আবার তারা গুটিয়ে নিচ্ছেন। কিন্তু আমরা একথা স্পষ্টভাবে বলতে চাই যে কেন্দ্রীয় সরকারের সৃষ্ট এই আসাম আন্দোলন। আজ ইন্দিরা গান্ধী আসামের জন্য ভয় পাচ্ছেন কেন? তিনি তো উস্কানি দিয়েছেন জনতা সরকারকে হেয় করবার জন্য, চরণ সিং সরকারকে দুর্বল হিসাবে প্রতিয়মান করার জন্য। জামসেদপুরের সাম্প্রদায়িক হাঙ্গামা ইন্দিরা কংগ্রেসের সৃষ্টি, আসামের এই হাঙ্গামা ইন্দিরা কংগ্রেসের সৃষ্টি, সারা ভারতবর্ষে যত অঘটন ঘটছে ইন্দিরা কংগ্রেস সমস্ত জায়গায় সেই অঘটন ঘটিয়েছে। কোন মুখে ইন্দিরা গান্ধী আসামে গিয়ে তাদের বলবে যে আন্দোলন বন্ধ কর? ইন্দিরা গান্ধীর আসাম যাওয়ার মতো মুখ নেই। সেই আন্দোলন তিনি আসামে শুরু করেছেন, সেই আন্দোলন বন্ধ করার মতো তার ক্ষমতা নেই। তাই গোল টেবিলে আলোচনার মাধ্যমে সেটা শেষ করতে চান। আমরা দৃঢ়ভাবে বলছি যে আন্দোলন আজকে আসামে শুরু হয়েছে, ইন্দিরা কংগ্রেসের সৃষ্ট আন্দোলন, সেই আন্দোলন থেকে সারা ভারতবর্ষের মানুষের দৃষ্টি ফেরাবার জন্য পশ্চিমবঙ্গে সুব্রত মুখার্জিকে দিয়ে একটা নামকোয়াস্তে আন্দোলন শুরু করা হয়েছে পশ্চিমবঙ্গ সরকারকে হেয় প্রতিপন্ন করার জন্য, আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে যাতে এই সরকারকে ভাঙা যায় তার পথকে প্রশস্ত করবার জন্য। আমরা সেজন্য জনতা পার্টির পক্ষ থেকে বার বার বলেছি যেখানে

গণতন্ত্র বিপন্ন হবে সেখানে জনতা পার্টির শক্তি দুর্বল হোক কিংবা বড় হোক আমরা তার বিরুদ্ধে প্রতিবাদ করব। ইন্দিরা কংগ্রেস আবার ভারতবর্ষের গণতন্ত্রকে ভাঙবার জন্য ৩ মাসের মধ্যে যে পথ ধরেছে সেই পথের প্রতিবাদ করবার জন্য জনতা পার্টি দৃঢ় পদক্ষেপ নেবে। সেটা কার পক্ষে যাবে না যাবে বড় কথা নয়, বিবেকের বানিতে আমরা নিশ্চয়ই চুপ করে থাকতে পারি না। সেজন্য জনতা পার্টির পক্ষ থেকে আমরা এই প্রস্তাব এনেছি, অভিনন্দন জানাচ্ছি সরকার পক্ষকে এই প্রস্তাবকে সমর্থন করার জন্য কয়েকটা সংশোধনের মাধ্যমে। মাননীয় লক্ষ্মী সেন মহাশয় যে সংশোধনীগুলি এনেছেন আমি তাকে অনুরোধ করব তার ৬নং সংশোধনী প্রত্যাহার করে নেবেন, বাকি সংশোধনীগুলি আমি সমর্থন করছি। জয়নাল আবেদিন সাহেব যে বক্তৃতা রেখেছেন সেই বক্তৃতার স্পিরিট সমর্থন করছি, কিন্তু যেহেতু তার সংশোধনীর মধ্যে এক জায়গায় আছে একটা রাজ্যের রাজ্যপালকে আর একটা রাজ্য আমরা সেনসার করতে পারি না, তার অ্যামেন্ড যদি ১/২/৩/৪ করে প্যারা প্যারা থাকত তাহলে এটা বাদ দিয়ে বাকিগুলি সমর্থন করতে পারতাম, কিন্তু যেহেতু একটা প্যারার মধ্যে তার সমস্ত অ্যামেন্ডমেন্টগুলিতে অন্য রাজ্যপালের কথা আছে সেজন্য টেকনিক্যাল দিক থেকে সমর্থন করতে পারছি না। আমি তাকে অনুরোধ করব তিনি যেন এটা পেশ না করেন। আর লক্ষ্মী সেন মহাশয়কে অনুরোধ করব ৬ নং সংশোধনীটা তিনি যেন প্রত্যাহার করে নেন, বাকি যে সংশোধনী এনেছেন সেগুলি আমি সমর্থন করছি। আর কংগ্রেস(আই) এর পক্ষ থেকে যে প্রস্তাবগুলি আনা হয়েছে সেগুলির আমি তীব্র বিরোধিতা করছি। তারা ঐ প্রস্তাবের মাধ্যমে এটা প্রতীয়মান করেছেন যে আসামের আন্দোলন তাদের কাছে বড় কথা নয়, তারা চান পশ্চিমবঙ্গ সরকারের বিরুদ্ধে একটা ষড়যন্ত্র, সেই ষড়যন্ত্র ইতিমধ্যে প্রকাশ পেয়েছে। আমি আশা করব ৬নং প্রস্তাব প্রত্যাহার করে নেবেন এবং জনতা পার্টির পক্ষ থেকে আমরা যে প্রস্তাব এনেছি সেই প্রস্তাবকে আপনারা গ্রহণ করবেন।

**শ্রী লক্ষ্মীচরণ সেন ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমার সংশোধনী প্রস্তাব ওরা গ্রহণ করেছেন এবং ৬নং অ্যামেন্ডমেন্ট প্রত্যাহার করতে বলেছেন। এটা প্রত্যাহার করলে প্রস্তাবের আসল বস্তুর কোনও ক্ষতি হবেনা সেইজন্য আমি ৬নং প্রস্তাব প্রত্যাহার করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমার একটা সংশোধনী বার বার বিতর্কের সৃষ্টি করছে। ওয়ান এইট্রিফাইভ ইজ এ সাবস্ট্যানটিভ মোশন। এই সাবস্ট্যানটিভ মোশনে ভারতবর্ষে এমন কেউ নেই যাকে নিয়ে আলোচনা করা যায়না — ইভেন দি রাষ্ট্রপতি ইজ নট অ্যাবভ ওয়ান এইট্রিফাইভ। আপনারা যখন এখানে মেজরিটি তখন আপনারা এটা গ্রহণ করতে পারেন, আবার নাও করতে পারেন। কিন্তু এটা সংসদীয় রীতি বিরুদ্ধ নয় এবং সেদিক থেকে এটা নিয়ে বিতর্কেরও কোনও কারণ নেই। তবে আমি আবারও বলছি ওয়ান এইট্রিফাইভ মোশন ইজ এ সাবস্ট্যানটিভ মোশন এবং সেক্ষেত্রে ইন্দিরা গান্ধী ইজ নট অ্যাবভ মাই ক্রিটিসিজম। আমি জানি কোনও জিনিস গ্রহণ করা সংখ্যাধিক্যের উপর নির্ভর করে। কোনও জিনিস সংসদীয় রীতি বিরুদ্ধ হলে সেটা আমি মানতে রাজি নই। ইফ ইউ রিড ইট কেয়ারফুলি আপনি দেখবেন উইদিন মাই রাইট, উইদিন দি কম্পিটেন্স অব দিজ লেজিসলেচার আই হ্যাভ মুভড দি অ্যামেন্ডমেন্ট। ইট ইজ সাবস্ট্যানটিভ অ্যান্ড আই ক্যান ডু ইট।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। জয়নাল আবেদিন

বললেন এটা সাবস্ট্যানটিভ মোশন আন্ডার রুল ওয়ান এইট্টি ফাইভ। না, এটা ওয়ান এইট্টি ফাইভে সাবস্ট্যানটিভ মোশন বলে গন্য হতে পারেনা। ওয়ান এইট্টিসেভেন (ওয়ান - এতে বলা হয়েছে ওয়ান ডেফিনিট ইসু হতে হবে। কিন্তু এখানে দেখছি সো মেনি ইসুস আর টেকেন আপ টুগেদার। যদি একটা ডেফিনিট ইসু থাকত তাহলে একে সাবস্ট্যানটিভ মোশন হিসাবে গ্রহণ করা যেত। কিন্তু এখানে অনেকগুলো ইসু রয়েছে কাজেই ইট ক্যান বি টেকেন আপ অ্যাজ এ সাবস্ট্যানটিভ মোশন।

The motion of Dr. Zainal Abedin that at the end of the Motion the following new paras be added, namely :–

অবিলম্বে আসাম সমস্যা সমাধানের জন্য কেন্দ্রীয় সরকারকে সর্বরকম ব্যবস্থা গ্রহণ করার জন্য এই সভা থেকে দাবি জানানো হোক। মাননীয় প্রধানমন্ত্রী এই মূহূর্তে আসাম পরিদর্শন করে সংশ্লিষ্ট সকল পক্ষকে নিয়ে বিরোধ মিমাংসার ব্যবস্থা করবেন এই সভা থেকে এই মর্মে দাবি জানানো হোক।

যেহেতু আসামে রাষ্ট্রপতির প্রতিনিধি হিসাবে রাজ্যপালের শাসন চলছে এবং আসামের রাজ্যপাল আসামের দাঙ্গা ও বিরোধ দমনে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন সেহেতু এই সভা থেকে দাবি জানানো হোক যে আসাম সহ পূর্বাঞ্চলের রাজ্যপাল মহাশয়কে বদল করে যোগ্য মর্যাদা সম্পন্ন একজন রাজ্যপাল শুধু আসামের জন্য নিয়োগ করা হোক।

এই সভা আরও দাবি জানাচ্ছে যে আসামের অবস্থা পরিদর্শনের জন্য মাননীয় সংসদ সদস্যদের একটি সর্বদলীয় কমিটি সরজমিনে তদন্তের জন্য প্রেরণ করা হোক এবং তাদের প্রতিবেদনের পরিপ্রেক্ষিতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

ক্ষতিগ্রস্ত সবাইকে উপযুক্ত ক্ষতিপূরণ দানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে এই সভা থেকে দাবি জানানো হোক।

আসাম সমস্যা ও দাঙ্গা বাধাতে যদি কোনও ব্যক্তি বা কোনও সংস্থা উস্কানি বা প্ররোচনা দিয়ে থাকেন তাহলে সেই সব ব্যক্তি বা সংস্থাকে খুজে বের করতে হবে এবং উপযুক্ত শাস্তি বিধান করতে হবে এই মর্মে এই সভা থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানানো হোক।

নেহেরু - লিয়া চুক্তি এবং ইন্দিরা-মুজিব চুক্তি ভারত সরকার এখনই বিদেশিদের সংজ্ঞা (ডেফিনেশন) নিরূপন করে সংবিধানের তফসিলি সংযোজন করুন এই সভা হতে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হোক ঃ

আগের পূর্ব পাকিস্তান এখনকার বাংলাদেশ থেকে আগত বাঙালি উদ্বাস্তুদের ভারতের কোনও প্রান্ত থেকে ভবিষ্যতে বিতাড়িত করা হবে না এই মর্মে এই সভা থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করা হোক।

Was then put and lost.

The motion of Shri Suniti Chattoraj that in paras 1-2, lines 1-10,

for the words beginning with "সাম্প্রতিক অবরোধ আন্দোলন" and ending with the words "প্রত্যাহারের ব্যবস্থা করা হোক" the words

"বিভিন্ন সাম্প্রতিক ঘটনায় বাঙালিদের উপর নির্যাতন ও নিপীড়নের প্রতিবাদে কংগ্রেস(ই) ছাত্র-পরিষদ ও যুব কংগ্রেসের গণতান্ত্রিক আন্দোলনে বিনা প্ররোচনায় লাঠি চার্জ ও গ্রেপ্তার করার ফলে সরকারের ঘোষিত আন্দোলন নীতি ব্যর্থ হতে বসেছে।

এই সভা মনে করে যে পুলিশের লাঠি চার্জ ও গ্রেপ্তারের প্রতিবাদ করা এবং এই সমস্ত গণতান্ত্রিক আন্দোলনকে সমর্থন জানানো একান্ত প্রয়োজন" be substituted, was then put and lost.

The motion of Shri Satya Ranjan Bapuli that in para 1, lines 2-3, for the words কেন্দ্রে ক্ষমতাসীন দলের সমর্থনে উত্তরবঙ্গে এই অবরোধ আন্দোলন সৃষ্টি হয়েছে। "the words" আসামে বাঙালিদের উপর নির্যাতন ও নিপীড়ন প্রতিবাদে কংগ্রেস (ই) ছাত্র ও যুব কংগ্রেস যে গণতান্ত্রিক আন্দোলন করছে তাকে সকলে সমর্থন জানানো প্রয়োজন ও পুলিশের লাঠিচার্য ও গ্রেপ্তারের প্রতিবাদ করা হোক" be substituted.

Was then put and a division taken with the following result :

**NOES**

Abdul Quiyom Molla, Shri
Bandyopadhyay, Shri Balai
Banerjee, Shri Madhu
Banerjee, Shri Radhika Ranjan
Basu, Shri Debi Prosad
Basu, Shri Jyoti
Bauri, Shri Gobinda
Bharati, Shri Haripada
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Jnanendranath
Biswas, Shri Kanti Chandra
Bose, Shri Ashoke Kumar
Bose, Shri Nirmal Kumar
Chakraborti, Shri Subhas
Chakraborty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan

Chhobhan Gazi, Shri
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Das Mahapatra, Shri, Balailal
Das, Shri Nimai Chandra
De, Shri Partha
Ghosh, Shri Malin
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Sitaram
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Kar, Shri Nani
Kisku, Shri Upendra
Konar, Shri Benoy
Let (Bara), Shri Panchanan
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Pannalal
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Mandal, Shri Gopal
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Suvendu
Mazumder, Shri Dinesh
Mitra, Dr. Ashok
Mitra, Shri Parimal

Mohammad Ali, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Raj Kumar
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Sarkar
Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Sundar
Nath, Shri Manoranjan
Neogy, Shri Brajo Gopal
Ojha, Shri Janmejoy
Paik, Shri Sunirmal
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
Roy, Shri Dhirendra Nath
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Saha, Shri Lakshi Narayan
Samanta, Shri Gouranga
Sarkar, Shri Ahindra

Sarkar, Shri Sailen

Sen, Shri Lakshmi Charan

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Tarun

Singh, Shri Chhedilal

Singh, Shri Khudiram

Sinha, Dr. Haramohan

Sinha, Shri Prabodh Chandra

Sur, Shri Prasanta Kumar

**AYES**

Roy, Shri Krishnadas

Talukdar, Shri Pralay

**Abest.**

Abedin, Dr. Zainal

The Noes being 90 and Ayes -2 and Abstention-1 the motion was lost.

The motion of Shri Rajani Kanta Doloi that :—

(১) প্রথম অনুচ্ছেদের প্রথম লাইনে "আসামের সাম্প্রতিক অবরোধ আন্দোলন" এরপর "জনগণের আন্দোলন, গণতান্ত্রিক আন্দোলন" এই কথাগুলি অন্তর্ভুক্ত করা হোক;

(২) প্রথম অনুচ্ছেদের প্রথম ও দ্বিতীয় লাইনে "এক অভাবনীয় সঙ্কট সৃষ্টি করছে" কথাগুলি বাদ দেওয়া হোক;

(৩) প্রথম অনুচ্ছেদের দ্বিতীয় লাইনে "কেন্দ্র ক্ষমতাসীন দলের সমর্থনে" কথাগুলির পরিবর্তে "পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক মানুষের সমর্থনে" কথাগুলি বসানো হোক; এবং

(৪) প্রথম অনুচ্ছেদের তৃতীয় লাইনে "এই অবরোধ এর ফলে বিশৃঙ্খলা দেখা দেবে" কথাগুলির পরিবর্তে " এই স্বতস্ফুর্ত অবরোধ দমন করার জন্য পুলিশি হস্তক্ষেপ এর ফলে বিশৃঙ্খলা দেখা দেবে" কথাগুলি বসানো হোক।

Was then put and lost.

The motion of Shri Lakshmi Charan Sen, except item 6 of amendment No.6. that

(১) প্রথম লাইনে (ক) 'আসামের' কথাটির পর "ঘটনাকে কেন্দ্র করে সমস্ত রকম পরিবহনের যাতায়াত বাধাদানের মাধ্যমে এই রাজ্যে" কথাগুলি

(খ) 'অবরোধ' কথাটির বদলে 'আসাম অবরোধ' কথাটি বসানো হোক।

(২) দ্বিতীয় লাইনে 'উত্তরবঙ্গ' কথাটির পর 'এবং রাজ্যের বিভিন্ন স্থানে' কথাগুলি

বসানো হোক।

(৩) তৃতীয় লাইনে (১) 'অবরোধ' কথাটির স্থলে 'অবরোধের' কথাটি বসানো হোক।

(২) 'বিশৃঙ্খলা দেখা দেবে' কথাটির পর-

"এবং আসাম ও পশ্চিমবঙ্গের জনগণের মধ্যে বিভেদ ও বিদ্বেষ সৃষ্টি করবে। তাছাড়া এই আন্দোলন" কথাগুলি বসানো হোক।

(৪) চতুর্থ লাইনে "আঘাত আসবে এবং" কথাগুলির বদলে "আঘাত রূপে দেখা দেবে এবং এর ফলে" কথাগুলি বসানো হোক।

(৫) পঞ্চম লাইনে "বিশৃঙ্খলা" কথাটির পর "সৃষ্টির প্রচেষ্টা" কথাগুলি বসানো হোক;

(৭) ষষ্ঠ সপ্তম লাইনে "দীর্ঘস্থায়ী হলে" কথাগুলির বদলে "চলতে থাকলে" কথাগুলি বসানো হোক;

(৮) সপ্তম লাইনে 'বিচ্ছিন্নতাকামিদের' কথাটির পূর্বে 'ভারতের ঐক্য ও সংহতি বিনাশ কারিদের এবং" কথাগুলি বসানো হোক,

(৯) দশম লাইনে "আন্দোলন প্রত্যাহারের ব্যবস্থা হোক" কথাগুলির বদলে 'আন্দোলনের বিরুদ্ধে সুস্পষ্ট অভিমত প্রকাশ করা হোক এবং আসামে অবিলম্বে আইন ও শৃঙ্খলা ফিরিয়ে আনা হোক" কথাগুলি বসানো হোক।

Was then put and agreed to-

The motion of Shri Probodh Chandra, Sinha, as amended that

"আসামের ঘটনাকে কেন্দ্র করে সমস্ত রকম পরিবহনের যাতায়াতে বাধাদানের মাধ্যমে এই রাজ্যে সাম্প্রতিক আসাম অবরোধ আন্দোলন দেশের অর্থনীতিতে এক অভাবনীয় সঙ্কট সৃষ্টি করছে। কেন্দ্রে ক্ষমতাসীন দলের সমর্থনে উত্তরবঙ্গে এবং রাজ্যের বিভিন্ন স্থানে এই অবরোধ আন্দোলন সৃষ্টি হয়েছে। এই অবরোধের ফলে বিশৃঙ্খলা দেখা দেবে এবং আসাম ও পশ্চিমবঙ্গের জনগণের মধ্যে বিভেদ ও বিদ্বেষ সৃষ্টি করবে। তা ছাড়া এই আন্দোলন সাংবিধানিক গণতন্ত্রের উপর প্রচন্ড আঘাত রূপে দেখা দেবে এবং এর ফলে আসামের প্রকৃত সমস্যা সমাধানে অন্তরায় ঘটবে। এই বিশৃঙ্খলা সৃষ্টির প্রচেষ্টা পশ্চিমবঙ্গের জনগণের গণতান্ত্রিক ও সাংবিধানিক অধিকার হরণ করার অজুহাত সৃষ্টির একটি প্রচেষ্টা। এই অবরোধ আন্দোলন চলতে থাকলে জাতীয় সংহতির পক্ষে বিপজ্জনক হয়ে উঠবে এবং ভারতের ঐক্য ও সংহতি বিনাশকারিদের এবং বিচ্ছিন্নতাকামিদের মদত যোগাবে।

এই পরিস্থিতিতে এই সভা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, অবিলম্বে এই অবরোধ আন্দোলন বিরুদ্ধে সুস্পষ্ট অভিমত প্রকাশ করা হোক এবং আসামে অবিলম্বে আইন ও শৃঙ্খলা ফিরিয়ে আনা হোক।"

Was then put agreed to.

## Adjournment

The House was then adjourned at 8.39 p.m. till 1 p.m. on Tuesday, the 1st April, 1980, at the "Assmebly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

*The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 1st April, 1980 at 1-00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 7 Ministers, and 125 Members.

[1-00 — 1-05 p.m.]

### OBITUARY REFERENCE

**অধ্যক্ষ মহোদয় ঃ** প্রথম বিশ্ব যুদ্ধের আগে থেকে যে সব দেশ নেতা এশিয়ায় সাম্রাজ্যবাদ বিরোধী স্বাধীনতা সংগ্রামের বুনিয়াদ রচনা করেন এবং পরবর্তী দীর্ঘ জীবন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে কঠোর সংগ্রামে নিজেকে নিয়োজিত করেন, **ভিয়েতনামের প্রেসিডেন্ট টন ডাক থাং** ছিলেন তাঁদেরই অন্যতম। (গত ৩০ মার্চ হ্যানয়ে এই বিশ্ব বিশ্রুত নেতা শেষ নিশ্বাস ত্যাগ করেছেন। তাকে হারিয়ে আমরা এই বিরাট যুগের এক শেষ প্রতিনিধিকে হারালাম। মৃত্যুকালে তার বয়স হয়েছিল ৯১ বৎসর।

১৮৮৮ সালে দক্ষিণ ভিয়েতনামের এক কৃষক পরিবারে তার জন্ম। পরবর্তীকালে তিনি সায়গনের এক কাঁরখানার মজুরের কাজ শুরু করেন। দ্বিতীয় বিশ্ব যুদ্ধের সময় তিনি ফরাসি নৌবাহিনীতে যোগ দেন এবং এইখানেই তার বিপ্লবী জীবনের শুরু। ১৯১৯ সালে সেবাস্টোপোলে যে নৌবিদ্রোহ হয় তাতে তিনি উল্লেখযোগ্য অংশগ্রহণ করেন এবং এই জন্য তার কর্মচ্যুতি হয়। দেশে ফিরে এসে তিনি নানান বিপ্লবী সংগঠনের সাথে যোগাযোগ স্থাপন করেন এবং ভিয়েতনামের ভিতর তদানীন্তন কমিউনিস্ট পার্টির যারা ভিত্তি রচনা করেন তিনি ছিলেন তাদের অন্যতম। তার কার্যকলাপ শীঘ্রই ফরাসি কর্তৃপক্ষের নজরে আসে এবং তারা ১৯২৯ সালে তাকে বন্দি নিবাসে পাঠান। ১৯৪৫ সাল পর্যন্ত দীর্ঘ ১৬ বৎসর তিনি ভিয়েতনামের একটি দ্বীপে বন্দি থাকেন।

নিষ্ঠা, দৃঢ় প্রত্যয় ও জ্বলন্ত দেশপ্রেমের জন্য তিনি সারা ভিয়েতনামের জনপ্রিয় হয়ে ওঠেন। উত্তর ভিয়েতনাম রাষ্ট্র গঠিত হলে তিনি সেখানকার জাতীয় সভায় স্ট্যান্ডিং কমিটির ভাইস-চেয়ারম্যান ও পরে চেয়ারম্যান হিসাবে কাজ করেন। ১৯৬০ সালে তিনি ভিয়েতনাম রাষ্ট্রের ভাইস প্রেসিডেন্ট হন। হো চি মিনের মৃত্যুর পর ১৯৬৯ সাল থেকে তিনি ভিয়েতনামের প্রেসিডেন্ট হন।

আমি প্রয়াত বরেণ্য নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করছি এবং তার শোক সন্তপ্ত পরিবার বর্গকে ও দেশবাসীকে আন্তরিক সমবেদনা জানাচ্ছি।

এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব নিজ নিজ আসনে দু'মিনিট দন্ডায়মান হয়ে প্রয়াত নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করুন।

(Members then stood in silence for two minutes)

(দু মিনিট নীরবতার পর)

**অধ্যক্ষ মহোদয় ঃ** ধন্যবাদ। বিধানসভার সচিব এ শোকবার্তার প্রতিলিপি দিল্লিতে ভিয়েতনামের মাননীয় দূতের নিকট পাঠাইয়া দিবেন।

## Adjournment

The House was then adjourned at 1-05 p.m. till 1 a.m. on Wednesday the 2nd April 1980, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 2nd April, 1980 at 1-00 p.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 14 Ministers, 3 Ministers of State and 170 Members.

[1-00 — 1-10 p.m.]

### Heldover Starred Question (to which oral answers were given)

### Afforestation of hill areas of Darjeeling

*156. (Admitted question No. *582.) **Shri Dawa Narbu La and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Forests Department be pleased to state the steps taken by the present Government for afforestation of the hill areas of Darjeeling district with valuable species ?

**Shri Parimal Mitra :**

Necessary steps have already been taken by the present Govt. Afforestation of dereliet and degreaded forest land comprising 1985.50 hectares within Darjeeling district has been done in a phased manner under the scheme 'Economic Plantation' and under Hill Areas Development Programme with valuable species like champ, Kapasi, Dhupi, Utis, Sear, Hamlock, Pine, Arupats, Pipli, Amlisho, Navere, Gugun, Chikrassi, Chilauni, Capressua, Panigaj, Lanpate, Teak etc. during the last three years from 1977-78 to 1979-80.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** তিন বছরের মধ্যে কতটা ডেভেলপমেন্ট হয়েছে?

**শ্রী পরিমল মিত্র ঃ** ১ হাজার ৯৯.৮৮ হেক্টর জমি অ্যাফোরেস্টেশন হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আর কতটা করবেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই অ্যাফোরেস্টেশনের ব্যাপারে পাবলিক ডিস্টারবেন্স ক্রিয়েট হচ্ছে কিনা?

**শ্রী পরিমল মিত্র ঃ** অসুবিধা ফেস করতে হয়—ফরেস্টে গাছ লাগাতে গেলে অনেক অসুবিধা আমাদের ফেস করতে হয়।

### কান্দি মহকুমায় নতুন ক্যানেল

*২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের আগস্ট মাস হইতে ১৯৮০ সালের জানুয়ারির মধ্যে কান্দি মহকুমায় কয়টি নতুন ক্যানেল কাটা হইয়াছে বা কাটিবার সিদ্ধান্ত করা হইয়াছে ; এবং

(খ) উক্ত সময়ের মধ্যে ঐ মহকুমায় ক্যানেলের উপর দিয়া কয়টি সাঁকো নির্মাণ করা হইয়াছে বা নির্মাণ করিবার সিদ্ধান্ত লওয়া হইয়াছে ?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) উক্ত সময়ে উক্ত অঞ্চলে নতুন কোনও ক্যানেল কাটা হয়নি। তবে উক্ত অঞ্চলের সেচসেবিত এলাকাকে আরও সম্প্রসারিত করবার জন্য তিনটি নতুন খাল কাটার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(খ) ৩টি সাঁকো নির্মাণ করা হয়েছে, একটি নির্মীয়মান অবস্থায় আছে এবং ২টি নির্মাণের প্রস্তাব আছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই জায়গাগুলির নাম দয়া করে জানাবেন।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এটা হচ্ছে—

(১) এম ডি বি/১৪/১ ৫০০ ফুট দীর্ঘ।

(২) এম ডি বি/১৪/২ ৪১০০ ফুট দীর্ঘ।

(৩) এম ডি বি/১৪/১ এর সম্প্রসারণ আনুমানিক ১০০০ ফুট দীর্ঘ।

যে ৬টি সাঁকোর কথা বলা হয়েছে উহাদের পরিচয়—(১) এম ডি বি/৭এ/৫ খালের উপর ৩টি নির্মিত হয়েছে, এছাড়া, (২) এম ডি বি/১৪/১/১ খালের উপর ১টি এবং (৩) এম ডি বি ১৪/১/২ খালের উপর একটি হেড রেগুলার কাম রোড ব্রিজ নির্মিত হয়েছে। তাছাড়া এম ডি বি সি খালের উপর একটি সাঁকো নির্মীয়মান অবস্থায় আছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই যে সাঁকো বা ক্যানেল কাটা হচ্ছে বা হবে, এটা কোন এজেন্সি মারফত করা হয়?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সাধারণ যে পদ্ধতি আছে সেই পদ্ধতিতে করা হয়ে থাকে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির তরফ থেকে সুপারিশ করা

হলে সেই সুপারিশ অনুযায়ী কাজ হবে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** যদি জেলা পঞ্চায়েত সমিতি প্রস্তাব দেন বিবেচনা করে দেখব, তবে কতকগুলি বিষয় আছে, যা পঞ্চায়েতের হাতে ছেড়ে দেওয়া যাবে, আর কতকগুলি বিষয় যেগুলি ডাইরেক্ট ইঞ্জিনিয়ার মারফত করা উচিত, সেগুলি বিবেচনা করা হচ্ছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** কত টাকা খরচ হয়েছে এই জিনিসগুলি করতে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দলুই :** কান্দির বন্যা নিয়ন্ত্রণের জন্য কোনও স্কীম করেছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** এই প্রশ্ন থেকে এটা আসে না সেইজন্য উত্তর দিলাম না।

**শ্রী রজনীকান্ত দলুই :** আপনি তো জানেন উত্তর দিয়ে দেন না কেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** কান্দি মাস্টার প্ল্যান করা হয়েছে তাতে খরচ হবে ৫১ কোটি টাকা।

## Starred Questions
## (to which oral answers were given)

### Industrial development at Nimpure, Kharagpur

*459.(Admitted question No. *116.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state the present position up to the 31st January, 1980, of the proposal for development of the area near Nimpura, Kharagpur in Midnapore district under the Industrial Area Development Scheme ?

**Shri Chittabrata Mujumdar :**

Under the Industrial Area Development Scheme the West Bengal Small Industries Corporation Ltd. as an implementing agency of the Cottage and Small Scale Industries Deptt. has completed the civil works of Kharagpur Industrial Estate on an area of 20.13 acres of land acquired for the purpose. Electrical works are nearing completion. Necessary steps for selection of entrepreneurs have been taken. Power connection to the sheds from the State Electricity Board is being awaited.

**শ্রী রজনীকান্ত দলুই :** আপনি দয়া করে বলবেন কি এই যে বলেছেন এন্ট্রিপ্রেনিওর সিলেকশনের জন্য নেসেসারি স্টেপ নেওয়া হচ্ছে, কি স্টেপ নেওয়া হচ্ছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** পত্রিকায় বিজ্ঞাপন দেওয়া হয়েছে যে যারা যারা এখানে শেড নিতে চান দরখাস্ত করতে পারেন। দরখাস্ত বিবেচনা করার জন্য একটা কমিটি করে দেওয়া হয়েছে, সেই কমিটি এগুলি বিবেচনা করবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** দয়া করে আপনি জানাবেন কি নিমপুরা ইন্ডাস্ট্রিয়াল স্টেট যেটা করা হয়েছে, এই পরিকল্পনা কবে গ্রহণ করা হয়েছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এটা এখন বলা সম্ভব নয়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কোন সময়ে কোন গভর্নমেন্ট-এর সময়ে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এটা আমার এখানে রেকর্ড নাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কবে থেকে কাজ শুরু হয়েছে এবং কবে শেষ হয়েছে?

**শ্রী চিত্তব্রত মজুমাদর ঃ** কবে শুরু হয়েছে, কবে শেষ হয়েছে, পাঁচিল দিয়েছে এগুলি জানতে হল নোটিশ দেবেন।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে কমিটির কথা বললেন সেই কমিটিতে কারা কারা আছেন মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমাদর ঃ** নাম আমার কাছে নেই, নোটিশ দিলে জানাতে পারব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এন্ট্রিপ্রেনিওরস হিসাবে সেখানে শেড পেতে গেলে তার স্পেশ্যাল কোয়ালিফিকেশন কি কি দরকার?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এন্ট্রাপ্রেনিওরস হিসাবে শেড পেতে গেলে কি স্পেশ্যাল কোয়ালিফিকেশনস দরকার সেটা জানাবার দরকার পড়ে না। সেখানে তারা সত্যি সত্যি কারখানা করতে চান কিনা সে ব্যাপারে নিশ্চিত হওয়া হয় এবং তাদের প্রয়োজন ইত্যাদি দেখে সেগুলি নির্বাচন করা হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কত এন্ট্রিপ্রেনিওরস অ্যাপ্লাই করেছেন ফর দি শেড?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** সংখ্যাটি আমার জানা নেই, নোটিশ পেলে জানাতে পারব।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** কি স্পেশ্যাল কোয়ালিফিকেশন থাকলে সেখানে মেম্বার হতে পারবেন সেই প্রশ্ন এখানে করা হয়েছে। আমার জিজ্ঞাস্য, কংগ্রেস আমলে কোনও কংগ্রেসি যদি মিসায় আটক হয়ে থাকেন তাহলে তার সেটা কি স্পেশ্যাল কোয়ালিফিকেশন হিসাবে গণ্য হবে?

(নো রিপ্লাই)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এই যে এরিয়া ডেভেলপমেন্ট স্কীমের কথা বললেন, মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এর মধ্যে কোন কোন টাইপ অব ইন্ডাস্ট্রিজ ইনক্লুডেড?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** নির্দিষ্টভাবে সেখানে কোনও ইন্ডাস্ট্রিজের কথা বলা নেই। এখানে যে শেডগুলি তৈরি হচ্ছে তাতে দুটি টাইপের শেড সেখানে তৈরি হচ্ছে। একটা হচ্ছে, ৪ হাজার স্কোয়ার ফিট এরিয়া নিয়ে আর একটা হচ্ছে দু'হাজার স্কোয়ার ফিট এরিয়া নিয়ে। ভিন্ন ভিন্ন ইন্ডাস্ট্রিজের বিভিন্ন রিকোয়ারমেন্ট হতে পারে এবং সেই অনুসারে যার যে রকম এরিয়া দরকার—৪ হাজার স্কোয়ার ফিট দরকার হলে তারজন্য দরখাস্ত করবেন, দু হাজার দরকার হলে দুহাজারের জন্য দরখাস্ত করবেন।

**Shri Suniti Chattaraj :** For any type of industry ?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** হ্যাঁ।

### সরকারি দপ্তরে কার্য পরিচালনার জন্য ভাষার মাধ্যম

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৪।) **শ্রী অনিল মুখার্জি ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সমস্ত সরকারি দপ্তরে কার্য পরিচালনা কোন ভাষার মাধ্যমে হয় ;

(খ) সরকারি নথিপত্র কোন ভাষায় লেখা হয় ও আদেশ দেওয়া হয় ;

(গ) পশ্চিমবঙ্গে কোন কোন ভাষা সরকারি স্বীকৃতি পাইয়াছে ; এবং

(ঘ) স্বীকৃত ভাষার বহুল প্রচারের জন্য সরকার আজ পর্যন্ত কত টাকা খরচ করিয়াছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ইংরাজি ও বাংলাভাষার মাধ্যমে। তবে, দার্জিলিং জেলার পার্বত্য মহকুমাগুলিতে নেপালি ভাষার মাধ্যমেও কার্য পরিচালিত হয়ে থাকে।

(খ) বাংলা ও ইংরাজি উভয় ভাষাতেই লেখা হয় ও আদেশ দেওয়া হয়।

(গ) ইংরাজি ছাড়া সর্বত্র বাংলা এবং দার্জিলিং জেলার তিনটি পার্বত্য মহকুমায় বাংলা ও নেপালি ভাষা সরকারি স্বীকৃতি পেয়েছে।

(ঘ) বাংলা ভাষার বহুল প্রচারের জন্য ৩২,৭৭৫ টাকা ও নেপালি ভাষার জন্য ৫,৪০০ টাকা খরচ করা হয়েছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় উত্তরে বললেন যে বাংলা ও ইংরাজি এই দুটি ভাষাতে এটা হয়। আমার জিজ্ঞাস্য, শুধু বাংলাভাষার মাধ্যমে সরকারি কাজ করা হবে এরকম কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ?

[ 2nd April, 1980 ]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না, এই মুহূর্তে সেটা বলা যাবে না কারণ তার অনেক রকম মানে আছে, সমস্যাও আছে। আমাদের লক্ষ্যটা হবে যত বেশি করে সম্ভব আস্তে আস্তে বাংলাভাষার দিকে যাওয়া। কিন্তু এই মুহূর্তে একটা দিন ঠিক করে দেওয়া যে তখন শুধু বাংলা থাকবে, ইংরাজি থাকবে না, এই সিদ্ধান্ত আমরা করতে পারি না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আমি তাড়াতাড়ি করতে বলছি না, সরকারি কোনও পরিকল্পনা আছে কিনা কয়েক বছরের মধ্যে বাংলা ভাষার মাধ্যমে শুধু সরকারি কাজ করা হবে, কারণ ৩০ বছর স্বাধীনতার পরেও আজ পর্যন্ত পশ্চিমবাংলায় এই ব্যবস্থা কিছুই হয়নি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি আপনার প্রশ্নটা যা বুঝলাম তাতে এটুকু বলতে পারি এক দুবছর ঠিক করে দিলাম তারপরে কাজ হচ্ছে, হবে, এটা নয়—আমাদের নিশ্চয় পরিকল্পনা আছে এবং অনেকগুলি পরিকল্পনা আছে। তার মধ্যে টাইপিস্ট ট্রেনিং-এর ব্যাপার আছে। আমরা এই কাজ আরম্ভ করেছি এবং আমরা সেন্ট্রালি টাইপ রাইটার কিছু কিনতে আরম্ভ করেছি। আমাদের বাংলায় যেসব চিঠি আসছে বাংলাতেই তার উত্তর দিচ্ছি। বিশেষ করে পঞ্চায়েতের সরকারি ফর্মগুলি বেশির ভাগই ম্যাক্সিমাম বাংলায় করার চেষ্টা করা হচ্ছে, যেগুলি জনগণের কাছে যাচ্ছে এবং আমরা এইভাবে অনেকগুলি পরিকল্পনা নিয়েছি। কেন্দ্রীয়ভাবে একটা বিশেষ সেল তৈরি করা হয়েছে। আমাদের ইনফর্মেশন ডিপার্টমেন্ট থেকে অনেকগুলি পরিকল্পনা নিয়েছি। কিছুদিন এই ভাবে কাজ চলতে থাকলে আসতে আসতে বাংলা ভাষায় কাজ বাড়বে। আমরা বিশেষভাবে চিন্তিত সাধারণ মানুষ যারা চিঠিপত্র লেখেন, সরকারি কাজ কর্ম জানতে চান, সেগুলি বাংলা ভাষায় করা—এটা একটা দিক। এই কাজ সম্পূর্ণ করে শেষ করতে কত সময় লাগবে সেটা তাড়াতাড়ি কি করে বলব? কাজেই সেটা এখন বলা সম্ভব নয়।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আপনি বললেন নেপালি ভাষা এবং অন্যান্য আরও ভাষা দেওয়া হয়েছে, সাঁওতালি ভাষা নতুন হচ্ছে—সাঁওতালি ভাষার নতুন স্ক্রীপ্ট আবিস্কৃত হবার পরে এটাকে সরকারি ভাষা হিসাবে স্বীকৃতি দেবার কথা কি ভাবছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সেটা ভাষা নয়, সেটা হচ্ছে একটা লিপি। সেটাকে আমরা স্বীকৃতি দিয়েছি। কিন্তু স্বীকৃতি দেবার পরে শিক্ষাক্ষেত্রে প্রশাসনিক ক্ষেত্রে কিভাবে এটা প্রয়োগ করা যেতে পারে তার জন্য একটা কমিটি আলোচনা করছেন এবং সেটা এখন প্রয়োগের অবস্থায় আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বাঁকুড়া ডিস্ট্রিক্টে সাঁওতালি ভাষার মাধ্যমে সরকারি কাজ কর্ম প্রচলন করার ব্যবস্থা করা হয়েছে কিনা, মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, পঞ্চায়েত স্তরে ইংরাজিতে সরকারি সার্কুলার যাবার ফলে প্রচন্ড রকম অসুবিধা হচ্ছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই ক্ষেত্রে আমরা সব চেয়ে বেশি জোর দিচ্ছি যাতে দ্রুত এই

সব সরকারি নোটিশ, সার্কুলার, ফর্ম ইত্যাদি বাংলায় করা যায় এবং সেই উদ্যোগ আমরা নিয়েছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন—সব জেলায় বাংলা টাইপ রাইটার মেশিন দেওয়া হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা গত দু মাসের মধ্যে ১০টি টাইপ রাইটার মেশিন কিনেছি কেন্দ্রের জন্য এবং সম্প্রতি কেন্দ্রীয়ভাবে আরও মেশিন কেনার চেষ্টা করছি। জেলায় কিছু বাংলা মেশিন আছে, আবার কিনে জেলায় পাঠাবার চেষ্টা করব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন—সাঁওতালি লিপিকে স্বীকৃতি দিয়েছেন, কিন্তু সাঁওতালি ভাষাকে স্বীকৃতি দেবার কোনও পরিকল্পনা আছে কি?

(নো রিপ্লাই)

**পুরুলিয়া জেলার বনাঞ্চল**

*৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৬।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বনাঞ্চলের পরিমাণ কত; এবং

(খ) ঐ জেলার নতুন বৃক্ষ রোপণের পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) ৮৭৬ বর্গ কিলোমিটার।

(খ) হ্যাঁ আছে।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী সরল দেব ঃ** নতুন যে বৃক্ষ রোপণের পরিকল্পনা করেছেন সেটা কোথায় কোথায় করেছেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** জায়গায়গুলি বলা যাবে না। সব জায়গাতেই করা হচ্ছে। পুরুলিয়া জেলাতেও কাজ হচ্ছে এবং ওখানে ডি পি এ পি-তে কাজ হবে এবং তাতে কাজ হচ্ছে। আর একটা হচ্ছে সয়েল কনজারভেসন-এ প্রায় সব জায়গাতেই কাজ হচ্ছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনার সোস্যাল অ্যাফোরেস্টশন-এর স্কীম আছে কিনা এবং পুরুলিয়াতে এই স্কীমে কাজ হচ্ছে কিনা?

**শ্রী পরিমল মিত্র ঃ** সোস্যাল অ্যাফোরেস্টশনে কাজ হচ্ছে না। সেই কাজ ডি পি এ পি মারফত হচ্ছে।

**Coal-based Fertiliser Project**

*464. (Admitted question No. *1040.) **Shri Naba Kumar Roy and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) if it is a fact that the State Government has prepared a comprehensive scheme for production of coal-based fertiliser in the State ; and

(b) if so,—

(i) what are the salient features of the scheme, and

(ii) what is the present position in the matter ?

**Dr. Kanailal Bhattacharya :**

(a) The State Govt. has taken up a scheme for a coal-based fertiliser project for which action is being taken for updating a project report already proposed in September, 1974.

(b) (i) Unless the scheme is Finalised, it in not possible to state the salient features of the scheme.

(ii) Negotiations are going on with ruputed engineering organisations like the Fertiliser planning Development (India) Ltd., a Govt. of India Undertakings for up-dating the Feasibility-cum-Project Report. (Also a project cell in the Deptt. has been set up to give it a final shape in consultation with the concerned organisation/Institution).

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সেলিয়েন্ট ফিচারগুলির কিছু বললেন না। আপনি ১৯৭৪ সালের সেপ্টেম্বরে একটা রিপোর্ট পেয়েছেন। সেই রিপোর্টের বেসিসে দয়া করে জানাবেন কি যে এই কোল বেসড ফার্টিলাইজারের ব্যাপারে প্রাইমারি কি কাজ হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ঐ রিপোর্টে মেনলি ফার্টিলাইজার করার জন্য রিপোর্ট ছিল। সেজন্য এখনও সেলিয়েন্ট ফিচারগুলির ফাইনালাইজ হয়নি। আমি সেজন্য বলেছি যে আমরা চিন্তা করছি যে এর সঙ্গে মেথানল, ইন্ডাস্ট্রিয়াল গ্যাস, সিন্থেটিক অয়েল লাইক ডিজেল অ্যান্ড কেরোসিন এবং তা ছাড়াও প্রিসিয়াস কেমিক্যাল এগুলি করার জন্য একটা চিন্তা ভাবনা করছি। এর জন্য যে কমিটি হয়েছে তারা বিবেচনা করছেন। এখনও ফাইনাল ডিসিসনে আসেনি। সেজন্য বলেছি যে সেলিয়েন্ট ফিচার তৈরি হয়নি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই কোল থেকে ফার্টিলাইজার হওয়া

এবং তার বাই-প্রোডাক্ট সম্পর্কে কতদূর এগিয়েছেন সেটা জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** সেই প্রোজেক্ট রিপোর্টকে আপডেটিং করা হয়েছে এবং প্ল্যানিং কমিশন, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গলকে এটা আপডেটিং করার জন্য বলছে। নট অনলি ফর দি ফার্টিলাইজার, তা ছাড়াও তার সঙ্গে মেথ্যানল, গ্যাস ইত্যাদিও আছে।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই কারখানা করার যে প্রস্তাব হয়েছে, সেটা কোথায় স্থাপিত হবে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা রানীগঞ্জ কোল বেল্টে হতে পারে বা অন্ডালেও হতে পারে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে উত্তর দেবেন, এটা এক সময়ে কে আর চক্রবর্তীকে দিয়ে এটা প্রোজেক্ট রিপোর্ট করানো হয়েছিল, তার উপর নির্ভর করে এগিয়ে যাচ্ছেন, না নতুন করে এগুচ্ছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** সেই প্রোজেক্ট রিপোর্টকে আপডেটিং করার জন্য এবং তার সঙ্গে আরও গুটি কয়েক জিনিস জুড়ে দেওয়া হয়েছে। যেটা ফার্টিলাইজার ছিল, এটাতে মেথ্যানল, সিন্থেটিক অয়েল লাইক কেরোসিন অ্যান্ড ডিজেল এগুলি করার জন্য এর মধ্যে অ্যাড করার পরিকল্পনা সরকারের আছে। তবে এই সম্পর্কে স্থির সিদ্ধান্ত হয়নি।

## পশ্চিমবঙ্গে ও মেদিনীপুরে নতুন শিল্প প্রতিষ্ঠান

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৮।) **শ্রী কিরণময় নন্দ ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জুন, ১৯৭৭ হইতে ডিসেম্বর, ১৯৭৯ পর্যন্ত পশ্চিমবাংলায় কতগুলি নতুন শিল্প কারখানা স্থাপিত হইয়াছে ;

(খ) (১) ঐ সময়ের মধ্যে কতগুলি প্রতিষ্ঠান সরকারের নিকট লাইসেন্স পাইয়াও এখনও চালু করে নাই ;

(২) উক্ত সময়ে কতগুলি প্রতিষ্ঠান নতুন কারখানা খোলার জন্য লাইসেন্সের আবেদন করিয়াছেন ;

(গ) ১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সালে মেদিনীপুর জেলার হলদিয়া ও খড়গপুরে কতগুলি নতুন কারখানা চালু হইয়াছে ;

(ঘ) ঐ সময়ের মধ্যে উক্ত অঞ্চলে কতগুলি কোম্পানিকে নতুন "ইন্ডাস্ট্রি" খোলার মঞ্জুরি দেওয়া হইয়াছিল ; এবং

(ঙ) অবশিষ্টগুলি কতদিনে চালু হইবে ?

**ডঃ কানাইলাল ভট্টচার্য ঃ**

(ক) ২৪টি।

(খ) (১) উক্ত সময়ের মধ্যে প্রাপ্ত ৬৯টি লাইসেন্সের মধ্যে ২৪টি লাইসেন্স প্রাপ্ত প্রকল্পের কাজ শেষ হইয়াছে, এবং ৪৪টি প্রকল্প রূপায়ণের কাজ চলিতেছে। বাকি একটি প্রকল্প রূপায়ণের কাজ খুবই মন্থর গতিতে চলিতেছে।

(২) ৭৭টি।

(গ) দুইটি, হলদিয়া—একটি, খড়্গপুরে—একটি।

(ঘ) আটটি, হলদিয়ায়—পাঁচটি, খড়্গপুরে—তিনটি।

(ঙ) ইতিমধ্যেই ১৯৭৯-৮০ সালে খড়্গপুরে একটি নতুন কারখানা চালু হইয়াছে। ১৯৮০-৮১ সালে হলদিয়ায় আরও দুটি কারখানা চালু হইবে। অবশেষ লাইসেন্স প্রাপ্ত প্রকল্পগুলি রূপায়ণের কাজ চলিতেছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে কারখানা চালু হচ্ছে তাতে কত লোকের কর্মসংস্থান হবে বলে আপনার কাছে রিপোর্ট আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এই সম্পর্কে নোটিশ দিলে জানিয়ে দেব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই কারখানার জন্য কত টাকা বিনিয়োগ করা হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** হিন্দুস্থান লিভারের জন্য ২২২ কোটি ৬০ লক্ষ টাকা। আর মেটাল বক্স ১৯ কোটি ৬ লক্ষ টাকা।

### ভূমিসংস্কার আইন অনুযায়ী জমির রিটার্ন দাখিল

*৪৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৬।) **শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ভূমিসংস্কার আইনের বিধি অনুযায়ী পশ্চিমবঙ্গে এখনও বহু জোতদার তাহাদের জমির রিটার্নস দাখিল করেন নাই ; এবং

(খ) সত্য হইলে,—

(১) হুগলি জেলার ঐরূপ জোতদারদের সংখ্যা কত, ও

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) কিছু সংখ্যক জমির মালিক এখনও রিটার্ন দাখিল করেন নি।

(খ) (১) সেটেলেমেন্টের কাজ এখনও শেষ হয় নি। ভিন্ন ভিন্ন স্তরে কাজ চলছে। সেজন্য রিটার্ন দেননি এমন জোতদারদের সঠিক সংখ্যা এখনই বলা সম্ভব নয়।

(২) ভূমি সংস্কার আইনের বিধান অনুযায়ী যে সব জোতদারদের সিলিং এর বেশি জমি আছে অথচ যারা রিটার্ন দাখিল করেননি—হুগলি জেলায় এই রকম ৮৩৫ জন জোতদারদের বিরুদ্ধে এ পর্যন্ত ঐ আইনের ১৪টি ধারা অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই রকম জোতদারদের বিবরণ সংগ্রহ করার বাধা অনেক। তবুও জেলার প্রতিটি মৌজায় অধিগ্রহণ আইনের অন্তর্গত বড় রায়তদের তালিকা অনুসন্ধান করে এবং পঞ্চায়েত ও অন্যান্য সূত্রের মাধ্যমে তথ্যাদি সংগ্রহ করে এই কাজ চলছে।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কত বিঘা জমির মালিক হলে সে প্রকৃত জোতদার হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এখানে যেটা বলা হয়েছে সিলিং এর ব্যাপার, আপনি যেটা বলতে চাইছেন, সেটা সিলিং অ্যাক্টে আছে, আপনি ভুলে যাচ্ছেন, আইন জানেন না, সিলিং অ্যাক্টে বলা আছে In irrigated area for family of five 12.5 acres and in non-irrigated area for a family of five 17.5 acres. এর ওপরে হলে সিলিং বহির্ভূত হয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, যারা এখনও রিটার্ন দেয়নি এবং জমির উপসত্ব ভোগ করে যাচ্ছে, তাদের কি শাস্তি হতে পারে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আইনে যা বিধান আছে তাই হবে। তবে ধরার ব্যাপারে আপনারা একটু সাহায্য করুন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি বললেন জোতদার, যারা জমির রিটার্ন দাখিল করেনি, তাদের হিসাবের তালিকা পেতে অনেক অসুবিধা হচ্ছে, কি ধরনের অসুবিধা হচ্ছে, আপনার তো মেশিনারি রয়েছে, তারা কি কাজ করছে না।

(নো রিপ্লাই)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মুর্শিদাবাদ জেলার জোতদার বীরেন রায়, যিনি এখনও জমির রিটার্ন দাখিল করেন নি, তার বিরুদ্ধে কিছু ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই ব্যাপারে সুনির্দিষ্ট প্রশ্ন রাখবেন—নোটিশ দেবেন।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** অন এ পয়েন্ট অব পার্সনাল এক্সপ্ল্যানেশন, স্যার—আমার সম্পর্কে সুনীতি বাবু এখানে উল্লেখ করেছেন।

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** আমি কোনও বীরেন রায় বলিনি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মুর্শিদাবাদে আমার সিলিং এর উপরে কোনও জমি নেই। এক ভদ্রলোক এখানে যা বললেন, কংগ্রেসি আমলে যার চাকরি গেছিল, মন্ত্রিত্ব থেকে চাকরি গেছিল দুর্নীতির অপরাধে সেই সুনীতি চট্টরাজ মহাশয় জমির রিটার্ন দাখিল করেন নি।

**ঝাড়গ্রামে পর্যটন শাখা**

*৪৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭৫।) **শ্রী রামচন্দ্র শথপথী ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ঝাড়গ্রামে পর্যটন শাখা খোলার প্রস্তাব সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে থেকে উক্ত পর্যটন বিভাগের কাজ চালু হবে?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) ঝাড়গ্রামে পর্যটন "শাখা" খোলার কোনও প্রস্তাব নাই। তবে কয়েকটি পর্যটক আবাসন প্রকল্প বর্তমানে বিবেচনাধীন আছে।

(খ) উক্ত প্রকল্পগুলির কাজ ১৯৮০-৮১ সালেই শুরু হবে বলে আশা করা যায়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কি জাতীয় প্রকল্প আপনি গ্রহণ করেছেন, পর্যটন বিভাগ থেকে?

**শ্রী পরিমল মিত্র ঃ** পর্যটন বিভাগ থেকে ঝাড়গ্রামের একটি ট্যুরিস্ট লজ তৈরি করা হচ্ছে, সেটা আমার মনে হয় ভাড়া বাড়িতে তৈরি করা হচ্ছে, সেপ্টেম্বর মাসের মধ্যে সেটা চালু হবে। কাঁকড়াজোড়ে আমাদের ট্যুরিস্ট বাংলো আছে, সেটাকে একস্টেনশন করা হবে এবং একটা ডর্মিটারি করা হবে এবং ওখানে কিছু কটেজ করার পরিকল্পনা আছে এবং কাঁকড়াজোড়ে যাবার রাস্তাটার উন্নতি করা হচ্ছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন ঝাড়গ্রামে যে ট্যুরিস্ট লজটি হবে তার ভাড়া কি হবে?

**শ্রী পরিমল মিত্র ঃ** ভাড়া কি হবে, তা এখনও ঠিক হয়নি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কাঁকড়াঝোড়ে যে ডিয়ার পার্কটি ছিল সেটাতে আবার হরিণ রাখার ব্যবস্থা হচ্ছে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** প্রশ্নটি পর্যটন বিভাগের, বন বিভাগের নয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এই ট্যুরিস্ট লজগুলির ভাড়া বাড়াবার কোনও প্রস্তাব আছে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** নোটিশ চাই।

## আই পি এল কারখানা অধিগ্রহণ

*৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮৭।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাঁচলা থানার অন্তর্গত আই পি এল (ইন্ডাস্ট্রিয়াল প্ল্যান্ট লিমিটেড) কারখানাটিকে অধিগ্রহণ করিয়া চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, তাহা কবে নাগাদ কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) অধিগ্রহণের মাধ্যমে উক্ত কারখানাটিকে চালু করার কোনও পরিকল্পনা বর্তমানে রাজ্য সরকারের নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** হাওড়া জেলার অনেকগুলি বন্ধ কারখানা সম্বন্ধে আমরা বার বার বলছি সেগুলির মধ্যে একটি কারাখানাও সরকারি অধিগ্রহণের কোনও প্রস্তাব আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** হাওড়া জেলায় যে-কয়টি বন্ধ কারখানা ছিল সে-কয়টির বেশির ভাগই খোলা হয়েছে। এখনও গোটা-কয়েক বন্ধ আছে সেগুলিও বিভিন্ন প্রকল্পের মাধ্যমে খোলার প্রচেষ্টা করা হচ্ছে।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** এই আই পি এল কারখানাটিতে রাজ্য সরকারের এবং কেন্দ্রীয় সরকারের কোনও টাকা দেওয়া হয়েছে কি এবং যদি দেওয়া হয়ে থাকে কত টাকা দেওয়া হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এখানে রাজ্য সরকারের বা কেন্দ্রীয় সরকারের কোনও টাকা নেই, কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্টের ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলি যথা আই ডি বি আই, আই এফ সি আই, এল আই সি, এবং ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের ডবলু বি এফ সি-র টাকা আছে।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** এই কারখানাটির ভায়েবিলিটি সার্ভে করা হয়েছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** হ্যাঁ, করা হয়েছিল এবং তার রিপোর্ট বলছে যে, অ্যাগ্রেসিভ মার্কেটিং এক্সপার্ট অ্যালার্ট এবং আফটার কেয়ার সার্ভিস যদি করা যায় তাহলে এটা ভায়েবল হবে।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** আই পি এল কারখানাটিতে কতটাকা বিনিয়োগ করা হয়েছিল এবং এটা যদি অধিগ্রহণ করা হয় তাহলে আমাদের কত টাকার দায়িত্ব ভার নিতে হবে?

(নো রিপ্লাই)

**অধ্যক্ষ মহাশয় ঃ** যদির উপর প্রশ্ন হয় না।

## বারাসাতে শিল্প নগরী

*৪৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৩।) **শ্রী সরল দেব ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত অধিবেশনে গত ১২ই সেপ্টেম্বর ১৯৭৯ তারিখে *১৭৯ নং প্রশ্নের উত্তর উল্লেখপূর্বক চব্বিশপরগনা জেলার বারাসাতে প্রস্তাবিত শিল্প নগরীর পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হইবে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

বারাসতে শিল্প নগরী স্থাপনের জন্য সরকারের নীতিগত সিদ্ধান্তকে বাস্তবায়িত করিবার ব্যাপারে এখনও কোনও কার্যকর প্রকল্প গ্রহণ করা যায় নাই বা কোনও সময় সীমাও নির্দিষ্ট করা হয় নাই।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করছি যে, সিদ্ধান্ত যখন নেওয়া হয়েছে একটা ইন্ডাস্ট্রিয়াল এস্টেট হবে, তাহলে সেটাকে বাস্তবায়িত করার পথে বাধা কোথায়?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** মাননীয় সদস্য কয়েক মাস আগে একই প্রশ্ন করেছিলেন এবং তখন আমি জবাব দিয়েছিলাম যে, একটা টেকনো-ইকনমিক সার্ভে করা হয়েছিল। তারপর সেখানে পত্রিকায় বিজ্ঞাপন দেওয়া হয়েছিল বারাসাত এলাকায় কারা কারা শিল্প গড়তে চান। তখন কারও কাছ থেকে সাড়া পাওয়া যায়নি। আমি মনে করি না এই কয়েক মাসের মধ্যে পরিস্থিতির কোনও পরিবর্তন ঘটেছে। যদি স্থানীয়ভাবে কেউ রাজি থাকে, তাহলে সে আমাদের কাছে আবেদন করতে পারে, আমরা সেটা বিবেচনা করে দেখব।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী সরল দেব ঃ** আপনার কাছে কত পরিমাণ দরখাস্ত এলে আপনি অনুভব করতে পারেন যে এটার প্রয়োজন আছে?

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন ডিস-অ্যালাউড।

## Nepali Academy at Darjeeling

*469. (Admitted question No. *1069.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state what is the present position of the proposal for setting up of a Nepali Academy of Culture at Darjeeling?

**Shri Buddhadeb Bhattacharjee :**

With a view to promoting and preserving Nepali art and culture, a Napali Academy at Darjeeling has been set up. A preparatory committee has been constituted pending formation of a permanent committee to be set up under rules to be framed by the Government.

**শ্রী রজনীকান্ত দলুই :** আপনি এই যে নেপালী আর্ট এবং কালচারকে প্রিসারভিং করবার জন্য যে নেপালী অ্যাকাডেমি করেছেন এবং তার প্রিপারেটরি কমিটি করেছেন বললেন। এই প্রিপারেটরি কমিটিতে কারা কারা আছেন তা দয়া করে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** ২০ জনকে নিয়ে এই কমিটি হয়েছে এবং তার চেয়ারম্যান হবেন ডেপুটি কমিশনার।

**শ্রী রজনীকান্ত দলুই :** কি বেসিসে কমিটি করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** - অফিসিয়ালস আছেন ৪/৫ জন আর সবাই নেপালী লেখক ও শিল্পী।

**মেদিনীপুর জেলায় দুনিয়াজান খালের সংস্কার**

*৪৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৬।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নন্দীগ্রাম থানার দুনিয়া খালটি বর্তমান বৎসরে সংস্কার করার কোনও প্রস্তাব সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে কবে নাগাদ উহার কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :**

(ক) নন্দীগ্রাম থানার দুনিয়া খালটি ৪,৪৪ লক্ষ টাকায় ভগবানপুর ও নন্দীগ্রাম মাস্টার প্ল্যানের অন্তর্ভুক্ত করা হয়েছে।

(খ) গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের নিকট পরীক্ষা-নিরীক্ষার জন্য পাঠানো হয়েছে। পরে প্ল্যানিং কমিশনে পাশ হইলে কাজ শুরু করা হইবে। বর্তমান আর্থিক বৎসরে ২০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** ভগবানপুর ও নন্দীগ্রাম বেসিনের মধ্যে এটা পড়েছে না আলাদা করে পড়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আলাদা একটা মাস্টার প্ল্যান তৈরি করা হয়েছে এবং গঙ্গা ফ্লাড

কমিশনের কাছে পাঠানো হয়েছে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** এই খালটির জন্য স্লুইজ করার কোনও সিদ্ধান্ত নিয়েছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** নোটিশ চাই।

**জলপাইগুড়ি ও দার্জিলিং জেলার সংরক্ষিত বনাঞ্চলে অধিবাসী**

*৪৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬২।) **শ্রী মনোহর তিরকি ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলার সংরক্ষিত বনাঞ্চলে মোট অধিবাসীর সংখ্যা কত ;

(খ) ঐ অদিবাসীদের মধ্যে কত সংখ্যক ব্যক্তিকে বন বিভাগের কাজে নিয়োগ করা হয়েছে ;

(গ) এইসব কর্মে নিযুক্ত বনবাসীরা গড়ে বৎসরে কতদিন কাজ পায় ;

(ঘ) এইভাবে কর্মে নিযুক্ত শ্রমিকের গড় বার্ষিক আয় কত ; এবং

(ঙ) এইসব শ্রমিকের জন্য প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুয়িটি বা পেনশন দানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) ২১, ৪৪৭ জন।

(খ) বয়স্ক এবং কর্মক্ষম ব্যক্তিদের মধ্যে শতকরা ৫০ থেকে ৬০ জনকে কাজে নিয়োগ করা হয়েছে।

(গ) গড়ে বৎসরে ১৭০ দিন।

(ঘ) ১৪৬০ টাকা।

(ঙ) এরূপ কোনও পরিকল্পনা নেই।

**ভগবানগোলা থানার নির্মলচর মৌজায় সরকারের খাস জমি**

*৪৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৭।) **শ্রী কাজী হাফিজুর রহমান ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার নির্মলচর মৌজায় সরকারের খাস জমির পরিমাণ কত ;

(খ) তন্মধ্যে ২৯এ ফেব্রুয়ারি, ১৯৮০ পর্যন্ত কত জমি বিলি-বন্টন করা হইয়াছে : এবং

(গ) এই জমি কাহাদের দেওয়া হইয়াছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) ১৮৬৩.৬৫ একর।

(খ) প্রায় ৬০০.০০ একর

(গ) প্রচলিত আইনে যোগ্য বিবেচিত হয়েছেন এইরূপ ৪৫০ জনকে এই জমি দেওয়া হইয়াছে।

**শ্রী কাজি হাফিজুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যাদের জমি জমা হারিয়েছে সেইসব ভূমিহীনকে জমি দেওয়ার কোনও ব্যবস্থা হয়েছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেটা নোটিশ না দিলে বলতে পারব না, আপনার যেটা প্রশ্ন সেটা হচ্ছে ওখানকার আশেপাশের সেকশন ৪৯ এ জমি বিলির প্রভিশন হচ্ছে যে লোকাল রেসিডেন্ট হওয়া দরকার, তা না হলে যেসব লোক ৩০ কিলোমিটার দূরে চলে গেছে তাদের দেওয়া যায় না।

**শ্রী কাজি হাফিজুর রহমান ঃ** কিভাবে তাদের ব্যবস্থা করা হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি জানেন যে বিকল্প জায়গায় তাদের রিহ্যাবিলিটেশন করা হয়েছে, লুথার্ন ওয়ার্ল্ড সার্ভিসের সহযোগিতায় তাদের বসবাসের ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** লালগোলার বীরেন রায়ের জমি ভগবান গোলায় আছে, সেগুলো খাস করে বিতরণের ব্যবস্থা হয়েছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সুনির্দিষ্ট প্রশ্ন হলে আবার জানাবেন দেখব।

**শ্রী কাজি হাফিজুর রহমান ঃ** ঐ অঞ্চলের ৫/৬ মাইল দূরে যারা বসবাস করছে তাদের কি ব্যবস্থা করেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এ ব্যাপারে JLRO ব্যবস্থা করবেন। Annualment provision আছে। কোনও অসুবিধা হবে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** সরকারে ভেস্ট করা জমি কি জেলাপরিষদের সদস্যদের দেওয়া হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি 'গ' প্রশ্নের উত্তরে বলেছি অঞ্চল, গ্রাম পঞ্চায়েতের স্থায়ী সমিতি অনুসন্ধান করে জে এল আর ও দেখে আইন অনুযায়ী যোগ্য পাত্র কে দেওয়া হয়,

আপনার জানা যদি কিছু থাকে তার নাম আমাকে দেবেন। আইনে অ্যানালমেন্ট প্রভিসন আছে, আমার যা করবার করব।

**শ্রী হবিবুর রহমান :** স্থানীয় গ্রাম পঞ্চায়েতের বিলি বণ্টন করা হয়েছে, কিন্তু যারা কিছু দূরে থাকে সেইসব চাষীদের কি ব্যবস্থা করা হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** একটা প্রশ্নই আপনারা ঘুরে ফিরে করছেন বণ্টনের ক্ষেত্রে আইন বিরুদ্ধ যদি কিছু হয়ে থাকে তাহলে সেইসব স্পেসিফিক কমপ্লিমেন্ট আমাকে দেবেন, আমি দেখব।

### পশ্চিমবঙ্গে ব্লকভিত্তিক কুটির শিল্প

*৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৬।) **শ্রী সন্তোষকুমার দাস :** ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে ব্লকওয়ারী কুটির শিল্পের বিভিন্ন কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রী চিত্তব্রত মজুমদার :**

আপাতত ব্লকস্তরে কুটির ও ক্ষুদ্র শিল্পের কেন্দ্র স্থাপনের কোনও সরকারি পরিকল্পনা নাই।

**শ্রী সন্তোষকুমার দাস :** দেশের বেকার সমস্যা সমাধানের জন্য এই রকম ব্লকওয়ারী সরকারি কুটিরশিল্পের প্রয়োজন আছে বলে মন্ত্রী মহাশয় মনে করেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** সরকারি উদ্যোগে এই রকম কোনও পরিকল্পনা নাই, আমাদের যে সমস্ত স্কীম আছে সেই স্কীমের সাহায্যে যে কেউ ব্লক ভিত্তিতে, গ্রাম ভিত্তিতে শিল্প গড়ে তুলতে পারেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** ব্লকে যে সমস্ত ইন্ডাস্ট্রিয়াল অফিসাররা আছেন, এই রকম স্কীম চালু করবার জন্য তাদের উপর কোনও রকম নির্দেশ আছে কিনা?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** নির্দেশ আছে, তাদের পোস্টিং এই জন্যই।

### আসানসোল কয়লাখনি অঞ্চলে কুটির শিল্প

*৪৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৭।) **শ্রী সুনীল বসু রায় :** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল কয়লাখনি অঞ্চলের জন্য প্রস্তাবিত তথ্যকেন্দ্রটি চালু হয়েছে কিনা ; এবং

(খ) চালু হয়ে থাকলে, ইহা কি কি ধরনের কাজ আরম্ভ করেছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ, এই তথ্য কেন্দ্রটি গত ১৬-১১-৭৯ তারিখ থেকে চালু হয়েছে।

(খ) এই তথ্যকেন্দ্রে সাধারণের জন্য একটি নিয়মিত পাঠাগার আছে যেখানে বিভিন্ন ভাষায় দৈনিক, সাপ্তাহিক ও মাসিক পত্র-পত্রিকা সরবরাহ করা হয়। তাছাড়া ছাত্র-ছাত্রীদের জন্য এখানে একটি টেক্সট বুক লাইব্রেরিও আছে। স্কুল কলেজের ছেলেমেয়েরা এখানে এসে এই সব পাঠ্য পুস্তকের সাহায্য নিয়ে থাকে। এর সঙ্গে আছে একটি প্রদর্শনী শাখা। সাম্প্রতিক বিষয়ে নিয়মিত প্রদর্শনীয় আয়োজন হয় এখানে। এখানে মাঝে মাঝে আলোচনা সভাও হয়। এসব ছাড়াও প্রতিদিন দুপুরে ও বিকেলে দুদফায় এখানে তথ্যচিত্র দেখানো হয়ে থাকে।

**শ্রী সুনীল বসু রায় ঃ** কয়লাখলি অঞ্চলে শ্রমিকদের মধ্যে বিভিন্ন তথ্য প্রচারের জন্য কোনও ব্যবস্থা করা হয়েছে কিনা বিশেষ করে হিন্দি ভাষাভাষীদের জন্য?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা হিন্দি ভাষাভাষীদের জন্য একটা বিশেষ সেল গঠন করেছি।

### বন বিভাগের জমিতে তুলা চাষ

*৪৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৩।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বন বিভাগের জমিতে বিভাগীয় উদ্যোগে তুলার চাষ করা হয় কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে,—

(১) কোন কোন ডিভিসনে করা হয়,

(২) তুলা চাষের সংশ্লিষ্ট জমির পরিমাণ কত, ও

(৩) তুলা চাষের ব্যয় ও উৎপন্ন তুলা বিক্রয়লব্ধ অর্থের পরিমাণ গত তিন বছরে কিরূপ ছিল?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) হ্যাঁ সীমিত ও পরীক্ষামূলক ভাবে।

(খ) (১) ১৯৭৮-বক্সা ডিভিসন (জলপাইগুড়ি জেলা)

(২) কার্শিয়াং ডিভিসন (দার্জিলিং জেলা),

বৈকুণ্ঠপুর, জলপাইগুড়ি ও বক্সা ডিভিসন (জলপাইগুড়ি জেলা)

(২) ১৯৭৮—১১.২৫ হেক্টর

১৯৭৯—১৩৯.০০ হেক্টর

**১৫০.২৫ হেক্টর**

| (৩) | ব্যায় টাকা | আয় টাকা |
|---|---|---|
| ১৯৭৭ | — | — |
| ১৯৭৮ | ১৩,৮৯৫.০০ | ১৫,৯০২.০০ |
| ১৯৭৯ | ১,৭০,০০০.০০ | এখনও কার্পাস তুলা সংগ্রহ সম্পূর্ণ হয় নাই। |

[1-50 — 2-00 p.m.]

**শ্রী তারকবন্ধু রায় ঃ** অন্য কোনও ডিভিসনে এই চাষের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী পরিমল মিত্র ঃ** এ বিষয়ে আমাদের অসুবিধা হচ্ছে আমরা ভেবেছিলাম যে গভঃ-এর কোন কোন দপ্তর এই তুলা কিনবেন—যেমন কুটির শিল্প, কটেজ ও স্মল স্কেল ইন্ডাস্ট্রি, টেক্সস্টাইল কর্পোরেশন, হ্যান্ডলুম কর্পোরেশনের এসেনসিয়াল কমোডিটিস কর্পোরেশন, খাদি বোর্ড ইত্যাদি সকলকে এ বিষয়ে লেখা হয়েছিল। কিন্তু কেউ কোনও জবাব দেন নি। সেইজন্য এই ওপসান ছাড়া আমাদের কোনও উপায় নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি কি কোনও সার্কুলার দিয়েছেন এই তুলো বামফ্রন্ট মন্ত্রীদের কানে দেবার জন্য?

**শ্রী পরিমল মিত্র ঃ** যিনি প্রশ্ন করেছেন তার কানে দেবার জন্য বলেছি এর সঙ্গে একটু মধু দিয়ে।

### মেদিনীপুর জেলায় হ্যান্ডলুম ট্রাস্টের টাকা তছরূপ

*৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৮।) **শ্রী হরিপদ জানা** (ভগবানপুর) **ঃ** ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর ১নং ব্লকের বিভীষণপুর গ্রাম পঞ্চায়েত বন্যাপীড়িত তাঁতীদের হ্যান্ডলুম ট্রাস্টের টাকা তছরূপ হইয়াছে বলিয়া অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কি ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হাঁা হয়,—

(১) উক্ত টাকার পরিমাণ কত, ও

(২) সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) বিভীষণপুর গ্রাম পঞ্চায়েত বা অন্যত্র (হ্যান্ডলুম ট্রাস্ট নামক কোনও সংস্থার অস্তিত্ব সম্পর্কে রাজ্য সরকার অবহিত নহেন। তাছাড়া সরকার কর্তৃক বন্যা পীড়িত তাঁত শিল্পীদের জন্য ঐ গ্রাম পঞ্চায়েত এরূপ কোনও সংস্থাকে অর্থ বরাদ্দ বা মঞ্জুর করা হয় নি। কাজেই টাকা তছরূপের কোনও প্রশ্ন ওঠে না।

(খ) ১, ও ২ প্রশ্ন ওঠে না।

**মেদিনীপুর জেলার গোকুলপুর এমব্যাঙ্কমেন্ট**

*৪৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২২২৬।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, মেদিনীপুর জেলার কেলেঘাই নদীগর্ভে অবস্থিত পুরাতন গোকুলপুর এমব্যাঙ্কমেন্ট ওঠানো (রিমুভড) হয় নাই ;

(খ) সত্য হইলে, এই বাঁধ ওঠানোর প্রয়োজনীয়তা আছে কি ; এবং

(গ) থাকিলে, কতদিনে উক্ত বাঁধ ওঠানো হইবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) মেদিনীপুর জেলার কেলেঘাই নদীর পূণর্খনন কার্য চলিবার সময়ে তৎকালীন পরিকল্পনা অনুযায়ী নদীগর্ভে পতিত গোকুলপুর বাঁধের প্রয়োজনীয় অংশ উঠানো হইয়াছে।

(খ) বর্তমানে উপযুক্ত জলপথ থাকায় ঐ পতিত বাঁধের অবশিষ্ট অংশ উঠাইবার (removed) কোনও প্রয়োজন আছে বলিয়া মনে হয় না।

(গ) এই প্রশ্ন ওঠে না।

**হরিণ শিকার সংক্রান্ত মামলা**

*৪৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩৮।) **শ্রী গণেশ মন্ডল ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত তিন বছরের মধ্যে হরিণ শিকার করার জন্য বন্যপ্রাণী সংরক্ষণ আইন অনুযায়ী কোনও মামলা দায়ের করা হয়েছে কিনা ; এবং

(খ) উত্তর হ্যাঁ হলে, এইরূপ মামলার সংখ্যা কত?

**শ্রী পরিমল মিত্র :**

(ক) হ্যাঁ।

(খ) ২৪টি (চব্বিশটি)

**শ্রী [illegible] মৈত্র :** হরিণের মাংস বাজারে বিক্রি করার কোনও সরকারি পরিকল্পনা আছে কি?

**শ্রী পরিমল মিত্র :** আপাতত নেই।

## Wagon Building Industry in West Bengal

*481. (Admitted question No. *290.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether it is a fact that the wagon building industry in West Bengal is facing serious difficulties in view of the fact that orders from the Railways have not been adequate ; and

(b) if so, what aciton, if any, has been taken by the present Government in the matter ?

**Dr. Kanailal Bhattacharya :**

(a) Railway orders in the last three years, have not been commensurate with the installed capacity of the wagon building industry in West Bengal

(b) We submitted a representation to the Government of India requesting placement of additional orders with the wagon building industry in West Bengal and for ensuring timely supply of free supply equipments to the units and also for offering remunerative prices as claimed by the units.

**শ্রী রজনীকান্ত দলুই :** এই রিপ্রেজেনটেশন ভারত সরকারকে কবে দিয়েছেন এবং কোনও রেসপন্স এ বিষয়ে পেয়েছেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আমরা লিখিত রিপ্রেজেনটেশন অনেক দিন আগেই দিয়েছি—কিন্তু তাতে কোনও কাজ না হওয়ায় ব্যক্তিগত ভাবে আমি দিল্লিতে গিয়ে রেলওয়ে বোর্ডের ওয়াগন সাপ্লায়ের ইনচার্জএ যিনি আছেন মিঃ রামস্বামী তার সঙ্গে দেখা করেছি এবং তিনি আমাকে অ্যাসিওরেন্স দিয়েছেন যে এ বছরে ১৩ হাজার দেবেন এবং চেষ্টা করবেন যাতে ১৫ হাজার দিতে পারেন।

**শ্রী রজনীকান্ত দলুই :** ওয়েস্ট বেঙ্গল ওয়াগন বিল্ডিং ইন্ডাস্ট্রির ইনস্টল ক্যাপাসিটি কত?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** ১৫ হাজার ২৬১।

**শ্রী রজনীকান্ত দলুই :** ৩ বছরে কি রকম অর্ডার দিয়েছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** ৭৭-৭৮ সালে ৬,৫৯৫, ৭৮-৭৯ তে ১৩,২৫৩, ৭৯-৮০—৬৩০০ সব গুলিই ইন টার্মস ফর ইয়ার্স।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** এই ওয়াগন এক্সপোর্ট হয় কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** ওয়াগন এক্সপোর্টের ব্যবস্থা আছে বলে জানি না।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### Maleic Anhydride Project at Kharagpur

*471. (Admitted question No. *989.) **Shri A. K. M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of the Commerce and Industries Departement be pleased to state—

(a) if it is a fact that construction of Maleie Anhydride Project at Kharagpur in the district of Midnapore is likely to be delayed ;

(b) if so, what are the reasons ;

(c) what is the present position in the matter ;

(d) what action has been taken by the present Government, in this respect ;

(e) when was the project approved by the Government ?

**Shri A. K. M. Hussan Uzzaman :**

(a) No.

(b) Does not arise.

(c) All preliminary steps have been taken towards implementation of the project in Joint sector and the requisite finance has been sanctioned by the All-India Financial Institutions.

(d) The West Benal Industrial Development Corporation Ltd. an agent of this State for industrial development in that State has

promoted this project in Joint Collaboration with M/s. Allied Resins & Chemical Ltd. The State Govt. have taken all possible steps to ensure timely execution of the project.

(e) The Industrial Licence No. L/19(2)/I/67-LI(I) dated 28.1.67 was originally issued in the name of M/s. Allied Resins and Chemicals Ltd. and was transferred to M/s. Allied Aromatices Ltd. a Joint sector company on 23.6.77.

## ADJOURNMENT MOTION

[2-00 — 2-10 p.m.]

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী সুনীতি চট্টরাজ, রজনীকান্ত দলুই, এবং শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয়ের কাছ থেকে তিনটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী চট্টরাজ বিরভূম জেলার নানুর থানার অন্তর্গত পুরন্দরপুর গ্রামে দুষ্কৃতকারীদের হামলার অভিযোগ সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে শ্রী দলুই পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার অবনতি সম্পর্কে এবং তৃতীয় প্রস্তাবে শ্রী বাপুলি ক্ষুদ্র কর্পোরেশনের ম্যানেজিং ডাইরেক্টরের বদলির সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম ও দ্বিতীয় প্রস্তাবের বিষয় আইন ও শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইনের মাধ্যমে এর প্রতিকার আছে।

তৃতীয় প্রস্তাবে শ্রী বাপুলি একজন অফিসারের বদলি সম্বন্ধে আলোচনার জন্য মুলতুবি প্রস্তাব এনেছেন। ইহা কখনও মুলতুবি প্রস্তাবের বিষয় হতে পারে না।

তাই আমি এই তিনটি প্রস্তাবেই আমার অসম্মতি জানাচ্ছি।

তবে মাননীয় সদস্যরা ইচ্ছা করলে সংশোধিত প্রস্তাব পাঠ করতে পারেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—

বীরভূম জেলার নানুর থানার পুরন্দরপুর গ্রামে নিরীহ গ্রামবাসীদের উপর কিছু দুষ্কৃতকারীর হামলার ফলে ছয়জন ব্যক্তি গুরুতররূপে আহত হয়ে ২৭শে মার্চ ১৯৮০ তারিখে সিউড়ি হাসপাতালে ভর্তি হয়েছে। দেশের আইন শৃঙ্খলা ও জনসাধারণের নিরাপত্তার ব্যাপারে এই সভায় আলোচনা হোক।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—

পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার ক্রমশ অবনতি হচ্ছে, গ্রামাঞ্চলে সন্ত্রাস সৃষ্টি করে জোর করে জমির ধান কেটে নেওয়া নিত্যনৈমিত্তিক ঘটনা, সারা পশ্চিমবঙ্গে প্রতিদিন হত্যা কান্ড, ব্যাপকভাবে ডাকাতি, ও চুরি হচ্ছে। প্রকাশ্য দিবালোকে খুন, বিরোধী দলের রাজনৈতিক কর্মীদের উপর অত্যাচার সামাজিক বয়কট, ঘরে আগুন লাগানো, তীর ধুনক বল্লম নিয়ে ঘর লুঠের ঘটনা ক্রমশ তীব্রতর হচ্ছে, গ্রামাঞ্চলে সাধারণ অসহায় রাজনৈতিক কর্মীরা থানায় গেলে পুলিশের সাহায্য পাচ্ছে না, প্রতিকারেরও কোনও রকম সুযোগ নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—

একটি রাজনৈতিক দলের স্বার্থে ক্ষুদ্র কর্পোরেশনের ম্যানেজিং ডিরেক্টরকে বদলি করে সরকার একজন দলীয় অফিসার নিয়োগ করেছেন। এইভাবে একজন সৎ অফিসারের মূল্য ও মর্যাদা না দিয়ে দুর্নীতির প্রশ্রয় দেওয়া হবে। ফলে জনগণের চরম দুরবস্থার উপর আরও অত্যাচার ও অবিচার বাড়বে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব দিয়েছিলাম তার মধ্যে আরও অনেক কথাছিল যেগুলো কেটে দেওয়া হয়েছে। আমি বলতে চেয়েছিলাম যে, অনেস্ট অফিসার কনডেম্‌ড হল এবং ডিস অনেস্ট অফিসার রিওয়ার্ডেড হল।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**অধ্যক্ষ মহাশয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথা ঃ—

| বিষয় | সদস্য |
|---|---|
| ১। হুগলি জুট মিলে ধর্মঘট | : শ্রী কৃষ্ণদাস রায়, |
| ২। লেক থানার কেয়াতলা রোডে রেশন দোকানে ডাকাতি | : শ্রী কৃষ্ণদাস রায় এবং শ্রী রজনীকান্ত দলুই |
| ৩। গোয়াবাগান জনৈক তারকনাথ সাউ এর খুন হওয়া | : শ্রী রজনীকান্ত দলুই |
| ৪। বিবেকানন্দ রোডে জনৈক উদয় সিং-এর খুন হওয়া | : শ্রী রজনীকান্ত দলুই |
| ৫। চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতালে দুরবস্থা | : শ্রী রজনীকান্ত দলুই |
| ৬। উত্তরবঙ্গের উদ্বাস্তু ক্যাম্পে সরকারি সাহায্য দান | : শ্রী জয়ন্তকুমার বিশ্বাস. |
| ৭। হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা না হওয়ার সংবাদ | : শ্রী জয়ন্তকুমার বিশ্বাস |
| ৮। চোরাকারবার, দুর্নীতি প্রভৃতি অভিযোগের | |

ভিত্তিতে কলকাতা ও পশ্চিমবঙ্গ এনফোর্স- : শ্রী জয়ন্তকুমার বিশ্বাস
মেন্ট কর্তৃক ফৌজদারি মামলা দায়ের

৯। পুলিশের কাছে টাকা জমা দিয়ে রিক্সা-
ওয়ালাদের রিক্সা চালানোর ঘটনা : শ্রী রজনীকান্ত দলুই

১০। অ্যাডমিট কার্ড ছাড়াই ছাত্রদের বি এস সি
পার্ট ওয়ান পরীক্ষা দেওয়া : শ্রী রজনীকান্ত দলুই

১১। কলকাতার এনফোর্সমেন্ট-এর পুলিশ কর্তৃক
চোরাই ডিজেল উদ্ধার : শ্রী কৃষ্ণদাস রায় এবং
শ্রী কাজি হাফিজুর রহমান

১২। কলকাতার মদন গোপাল লেন-এ সরকারি
কর্মীর মৃতদেহ উদ্ধার : শ্রী কৃষ্ণদাস রায় ও
শ্রী কাজি হাফিজুর রহমান

১৩। ক্ষুদ্র শিল্প কর্পোরেশনের ম্যানেজিং ডিরেক্টর
অপসারণ : শ্রী কৃষ্ণদাস রায় ও
শ্রী কাজি হাফিজুর রহমান

14। Alleged corrupt activities of the
I.A.S. Officer at Siliguri : Shri Rajani Kanta Doloi

আমি হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা না হওয়ার সংবাদ বিষয়ের উপর শ্রী জয়ন্তকুমার বিশ্বাস কর্তৃক আনীত নোটিশ মনোনীতী করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয়, ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** ৯-৪-৮০ তারিখে উত্তর দেওয়া হবে।

## MENTION CASES

**শ্রী পঞ্চানন দিগপতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরি বিষয় আপনার সম্মুখে উপস্থাপিত করছি। বর্তমান খরা পরিস্থিতিতে ডি ভি সি জল না দেওয়া সত্ত্বেও খানাকুল থানার চাষীরা বর্তমানে বোরো ধান আবাদ করেছেন। কিন্তু সেই ধান বর্তমানে বাদামি শোষক পোকার আক্রমণে ব্যাপকভাবে নষ্ট হতে চলেছে। যাতে সত্ত্বর সরকারি সাহায্যে সেই ধান রক্ষা পায় তারজন্য আপনার মাধ্যমে আমি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী সন্তোষ বিষয়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র বিভাগের

এবং পুলিশ বিভাগের মন্ত্রী মহাশয়ের একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় গড়বেতা থানার অন্তর্গত ডাকিঘাট জঙ্গলে কিছুদিন পূর্বে একটি ট্যুরিস্ট বাসের উপর ডাকাতি করে সমস্ত লুঠ করে নেওয়া হয় এমন কি বাসের মেয়েদের উপর পাশবিক অত্যাচার করা হয়। এই জঙ্গলে প্রায়ই ডাকাতি করা হয় এবং বাস ট্রাকের সমস্ত মালপত্র লুঠ করে নেওয়া হয়। পুলিশ সম্পূর্ণ নিষ্ক্রিয় থাকে—আমার মনে হয় পুলিশের একাংশ এই সমস্ত ডাকাতির সঙ্গে জড়িত আছে। সেজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন অবিলম্বে এই বিষয়ের প্রতি দৃষ্টি দেন।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গে যারা ধূয়াহীন গুল তৈরি করে তাদের আজকে কি দুরাবস্থা সেটা আমি বলতে চাই। ১৯৭৬ সালে এই ব্রিজ কোক থেকে কোক ব্রিক তৈরি হত তখন তার দাম পড়ত ৯০ টাকা পার মেট্রিক টন। এই সরকার মুখে অনেক কথাই বলেন কিন্তু তারা দাম বাড়াবার পক্ষে কি রকম চেষ্টা চালিয়ে যাচ্ছেন সেটা আমি বলতে চাই। ৯০ টাকা পার মেট্রিক টন ব্রিজ কোকের দাম এই দুই আড়াই বছরে বেড়ে ২১৪ টাকা হয়েছে। এই দাম কামানোর চেষ্টা সরকার থেকে কথা হয় নি। স্যার, আপনার মাধ্যমে বলতে চাই প্রায় ৩০ হাজার লোক এই ইন্ডাস্ট্রির সঙ্গে জড়িত এবং ১ হাজার কোক ব্রিক ম্যানুফ্যাকচারিং ইউনিট আছে তারা প্রায় সবাই আজ বেকার হতে চলেছে। সব চেয়ে আশ্চর্যের বিষয় সোনাই ডিপো থেকে স্মল ইন্ডাস্ট্রি কর্পোরেশন ক্ষুদ্র ক্ষুদ্র ম্যানুফাকচারিং ইউনিটকে এই ব্রিজ কোক যেটা র-মেটিরিয়াল দেয় তারা এখনও কয়লার কোনও দাম বাড়ায়নি। কিছুদিন আগে ম্যানুফ্যাকচারিং ইউনিটকে তারা অফার করেছিল কিন্তু কোন অজ্ঞাত কারণে তারা এখন বলছেন ২০ টাকা দাম বেশি দিতে হবে। সুতরাং আপনার মাধ্যমে ক্ষুদ্র শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছ অনুরোধ করছি যাতে তিনি এই ব্যাপারটা দেখেন এবং দাম কমানোর উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন তা নাহলে এই ৩০ হাজার লোক এই ইন্ডাস্ট্রির সঙ্গে জড়িত আছে তারা বেকার হয়ে যাবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত সংক্ষেপে আমি সারবো। স্যার, প্রকাশ্য দিবালোকে পিটিয়ে মারা হয়েছে একজন কংগ্রেস আই কর্মীকে মেরেছে সি পি এম এর একজন পঞ্চায়েত সদস্য। আমি বিস্তারিত ঘটনার মধ্যে যাচ্ছি না—২৪ পরগনা জেলার হাড়োয়া থানার কুলটি গ্রামে বেহেতার আলীর বাড়ি তছনছ করা হয় এবং ন্যায় লোকাল সি পি এম-এর নেতৃত্বে তাকে পিটিয়ে মারা হয় এবং তার বাড়ি তছনছ করা হয়। আমি জানি এর কোনও বিচার হবে না তবুও ঘটনাটি অতি সংক্ষেপে এখানে জানিয়ে রাখছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয়ের প্রতি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে দেখলাম যে ৫ লক্ষ লিটার ডিজেল উদ্ধার করা হয়েছে। এতদিন আমরা শুনছিলাম যে পশ্চিমবঙ্গে ডিজেল পাওয়া যাচ্ছে না, কিন্তু দেখা গেল পশ্চিমবাংলা প্রচুর ডিজেল আছে কিন্তু অসাধু ব্যবসায়ী কালোবাজারি মুনাফাখোরিরা তারা ডিজেল চারিদিকে লুকিয়ে রেখেছে—পুলিশের সহযোগিতায় এবং আমার মনে হয়, আমার পূর্ণ বিশ্বাস যে মন্ত্রী সভার কিছু সদস্যদেরও এতে সমর্থন আছে তা নাহলে এত

তেল লুকিয়ে রাখা সম্ভব নয়। আজকে পুলিশ ৫ লক্ষ লিটার তেল খুঁজে পেল কি করে। এখনও অনেক তেল আছে পুলিশ খুঁজছে না।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মেদিনীপুর জেলার রামনগর থানায় দেপাল গ্রামে একটা জোত পুকুর ছিল। সেই পুকুরের উপর হাইকোর্টের ইনজাংশন থাকা সত্ত্বেও অসামাজিক কার্যে লিপ্ত একদল লোক দলবদ্ধ হয়ে সেই পুকুর থেকে কয়েক মণ পোনা মাছ তুলে নিয়েছিল। তারা হাইকোর্টের ইনজাংশনকে অমান্য করে আবার সেখানে পাম্পিং মেশিন বসিয়েছে এর ফরে পুকুরের জল নিঃশেষ করে দিচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, রামনগর থানায় জি ডি করা হয়েছে, জি ডি নং ৯৩৬, ২৬/৩/৮০ কোনও প্রতিকার হয়নি। এই বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই বিষয়ে ইনজাংশনের একটা কপি এবং এ ডি, এম এ-র একটা অর্ডার ও তার সঙ্গে একটা দরখাস্ত আপনার মাধ্যমে দিচ্ছি।

**শ্রী কাজি হাফিজুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মেদিনীপুর জেলার খড়গপুর লোকাল থানার চাংগোয়াল গ্রামে কোনও পশু হাসপাতাল নেই। সেইজন্য সেখানে পশু মহামারিতে মারা যাচ্ছে। চাংগোয়াল স্বাস্থ্য কেন্দ্রের নিকট একটা পশু হাসপাতাল স্থাপন করার জন্য ওখানকার অধিবাসীরা দরখাস্ত করা সত্ত্বেও কোনও ব্যবস্থা হয়নি। সেখানকার লোকেরা খরচা দিয়ে হাসপাতাল করতে রাজি আছে। সেই সম্পর্কে সেখানকার গ্রামবাসীদের একটা দরখাস্ত আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে পেশ করছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, 'ভূমিলক্ষ্মী' পত্রিকাতে বেরিয়েছে। এতে পরিষ্কার বলা আছে যে যাতে গ্রামাঞ্চলের লোকেরা কাজ পায় সেজন্য সেখানে কর্মী নিয়োগ করা হবে, যেসব জব অ্যাসিস্ট্যান্ট নিয়োগ করা হবে এবং সেখানে প্রথমে ছিল যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া হবে। কিন্তু পরে ঠিক হল যে মন্ত্রী এবং ক্যাবিনেট ঠিক করল যে, না বি ডি ও, এস ডি ও এবং স্থানীয় এম এল এ, মিলে করা হবে। পরে দেখা গেল যে এম এল এরা ভীষণভাবে বিক্ষুদ্ধ হচ্ছে সরকারি পক্ষের। তারা এস ডি ও বি ডি ও-কে থ্রেট করছে যে আমাদের ক্যান্ডিডেটকে নিতে হবে। দেখা গেল যে মৌখিক পরীক্ষাতে যেখানে বি এ (অনার্স) পাশ করেছে ছেলেরা তারা পেয়েছে শতকরা ৪৫ আর সেখানে স্কুল ফাইনাল পাশ করেছে যারা তারা পেয়েছে শতকরা ৯৫। এই ভাবে লিস্ট করা হচ্ছে।

**Mr. Speaker ;** I do not allow this. I expunge the whole portion.

(Noise)

**শ্রী নীহারকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে স্বাস্থ্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবার জন্য অনুরোধ করছি। ব্যারাকপুরের জনবহুল শিল্পাঞ্চলে একমাত্র যক্ষা হাসপাতাল এক মাস ধরে বন্ধ হয়ে রয়েছে এবং হাজার হাজার যক্ষা রোগী চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছে। এই হাসপাতালটি একটি বেসরকারি প্রতিষ্ঠান পরিচালনা করেন এবং সরকারি অনুদানে এটি পরিচালিত হচ্ছে। সেই বেসরকারি প্রতিষ্ঠান তাদের অবহেলা

জন্য হাসপাতালটি সঙ্কটাপন্ন অবস্থায় এসে দাঁড়িয়েছে। হাসপাতালের কর্মচারিরা তাদের ন্যূনতম বেতন না দেবার দরুন আজকে প্রায় একমাস ধরে তারা ধর্মঘট করে বসে রয়েছে, হাসপাতালে সমস্ত কাজকর্ম বন্ধ। সুতরাং অবিলম্বে এই হাসপাতালটি অধিগ্রহণ করে নেন এই আবেদন আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আমি রাখছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন ব্যারাকপুর জনবহুল শিল্পাঞ্চলে মাত্র একটি যক্ষা হাসপাতাল রয়েছে এবং সেই হাসপাতালটি বন্ধ থাকার দরুন হাজার হাজার যক্ষা রোগী তারা চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছে। এই প্রতিষ্ঠান যারা পরিচালনা করছেন তাদের অবহেলার জন্য হাসপাতালের কর্মচারিরা বেতন না পাওয়ার জন্য ধর্মঘট করে আছেন যার ফলে হাসপাতাল বন্ধ হয়ে আছে এবং হাজার হাজার লোক চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। সুতরাং অবিলম্বে এই হাসপাতালটি অধিগ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ভূমিলক্ষ্মী পড়ছি না।

**Mr. Speaker :** I have not said that you have read from ''Bhumi Lakshmi'' এই সময়ে অ্যাডমিনিস্ট্রেটিভ ম্যাটারস নিয়ে আলোচনা করা যায় না। রুল ৩৫১ টা দেখবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আপনিও দয়া করে ৩৫১টা দেখুন। সেখানে আছে, লোকাল ইনসিডেন্ট বলে কিছু নেই, আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে এই রকম ম্যাটার থাকলে উইথ রিজনস বলব This is a matter of relating to something else. এটা যদি হয় তাহলে ৩৫১ কোনও বার নেই।

**মিঃ স্পিকার ঃ** আমি পড়েছি।

**শ্রী চিত্তরঞ্জন মৃধা ঃ** আমি সুন্দরবন অঞ্চলের ক্যানিং, বাসন্তি, গোসাবা থানার কথা বলছি, সেইসব জায়গায় প্রবল বর্ষণের ফলে তরমুজ, উচ্ছে ইত্যাদি একেবারে নষ্ট হয়ে যাওয়ার পর সাধারণ মানুষের খুব ক্ষতি হয়েছে, সেজন্য কৃষি এবং ত্রাণমন্ত্রীকে অনুরোধ করব যে এইসব অঞ্চলে ঋণ মুকুব করা হোক এবং বোরো ধানের বীজ বিনামূল্যে চাষীদের মধ্যে সরবরাহ করা হোক।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয়কে দৃষ্টি আকর্ষণ করে বলছি যে সরকারের ট্যুরিস্ট লজের ফ্ল্যাট রেটে সরকার ৭৫-১০০ ভাগ ভাড়া বাড়িয়ে দিয়েছেন। এর ফলে স্কোপ অফ ট্যুরিজম কমে যাবে। সেজন্য অনুরোধ করব, ফ্ল্যাট রেটে এই রকম ভাবে বাড়াবেন না, বিশেষ করে নর্থ বেঙ্গলে।

**Mr. Speaker :** This is not the object of this rule. এটা আপনি ৩৫১ এ রেজলিউশন আকারে আনুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি স্যার, এটা একটু বিবেচনা করুন যে সমস্ত জায়গায় এখনও ট্যুরিজম ডেভেলপ করেনি, সেখানে যাতে ট্যুরিজমের স্কোপ হয় এবং তার জন্য

এইভাবে ফ্ল্যাট রেটে ভাড়া না বাড়িয়ে নতুন করে যাতে ট্যুরিজম প্রোমোট করতে পারেন তার জন্য ইনসেনটিভ দেওয়া হোক, এটাই আমি আপনার কাছে অ্যাপিল করছি। এমন অনেক জায়গা আছে যেখানে ফাঁকা পড়ে থাকে, অথচ সেখানেও ফ্ল্যাট রেটে করলে বেড়ে যাচ্ছে। একেইতো মধ্যবিত্ত বাঙালিরা করভারে জর্জরিত, এরজন্য আমি অনুরোধ করছি যে এই দিকটা একটু বিবেচনা করুন।

**শ্রী গঙ্গাধর নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সোনারপুরে যে হেলথ সেন্টার আছে সেখানে কোনও অ্যাম্বুলেন্স নাই, সেখানে যাতে একটি অ্যাম্বুলেন্স থাকে তার জন্যই আমি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ মফঃস্বলের যে সমস্ত গরিব মানুষ কলেরা বসন্ত এবং ডেলিভারি কেসে পড়ে, তারা অনেক সময় যানবাহন না থাকার জন্য পথেই মারা যায়। সেজন্য যাতে সেখানে সেই হেলথ সেন্টারকে একটি অ্যাম্বুলেন্সের ব্যবস্থা হয়, তার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহাবাচ্চা মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিম দিনাজপুরে চোপড়া থানার মধ্যে একটা রাস্তা আছে—রামগঞ্জ থেকে লক্ষ্মীপুর গোয়াবাড়ি রাস্তা বহুদিন থেকে মেরামত হয়নি, অর্ধেক রাস্তা ভেঙে গিয়েছে, বোল্ডার অনেক জায়গায় উঠে গেছে, গাড়ি চলাচল বন্ধ ছিল এক বছর যাবত, তারপর পঞ্চায়েত থেকে মাটি দিয়ে সেই রাস্তা চালু করেছে। এই রাস্তা যাতে শীঘ্র মেরামত করা হয়, সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা রাস্তা আছে—চোপড়া থেকে উদ্রাল পর্যন্ত সেই রাস্তার উপর একটি পুল আছে, সেই পুলের কাজ অর্ধেক করে রেখে দেওয়া হয়েছে। আমি আশাকরি মন্ত্রী মহাশয় এদিকে একটু লক্ষ্য দেবেন এবং এই রাস্তাগুলি যাতে মেরামত হয় শীঘ্র তার ব্যবস্থা করবেন, নইলে জনসাধারণের বিশেষ অসুবিধা ঘটছে।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার কানাই নগর নারায়ণপুর নং ২ ছোটকা গ্রাম পঞ্চায়েত এলাকায় একদল দুষ্কৃতকারী যাদের সাথে বাংলাদেশি দুষ্কৃতকারীদের যোগাযোগ এবং সম্পর্কে আছে, যাদের হাতে অস্ত্রশস্ত্র আছে, যারা কংগ্রেসি এবং কায়েমি স্বার্থের সমর্থক, তারা ঐ এলাকায় নানা অসুবিধার সৃষ্টি করছে অপরাধমূলক কাজ করছে। তাদের আক্রমণের লক্ষ্য বস্তু মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমর্থক। গত কয়েকদিন আগে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমর্থক ছোট দোকানদার যার নাম হচ্ছে নারায়ণচন্দ্র বিশ্বাস, তার বাড়িতে ডাকাতি করে তার সর্বস্ব নিয়ে গেছে, সব চেয়ে দুঃখজনক হল, এই গরিব ভদ্রলোকের বাড়িতে ইতিপূর্বেও আরও দুবার ডাকাতি হয়েছে। আমি তাই মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই এলাকায় দুষ্কৃতকারীদের দমন করার জন্য পুলিশ যাতে আরো তৎপর হয় তার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের জনজীবনের একটি গুরুত্বপূর্ণ ঘটনার দিকে মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ

করছি। স্যার, ১০০ বছরেরও বেশি পুরানো এশিয়াটিক সোসাইটি এই সংগঠনটির অস্তিত্ব আজ বিপন্ন হয়ে পড়েছে। এর জন্য যে তদন্ত কমিটি হয়েছিল যার সভাপতি ছিলেন ডঃ প্রতুল গুপ্ত, সেই কমিটির রিপোর্ট গত ১০ই মার্চ প্রকাশিত হয়েছে। সেই রিপোর্টে দেখা যাচ্ছে অবিলম্বে যদি সরকার ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে এই সাংস্কৃতিক ঐতিহ্যসম্পন্ন সংগঠনটি বিপন্ন হয়ে পড়বে। স্যার, এখানে লক্ষ লক্ষ টাকা মূল্যের বহু মূল্যবান সব পান্ডুলিপি, তৈলচিত্র, মুদ্রা ইত্যাদি গুরুত্বপূর্ণ সব জিনিস রয়েছে, সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে বা চুরি হচ্ছে। অবিলম্বে রাজ্য সরকার যাতে ব্যবস্থা অবলম্বন করেন সেইজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ১৭-৩-৮০ তারিখে গোঘাট ব্লকে কুলতলি গ্রামে গম তোলা নিয়ে যে সংঘর্ষ হয় ফরোওয়ার্ড ব্লকের মাননীয় সদস্যগণ বার বার তা অসত্য বলে উল্লেখ করেন। আমি গোঘাটে গিয়েছিলাম, ঘটনা সত্য। ফরোওয়ার্ড ব্লকের পঞ্চায়েত সমিতির সদস্য আতাউল হক, তার নেতৃত্ব দেয়। জমির মালিক এবং থানার পুলিশদের প্রচুর মারধোর করে এবং পুলিশের কাছ থেকে তিনটি বন্দুক লুঠ করে নেয়। পরে ১৮-৩-৮০ তারিখে এস পি সহ পুলিশ তল্লাসী করে আতাউল হকের বাড়ির উপর তলা থেকে তিনটি বন্দুক উদ্ধার করে। পুলিশের জামা, টুপি ছিঁড়ে দেয়। সুরেশ সিং নামে একজন কনস্টেবল গুরুতর আহত হয়। প্রথমে তাকে রামজীবনপুর হাসপাতালে, পরে কামারপুকুর হাসপাতালে নিয়ে যাওয়া হয়। অবস্থা খারাপ হওয়ায় হুগলির ইমামবাড়া হাসপাতালে তাকে ভর্তি করা হয়েছে। আমি ঐ দিকে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৪ পরগনা জেলার সন্দেশখালি থানার অন্তর্গত খুলনা গ্রাম পঞ্চায়েতের অধীন ধামাখালিতে জোতদাররা কংগ্রেস (ই)-র সহযোগিতায় ব্যাপকভাবে চাষীদের উচ্ছেদ করার ষড়যন্ত্র করেছে। সেখানে গরিব চাষী যারা ছিল তাদের উচ্ছেদ করে তাদের মনোনীত বা পছন্দমতো লোকেদের তারা সেখানে বেআইনিভাবে বসবার চেষ্টা করছে। এখানে এক কংগ্রেস নেতা জনসভা করার পর এই কাজ ব্যাপক ভাবে চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি এই দিকে আকৃষ্ট করে বলছি, বেআইনিভাবে এই যে কৃষক বা ভাগচাষীদের উচ্ছেদ করা হচ্ছে এটা যাচ্ছে অবিলম্বে বন্ধ হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মালদহ জেলার বিশেষ করে বিহার এবং বাংলাদেশ সীমান্তে আইনশৃঙ্খলা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। প্রতিদিন সেখানে ডাকাতি হচ্ছে। স্যার, এই প্রসঙ্গে আমি একটি ভয়াবহ ঘটনার কথা বলছি। সেখানে পুলিশের উপর মানুষের কোনও বিশ্বাস নেই। গত ২৪শে মার্চ বিহার থেকে প্রায় এক হাজার লোক এসে বাংলাদেশের ৭জন লোককে চোর বলে সন্দেহ করে বিহারে নিয়ে চলে যায় এবং তাদের মধ্যে ৬ জনকে অন্ধ করে দেয় এবং তা করে থানায় জমা দিয়ে দেয়। বাংলাদেশের পুলিশ দাঁড়িয়ে থাকলেও তাদের সামনেই এখান থেকে ৭ জনকে ধরে নিয়ে যায় এবং নিয়ে গিয়ে

প্রকাশ্য দিবালোকে তাদের অন্ধ করে দেয় এবং তা করে বিহারের থানায় জমা দিয়ে দেয়। স্যার, আমাদের মালদহ জেলাতে এমনিতেই অপরাধের সংখ্যা বৃদ্ধি পেয়েছে, লোকসংখ্যা বেড়েছে কিন্তু সেই অনুযায়ী পুলিশ নেই তার উপর সেখান থেকে পুলিশ শিলিগুড়িতে নিয়ে যাওয়া হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, এ ব্যাপারে একটা ব্যবস্থা কিছু করুন। সেখানে এইভাবে যে ৬ জন লোককে অন্ধ করা হল এরজন্য কে দায়ী হবে? আমি এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা** (পিংলা) **:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার নারায়ণগড় থানার তিন নং অঞ্চলের মাস্তুরিয়া গ্রামে কতিপয় দুর্নীতিপরায়ণ ব্যক্তি যাদের নাম রামজিৎ হাঁসদা, কেনারাম সরেন প্রভৃতি আরও অনেকে গ্রামীণ একটি সমস্যার ব্যাপারে শান্তিপ্রিয় সাধারণ মানুষদের খুব মারপিঠ করে এবং সমর নায়েক বলে একজনকে একেবারে প্রাণে মেরে দেবে এইরকম অবস্থা করে। এই অবস্থায় গ্রামের লোকরা ঝাঁপিয়ে পড়ে এবং তার প্রাণ রক্ষা করে। এখন তাকে শাসাচ্ছে এই বলে যে প্রাণে মেরে দেবে এবং তাকে যারা সমর্থন করেছিল তাদেরও প্রাণে মেরে দেবে বলে শাসাচ্ছে। এই সমস্ত খবর থানায় দেওয়া হয়েছিল কিন্তু থানার ও সি কেয়ার নেন নি। এখানে শান্তি বিঘ্নিত হচ্ছে। এখানে যাতে শান্তি স্থাপিত হয়, গ্রামের লোকরা যাতে গ্রামে থাকতে পারে এবং যাতে দুর্নীতিপরায়ণ লোকদের শাস্তি হয় তারজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মারফত সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০শে ফেব্রুয়ারি, ১৯৮০ তারিখে পুরুলিয়া জেলার ছররা এফ সি আই গোডাউন দেখার জন্য একটি ক্যাম্প আছে, সেটা রক্ষণাবেক্ষণের ভার সি আর পি-র হাতে ছিল, কিন্তু উক্ত তারিখে সেই সি আর পি উঠিয়ে নেওয়া হয় এবং রাজ্য পুলিশের হাতে সেটা রক্ষণাবেক্ষণের ভার দেওয়া হয়। সেখানে প্রচুর গম স্টক ছিল। এখন দেখা যাচ্ছে সেই গম আর মানুষের খাবার উপযোগী নয়। এই গম খেলে মানুষের ভীষণ ক্ষতি হতে পারে। মানুষ অন্ধ হয়ে যেতে পারে, বিকলাঙ্গ পর্যন্ত হতে পারে। কিন্তু সি আর পি উঠিয়ে নেবার পরে দেখা যাচ্ছে রাজ্য পুলিশ ৫/৭/১০ টাকা দিয়ে বস্তার পর বস্তা খাবার জন্য গম বের করে দিচ্ছে। সরকারি পুলিশ এই জিনিস বন্ধ করার কোনও রকম চেষ্টা করছে না। এই জিনিস যদি চলতে থাকে তাহলে মানুষের ভীষণ ক্ষতি হবে পারে। তাই এদিকে দৃষ্টি দেবার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। দরিদ্র এবং প্রকৃত জমির মালিকরা সরকারি আমলাদের পাল্লায় পড়ে কিভাবে হয়রানি হচ্ছে তারই একটা উদাহরণ আপনার সামনে তুলে ধরছি। আমাদের পশ্চিমদিনাজপুর জেলার কুশমন্ডী থানায় একটি ইঁটের ভাটা তৈরি করার জন্য ১৯৫৬/৫৭ সালে রাজ্য সরকার জমি অধিগ্রহণ করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত সেই সমস্ত প্রকৃত জমির মালিকরা তাদের কমপেন্সেসন পাননি। আমি তাই আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি যাতে প্রকৃত দরিদ্র জমির মালিকরা তাদের ক্ষতিপূরণ পান তার

ব্যবস্থা করুন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। আপনি ৩৫১ ধারার কথা উল্লেখ করলেন। স্যার, ৩৫১ ধারাটি দয়া করে একটু দেখুন। এখানে বলা হচ্ছে, A member who wishes to bring to the notice of the House any matter which is not a point of order shall give notice to the Secretary in writing stating briefly the point which he wishes to raise in the House together with reason for wishing to raise it.

**মিঃ স্পিকার ঃ** আপনি শেষ পর্যন্ত পড়ুন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** তারপর আরও বলা হচ্ছে and he shall be permitted to raise it only after the speaker has given his consent and at such time and date as the Speaker may fix. আপনি কনসেন্ট দিয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** আমাকে এবার থেকে কি করতে হবে সেটা তাহলে বলুন প্রত্যেক দিন মেনশনের আগে আমাকে ক্যানসেল করতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি তাই করবেন।

**মিঃ স্পিকার ঃ** দেন ইট ইজ ভেরি গুড। কিন্তু যেহেতু আপনারা এখানে এসে পর্যন্ত দিতে থাকেন সেই জন্য আপনাদের সেই লিবার্টি এক্সসাইজ করতে দিই উইদাউট এক্সাসাইজিং মাই পাওয়ারস। এটা করার ব্যাপারে আমি যখন আপনাকে অনুরোধ করছি আপনি বসুন, বলবেন না, তখন আপনি অস্বীকার করলে আমার মুশকিল হয়ে যায়। ঠিক আছে, এবার থেকে আর সেটা করব না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি তো এক্সপাঞ্জ করে দিয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** এক্সপাঞ্জ কেন করেছি? আপনি পারসিসটেন্টলি বলছিলেন বলেই এক্সপাঞ্জ করেছি। আপনাদের মেনশন আগে একজামিন করে তারপর পারমিশন দিতে হয়। কিন্তু সে সময় আছে কিনা দেখুন। সেটা দিলে ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলবেন পারমিশন চাই। কিন্তু আমি জেনারেল কমন কনসেন্টে চালিয়ে যাচ্ছি। তারপর আপনাদের অনুরোধ করছি এটা করবেন না—তখন যদি ইনসিস্ট করতে থাকেন পয়েন্ট অব অর্ডার, প্রিভিলেজ তুলতে থাকেন—আপনি জিনিসটা বুঝুন—আমি অ্যাকসেপ্ট করিনি। তারপর আইনটা দেখুন মেনশন কি করতে পারেন? যেখানে অন্যভাবে মেনশন করবার সুযোগ পাচ্ছেন না—যেটা নিয়ে রজনীবাবু বলছেন, বাজেটে এর আগেই তিনি মেনশন করেছেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** বাজেটে কি বলেছি?

[2-40 — 2-50 p.m.]

**মিঃ স্পিকার ঃ** বাজেটে আপনি অ্যাপয়েন্টমেন্ট অব জব অ্যাসিস্ট্যান্টস সম্পর্কে বলেছেন। **(ভয়েসঃ শ্রী রজনীকান্ত দোলুই ঃ—এটা আরও সিরিয়াস ব্যাপার)** আমার কথা হচ্ছে হোয়েন আই আস্ক—আপনাদের লিবার্টি দিয়েছি আপনারা আসুন—১১টার মধ্যে দিলে—

হাউস বসছে এমন সময় দিয়ে যাচ্ছেন, তখন আমার একজামিন করার কোনও ক্ষমতা থাকে না। সুতরাং যখন কাউকে বলি বসুন, তখন বলেন মেনশন করতে দেওয়া হচ্ছে না। এটা ডেলি কার ব্যাপার। আজকে যেমন ৩২/৩৩টা মেনশন আছে।

(গোলমাল)

আমি যদি রিকোয়েস্ট করি যে বসে পড়ুন তাহলে আপনার সেটা মানা উচিত। আর একদিন যদি মেনশন না করেন তাতে কি এসে যায়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সিদ্ধান্ত এই হাউসে চূড়ান্ত। আমরা বাজেটে আলোচনা করেছি এবং অনেক দিন ধরে হাউস চলছে এবং তাতে অনেকের ফ্যাগিট হওয়ার সম্ভাবনা আছে। স্যার, আপনি আমাদের লিবার্টি দেন তার জন্য আমরা আপনার কাছে কৃতজ্ঞ এবং আপনি আমাদের অ্যাকোমডেট করার চেষ্টা করেন এটাও আমরা লক্ষ্য করেছি। আমাদের যেগুলি গুরুত্বপূর্ণ বিষয় বলে মনে হয় সেগুলি আপনার কাছে দিই। কিন্তু যে লিবার্টি আপনি আমাদের এক হাতে দিয়েছেন সেটা আপনি আর এক হাতে কেটে নেবেন এটা আমরা একেবার আপনার কাছে আশা করি না। এখানে আপনি বললেন যে আগে স্ক্রুটিনি করবেন তা না হলে আপনি আমাদের সুযোগ দেবেন না। স্যার, তিনটি সাবমিশন আপনার কাছে আছে। স্যার, কোয়েশ্চেন এবং মেনশন মেনলি অপোজিশন বেশি দেয়। কিন্তু এখানে অপোজিশন-এর সংখ্যা কম তাই অপোজিশনকে একটু বেশি সুযোগ দেওয়া দরকার। আপনার কাছে আমাদের অ্যাপিল এটা আপনি একটু বিবেচনা করে দেখবেন।

**মিঃ স্পিকার ঃ** আমি তো একবারও বলি নি যে সুযোগ দেব না। এই নিয়ে আর আলোচনা দরকার নেই। আমি এক্সপাঞ্জ অর্ডার ছেড়ে দিচ্ছি।

**(Vioces for Congress Bench : Thank You)**

**মিঃ স্পিকার ঃ** তবে এটাও আপনারা দয়া করে দেখবেন সব ব্যাপার আপনারা এখানে আনতে চান। এটা কি করে সম্ভব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, সেটা হচ্ছে উল্লেখের সময় সত্য বাপুলি মহাশয় যে ডিজেল চোরাই ধরা পড়েছে সেই সম্বন্ধে বলতে গিয়ে উনি বলেছেন সম্ভবত মন্ত্রী সভার কিছু কিছু সদস্যরা এর সঙ্গে জড়িত আছে। এত বড় কথা বলার অধিকার কে ওকে দিয়েছে সেটা জানতে চাই। এতবড় আটারলি ডিফামেটারি কথা মন্ত্রী সভার সদস্য সম্পর্কে বলার অধিকার কারও নেই। হয় উনি উইথড্র করুন আর না হয় আপনি ওটা এক্সপাঞ্জ করে দিন। এই রকম একটা রেসপনসেবল আটারেন্স মন্ত্রী সভার সদস্যদের সম্পর্কে করা হয় তাহলে সেটা রেকর্ডে থাকা উচিত নয় বলে মনে করি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব পারসোনাল এক্সপ্ল্যানেসন, উনি যেটা বললেন অমলেন্দ্রবাবুর বয়স হয়েছে বোধ হয় তাই ওনার কানে শোনার সুবিধা হয়েছে।

(গোলমাল)

এই রকমভাবে যদি হয় এবং কালোবাজারি মজুতদার এদের ধরা হচ্ছে না। তাহলে এতে মন্ত্রী সভার সমর্থন থাকতে পারে।

## Presentation of Report of the Committee on Public Undertakings (1979-80)

**শ্রী কমল সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামাপদ মুখার্জি মহাশয় উপস্থিত না থাকায় আপনার অনুমতি নিয়ে আপনার মাধ্যমে আমি এই হাউসে পাবলিক আন্ডারটেকিং কমিটির ১০তম রিপোর্ট পেশ করছি।

## Presentation of the Reports of the Committee on Public Accounts (1979-80)

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to present the Reports of the Committee on Public Accounts,1979-80 on the Appropriation and Finance Accounts of the State for the years 1972-73 and 73-74 and the Reports of the Comptroller and Auditor-General of India thereon so far as they relate to the Department of Education and Irrigation & Water-ways.

Sir, I also beg to present the Report of the Public Accounts Committee, 1979-80 on the action taken on the Report of the Public Accounts Committee, 1977-78 on the Advance Report of the Comptroller & Auditor-General of India for the year 1971-72 relating to expenditure on relief and rehabilitation of Bangladesh Refugees in 1971-72.

## LEGISLATION

## The West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Amendment) Bill 1980

**Dr. Ashoke Mitra :** Sir, I beg to introduce the West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

[2-50 — 3-00 p.m.]

**Dr. Ashoke Mitra :** Sir, I beg to move that the West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Amendment) Bill, 1980, be taken into consideration. আমি এই সংশোধনীর ব্যাপারে আমার বাজেট বিবৃতিতে বলেছি। তবে এটা এই হাউসে উত্থাপন করতে একটু দেরি হল। কারণ পণ্য প্রবেশ কর সম্পর্কে যে কোনও আইন আনতে গেলে রাষ্ট্রপতির সম্মতির প্রয়োজন। সেই সম্মতি অত্যন্ত

দেরিতে পৌঁচেছে বলে এই সংশোধনী আইনটা দেরি করে উত্থাপন করতে হয়েছে। এই আইনের প্রধান উদ্দেশ্য যেটা আমি বলেছি যে সিগারেট, চুরুট এই সমস্ত দ্রব্যের উপর কর বাড়ানো এবং সেই সঙ্গে তামাকের উপরও কর বাড়ানো। কারণ আমাদের সংবিধানে আদি অধিকার ছিল যে বিক্রয় কর আমরা বসাতে পারতাম। সেই অধিকার ১৯৫৭ সালে কেন্দ্রীয় সরকার কেড়ে নেন। এই ব্যাপারে কেন্দ্রের সঙ্গে আমরা একটা মামলায় লিপ্ত আছি। ইতিমধ্যে যাতে কিছু পরিমাণ রাজস্ব এই খাতে সংগ্রহ করতে পারি সেজন্য এই প্রস্তাবটি রাখছি। এই সুযোগ গ্রহণ করে ২টি আলাদা উদ্দেশ্য সাধন করবার চেষ্টা করেছি। একটা হচ্ছে ১৯৬২ সালের আইনে যে ব্যবস্থা করা হয়, তখন বিভিন্ন দ্রব্য স্থানীয় এলাকার মধ্যে ঢুকতে গেলে কর বসানো হত। কিন্তু আমের ক্ষেত্রে এলাকার নির্ধারণ করা হয়েছিল এক রকম, আর তামাকের ক্ষেত্রে অন্য রকম। কাজেই বিভিন্ন রকম এলাকায় কর নির্ধারণ করা হয়েছিল। তার মানে দ্রব্য বিশেষে এলাকার হের ফের করা হত। তার ফলে যারা কর দিতেন তারাও বিভ্রান্ত হতেন এবং যারা কর সংগ্রহ করতেন তারাও বিভ্রান্ত হতেন। আমি সেই জন্য এই প্রস্তাব রাখছি। এখন থেকে পণ্য প্রবেশ কর দিতে হবে, একমাত্র যখন জিনিস পত্র কলকাতার মেট্রোপলিটন অঞ্চলে ঢুকবে—কলকাতার মেট্রোপলিটন অঞ্চলের যে ব্যাখ্যা আছে, ১৯৭২ সালের আইনে তা দেওয়া আছে। দ্বিতীয়ত বলছি ১৯৬২ সালে যখন আইন পাস করা হয়েছিল তখন কর নির্ধারিত হত টাকা, আনা পাই এবং মন, সের ইত্যাদি ওজন অনুযায়ী, আমরা যেহেতু এখন দশমিক প্রথায় চলে গেছি, আমি সুযোগটা গ্রহণ করছি যে কর বিন্যাসটা নতুন করে দশমিক প্রথায় অন্যান্য দ্রব্যের ক্ষেত্রেও নতুন করে বিন্যাস করছি। এই হচ্ছে দুটো উদ্দেশ্য। প্রধান উদ্দেশ্য হচ্ছে কর বাড়ানো। আশা করছি যে এর ফলে সিগারেট যারা খান তারা একটু কম পান করবেন, তাতে স্বাস্থ্যের পক্ষে উপকার হবে। সেই আশাটা যদি আমার পূরণ হয় তাহলে রাজস্বের পরিমাণ একটু কম সংগৃহীত হবে। স্বাস্থ্য লোকের ভাল হোক, রাজস্ব কম আসুক। তার সঙ্গে দুটো গৌণ উদ্দেশ্য ছিল। আর কথা বাড়াব না। আশা করি সকলে এটি গ্রহণ করবেন।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের স্থানীয় ক্ষেত্রে পণ্য প্রবেশ কর সংশোধন বিধেয়ক ১৯৮০, শুনতে শুনতে আমার মনে হল মাননীয় অর্থমন্ত্রী একটা উভয় সঙ্কটে পড়েছেন। একদিকে তিনি অধিক মাত্রায় সচেতন কেন্দ্রের সীমিত অর্থনৈতিক ক্ষমতা সম্বন্ধে, আর এক দিকে তিনি সচেতন, তার মধ্যে অসীম জনগণের কল্যাণ করবার বাসনা সম্পর্কে। আরও সচেতন অর্থমন্ত্রী মহাশয়, যে কেন্দ্রে বর্তমান যে সরকার উপস্থিত আছেন, সেই সরকার শুধু অকৃপণই নয় সঙ্গে সঙ্গে তিনি বিশেষ করে হিসাব নিকাশ সম্বন্ধে অত্যন্ত সচেতন। অতএব এই নানা বিধ সঙ্কটের মধ্যে পড়ে মাননীয় অর্থমন্ত্রী যে কোনও প্রকারে কিছু অর্থ সংগ্রহ করে জনগণের কল্যাণ করতে চান। এবং এই অর্থ সংগ্রহের অস্থিরতার মধ্যে যে স্ববিরোধ দেখা দিচ্ছে সে সম্বন্ধে মাননীয় অর্থমন্ত্রী সচেতন নয়। কারণ আমার মনে আছে যখন মূল বাজেট তিনি উপস্থিত করেছিলেন এবং তামাকের উপর ট্যাক্সের কথা বলেছিলেন, সিগারেট, চুরুট প্রভৃতির উপর কর বৃদ্ধির কথা বলেছিলেন, তখন তিনি বলেছিলেন যে বিড়ির উপর আমি কোনও ট্যাক্স বসাচ্ছি না। কারণ বিড়ি খান গরিব মানুষ, শ্রমিক, মজুর, কৃষক। এই সব গরিব মানুষের উপর যাতে কোনও চাপ না পড়ে তার জন্য

আমি বিড়িকে ট্যাক্স থেকে রেহাই দিয়েছি। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, তামাকের উপর ট্যাক্স বসিয়েছেন এবং এখানে এই বিধেয়কের অন্যতম উদ্দেশ্য হিসাবে বলছেন যে তামাক এবং তামাক জাত দ্রব্যের উপর কর বসানোর জন্য এই বিধেয়কের যে সংশোধন, তা তিনি প্রস্তুত করেছেন। তিনি বিড়ির উপর ট্যাক্স বসালেন না, গরিব মানুষের উপর করুণা করলেন। কিন্তু বিড়ি তৈরি হবে যে তামাক দিয়ে শুধু পাতা তো নিশ্চয়ই টানবে না। তার মধ্যে যে তামাক থাকবে, সেই তামাকের উপর আরও কর বসিয়েছেন আবার এইভাবে সংশোধন ট্যাক্স বসাচ্ছেন তার মধ্যে তিনি ট্যাক্স বসাচ্ছে, অতএব গরিব মানুষ—উনি অবশ্য আজ বলছেন, তারা যদি কম তামাক ব্যবহার করে তাহলে স্বাস্থ্যের উন্নতি হবে, ভাল হবে এবং তার মধ্যে দিয়ে যদি কিছু টাকা কম আসে তহবিলে তাতেও উনি প্রস্তুত। লোকের ভাল হোক, স্বাস্থ্য ভাল হোক এইগুলো উনি চাইছেন কিন্তু সংশোধনী বিলটা যদি আমরা পড়ি তাহলে দেখব নিঃসন্দেহে উনি কিছু টাকা সংগ্রহ করতে চেয়েছেন এবং যদি টাকা সংগ্রহের জন্য তামাকের উপর বা তামাক জাত দ্রব্যের উপর ট্যাক্স বসানো হয় তাহলে নিশ্চয়ই তার মধ্যে দিয়ে বিড়ির প্রতি যে করুণা করেছেন, তা আর করুণা থাকে না। কি পরিমাণ ট্যাক্স বসিয়েছেন, সেটা নিশ্চয়ই এখানে লক্ষণীয়। তিনি বলছেন স্মোকিং টোবাকো পাঁচ পয়সা পার গ্রাম, নিঃসন্দেহে ট্যাক্সের বোঝাটা অনেক বেশি। সঙ্গে সঙ্গে চুরুট যারা খান তাদের প্রতি তিনি করুণা করেননি আদৌ। কারণ যেখানে চুরুটের একটা স্টিকের দাম ১০ পয়সা সেখানে ১ পয়সা, আর ১০ পয়সার বেশি যে স্টিকের দাম সেখানে বাড়ল ২ পয়সা। অতএব ট্যাক্সের বোঝা কিভাবে বেড়েছে তা আমরা দেখছি। অর্থাৎ তার এই টাকা সংগ্রহের অস্থিরতার জন্য তার মূল উদ্দেশ্যের মধ্যে স্ববিরোধ দেখা দিয়েছে। মাননীয় অর্থমন্ত্রী সে সম্বন্ধে সচেতন নন, একথাই আমি বলতে চাইছি।

দ্বিতীয় কথা উনি বলছেন যে, উনি কোনও নতুন কর বসাননি, কেবল মাত্র এলাকা নির্ধারণ করেছেন। আগে বিভিন্ন এলাকায় বিভিন্ন পণ্যের জন্য প্রবেশ কর লাগত। এখন বিভিন্ন অসুবিধা দূর করার জন্য এলাকা নির্ধারিত করে দিয়েছেন। আগেকার যে করের হার ছিল সেটাকে এখন কেবল মাত্র মেট্রিক সিস্টেমের মধ্যে আনছেন, এইটুকু পরিবর্তন করছেন। যদি তাই হয়ে থাকে তাহলে ৬২ সালের যে বিল আমাদের কাছে রয়েছে, সেই বিলের এইটুকু সংশোধন করছেন, অন্য কোনও পরিবর্তন করছেন না। কিন্তু আমরা দেখছি আগের বিলের মধ্যে দিয়ে যা নেওয়া হচ্ছে তার চেয়ে কিছু বেশি এই বিলের বা সংশোধনীর দ্বারা নেওয়া হচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী একটু হিসাব করে দেখবেন, কেবলমাত্র ম্যাট্রিক পদ্ধতি করার জন্য পরিবর্তন করা হচ্ছে না, কিছু বাড়ানো হচ্ছে। আমরা অন্তত যতটুকু অঙ্ক বুঝি তাতে আমরা তাই দেখছি। উনি অঙ্কের পন্ডিত, আমি পন্ডিত নই, কিন্তু সাধারণ বুদ্ধিতে যেটুকু বুঝেছি সেটুকুতে তাই বুঝছি যে আপনি যেভাবে করের প্রস্তাব রেখেছেন সেইভাবে এটা গৃহীত হলে নিঃসন্দেহে আপনি দ্রব্য মূল্য বৃদ্ধিতে পরোক্ষভাবে কিছু ইন্ধন যোগাবেন, একথা বলতে আমার দ্বিধা নেই। কারণ এই ভাবে যদি প্রবেশ কর চালু রাখেন তাহলে নিঃসন্দেহে বাজার আরও আগুন হবে। আপনি লিমনের উপর ৪ টাকা ২ পয়সা পার ১০০ কেজি, রেখেছেন—আপনি রাখেননি হয়ত ৬২ সালের বিল রেখেছে বলছেন, কিন্তু আপনার সুযোগ ছিল সেটা কিছু কমানোর। আপনি বাজারে যান কিনা জানি না, আমরা যারা যাই আমরা

জানি আজকে এক জোড়া পাতিলেবু কিনতে হলে ৮০ পয়সা, ৯০ পয়সা লাগে। তাতে এই কর অব্যাহত থাকলে নিঃসন্দেহে দাম আরও বাড়বে এবং ওটা আমাদের কাছে বিলাসিতায় পরিণত হবে, প্রয়োজনীয় দ্রব্য বলে ক্রয় করতে পারব না। তেমনি বেদানা সম্বন্ধে যেটা বলেছেন ২ টাকা ৬৮ পয়সা পার ১০০ কিলোগ্রামস, সেটা শুনে মাননীয় সদস্যরা বেদানায় এতই বেদনা-কাতর যে আর কেউ তা কিনে খেতে পারবেন না। কাজেই এটার সম্বন্ধেও কিছু পরিবর্তন করবেন বলে আমরা আশা করেছিলাম। আপনি ৬২ থেকে ৮০ তে এসে অনেক কিছু পাল্টাবার দাবি করছেন, কিন্তু এই হারের কোনও পরিবর্তন করতে চাননি। কারণ ওখান থেকে টাকা পাওয়া যাচ্ছে, সুতরাং সেটার ব্যতিক্রম চাননা। আপনি এরিয়া একরকম করে দিয়ে কিছু ভাল ব্যবস্থা করতে চেয়েছেন।

[3-00 — 3-10 p.m.]

কিন্তু আমার প্রশ্ন হচ্ছে চেক পোস্টগুলিতে যখন লরি ভর্তি আম আসে তখন সেই আমগুলি আপনার চেক পোস্টের কর্মকর্তারা দিনের পর দিন আটকে রেখে দেয়—আম এমন বস্তু নিশ্চয়ই নয় যে, লরিতে অনেক দিন যাবত থাকলেও কোনও ক্ষতি হয় না কাঁচা আম পাকে এবং পাকা আম পচে এবং সেই আম যখন বাজারে আসে তখন আর সেই আমের প্রয়োজনীয়তা থাকে না। এই পদ্ধতিতে আজকে এই বিভাগ চলছে। কাজেই এই সমস্ত মালপত্র প্রয়োজনীয় কর নিয়ে ইমিডিয়েটলি চেক পোস্টের বাইরে পাঠিয়ে দিতে পারেন। সেই ব্যবস্থা যদি না করেন, তাহলে এক দিকে কর বসালেন, চেকপোস্ট করলেন, এরিয়াগুলি নিয়ন্ত্রিত করলেন, কিন্তু তার মধ্যে দিয়ে অপর দিকে আসল সমস্যার সমাধান করতে পারবেন না। আমি আর একটা কথা বলতে চাই, যে পথে মানুষ, গাড়ি, ঘোড়া আসে সেই সড়ক পথে আপনি ১৬১টি চেক পোস্ট বসিয়েছেন, কিন্তু সেই চেকপোস্টগুলির কাজকর্ম কেমন চলে, আপনার আকাঙ্খিত অর্থ তারা আদায় করছে কিনা আপনার রেট অনুসারে তারা কাজের রেট বহাল রাখছে কিনা তা দেখবার জন্য, অর্থাৎ এই চেক পোস্টগুলিকে চেক করার জন্য কোনও ব্যবস্থা কি করেছেন? আমরা সবাই জানি চেকপোস্টগুলি কিভাবে চলে। চেকপোস্টে যারা আছেন তারা কিন্তু দিব্বি বাড়ি করেন, গাড়ি করেন। আমরা দেখছি চেকপোস্টে নিযুক্ত কর্মচারিরা এত পয়সা পান যারজন্য ওখান থেকে বদলি হতে চান না। আমি শুনেছি, উলুবেড়িয়াতে যে চেকপোস্ট আছে সেখানে নাকি ঢালাও কারবার চলছে এবং লক্ষ লক্ষ টাকার মাল অবৈধভাবে বেরিয়ে আসছে। সরকার একটি পয়সাও পাচ্ছেন না, ঐ অফিসারদের পকেট ভরছে। এই অবস্থা দিনের পর দিন দেখছি। অতএব দুর্নীতি যদি বন্ধ করতে না পারেন আপনি যে হারেই কর বসান—ঐ বেদানা নিয়ে যতই বেদনা করুন আপনার বেদনা কিন্তু ঘুচবে না পশ্চিমবাংলার প্রয়োজনে অর্থ সংগ্রহ করা সম্ভবপর হবে না। আমি আর একটি কথা বলতে চাই, আপনি অবৈধ আমদানিকে রোখবার জন্য করের হার বসাচ্ছেন কিন্তু ঐ চেকপোস্টে চোখে ধুলো দিয়ে দিনের পর দিন কিভাবে মাল এখানে আসছে এবং বিক্রি হচ্ছে এবং কিভাবে মানুষ মুনাফা লুটছে সেটাকে রোধ করবার কোনও ব্যবস্থা করতে পারেন নি।

অতএব যদি স্মাগলিং বন্ধ করতে না পারেন তাহলে আপনি যেভাবেই এই কাজ

করুন আপনার আসল উদ্দেশ্য কিন্তু সম্পূর্ণ হবে না বলে আমি মনে করি। আপনি যে প্রস্তাব রেখেছেন তার মধ্যে আপনি যে হার স্বীকার করে নিয়েছেন সেই করের হার কিছু কমাবেন। যে উদ্দেশ্য নিয়ে বিলের সংশোধনী এনেছেন সেই তামাকের উপর যে তামাক গরিব মানুষেরা বিশেষ করে ব্যবহার করে বলেছেন আমি বলছি তাদের স্বাস্থ্যের কথা তামাকের দিক থেকে ভেবে কিছু লাভ নেই, এমনিতেই তারা দুবেলা দু-মুঠো খেতে পায় না, বাজারের জিনিস ক্রয় করতে পারে না, পুষ্টিকর খাদ্য জোটেনা, কমলালেবু, মোসম্বী লেবু তাদের ক্রয় ক্ষমতার বাইরে, তাতে করে তাদের ভাল স্বাস্থ্য হবার এমনিতেই কোনও সম্ভাবনা নেই। অতএব তামাকের উপর বাধা সৃষ্টি করে আপনি কি স্বাস্থ্য রক্ষা করবেন? বরং সরকারের স্বাস্থ্য খারাপ হয়ে যাবে। অতএব তামাকের উপর নতুন করে কর বসাবার চেষ্টা করবেন না। পরিশেষে আর একটি কথা বলব, এই সংশোধনী বিলকে সম্পূর্ণভাবে বিরোধিতা করতে পারছি না কারণ আপনাদের মতোন আমিও বিশ্বাস করি টাকা সরকারের চাই, আমি বিশ্বাস করি ম্যানি ইজ সুইটার দ্যান হ্যানি এটা আমরা মানি বলেই এই বিলকে আংশিক সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দিল্লি তছনছ করা মন্ত্রী মহাশয় এবার পশ্চিমবাংলা তছনছ সুরু করে দিয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলবার সময়ে পশ্চিমবাংলার সাধারণ চাষী, কৃষক এবং মেহনতি মানুষের কথা বলেন। উনি যে সংশোধনী এনেছেন তাতে দেখলাম উনি ট্যাক্স কতটুকু কম করছেন সেটা ওনার উদ্দেশ্য নয়, ওনার মুখ্য উদ্দেশ্য কি সেটা আমি আপনার মাধ্যমে বলছি। পশ্চিমবাংলায় যে টাকা আদায় হয় সেই টাকা যদি প্রকৃত আদায় হত তাহলে এই ট্যাক্স এবারে ছাড় দেওয়া যেত কিন্তু এই ডিপার্টমেন্টের দুর্নীতির ফলে এটা হতে পারেনি। আপনারা নিশ্চয়ই জানেন, ঐ চেকপোস্টের লক্ষ লক্ষ টাকা সরকারের পকেটে না এসে ঐ দপ্তরের সরকারি কর্মচারিদের পকেটে যায়। যে উদ্দেশ্য নিয়ে সরকার টাকা আদায়ের চেষ্টা করছেন সেটা সরকারি তহবিলে না এসে কিছু কিছু সরকারি কর্মচারীর পকেটে যায় এটা বোধ হয় পশ্চিমবাংলার অর্থমন্ত্রীর জানা আছে। কিন্তু তাঁর জানা থাকলে—আমার মনে হয় এবারে এই সংশোধনী প্রস্তাবে কিছু কিছু জায়গায় ছেড়ে দেওয়া উচিত ছিল। যে সমস্ত ক্ষেত্রে যেমন লেবু, আম ছোট ছোট জিনিসগুলি গ্রামবাংলা থেকে আসে সেগুলি শুধু পচেই যায় না, অন্যভাবেও নষ্ট হয়। সেগুলির উপর ট্যাক্স বেশি করে বসানোর ফলে আমার মনে হয় পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী বেশি অর্থ উপায় করবেন কিনা জানিনা কিন্তু তার এই প্রচেষ্টার ফলে কিছু সরকারি কর্মচারী রোজগার করতে পারবে এই বিশ্বাস আমার আছে। ১১নম্বর লাস্ট আইটেম তাতে বলা হয়েছে টোব্যাকো অফ এনি আদার ডেসক্রিশন ইনক্লুডিং র টোব্যাকো, আমার মনে হয় ওটা এক্সক্লুডিং র টোব্যাকো করলে উনি ভাল করতেন, কারণ উনি জানেন তামাক জাতীয় দ্রব্যে র টোব্যাকো বাদ দিলে সাধারণ কৃষকের সুবিধা হত। সেটা উনি করলেন না। ৬২ সালে ট্যাক্স সংশোধনীতে সেটার পরিমাণ ছিল এক টাকা, সে হিসাবে যে রেট ছিল তাতে কিন্তু কোনও ট্যাক্স ছিল না, পরে বসানো হয়েছিল, টোব্যাকো লিস্টে উনি সেটাকে এক্সক্লুডিং না করে ইনক্লুডিং র টোব্যাকো জুড়ে দিয়েছেন।

[3-10 — 3-20 p.m.]

বিধানসভার সদস্যদের জানাতে চাই যে পশ্চিমবঙ্গের চেক পোস্ট অতিক্রম করে বহু সদস্যই আসেন চেকপোস্টে কিরকম ঘুসের রাজনীতি চলে সেটা নিশ্চয় তাদের জানা আছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে ঐ এক থেকে ১৭ নম্বর আছে, ম্যাংগো, অরেঞ্জ, লেমন, গোয়াভা এই সমস্ত যেগুলি আছে সেগুলির উপর থেকে ট্যাক্স তুলে নিন। আপনি অবস্থাপন্ন লোক, কলকাতায় থাকেন, আপনার কাছে হয়ত এটা কিছুই নয় কিন্তু সাধারণ মানুষ যে একটু ফল খাবে তার উপর ট্যাক্স ধার্য করেছেন এটা তাদের পক্ষে নিশ্চয় বড় জিনিস। এদের উপর যে দুর্নীতির বোঝা পড়ছে সেই দুর্নীতির বোঝাটা আপনি ভাঙ্গতে পারবেন? আইটেম কমিয়ে দিলে যে কর্মচারিরা চেকপোস্টে বসে থাকে তাদের জুলুমবাজি কমে যাবে। ম্যানগো, অরেঞ্জ, লেমন এইগুলির উপর থেকে সমস্ত ট্যাক্স তুলে নেওয়া উচিত, মকুব করা উচিত। র টোবাকোর কথা বলছেন তাতে বসেছে রুপিস টু পার কেজি, যেটা বিড়ির উপর পড়ছে, লক্ষ লক্ষ লোক যেটা ব্যবহার করে সেটার উপর মস্তবড় ট্যাক্স বসানো হয়েছে, বলে আমার ধারণা। মন্ত্রী মহাশয়কে বলব তার যদি সুবুদ্ধির উদয় হয় পশ্চিমবাংলার অর্থনীতিকে যদি তছনছ করতে না চান, যদি পশ্চিমবঙ্গের ভাল চান তাহলে এটা তুলে নিন, উইথড্র করুন। দুটাকা রাখবেন না কমাবেন, র টোব্যাকো এক্সেম্প করবেন। আপনার মাধ্যমে আমি মন্ত্রী মহাশয়কে জানাতে চাই চেকপোস্টে যদি সততার সঙ্গে কাজ হয় সেখানকার দুর্নীতি যদি দূর করতে পারেন তাহলে আমার মনে হয় যে টাকাটা তিনি এখন পাচ্ছেন তার অনেক বেশি টাকা পাবেন। আইটেম কমিয়ে ছোট ছোট জিনিসের উপর ছাড় দিতে হবে। বিরোধী পক্ষ প্রস্তাব দিচ্ছে, সেই প্রস্তাব আমি অশোক মিত্র, অর্থমন্ত্রী মেনে নিলে খারাপ কাজ হবে, অপোজিশনের তরফ থেকে বলছে এই না ভেবে যদি তার সুবুদ্ধির উদয় হয়, হবে কিনা জানি না, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সদস্যদের অনুরোধ করছি প্রস্তাবটি আপনারা সমর্থন করবেন না। আপনারা এক মত হয়ে পেয়ারা—অরেঞ্জ—লেমন, র টোব্যাকো ইত্যাদির উপর থেকে যদি তুলে নেন ভাল হয়। সেইজন্য অনুরোধ করব আপনারা এই বিলের সম্পূর্ণ বিরোধিতা করবেন এবং অর্থমন্ত্রী মহাশয় কর চাপাবার যে ব্যবস্থা করছেন ছোট চাষীদের উপর সেখানে আমাদের সঙ্গে সুর মিলিয়ে তার বিরোধিতা করবেন।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, যে তিন চারটি প্রশ্ন মাননীয় সদস্যরা করলেন তার জবাব আমি খুব অল্প কথায় দেব। আমি আমার বাজেট বিতর্কে এর জবাব দিয়ে দিয়েছিলাম। কলকাতা মেট্রোপলিটান অঞ্চলে যে বিড়ি বিক্রি হয় তার শতকরা ৯৫ ভাগ আসে দাক্ষিণাত্ব থেকে এবং শতকরা ৫ ভাগ আসে মুর্শিদাবাদ ও অন্যান্য জায়গা থেকে। কলকাতা মেট্রোপলিটান অঞ্চলে যে বিড়ি বিক্রি হয় তা অত্যন্ত কম। সুতরাং তামাকের উপর যে কর সেটার সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। কিন্তু তামাকের উপর না করলে কলকাতা মেট্রোপলিটান অঞ্চলে যে সিগারেটের কারখানা আছে তার উপর কি করে দু পয়সা বসাব। সুতরাং এটা ন্যায্য ভাবে করা হয়েছে। কিন্তু আমি আশ্বাস দিতে পারি যে এটা বিড়ির উপর কর হবে না। এই কর দেবে কলকাতা শহরে যারা আছেন তারাই। কোনও কৃষিজীবী যে কলকাতায় থাকে এটা আমি জানতাম না। সুতরাং সত্যবাবু যা বললেন তার

অর্থ আমি বুঝতে পারলাম না। হরিপদ বাবু একটা আশঙ্কা প্রকাশ করেছেন যে, আমি যখন মেট্রিক পদ্ধতিতে করের প্রয়োগের পরিবর্তন করেছি তখন এই সুযোগে আমি কিছু করের ভারও বাড়িয়ে দিচ্ছি। এটা ঠিক নয়। আমের উপর ছিল মণ প্রতি ৬ আনা—সেটাকে কিলোগ্রাম কনভার্ট করে এক পয়েন্ট এক পয়সা যেটা দাঁড়ায় সেখানে সেই বাড়তি টাকা কেটে দেওয়া হয়েছে। আপেল—বেদানা—কলকাতা শহরে গরিব মানুষরা যে খান এটা আমি জানতাম না। আমার স্ত্রী মাঝে মাঝেই বলেন যে বিধান সভায় বেশি দিন থাকলে মাত্রাজ্ঞান লোভ পেয়ে যায়। বেদানা আপেল—কলকাতার গরিবরা যে খায় সেটা আমি জানতাম না। আমি বেদানার উপর দাম কমানোর পক্ষপাতি নই কারণ বড় লোকরাই এটা খায়। তখন তারাই এটা দেবেন। তাছাড়া বেদানা আপেলের উপর কর তো বাড়ানো হয়নি। শুধু করের হারটি মেট্রিক পদ্ধতিতে অনুবাদ করে দিয়েছে। সব শেষ কথা হচ্ছে পণ্য প্রবেশ কর এটা ভাল নয়। অক্ট্রয়টা ভাল নয়। এই কর একটু গোলমেলে। এটা যদি বসানো না যায় এবং যদি রাজস্ব আদায়ের কোনও বিকল্প থাকত তাহলে এটা তুলে দিতে পারতাম। কিন্তু অনেক বাদানুবাদ করে কেন্দ্রকে অনেক করে বুঝিয়ে ৬২ সালের পর ৭২ সালে এই অনুমতি দেওয়া হয়। এ বাবদ আমরা বছরে ৪০ কোটি টাকা পাচ্ছি ভবিষ্যতে বাড়বে। এই টাকা পাওয়ার কোনও বিকল্প নেই। আমি জানি দুর্নীতি আছে সমস্ত সমাজেই দুর্নীতি আছে রাজস্ব সংগ্রহের ব্যাপারে দুর্নীতি আছে। যে চেক পোস্টের কথা বললেন সেখানেও অনেক কারচুপি হয়। আমরা চেষ্টা করছি কতটা কমানো যায়। একটু পাহারার পরিমাণ বাড়িয়ে চেষ্টা করা হচ্ছে। কিন্তু সমাজের রন্ধ্রে রন্ধ্রে যেখানে ঘুন ধরছে সেখানে রাতারাতি এটা দূর করা যাবে না। আমি যখন মগরা—বালি ইত্যাদি দিয়ে আসি তখন এই সব দুর্নীতি দেখি। তাই বলছি যে আপনাদের যদি কোনও সুনির্দিষ্ট অভিযোগ থাকে তাহলে আপনারা সোজা আমার কাছে এসে অভিযোগ করবেন। দু-একটা ক্ষেত্রে ব্যবস্থা করা যায় তাহলে হয়তো fear of God-এর অনুপ্রবেশ করানো সম্ভবপর হবে। আমি যে বাজেট বিবৃতি দিয়েছি তার মধ্যেই এই সমস্ত কর, যে গরিব মানুষের উপর পড়ছে না, সেটা আমি আমার জবাবে বলেছিলাম। যে মানুষগুলির উপর এটা পড়ছে তারা এটা দিতে পারেন। এখন যা অবস্থা তাতে এই করের উপর বিরক্ত হয়ে যদি কেউ সিগারেট খাওয়া ছেড়ে দেন তাহলে মঙ্গল হবে ও সমাজেরও মঙ্গল হবে। আশাকরি এই সংশোধনী বিলটা সদস্যরা সকলে গ্রহণ করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার অন এ পয়েন্ট অফ অর্ডার, মন্ত্রী মহাশয় সুনির্দিষ্ট অভিযোগের কথা বললেন কিন্তু তাকে কি লাভ হবে। আই এ এসরা কিছু করতে পারছেন না—তাদের শাস্তি হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** যে পয়েন্ট অফ অর্ডার করা হয়েছে আমি জিজ্ঞাসা করছি এটা কি করে পয়েন্ট অফ অর্ডার হয়।

The motion of Dr. Asoke Mitra that the West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2, and Preamble**

The question that Clauses 1, 2, and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

[3-20 — 4-00 p.m.](including adjournment)

**Dr. Asoke Mitra :** Sir, I beg to move that the West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Amendment) Bill, 1980 as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কি এটুকু বলবেন এর প্রভাব আপনি নিজে বলেছেন এমন শ্রেণীর উপর পড়বে যারা স্বাচ্ছন্দ্য এবং স্বচ্ছল অর্থনৈতিক দিক থেকে, কিন্তু বাজার দর বাড়ার দিক থেকে এর প্রভাব যদি প্ররোচনামূলক হয় তাহলে আপনি নিয়ন্ত্রণ রাখার কি ব্যবস্থা করেছেন, কিম্বা সেই রকমের কোনও সম্ভাবনা আছে কিনা?

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা শুধু বলব সেটা হচ্ছে সিগারেটের বাজার অত্যন্ত প্রতিযোগিতামূলক। অনেকগুলি সিগারেট কোম্পানির মালিক বাজারে সিগারেট ছাড়ছে। আমরা বলেছি ২ পয়সা কিম্বা ১ পয়সা বেশি দাম বাড়াতে পারবে না। আমরা এইটুকুও বলেছি এই আইনে আছে এটা মঞ্জুর করার পর আমরা নিয়মাবলি তৈরি করব, তারপর কাগজে বিজ্ঞাপন যাবে যে এই তারিখ থেকে এই কর প্রযোজ্য হবে, তার আগে হবে না। অন্তত এই সিগারেটের ক্ষেত্রে আমার স্থির বিশ্বাস ২/১ পয়সার বেশি কেউ বাড়তি দাম দেবেন না। কারণ, এটা নিজেদের প্রতিযোগিতার স্বার্থে বাড়াতে পারবেন না।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় যে বিধেয়ক এনেছেন দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেস অন এন্ট্রি অব গুডস ইন লোকাল এরিয়াজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০ এটার সম্পর্কে আমার একটা বক্তব্য আছে। আপনারা যে কর আদায় করছেন তার মাত্র ২৫ ভাগ টাকা ক্যালকাটা কর্পোরেশন পায়, অথচ ক্যালকাটা কর্পোরেশনকে তার খেসারত দিতে হয় অনেক বেশি ফল রাস্তায় পড়ে থাকা থেকে আরম্ভ করে সমস্ত কিছুর জন্য। অন্যান্য সমস্ত কর্পোরেশনের ক্ষেত্রে, যেমন বোম্বে, দিল্লি, মাদ্রাজ, সমস্ত কর্পোরেশন পুরো টাকাটা পায়। এখানে আপনাদের আইনে যেটা আছে তাতে সি এম ডি-র ভাগে পড়ে যাচ্ছে বেশি, ক্যালকাটা কর্পোরেশনের ভাগে পড়ছে মাত্র ২৫ ভাগ। সি এম ডি-র এলাকার মধ্যে, কর্পোরেশনের এলাকার বাইরে সেই টাকা তো কেউ পাচ্ছে না, সবটা সি এম ডি-র ভাগে যাচ্ছে। আমার বক্তব্য হচ্ছে ক্যালকাটা কর্পোরেশনের যেভাবে দিনের পর দিন অর্থনৈতিক দিক থেকে দৈন্য দশায় পড়ছে তাতে কর্পোরেশনের অংশটা বাড়াতে পারেন কিনা বিবেচনা করবেন।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা হচ্ছে ১৯৬২ সালের আইন। এই আইন থেকে যে রাজস্ব সংগৃহীত হয় তার কোনও অংশ আমরা বিলিয়ে দিই না। এর পুরোটা সরকারের হাতে আসে, এটা হল ১নং। ২নং কথা হচ্ছে আমার একটা জিনিস মজা

লাগে আমার সহযোগী মন্ত্রীরা এসে বলেন আপনি যে রাজস্ব আদায় করছেন তার শতকরা ১০ কি ১৫ ভাগ আমার জন্য রাখুন। আমি বলি দরকার কি, আপনার যা পুরো প্রয়োজন তা মেটাবার দায়িত্ব আমার যেভাবে পারি আমি মেটাবো। সুতরাং কর্পোরেশনের যদি টাকার প্রয়োজন হয় আপনি আসবেন, আমি মিটিয়ে দেব সরকারি ভান্ডার থেকে। সুতরাং যে রাজস্ব আদায় হল সেটা কর্পোরেশনকে দিতে হবে তা নিয়ে আপনাদের মাথা ব্যথা কেন, আপনার টাকা পেলেই হল, টাকাটা কোথা থেকে পাবেন তা নিয়ে মাথা ব্যথার দরকার নেই।

The Motion of Dr. Ashok Mitra that the West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Amendment) Bill, 1980 as settled in the Assembly, be passed, was then put ad agreed to.

**West Bengal Land Reforms (Amendment) Bill, 1980**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal Land Reforms (Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে, পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (সংশোধন) বিধেয়ক ১৯৮০—এই বিধেয়কটি বিবেচনার জন্য গৃহীত হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৫৫ সালে পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন অনুযায়ী উর্ধ্ব সীমার অতিরিক্ত যে জমির সরকারে বর্তায়, তার জন্য ক্ষতিপূরণ প্রদানের পদ্ধতি ঐ আইনের ১৪ডি ধারায় রয়েছে। এই পদ্ধতিটি জটিলও সময় সাপেক্ষ। এই কারণে ঐ ক্ষতিপূরণ প্রদান ত্বরান্বিত করার উদ্দেশ্যে উক্ত পদ্ধতি আরও সহজ ও সরল করা প্রয়োজন। উর্ধ্বসীমার অতিরক্তি জমি সরকারে ন্যস্ত হওয়ার পর কোনও রায়ত যদি ঐ ন্যস্ত জমি ভোগদখল করে থাকেন তাহলে ঐ আইনে ১৪ ডবলিউ ধারা অনুসারে তাকে সরকারকে খেসারত দিতে হয়। এই খেসারত আদায় সংক্রান্ত বিধান তুলে দেবার জন্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন। যদি কোনও বর্গাদারকে জমির মালিক বে-আইনিভাবে উচ্ছেদ করে থাকেন, তাহলে ঐ বর্গাদারের আবেদনক্রমে সরকার উক্ত আইনের ১৯বি ধারানুযায়ী তাকে ঐ জমি পুনরুদ্ধার করে দিতে পারেন। এক্ষেত্রে প্রকৃত বর্গাদারকে তা নিরূপণ করা এবং জমির পুনরুদ্ধারের জন্য আবেদন করার একটি নির্দিষ্ট সময় সীমা বেঁধে দেবার উদ্দেশ্যে ঐ ধারাটিরও কিছু পরিবর্তন হওয়া দরকার। কোন পদ্ধতি অনুযায়ী সরকারে ন্যস্ত জমি বিতরণ করা হবে, তা ঐ আইনের ৪৯ ধারায় রয়েছেন। বর্তমান পদ্ধতি অনুসরণের ক্ষেত্রে অনেক প্রশাসনিক অসুবিধা দেখা দিচ্ছে। সুতরাং ঐ ধারাটিও কিছু সংশোধন হওয়া প্রয়োজন। এই সব কারণেই আলোচ্য বিধেয়কটি উত্থাপন করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যগণকে অনুরোধ করছি যে তারা যেন আমার উত্থাপিত বিধেয়কটি বিনা দ্বিধায় সমর্থন করেন এবং বিধানসভায় অনুমোদনের জন্য উহা গ্রহণ করা হয়।

**Mr. Speaker :** All the amendments are in order and taken as

moved.

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinon thereon by the 31st July 1980.

**Clause 2**

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that the clause 2, in the proposed section 14V, lines 7 to 12, for the words begining with "equal to" and ending with "hectare", the following words and the table thereunder substituted :—

> "of compensation determined in accordance with the following table showing the amount of compensation payable against the total prevailing market value of land belonging to such person or persons and vesting in the State, ascertained in the prescribed manner.

**Table**

| Total market value | Amount of compensation payable |
|---|---|
| For the First Rs. 10,000 or less of market value | 100 per cent of the market value |
| For the next Rs. 10,000 or less of market value | 80 per cent of the market value |
| For the next Rs. 10,000 or less of market value | 70 per cent of the market Value |
| For the next Rs. 10,000 or less of market value | 60 per cent of the market Value |
| For the balance of the market value | 50 per cent of the market Value |

3

**Shri Sasabindu Bera :** Sir I beg to move that in clause 4, in the proposed third proviso, lines 2 to 4, for the words beginning with "the bargadar" and ending with "other bargadars", the words "of any two of the applicants the one who, on evidence, is proved to have cultivated the land as a bargadar during an earlier time that the other shall be

preferred.'' be substituted.

4

**Shri Sasabindu Bera** : Sir, I beg to move that in clause 4, the proposed ''Explanation'' be omitted.

**Clause-5**

5. **Shri Sasabindu Bera** : Sir, I beg to move that in clause 5(a)(i), line 2 for the figure and word ''0.4047 hectare'', the words ''a total area of land which makes a per capita average owning of land by the members of the family equivalent to 0.1349 hectare'' be substitued.

6

**Shri Sasabindu Bera** : Sir, I beg to move that in Clause 5(a) (ii), in the proposed second priviso, the following words be added at the end :- ''if his gross total annual income from all sources including such income of other members of his family exceeds an amount which makes a per capita average annual income of the members of the family equivalent to Rs. 1,000''

7

**Shri Sasabindu Bera** : Sir, I beg to move that in clause 5(a) (ii), the proposed Explanation be omitted.

8

**Shri Sasabindu Bera** : Sir, I beg to move that the clause 5 (c), in the proposed Sub-section (3) of section 49, line 4, after the word ''enforce'' the words ''eviction and '' be inserted.

9

**Shri Sasabindu Bera** : Sir, I beg to move that in clause 5 (c), in the proposed sub-section (3) of section 49, lines 6&7, for the word ''after evicting the person in actual occupation of such land'', the words ''and as may be compatible with the provisions of sub-section (3A)'' be substituted.

10

**Shri Sasabindu Bera** : Sir, I beg to move that in clause 5(d), in

the proposed sub-section (3A) of section 49, in line 9, after the word "charge", the words "and having jurisdiction, but not above the rank of the sub-divisional Police Officer", be inserted.

11

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that in clause 5(d) in the proposed sub-section (3A) of section 49, last line, after the word "enforcing", the words "eviction and " be inserted.

**Clause 5**

13

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that in Clause 5, in item (c), in the proposed sub-section (3) of Section 49, in line, 5 after the words, "delivery of possession of such land", the words "to the Collector" be inserted.

(At this stage the House was adjourned till 4 p.m.)

[after Adjournment)

[4-00 — 4-10 p.m.]

**শ্রী অশোককুমার বোস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি জরুরি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং এই বিষয় নিয়ে পশ্চিমবাংলায় একটা দারুণ বিক্ষোভের সৃষ্টি হয়েছে। বিদেশি সংজ্ঞা নিয়ে আসামে ১৯৭১ সাল ডেড লাইন ধরে শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন যে তার ভিত্তিতে আলাপ আলোচনা চলবে। কিন্তু আজকের সংবাদ পত্রে আমরা দেখছি গভর্নর এল পি সিং বলেছেন যে ৬৭ সাল ডেডলাইন ধরে তিনি আলাপ আলোচনা চালাচ্ছেন। আমরা জানতে চাই এই আলাপ আলোচনা চালাবার অনুমতি বা অধিকার তাকে কে দিল? আজকে পশ্চিমবাংলায় এই নিয়ে ভীষণ প্রতিক্রিয়া দেখা দিয়েছে। এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আসামে ১৯৭১ সাল ডেডলাইন ধরে যে আলাপ আলোচনা চলছে এবং এটা সেন্ট্রাল গভর্নমেন্টের উপর দায়িত্ব দেওয়া আছে এবং তারাই আলোচনা চালাচ্ছেন, আমি জিজ্ঞাসা করি শ্রী এল পি সিংকে কে দায়িত্ব দিল ৬৭ সাল ডেডলাইন ধরে আলোচনা চালাবার—তার কোনও অধিকার নাই আলোচনা চালাবার।

**মিঃ স্পিকার ঃ** আপনারা যদি এক একজন করে বলতে উঠেন তাহলে কাজ চলবে কি করে?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, এটা অত্যন্ত জরুরি ব্যাপার—১৯৭১ সাল কে ভিত্তি করে আসাম সমস্যার সমাধান কল্পে আলোচনা চালাতে হবে, প্রধান মন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী

নিজে বিবৃতি দিয়েছিলেন, হঠাৎ করে দেখা যাচ্ছে ৬৭ সালকে ধরা হচ্ছে এরফলে অসংখ্য মানুষ যারা বাংলাদেশ থেকে এসেছে তারা ক্ষতিগ্রস্ত হবে।

**Mr. Speaker :** First decide, how many people will speak from the Government side and how many from the opposition, them I will allow.

Now I call upon Shri Sasabindu Bera to speak.

## DISCUSSION ON THE WEST BENGAL LAND REFORMS (AMENDMENT) BILL, 1980

[4-10 — 4-20 p.m.]

**শ্রী শশবিন্দু বেরা :** মাননীয় স্পিকার মহাশয়, আমার একটা অ্যামেন্ডমেন্ট সার্কুলেশন মোশনে আছে, যেটা আপনি মুভডবলে ধরে নিচ্ছেন, সেই সার্কুলেশন মোশনের উপর আমার বক্তব্য রাখতে চাচ্ছি এবং বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই ভূমিকায় কিছু বলবার জন্য আপনার অনুমতি চাচ্ছি। স্যার, আপনি জানেন এবং সকলেই জানেন বহু লোক যখন কোনও একটা মানুষকে পাগল বলে সেই তথাকথিত পাগল মানুষটি কিন্তু মনে করে যে দুনিয়ার সকল মানুষই পাগল, একমাত্র সেই নয়। আমি নিজের কথা বলছি, আমি যখন অন্য লোককে পাগল বলে মনে করি তখন আমার সন্দেহ হয় যে আমি নিজে পাগল কিনা। স্পিকার স্যার, আপনি আমাকে পাগল বলে একটা সার্টিফিকেট দিতে পারেন? তাহলে আমি শান্তিতে বাঁচতে পারি। কারণ দেখছি এই দুনিয়ায় বিবেক, বিচার বুদ্ধি, সেন্স অব ন্যাচারাল জাস্টিস, এই নিয়ে বেঁচে থাকবার উপায় নেই। কথাটা অপ্রাসঙ্গিক নয় আদৌ। এই বলে এই বিল প্রসঙ্গে আমি আমার বক্তব্য রাখছি। আমার বক্তব্য এই যে এই বিলটা, এটা কি একটা বিল, না পাগলামো তা আমি ঠিক করতে পারছিনা। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি ক্লজ টু অব দি বিল, এখানে কি রয়েছে? কমপেনসেশনের যে ব্যবস্থা মূল বিলে ছিল সেই মূল বিলের সেকশন ১৪(ভি), সেই সেকশনটিকে বদলিয়ে নতুন করে সাজিয়ে নতুন করে ১৪ (ভি) সেকশন আনা হল। এই আনার পিছনে অবজেক্টস অ্যান্ড রিজিনসএ মন্ত্রী মহাশয় একটা যুক্তি উত্থাপন করেছেন যে সেকশন ১৪(ভি)তে কমপেনসেশন—এই সমস্ত রায়ত যাদের সিলিং-এর উর্দ্ধে জমি নিয়ে নেওয়া হবে সেই জমির জন্য কমপেনসেশন দেওয়া হবে এস্টেট অ্যাকুইজেশন অ্যাক্টের চ্যাপ্টার থ্রি, সেকশন ১৬-১৭, যে প্রভিসন আছে সেই অনুযায়ী এখানে তিনি বলছেন যে, এটা কমপ্লিকেটেড এবং সেইজন্য এটা সোজা করবার জন্য সেই বিধানটুকু এখানে পরিবর্তন করছেন। কিন্তু সোজা করতে গিয়ে যাদের কমপেনসেশন দেওয়া হচ্ছে তাদের কি অবস্থা, কমপেনসেশনের ব্যবস্থাটা কি হচ্ছে? এই কমপেনসেশন কি কোনও যুক্তির দ্বারা সমর্থন করা যায়? স্যার, আপনার একটা প্রপার্টি আছে, ন্যাচারালি এই প্রপার্টি আপনাকে কিন্তু ইনকাম এনে দেয়, একটা রেগুলার অ্যাসেট, অন্যদিকে একটা লায়াবিলিটি হয়ে দাঁড়ায় যখন আপনার প্রপার্টির জন্য আপনাকে একটা রেগুলার ট্যাক্স দিতে হয়। আপনার যে ক্ষতিপূরণ করা হবে সেই ক্ষতিপূরণটা করা হবে কিসের উপর? আপনার ক্ষতিটা হচ্ছে কোথায়? ক্ষতিটা হচ্ছে আপনার যে ইনকাম ছিল, আপনার যে ভ্যালুড প্রপার্টি

চলে যাচ্ছে, নিয়ে নিচ্ছে, তারই উপর ক্ষতিপূরণ দেওয়া হবে। কিন্তু এখানে ক্লজ টু, সেকশন ১৪(ভি) তাকে যেভাবে পরিবর্তন করা হয়েছে, দেখবেন স্যার, কমপেনসেশন কি হচ্ছে compensation for simplification of the complicated process, এই কমপ্লিকেটেড প্রসেসটাকে সিমপ্লিফাই করার জন্য তিনি কি করছেন, না এখানে কমপেনসেশন দেওয়া হবে ইকুয়াল টু ১৫ টাইমস কার? না, land revenue or its equivalent assessed for the rent. ল্যান্ড রেভিনিউর জন্য যে লাইবিলিটি তার একটা সার্টেন মালটিপিল দেওয়া হবে তাতে কমপেনসেশন হিসাবে। তার যে অ্যাসেসড অ্যানুয়াল ইনকাম তার রিটার্ন-এ তার যে ক্ষতি সেইজন্য তাদের ক্ষতিপূরণ দেওয়া হবে। কিন্তু যদি এখানে অ্যাসেসমেন্ট না হয়, তাহলে ১.৩৫ ফর এ এরিয়া অফ-৪০৪৭ হেক্টর যার মানে হচ্ছে ১ একর। অর্থাৎ এক একরের জন্য ক্ষতিপূরণ দেওয়া হবে। ১৩৫ টাকা এক বিঘা হলে দাঁড়ায় ৩৫ টাকা। এখন এক বিঘা জমির দাম যদি ২-৪ বা ৮ হাজার টাকা হয়, তাহলে এটা কি রিজনঅ্যাবল হয়? তাহলে তাকে কত ক্ষতিপূরণ দেওয়া হবে? ৪৫ টাকা কি? ৪-৫-৮ হাজার টাকা যেখানে সম্পত্তির দাম সেখানে এই রকমভাবে করার যে অধিকার এটা একটা জঙ্গলী অধিকার। সরকার যখন জমি অ্যাকুইজিশন করছেন, তখন মার্কেট ভ্যালু দেওয়া উচিত। ল্যান্ড রিফরমস অ্যাক্টে এটা করা হয়েছে। এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টের চ্যাপ্টার থ্রিতে প্রভিসন আছে, সেকশন ১৬ এবং ১৭-এ যে মোস্ট রিজিনঅ্যাবল ওয়েতে দিতে হবে। আপনারা এর পরিবর্তন করুন, কম করুন, বেশি করুন দ্যাট ইজ এ ডিফারেন্ট থিং। কিন্তু একটা হিসাব করে তো দিতে হবে? একটা ইনকাম যদি সেই জমি থেকে হয়, তার রেন্ট ট্যাক্স কালেকশন চার্জেস—সেই সমস্ত বাদ দিয়ে নেট ইনকাম যেটা সেইটাকেই ইনকাম ধরতে হবে এবং তাকে মালটিপ্লাই করে একটা স্ল্যাব সিস্টেমে ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করা উচিত। যখন অ্যাকুইজিশন করা হচ্ছে তখন মার্কেট রেটের ভিত্তিতে দেবার ব্যবস্থা করা উচিত। এস্টেটস অ্যাকুইজিশন অ্যাক্টে মোস্ট রিজিনঅ্যাবল ওয়েতে নেট ইনকাম হিসাব করে, ইনকাম-এক্সপেন্ডিচার হিসাব করে একটা নেট ইনকামের ভিত্তিতে তাকে মালটিপ্লাই করে ক্ষতিপূরণ দেবার কথা আছে। এখানে রেন্ট এবং ল্যায়াবিলিটিটাও দেখতে হবে, সেখানে রেভেনিউ-এর সংজ্ঞা একটা দেওয়া হয়েছে, তাকে মালটিপ্লাই করে সেটা ঠিক করতে হবে। কিন্তু এখানে একজন রায়তকে ১৩৫ টাকা দেওয়া হচ্ছে। ৪০৪৭ হেক্টরের জন্য হুইচ মিনস ওয়ান একার। কোনও রায়তের ৫০০০ টাকার সম্পত্তি চলে যাবার পর তাকে যদি ৪৫ টাকা ক্ষতিপূরণ দেন, এবং সে যদি সেটা ছুঁড়ে ফেলে দেয়, তাহলে তাকে বাধা দেবেন কি করে? সুতরাং এই আইন সমর্থন যোগ্য নয়। এতে গরিব মানুষকে মারার চেষ্টা করা হয়েছে। এরপর আমি ক্লজ ৪ এর দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানেও সেন্স অফ ন্যাচারাল জাস্টিস নেই। ইন কন্ট্রাভেনশন অফ দি প্রভিসন ফর দিস অ্যাক্ট কোনও বর্গাদারকে একবার উচ্ছেদ করা হলে আর একজন বর্গাদারকে সেখানে বসানো যাবে, কিন্তু এখানে বলছেন, ফর লংগার পিরিয়ড তাকে বর্গাদার বলা যাবে। প্রথম বারে যে বর্গাদার ছিল লেজিটিমেটলি তারই ক্লেমই হওয়া উচিত এবং বর্গাদার তাকেই রেস্টোর করা উচিত। তার উপর অন্যায় করা হয়েছে। তার উপর যদি অন্যায় না করা হত হি উড হ্যাভ কন্টিনিউড এ বর্গাদার উইথ হেরিডিটি রাইট। এখানে দেখতে পাচ্ছি বেআইনি উচ্ছেদ করা হয়েছে। তার জায়গায় আর এক জন বর্গাদারকে বসানো হল, সেখানে সেন্স অব ন্যাচারল জাস্টিস কিছু নাই। যার বর্গাদার স্বত্ব থাকার কথা, সে

ারা বাদ চলে গেল, এবারে দু জনের মধ্যে বিচার করা হচ্ছে যে কে বেশি দিন চাষ রছে, বেশি দিন অন্যায় করেছে, তার অধিকারকেই সাব্যস্ত করা হবে, তাকেই বর্গাদার াবে রেকর্ড করা হবে এবং বর্গাদার হিসাবে বসানো হবে। এই আইন কি করে চলবে? ই বলছিলাম—এখানে ন্যায় বিচার বিবেক, সেন্স অব ন্যাচারল জাস্টিস সমস্ত কিছু বর্জন রে এই রকম একটা আইন আসতে পারে কি করে? এটাকে সমর্থন করার কথা চিন্তাও রতে পারি না। আমি এই আইনের দৃঢ় প্রতিবাদ করছি।

আমি দীর্ঘ সময় নিচ্ছিনা, এই কারণে এবং অন্যান্য কারণে আমার কতকগুলি অ্যামেন্ডমেন্ট াছে। আমি যথা সময়ে আমার অ্যামেন্ডমেন্টের উপর আমার বক্তব্য রাখব। আমি প্রতিবাদ রছি, এই আইন চলতে পারে না, এই আইন গ্রহণযোগ্য নয়, এই আইনের আমি দৃঢ়ভাবে াপত্তি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রুলিং ফ্রন্টের মন্ত্রিসভার প্রবীণ মন্ত্রী াননীয় বিনয়বাবু যে সমস্ত আইন আনেন, তাতে মিশ্র প্রতিক্রিয়া হয়। এই এনালমেন্ট সকশন, সেটেলমেন্ট সেকশন যেটা সমর্থনযোগ্য, সে সম্বন্ধে শশবিন্দুবাবু যে কথাগুলি তুলেছেন, এগুলি বিচার করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব। উনি সংশোধনীতে সংবিধানের মার্টিকল থার্টিওয়ান-এ অনুসারে অ্যান অ্যামাউন্টের আশ্রয় নিচ্ছেন। এবং এই অ্যামাউন্টের মাশ্রয় নিয়ে আপনি যে অবিচার করে চলেছেন, তাতে আমি তাকে দুটি প্রশাসনিক প্রশ্ন করতে চাই। এস্টেট অ্যাকুইজিশন ক্ষতিপূরণ আজ পর্যন্ত দিতে পারেননি। ল্যান্ড রিফরম সারপ্লাস এভাবে দি সিলিং আপনি আদৌ দিতে পারবেন কি? তার জন্য এস্টাবলিশমেন্ট রাখার সার্থকতা কি আছে? হোয়াই ডোন্ট ইউ অ্যানাউন্স অ্যান অ্যামাউন্ট, সে, ওয়ান পৈসে? শশবিন্দু বাবু ভাগ্যবান তিনি এক টাকার নিরীক্ষে রেখেছেন। কিন্তু আমি এমন জায়গায় মানুষ এক আনার নিরীক্ষে আছে, আপনার ল্যান্ড রিফরমসে ফিফটিন টাইমস দিন, তাহলে টাকাও পড়ে না, পনের আনা, হাউ ডু ইউ এক্সপ্লেন, পনের আনায় এক বিঘা জমি নেবেন, আবার উল্টো দিকে হুইচএভার ইজ লেস ১৩৫ পার একার বলতে যেটা পয়েন্ট ফোর হেক্টর বলছেন, এটাও তো হিসাবে মেলেনা। এখন আপনি যেটা সংবিধানে আর্টিকল থার্টি ওয়ানের সুযোগ নিচ্ছেন তাতে আপনি বলুন ওয়ান রুপি অর ইউ সে গভর্নমেন্টের-এস্টাবলিশমেন্টে যে খরচ হবে, কেরানি মোহরার, কালেক্টার রেভিনিউ অফিসার যা রাখতে হয়, তার যে খরচ, তা থেকে কমপেনসেশন অ্যামাউন্ট বেশি হতে পারে না কারণ আমরা দেখছি দীর্ঘ ২০ বছর ধরে এস্টেট অ্যাকুইজিশনের কমপেনসেশন মেটেনি। সুতরাং দিস বেসিস ইজ ইরেগুলার। কাজকে কনসেশন ন্যাচারল জাস্টিসের এগেনস্টে, শশবিন্দুবাবুর বক্তব্য আমি সমর্থন করছি। কিন্তু যদি আপনার একথা হয় ইট শুড ভ্যারি ফ্রম রায়ত টু রায়ত, যার ২০০ একর জমি আছে তার সারপ্লাস হল, তার বেলায় যেটা এখানকার নিরীক্ষে এস্টেট অ্যাকুইজিশনে অ্যাপ্লিকেবল, কিন্তু ল্যান্ড রিফমসে from 25 acres 17.30 or at best. যেখানে ফ্যামিলি মেম্বার নাম্বার বেশি ২৪ এর বেশি নয় under no circumstances more than 25 acres family members যেখানে ফ্যামিলি মেম্বার অত্যন্ত বেশি, তাহলে এই বিধান আদৌ রাখছেন কেন?

[4-20 — 4-30 p.m.]

কি আপনাদের লক্ষ্য? এস্টাবালশমেন্ট বাড়ানো এমপ্লয়মেন্টের কিছু ব্যবস্থা করে দেওয়া? এটা তো হয় না। কি প্রয়োজন এর? আপনারা ৩১(এ) টার যদি সুযোগ নিয়ে থাকেন সেটা তাহলে পরিষ্কার করে বলবেন। দ্বিতীয়ত জোর যার মুল্লুক তার এটা প্রবাদে ছিল কিন্তু এখন কথাটা বাস্তবে পরিণত হয়েছে। ফাস্ট বর্গাদার তুলে দিচ্ছেন এক বছর যদি চাষ করে থাকে—আজকে অনেক জায়গায় ফোরসিবল এভিকশন হচ্ছে, এখানে তো তার নজির প্রত্যেকদিনই শুনছেন, ফোরসিবল এভিকশন করে টাইম বর্গা। করল তাদের আপনি কি করবেন, লেজিটিমেট করবেন তাদের অধিকার? এটা বোধহয় সাধারণ বিচারের ব্যতিক্রম। অ্যানালমেন্ট যেটা করছেন সেটা আমি সমর্থন করি, শুধু ২/১টি কথা বলব। যেখানে হোমস্টেড ইতিমধ্যেই গড়ে উঠেছে সেখানে কি করবেন? Settlement of surplus land after State Acquisition of Land Reforms. সেখানে যদি হোমস্টেড করে থাকে if he is not ligible. সেখানে আপনার কি বিধান হবে, আইনে কিন্তু স্পষ্ট করে সেটা নেই। অবজেক্টস অ্যান্ড রিজিনস এত সিমপ্লিফাই করেছেন যে এখানে সেটা বোধগম্য নয়। সব ব্যবস্থায় যে ডিলে এই ডিলেট। এলিমিনেট করার কি পন্থা সেটাও আপনার কাছে আমি জানতে চাই। নেকস্ট 42nd Amendment reverse হয়েছে কনস্টিউসনের রিভার্স হবার ফলে আর্টিকেল ২২৬-এর পূর্ণ সুযোগ সব নাগরিক পাবে। তার আশ্রয় নিয়ে আপনার বিরুদ্ধে যে লিটিগেশনগুলি আছে How do you propose to meet it. আমি নিজে ইনভলভ বলে আপনার কাছে এটা জানতে চাই যে how do you meet it, you can not আমি রাজনৈতিক বা অন্য উদ্দেশ্য-এর কথার অবতারণা করতে চাই না, আমি বলতে চাই, আপনার উদ্দেশ্য যতই মহত থাক, সেখানে How do you counteract the litigation and the provisions of 226 যেটা রিভার্স করা হয়েছে। ডাইরেকটিভ প্রিন্সিপ্যালস অ্যান্ড ফান্ডামেন্টাল রাইটস এই দুটির রিলেশন রিভার্স হয়ে গিয়েছে। ডাইরেকটিভ প্রিন্সিপ্যালস অ্যাবভ ফান্ডামেন্টাল রাইটস জায়গা পেয়েছে সংবিধানে after this 42nd Amendment, 44th Amendment, 45the Amendment. যেটা জনতা সরকার করেছিলেন, আমরা অনেকে তা সমর্থন করেছি। সেই ক্ষেত্রে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন। আজকে আপনাকে তো প্রায়রিটি ঠিক করে দিতে হবে। এই ব্যাপারে আপনি বলেছেন, শিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবস ইত্যাদিরা পাবে, ভেরি গুড, কিন্তু আপনাকে তো এখানে বলে দিতে হবে যে জায়গায় যেটা—আপনি অন্য আইনে একবার বলেছেন আমরা দেখেছি, কিন্তু দুর্ভাগ্যের সঙ্গে লক্ষ্য করছি এই ঘটনা ঘটছে, আমাদের আমলেও ঘটতে পারে, আপনাদের আমলেও ঘটতে পারে, এর ডিসটেন্সটা কি হবে, ঐ এলাকার মানুষ কিনা, এই যে লোকালিটি এই জিনিসের উপর গুরুত্ব দিতে হবে। কারণ আমরা দেখেছি, থাকে মালদহে অথচ জমি গাজলে নিয়ে বসে আছে। এই জিসিনটা বোধহয় আরও স্পেসিফাই করার সময় এসেছে। তারপর তৃতীয় প্রশ্ন হচ্ছে whether he cultivates himself এলিজিবল যারা হবে for the surplus land, whether he himself is a cultivator. এই প্রশ্নটা দেখবেন। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি হায়ার্ড লেবার কিংবা বাই সাম আদার মিনস আমি ভুরি ভুরি নজির দিতে পারি, আমি চিঠিও লিখেছি, যখন এনকোয়ারি হবে আই উইল প্রেজেন্ট

াম ডকুমেন্টস কিন্তু এই জিনিস আমরা চোখ দিয়ে দেখছি যে হচ্ছে—আপনাদের আমলেও াই জিনিস লেজিটিমেট হয়েছে। I have objected to it and I shall continue to object it. এই জিনিসের আরও ব্যাখ্যা করে দেওয়া উচিত। আমার মনে হয় এই আইন াত সিম্পল আকারে আনা হয়েছে এটা এত সিম্পল নয়। তারপরে আজকে যে ব্যবস্থা আছে তাতে আপনারা রেভিনিউ অফিসারদের উপর যে চাপ দিতে চাইছেন—আপনাদের অ্যাপারেটার্স যদি না থাকে তাহলে এরা কাজ করবে কি দিয়ে? তাহলে কি তারা স্টেট অ্যাকুইজিশনের কমপেনসেশন ক্যালকুলেট করবে, না ল্যান্ড হোল্ডিং ইন বেনামি এটা ইনভেস্টিগেট করবে?

না খাজনা ক্যালকুলেশন করবে, না সারপ্লাস ল্যান্ড ডিস্ট্রিবিউশন করবে? হু উইল বি দি অথরিটি? এটা আমরা জানতে চাই। আপনারা এক কথায় 'সর্বজন হর লৌহ' পঞ্চায়েতের মাধ্যমে সব কিছু করতে চাইছেন। আপনারা কি মনে করেন পঞ্চায়েত এই এজে যে টাইপ অব অর্গানাইজেশন গড়ে উঠেছে, are they competent to shoulder their responsibility, This is a grave responsibility. আপনার দপ্তরে অনেক অভিজ্ঞ মানুষ আছে, অনেক প্রোগ্রেসিভ আউটলুক অফিসার আছে, আপনি তাদের সঙ্গে পরামর্শ করে নিশ্চয় এই আইনের ড্রাফট করেছেন। কিন্তু আমার নিজের মনে হয় কিছু স্ববিরোধিতা আছে, এটা দূর করার প্রয়োজন আছে এবং কিছু ওভার সিমপ্লিফিকেশন হয়েছে, আরও ডিটেলস ব্যাখ্যা করা উচিত। আপনি রুলস করে কিম্বা গভর্নমেন্ট সারকুলার দিয়ে, একজিকিউটিভ অর্ডার দিয়ে এগুলি যদি বলতে চান তাহলে সেটা বোধ হয় আপনার বলা উচিত। আর লাস্ট বাট নট দি লিস্ট এই লিটিগেশন অ্যান্ড কমপ্লেন্টস দিস শুড বি ডিসপোজড অব অ্যাজ কুইকলি অ্যাজ পসিবল, এটা তো আপনার হাতে। আপনি জানেন any independent country or any soverign country get the details of Committe judiciary. But they certainly demand a Committe council Committe lawyers, committed advocates. এখানে তো আপনাদের নিজস্ব মানুষকে বসিয়েছেন। আইন মন্ত্রী উন্মুখ হয়ে আমার কথা শুনছেন। কিন্তু তাসত্ত্বেও আমি আপনার কাছে সরাসরি জিজ্ঞাসা করতে পারি, আদালতের নিষেধাজ্ঞা উপেক্ষা করে কত জমি আপনি ফ্রি করতে পেরেছেন আপনার এত তৎপরতা সত্ত্বেও? জুডিসিয়ারির প্রশ্ন নয় আমি বলেছি কমিটেড কাউন্সিল দিস ইজ এ বিউটিফুল প্রিন্সিপল। কমিটেড জুডিসিয়ারি আমরা চাই নি। কমিটেড কাউন্সিল আপনাদের কাছে হোয়াই দে আর বিয়িং ইনফ্লুয়েন্সড বাই দিস সোর্স অর দ্যাট সোর্স? আপনাদের কোনও ফ্রি হচ্ছে না লিটিগেশনের মাধ্যমে, এই প্রশ্ন সরাসরি আপনার কাছে অভিযোগ হিসাবে রাখছি। অ্যান্ড থার্ড হচ্ছে দিস ইজ এ রাইট অব দি সিটিজেনস, আপনারা নাকি কনভেনসন করবেন সিভিল লিবার্টির জন্য—মে আই নট এন্টাইটেল্ড টু গেট কপিজ অব দি ডকুমেন্টস অব মাই প্রপার্টিজ? অফিসে কেন এই সারকুলার দিয়ে রেখেছেন? নকল দেবেন না কেন? ৭এ ফরম, বি ফরম, খতিয়ানের নকল দেবেন না কেন? আজকে নকল পাওয়া যাচ্ছে না। ফার্দার তার কত কি সম্পত্তি উত্তারাধিকারসূত্রে আমার উপর বর্তেছে সেটা আমি জানতে পারছি না। আজকে এই আইনের সঙ্গে কোনও সঙ্গতি নেই। আমি সেই জন্য বলছি এদিক দিয়ে বোধ হয় আপনার আইনে স্ববিরোধিতা আছে। সেই অ্যাপারেটাস কোথায়? আপনার এই সামান্য অংশ যেটা অ্যানালমেন্ট এবং লেজিটিমেট অব সেটেলমেন্ট, এটুকুকে

সমর্থন করছি, আর বাকিগুলি দুঃখের সঙ্গে বিরোধিতা করছি। আমি আপনাকে অনুরোধ করব আপনি আরও জনমত গ্রহণ করুন। বিরোধিদলের সঙ্গে পরামর্শ না করাই হল আপনার সরকারের বৈধ নীতি। অন্য সরকার কিন্তু এত বড় গুরুত্বপূর্ণ বিষয় হলে বিরোধী দলের সঙ্গে আলোচনা করত। আইনটা যতই সিম্পল বলা হোক না কেন, এত সিম্পল আইন এটা নয়। এটা একটা সাংঘাতিক আইন। এর ১/১০থ ওপেন, ৯/১০থ হিডেন। ইমপ্লিকেশনের ব্যাপারে ১/১০থ ইমপ্লিকেশন দেখা যায়, বাকিটা দেখা যায় না। এটা সমস্যা সমাধানের দিকে না গিয়ে সমস্যা বাড়ানোর দিকেই যাচ্ছে। তাই আমি আপনার কাছে বার বার অনুরোধ করব অনেক অভিজ্ঞ অফিসার আপনার দপ্তরে আছে, অনেক ভাল কর্মচারী আছে, তাদের অনেক অভিজ্ঞতা আছে, কিন্তু কাজ এগোচ্ছে না। যে গতি আসার কথা, যে মোমেন্টাম আসার কথা, যে এক্সপ্রেসে আসার কথা, সেইভাবে আসছে না। এই কথাটা বলে দিন, কমপ্লিমেন্ট করে দিন কংগ্রেস যা কিছু করেছে সবই খারাপ করেছে—কিন্তু এই কথা কেন বললেন না? ইউ টেক রিকোর্স টু ৩১-এ অ্যাজ অ্যামেন্ডেড, এই কথা আপনারা কেন বললেন না? এই স্বীকারোক্তি আমাদের প্রাপ্য—লেট দি ডেভিলস হ্যাভ ইটস ডিউ, এটা অন্তত আপনার কাছে দাবি করতে পারি। এই কথা বলে আইনকে আংশিক সমর্থন করে একটি নিবেদন করি, জনমত সংগ্রহের জন্য এই আইন প্রত্যাহার করুন, ইনট্রোডাকশন প্রত্যাহার করুন, এই আবেদন জানিয়ে আমি শেষ করছি। আপনার জবাব আমার শোনার কথা, কিন্তু ১১টা থেকে কমিটি মিটিং-এ আমি যুক্ত আছি, শুনতে পাব না, দুঃখিত। আমি আপনার কথা শুনতে চাই, জবাব শুনতে চাই।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী বিনয়কৃষ্ণ কোঙর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী যে বিল এখানে রেখেছেন এটা আমি সমর্থন করছি। মাননীয় সদস্য শশবিন্দু বেরা প্রথমেই নাটক জমালেন, তিনি ভেবে পেলেন না যে তিনি পাগল কি অন্যান্যরাও পাগল। কারণ তিনি মনে করলেন যে ন্যাচারল জাস্টিস থাকছে না। ইতিহাসে এই ধরনের কিছু কিছু পাগলামি হয়—এর জবাব কি দেব? শশবিন্দু বেরা মহাশয়ের বুকে তেমন লেগেছিল কিনা জানি না যখন পশ্চিমবাংলায় হাজার হাজার চাষী শোষণ অত্যাচারে জর্জরিত হয়েছিল। তিনি বহু দিন আছেন তিনি তো ভাল করে বলতে পারবেন। পৃথিবীর ইতিহাসে দেখা যায় যারা কৃষক তারাই জমির মালিক হয়। তিনি তো কিছুটা বিপ্লবী পার্টিতে ছিলেন এবং অনেক দিন ছিলেন। রুশ দেশে চিন দেশে কমপেনসেশন না দিয়ে ওখানেও জমিদারদের জমি নিয়ে নেওয়া হয়েছে। তিনি এখন এগুলি ভুলে গেছেন কিনা জানি না। এখানেও জোতদারদের ঐ সব বাড়তি জমি ক্ষতিপূরণ না দিয়ে নেওয়া হলে ভাল হত। আমরা যদি গরিবদের দিকে তাকিয়ে দেখি তাহলে এটা পাগলামি বলে মনে হবে না। এটা যে যার দৃষ্টিকোণ থেকে দেখে সে সেইরকম ব্যাখ্যা দেয়। পাগল আপনিও নন, আর পাগল মন্ত্রী মহাশয় নন। আপনি যে দৃষ্টিকোণ থেকে তাকাচ্ছেন মন্ত্রী মহাশয় সে দিক থেকে তাকাচ্ছেন না। আপনি বলেছেন যে চাষী মার খাচ্ছে। আপনি হাওড়া জেলার লোক, হাওড়া জেলায় জমির পরিমাণ কম। আমি জানি না ওখানে কত বিঘা সারপ্লাস জমি আছে। সেখানে নিজেরা চাষবাস করে না, মজুর খাটিয়ে চাষ করায়, যারা ক্যাপিটালিস্ট ফারমার তাদের কৃষক বলেছেন কি না জানি না।

আমি বর্ধমানের লোক আমি জানি আমাদের বর্ধমানে যাদের সারপ্লাস ল্যান্ড আছে তারা কৃষক নয়, কারণ তারা নিজে চাষ করে না, জমিতে নিজেরা মেহনত করে না, অপরের শ্রমেই জমির ফল ভোগ করছে। হাওড়াতে আপনি কি দেখাতে পারবেন—যারা জমির মালিক এবং নিজের চাষ করছে তাদের জমি কেড়ে নেওয়া হচ্ছে? কিম্বা সেখানে কোনও গন্ডগোল হচ্ছে? আমি জানি তা হচ্ছে না। ক্ষতিপূরণ হিসাবে যা দেওয়া হচ্ছে তা গোপন করব কেন? জমির দাম বা ক্ষতিপূরণ কথাটাই আমরা ব্যবহার করতে চাই না। এর বেশি কোথা হতে দেবেন? জমিদারি দখল আইনে কোটি কোটি টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। কিন্তু সে টাকা কোথা থেকে দেওয়া হল এবং তাতে কৃষকদের কি সুবিধা হোল? আজকে আমরা নূতন লক্ষ্য নিয়ে করতে চাই। আমরা বামপন্থী দল সুতরাং দৃষ্টিভঙ্গি কিছুটা আলাদা হবে। আপনি নিজের দৃষ্টিভঙ্গির পরিবর্তন করেছেন কিন্তু বামফ্রন্ট তার দৃষ্টিভঙ্গি পরিবর্তন করতে চায় নি। সরকারের উপর চাপ না পড়ে এবং কৃষকের স্বার্থে এই কাঠামোর ভিতরে থেকে আইনের সুযোগ যেটুকু নেওয়া যায় তা নিয়ে আমরা এটা করেছি। উনি কি জানেন না গত ৩২ বছর ধরে কিভাবে জমি ফাঁকি দিয়েছে? আইনের সুতো ধরে কেমন করে কৃষকদের বঞ্চিত করা হয়েছে কেমন করে বর্গাদারদের উচ্ছেদ করা হয়েছে এ তো আপনি দেখেছেন। সেটাকে আইনের ট্রিক্স যদি বলেন আমরাও তেমনি কতগুলি আইনের সুযোগ নিয়ে, সে সংবিধানেরই হোক, আর প্রপার্টি রাইটের উপর যে ধাক্কা সেটার সুযোগ নিয়েই হোক, যদি বলেন সত্যই তার সুযোগ নেওয়া হচ্ছে। আমি বলব যে হ্যাঁ, এটাই তো বামফ্রন্ট সরকারের কাজ। এই বর্তমান কাঠামোর ভিতরে যতটুকু সেখানে সুযোগ পাওয়া যায় কৃষকের স্বার্থে তা কাজে লাগিয়েছি। যদি বলেন নীতিগত, বিবেক—হ্যাঁ, আপনারা মাঠে গিয়ে বললেন, আমরাও বুক ফুলিয়ে বলব যে এটাই আমাদের বিবেকে বলেছে। আগেই এটা করা উচিত ছিল জমিদারি দখল আইনের ক্ষেত্রে এটা করা উচিত ছিল, কিন্তু করা হয়নি। তখন উপায় ছিলনা পশ্চিমবঙ্গের মানুষ তখনও পর্যন্ত এমন সচেতন হয়নি যে বামপন্থীদের ক্ষমতায় বসাতে পারে। যদি পারত তাহলে পশ্চিমবাংলার ভূমি ব্যবস্থার চিত্র আজকে অন্য রকম দাঁড়াতো। কিন্তু দুর্ভাগ্য আমাদের যে মানুষকে বোঝাতে পারিনি, সংগঠিত করতে পারিনি, সে জন্য তা হয়নি। আজ মানুষের ক্ষমতা হয়েছে, সুতরাং আজকে যা করা হয়েছে সেটা মনে করি যে সঠিক ভাবে করা হয়েছে। মূলত উনি প্রধানত এই ক্ষতিপূরণের ব্যাপারেই আক্রমণ করেছেন।

বর্গাদারদের ক্ষেত্রে কিছু পরিবর্তন করা হয়েছে, কারণ কতকগুলি লিটিগেশন আসছে, সেই লিটিগেশনগুলি এই রকম অনেক সময় ২ জন, ৩ জন লোক একই সঙ্গে বর্গাদারদারি করেছেন এবং এরকম জিনিস আমাদের বাস্তবে সত্য বলেও মেনে নিতে হচ্ছে। এক্ষেত্রে কোনও বর্গাদারদের অধিকারকে কায়েম করা হবে তা নিয়ে জটিলতার দেখা দিচ্ছে। যে বেশিদিন চাষ করেছে সে নিজে তো আর অল্প দিন যে করেছে, তাকে উচ্ছেদ করেনি। মালিকরা অনেক সময় একবার একে উচ্ছেদ আর একবার তাকে উচ্ছেদ, একবার একে কিছুদিন, একবার তাকে কিছুদিন দিয়েছে। একজন কিছুদিন করেছে, আর একজন ও কিছুদিন করেছে। কাজেই তারা সবাই যদি দরখাস্ত করে তাহলে কোনটা মানা হবে? সেক্ষেত্রে যে অনেকদিন ধরে চাষ করছে চুক্তি হিসাবে তার অধিকারকেই সংশোধনীতে সাব্যস্ত করা

হয়েছে। বেশি দিন বলতে একনাগাড়ে বেশি দিন নয়, সর্বমোট বেশিদিন বলা হয়েছে। এখানে খুব বেশি একটা অন্য অসুবিধা হবে বলে মনে করার কারণ থাকবে না। সরকারি আইন যাই থাক না কেন, কৃষক আন্দোলনের দুর্বলতার জন্য এসব ঘটছে।

জয়নাল আবেদিন সাহেব বললেন যে অন্তত প্রপার্টি রাইটের ক্ষেত্রে সংবিধানের এইটুকু পরিবর্তন করার জন্য ধন্যবাদ পেতে পারেন, জরুরি অবস্থায় নাকি তারা সব কাজ খারাপ করেননি? কিছু কিছু ভাল কাজও নাকি করা হয়েছে। হ্যাঁ, শুধু ওটা কেন, এই বর্তমান যে ভূমি সংস্কার আইন, এটাও তারাই এনেছিলেন। জমিদারি দখল আইন তারাই এনেছিলেন, বর্গাদার উচ্ছেদ বিরোধী আইন—সেটাও তারাই এনেছিলেন। তে-ভাগা আইন তারাই এনেছিলেন। কিন্তু প্রত্যেকটি ব্যাপারে প্রয়োগের ক্ষেত্রে তারা ঠিক উল্টোটি করেছেন। আমাদের মূল কথা হচ্ছে, কৃষকের নিজস্ব সংগঠন এবং তাদের চেষ্টা ছাড়া ভূমিসংস্কার করার কোনও ব্যবস্থা কার্যকর করা যায় না। একদিকে যেমন জনগণকে বিভ্রান্ত করার জন্য তারা আইন করেছেন, সিলিং কমিয়েছেন, আর অন্য দিকে কৃষকরা সেই সিলিং আইনের সুযোগ নিয়ে যখন কোনও জমি দখল করতে গেছে তখন সেখানে তাদের মিসা হয়েছে, তারা খুন হয়েছে। একদিকে কৃষকদের সংগ্রাম-এর অধিকারকে কেড়ে নেওয়া হয়েছে, আর অন্য দিকে প্রতারণার জন্য কতকগুলি নীতি যে কৃষকদের সম্পর্কে সমাজে অ্যাকসেপটেড সেই মর্মে আইন হয়েছে; মানুষ এসব প্রতারণা বুঝতে পারে। প্রতারণার জন্য সমাজতান্ত্রিক কথাটাকে ব্যবহার করতে গেলে টেকনিক্যালি কিছু কিছু কথা, কিছু কিছু আইন করতে হয়, সেই আইনগুলি তারা করেছেন। অতুল্য ঘোষও করেছিলেন লাঙ্গল যার জমি তার—এই স্লোগান মায়াপুরে তুলেছিলেন। কিন্তু আমরা জানি যে গ্রামে যখনই বর্গাদাররা সংগঠিত হয়েছে তখনই পুলিশ, স্বরাষ্ট্র বিভাগের সমস্ত শক্তি নিয়ে চলে এসেছে বর্গাদারদের বিরুদ্ধে। অথচ "লাঙ্গল যার জমি তার"—এই স্লোগান তোলা হয়েছে। অর্থাৎ তারা চেয়েছিলেন—পুরানো বর্গা প্রথায় যারা চাষ করে তাদের উচ্ছেদ করে দিয়ে, বর্গাদারদের হাতে জমি না দিয়ে, জমির মালিকরা আধুনিক পুঁজিবাদী কায়দায় জমি চাষের ব্যবস্থা করবেন এই প্রবণতা সৃষ্টি করার জন্য এই স্লোগান দেওয়া হয়েছিল, বর্গাদারের স্বার্থে উচ্ছেদকে বন্ধ করার জন্য নয়। তাই আইন অনেক কিছু হয়, জয়নাল আবেদিন সাহেবরা অনেক কিছু আইন করেছিলেন, কিন্তু আইনগুলি প্রয়োগ করার ক্ষেত্রে ঠিক বিপরীত কাজ করেছেন, কৃষকদের উদ্যোগে ও মেরুদন্ড ভেঙ্গে দেবার জন্য তারা যথাসাধ্য করেছিলেন তখনকার সরকারে যারা ছিলেন, জয়নাল আবেদিন সাহেবরা যখন ছিলেন। আজকের জয়নাল সাহেব কি মনোভাব নিয়ে বলছেন সেটা আমরা জানি না, আমি সেদিনের কথা বলছি।

[4-40 — 4-50 p.m.]

অন্যান্য কয়েকটি যা পরিবর্তন করা হয়েছে, সেইগুলো খুব গুরুত্বপূর্ণ বিষয় নয়। যেমন আগে ছিল একজনকে এক হেক্টর পর্যন্ত খাস জমি দেওয়া যাবে এবং নিজের জমি এক হেক্টরের কম আছে এমন লোক খাস জমি পাবার যোগ্য বলে বিবেচিত হবে। যেহেতু জমির পরিমাণ কম, অথচ যথা সম্ভব বেশি লোককে জমি দেওয়া আমাদের উদ্দেশ্য, সেইজন্য এক হেক্টর সীমাকে কমিয়ে এক একরে নিয়ে আসা হয়েছে। সেই সম্পর্কে আশা করি কারও

কোনও অপত্তি নেই। আইনে আরও কয়েকটা গুরুত্বপূর্ণ পরিবর্তন করা হয়েছে। সেটা হচ্ছে এই যদি ভুল ক্রমে বা ভ্রান্তি সৃষ্টি করে খাস জমির পাট্টা কেউ পেয়ে থাকেন, যদি পরে তা ডিটেকটেড হয় তাহলে সেই ক্ষেত্রে সেই ডিটেকশনের পর তার সেই জমিকে নিয়ে নেওয়ার পদ্ধতি সম্পর্কে, আগে ছিল ম্যাজিস্ট্রেট ইত্যাদিকে দরখাস্ত করতে হত, সেই ম্যাজিস্ট্রেট আবার জমিকে পুনরায় উদ্ধার করার চেষ্টা করবেন। এখন এটাকে সরল করার চেষ্টা করা হচ্ছে। রেভিনিউ অফিসারের অধিকার থাকছে, যদি মনে করেন কোনও পাট্টাকে বাতিল করতে হবে, ভুল করে দেওয়া হয়েছিল বা কোনও ফ্রডুলেশনের মাধ্যমে দেওয়া হয়েছিল, চিটিং এর মাধ্যমে দেওয়া হয়েছিল, তাহলে সেই ক্ষেত্রে রেভিনিউ অফিসার রায় দেবেন এবং সেই রায়কে কার্যকর করার জন্য জমিটাকে পুনরায় উদ্ধার করার জন্য ও সি বা তার উচ্চ স্তরের পুলিশ অফিসারের সাহায্য নিয়ে বল প্রয়োগের সাহায্যে জমিটা সরকারের দখলে আনতে পারবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্ত সংশোধনীগুলো আনা হয়েছে এবং প্রধানত জমির ক্ষতিপূরণ বাবদ কতটাকা দেওয়া হবে বলে যা স্থির হয়েছে, এটার ফলে অন্যান্য জায়গায় জমির আন্দোলন এবং বৃহৎ জমির মালিকদের জমি নিয়ে নেওয়ার প্রশ্নে পশ্চিমবাংলায় আমরা একটা মানদন্ডে খাড়া করেছি এবং এটা কৃষক আন্দোলনের ক্ষেত্রে যেমন যুক্তিপূর্ণ, তেমনি কৃষক আন্দোলনের ক্ষেত্রে এটা সহায়কও বটে এবং গ্রামের দিকে তথাকথিত বৃহৎ জমির মালিকদের যে অর্থনৈতিক ক্ষমতা, তাকে অনেকখানি সঙ্কুচিত করবে। সেইজন্য আমি এই বিলটাকে সমর্থন করছি এবং যে সংশোধনীগুলো এসেছে সেইগুলোর আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী নন্দকুমার রায় ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সে সম্বন্ধে পক্ষে এবং বিপক্ষে অনেক বক্তব্য শুনলাম। পক্ষে জ্বালাময়ী বক্তব্য রাখলেন আমাদের কোঙর মহাশয়, উনি গরিব মানুষের সেনাপতি, অনেক বক্তব্য রাখলেন। তার বক্তব্যের মধ্যে একটা জিনিস পরিষ্কার বোঝা গেল, এই ল্যান্ড রিফর্মস অ্যাক্টটা কংগ্রেসিরা এনেছিলেন এবং এই অ্যাক্ট যে সাধারণ মানুষের জন্য হয়েছে, এটা তারা স্বীকার করেছেন। কোথায় অসুবিধায় পড়েছেন? ইমপ্লিমেন্টশন নাকি কংগ্রেসের আমলে ভাল হয়নি। এর আগেও এখানে জ্বালাময়ী বক্তব্য রাখতেন গরিব এর জন্য, তাদের কাছে আমি শুনেছি বিভিন্ন জনসভায় এই কংগ্রেসের ল্যান্ড রিফর্মস অ্যাক্ট নাকি ত্রুটি পূর্ণ, এই ল্যান্ড রিফমর্স অ্যাক্ট দিয়ে সাধারণ মানুষের কোনও কল্যাণ করা যাবে না। এই সরকার তিন বছর হল মসনদে রয়েছেন, এই ল্যান্ড রিফমর্স অ্যাক্ট আজ পর্যন্ত তারা যতবার অ্যামেন্ডমেন্ট করে দাঁড় করাবার চেষ্টা করেছেন, তার মূল যে ভিত্তি, মূল যে সুর তার কোনও পরিবর্তন করেন নি। এবার মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের কাছে যে বিল এনেছেন তাতে তিনি বলেছেন একসেস ল্যান্ড যেটা আছে সিলিং এর বাইরে, যেটা গভর্নমেন্ট অ্যাকুইজিশন করবেন, সেটার রেট কি হবে? দ্বিতীয়ত বর্গাদার কি হিসাবে সিলেক্টেড হবে?

স্যার, আপনি যদি ভাগচাষ অফিসে খোঁজ নেন তাহলে দেখবেন যে, এই সরকার

আসার আগে বর্গা নিয়ে সেখানে খুব বেশি কেস হত না। কিন্তু এই সরকার যেদিন থেকে মসনদে এসে বসল সেদিন থেকে প্রতিটি ব্লকে কেস বেড়ে গেল, এক একটি জমিতে ৭/৮ জন করে বর্গাদার দেখা দিল। প্রত্যেকেই ভাগচাষ অফিসে গিয়ে বলছে, সেই প্রকৃত ভাগচাষী। আগে এবিষয়ে ভাগচাষ অফিসকে কোনও রকম মাথা ঘামাতে হত না, কিন্তু আজকে এই সরকার আসার পর আমরা বিভিন্ন ভাগচাষ অফিসে গিয়ে দেখছি যে, বিভিন্ন লোক একই জমিতে নিজেকে বর্গাদার বলে ক্লেম করছে। এর কারণ কি? কারণ হচ্ছে এই সরকার আসার পর রেকর্ডিং-এর সময়ে পূর্বেকার প্রকৃত বর্গাদারের নাম বাদ দিয়ে সি পি এম, ফরোওয়ার্ড ব্লক, আর এস পি এই সমস্ত এক একটা পার্টি এক একজনকে বর্গাদার হিসাবে ডেপুট করছে। সি পি এম যখন একজনকে ডেপুট করছে, তখন আর এস পি ভাবছে আমি কিসে কম আছি, আমিও একজনকে পাইয়ে দেব, ফরোওয়ার্ড ব্লক ভাবছে, আমিই বা বাদ যাব কেন, আমিও একজনকে দেব, প্রত্যেকে এক একজনকে ডেপুট করছে। যার ফলে এই নিয়ে ঝামেলা হচ্ছে। আগে যেসমস্ত বর্গাদার ছিল, যাদের জমির মালিক বর্গা দিয়েছিল তারা বঞ্চিত হচ্ছে, তারা আজকে বর্গাদার হতে পারছে না। ধরুন এই সরকার আসার এক বছর আগে জমির মালিক যাকে বর্গাদার হিসাবে নিযুক্ত করেছিল এই সরকার আসার পর তাকে বাতিল করে তার জায়গায় আর একজনকে নিযুক্ত করা হয়েছে, অপর দিকে আজকে বলছেন যে, যে বেশি দিন জমি বর্গায় চাষ করবে সেই বর্গাদার হবে। এর ফলে এই সরকার আসার পর যে বর্গাদার হিসাবে নিযুক্ত হয়েছে তার ইতিমধ্যে তিন বছর হয়ে গেছে। ফলে, এই আইনের বলে সেই বর্গাদার হিসাবে প্রমাণিত হবে। কিন্তু প্রকৃত বর্গাদারকে সে উচ্ছেদ করে এসেছে, অথচ সেই প্রকৃত বর্গাদারকে এর ফলে বঞ্চিত হতে হচ্ছে। তারপর মিঃ কোঙারের জ্বালাময়ী বক্তৃতার মধ্যে দিয়ে বোঝাগেল যে, যেসব জমির গভর্নমেন্ট নিয়ে ল্যান্ডলেসদের মধ্যে ডিস্ট্রিবিউট করেছে সেই সমস্ত জমি এই সরকার আসার পর বি ডি ও সাহেব এই অ্যাক্টের বলে এমপাওয়ার্ড হয়ে আনালমেন্ট করতে পারবেন। আজকে আমরা অবশ্য সেই জিনিস দেখছি যে, এই সরকার আসার আগে থেকে যারা সেই সমস্ত জমি ভোগদখল করছে তাদের কাছে বি ডি ও অ্যানালমেন্ট চাইছে। অথচ এগুলি পূর্বেকার অ্যাডভাইসারি কমিটি অনুমোদন করেছিল এবং সেই অনুযায়ী তারা পেয়েছিল। কংগ্রেস আমলে অ্যাডভাইসারি কমিটি ছিল, সেখানে কি হয়েছিল? প্রতিটি পলিটিক্যাল পার্টির একজন করে প্রতিনিধি সেই কমিটিতে ছিল, লোকাল এম এল এ ছিলেন এবং বি ডি ও ছিল, তারা সকলে বিবেচনা করে দেখতেন কে জমি পাবে। সেই অনুযায়ী সেই সময়ে জমি ডিস্ট্রিবিউশন করা হয়েছিল। আজকে যারা মসনদে বসে আছেন তাদের সকলের প্রতিনিধি তখন অ্যাডভাইসারি কমিটিতে ছিল। আজকে সেই সমস্ত জমি বি ডি ও দ্বারা অ্যানালড করে এস ডি ওকে দেওয়া হল এবং তাকে পাওয়ার দেওয়া হল বিচার করার। তিনি হিয়ারিং নেবেন, উকিল সাহেবদের কথা শুনবেন এবং যার ন্যায্য পাওয়া তাকে দেবেন। কিন্তু আমরা দেখছি যার ন্যায্য পাওনা তাকে দেওয়া হচ্ছে না। আমাদের একজিকিউটিভদের মেজাজ সাধারণত সরকারের দ্বারা প্রভাবিত হয়ে থাকে। তারা বিশেষ করে সরকারি দলের দ্বারা প্রভাবিত হয়ে চলেন। আপনারা যদি সত্যিকারের গরিব মানুষদের জন্য-কিছু করতে চান তাহলে আপনারা যে ল্যান্ড রিফমর্স অ্যাক্টকে, ত্রুটিপূর্ণ বলেন সেই অ্যাক্টকে বাতিল করে তিন বছরের মধ্যে একটা নতুন অ্যাক্ট করলেন না কেন? এই বিলের উপর বক্তৃতা রাখতে গিয়ে মিঃ কোঙর জনতা দলের

মাননীয় সদস্য শশবিন্দু বেরা সম্বন্ধে বললেন যে, উনি যেসব কথা বলেছেন তাতে উনি পাগল, কি আমরা পাগল তা বুঝতে পারছি না। মাননীয় সরকার পক্ষের সদস্যদের পাগল বললে ওরা দুঃখ পাবেন, কিন্তু এই বিলের মধ্যে তাদের রাজনৈতিক উদ্দেশ্য সাধনের চেতনা ছাড়া আর কিছুই আমরা দেখতে পাচ্ছি না। এর মধ্যে কোনও মানবিক চিন্তা ধারার পরিচয় আমরা পাচ্ছিনা, সেই রকম কোনও মানসিকতা দেখতে পাচ্ছি না। সুতরাং পাগল যদি কাউকে ওরা বলেন তাহলে সেটা নিজেদের গায়েই লাগবে।

মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এখানে পেশ করেছেন তাতে দেওয়া আছে যে রেন্ট হবে তার .১৫ টাইমস কমপেনসেশন দেওয়া হবে। কিন্তু আমাদের পশ্চিম-দিনাজপুরে অনেক জমি আছে এবং সেই সমস্ত জমি ৪ আনা, কোথাও ২ আনা খাজনা। সেখানে সেই সমস্ত জমির ১৫ টাইমস কত টাকা হচ্ছে? এটা আপনি দেখুন। আপনারা বলছেন সমস্ত জোতদারেরা শোষণ করে জমি নিয়েছে কাজেই জমি বিনা পয়সায় দিয়ে দেওয়া হোক। কিন্তু এটা ঠিক নয়। হরেকৃষ্ণ কোঙার মহাশয়ের বক্তৃতা শুনেছিলাম, ওনার চোদ্দ পুরুষেরা বিরাট জোতদার ছিলেন, তাদের চিন্তাধারার সঙ্গে আজকের চিন্তাধারা মেলে না। পক্ষান্তরে দেশ ভাগ হয়ে যাওয়ার জন্য অনেক লোক পূর্ববঙ্গ থেকে এখানে চলে এসেছেন। আপনারা জানেন, জমির বিনিময় প্রথা এখনও চালু আছে। এইরকম পূর্ববঙ্গ থেকে পশ্চিমবাংলায় জমি বিনিময় করে কেউ যদি ৪০ বিঘা জমি পশ্চিমবাংলায় পায় এবং সেই জমি [illegible] তাহলে সে যে কমপেনসেশন পাবে তাতে করে তার চলবে কি করে? কাজেই এই বিল নিয়ে সে গরিব মানুষদের মুখোরোচক হিসাবে দাঁড় করিয়ে দিয়ে জনগণের সমর্থন চাইলেও জনগণের সমর্থন পাওয়া যাবে না। বর্গাদারদের নিয়ে আপনারা সবচেয়ে বেশি ঝামেলা করছেন। এমনও দেখা গেছে বিভিন্ন ডিস্ট্রিক্টে রেকর্ড হচ্ছে, সেটেলমেন্ট নির্ণয় করতে কোনও বাধা হচ্ছে না কিন্তু দেখা গেছে যে জোতদারের জমিতে ৩ জন বর্গাদার নিয়োগ করছেন এবং এর ফলে ৩ জনই মারামারি করছেন, সি পি এম, আর এস পি এবং ফরোওয়ার্ড ব্লকের মধ্যে মারামারি হচ্ছে এবং এই পার্টি ক্লাসের জন্য বিভিন্ন আদালতে কেস হয়েছে। আর এস পি পার্টিকেই বলতে শুনেছি তারা সি পি এমের উপর দোষারোপ করছেন, এরা বলছেন এই পার্টি অন্যায় অত্যাচার করছেন। হয়তো দলীয় স্বার্থের জন্য যেহেতু মসনদে থাকতে হবে সেহেতু তারা মুখ খুলতে চাচ্ছেন না। যাইহোক, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এই বিলটিকে প্রত্যাহার করুন এবং প্রত্যাহার করে বিবেচনা করুন যে এই বিলটা যেটা এনেছেন সেটা সত্যিকারের একটা মানব চিন্তা আছে কিনা? এই চিন্তাশক্তি যদি আপনাদের না থাকে তাহলে জনসাধারণের মধ্যে সার্কুলেট করে দিন, তারাই বিচার করবে যে এটা এই হাউসে আনা উচিত কি উচিত নয়। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, বিরোধী পক্ষের বন্ধুরা বক্তব্য রেখে গেলেন। আমি তাদের বক্তব্য শুনলাম এবং শুনে মনে হল তারা বোধ হয় বিলটিকে পড়েন নি অথবা জেগে ঘুমিয়ে আছেন। মাননীয় সভাপতি মহাশয়, এই বিলে মাত্র ৩টি উদ্দেশ্য আছে। প্রথম হল ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করা অর্থাৎ ল্যান্ড রিফর্ম অ্যাক্টের পর সিলিং-

এর যে একসেস ল্যান্ড সেই একসেস ল্যান্ডের ক্ষতিপূরণের একটা সিমপ্লিফিকেশন করা অর্থাৎ সরলীকরণ করা হয়েছে। কারণ অতীতের নিয়মে যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থা এমনই জটিল যারফলে উপযুক্ত ক্ষতিপূরণ দেওয়া সম্ভব হয় না। সুতরাং এটার সরলীকরণ করার প্রস্তাব এই বিলের মধ্যে করা হয়েছে। দ্বিতীয় হচ্ছে, ওনারা জানেন অনেক মামলার কথা বলেছেন আমি পরে সেখানে আসছি ১৯বি, যেখানে রেস্টোরেশন অফ ল্যান্ড টু বর্গাদারদের জন্য আছে এই রেস্টোরেসন অফ ল্যান্ড করার জন্য যে পদ্ধতি বর্তমানে আছে এবং এর ভিতর দিয়ে যে রাজনৈতিক কাজ ওনারা করে গিয়েছিলেন, কংগ্রেস করে গিয়েছিলেন, মাননীয় সভাপতি মহাশয় তা ওনারা জানেন। ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ওনাদের রাজত্বের সময়ে ওনারা যা করেছিলেন তা হল ১৯৬৯-৭০ সালে যুক্তফ্রন্ট সরকার যখন এল সেই এক বছরের মধ্যে পশ্চিমবঙ্গ বহু বর্গাদারকে তাদের জমির অধিকার দেওয়া হয়েছিল।, সেই গরিব মানুষ যারা ল্যান্ডলেস ছিলেন শিডিউল কাস্ট অ্যান্ড শিডিউল ট্রাইবস একেবারে ভূমিহীন, ওনারা ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে তাদের উচ্ছেদ করে যারা অধিকাংশ জমির মালিক তাদের দিয়েছিলেন। তদানীন্তন কালের মিনিস্টার গুরুপদ খান মহাশয় এক ডেপুটেশনের কাছে বলেছিলেন যে কংগ্রেসের বিভিন্ন নেতা এমন অবস্থায় সৃষ্টি করেছেন যে জমির অধিকার তিনি দিতে পারছেন না এবং তাদের অসহায় অবস্থার কথা যা বলেছেন তা প্রসিডিংসে আছে এবং সেই সময়কার অনেক মেম্বার যা বলেছিলেন সেই সব প্রসিডিংস দেখলে বোঝা যায় সেই সময় ভূমি এবং ভূমি রাজস্ব বিভাগে একটা অরাজকতার সৃষ্টি করেছিলেন নিজেদের মধ্যে খোয়োখেয়ি করে। কোনও জমি বিলি হয়নি। সরকারের তরফ থেকে যে ইকনমিক রিভিউ বেরিয়েছে তাতে বর্গা রেকর্ডিংয়ের যে লিস্ট রয়েছে তাতে দেখা যায় ওনারা ৭২ সাল থেকে ৭৭ সালের মধ্যে যে জমি দিয়েছিলেন আমরা এই অল্প সময়ে তার অনেক বেশি জমি দিয়েছি। সেই তথ্য অর্থাৎ ২।। লক্ষ একর জমি এক বছর কয়েক মাসের মধ্যে দেওয়া হয়েছে। তথ্য নিয়ে এসে দেখুন ৬৯, ৭০, ৭১ সালের মধ্যে মাত্র কয়েক হাজার একর জমি বিলি হয়েছে। সেই তথ্য যদি নিয়ে আসেন হাউসের সামনে দেখবেন ওনারা ৫ বছরে যা করতে পারেন নি আমরা মাত্র ৩ বছরে তার চেয়ে অনেক বেশি জমি বিলি করেছি। কাজ না করলে সমস্যা বোঝা যায় না। ওনারা কংগ্রেসের ল্যান্ড রিফর্মস অ্যাক্টের কথা বলেছেন, কংগ্রেসের ল্যান্ড রিফর্মস অ্যাক্ট ঠিকই, কিন্তু ওরা ল্যান্ড রিফর্মকে কোনও দিন কার্যকর করেন নি। বর্গাদারদের স্বার্থ রক্ষা করার জন্য বর্গাদারের রেকর্ড নথিভুক্ত করার জন্য ইতিপুর্বে ল্যান্ড রিফর্মস অ্যাক্ট সংশোধন করেছেন এবং পেনাল প্রভিসন দেওয়া হয়েছে, কি রকম ল্যান্ড রিফর্মস বর্গাদার জমির সত্ত্ব নেবে, রিফিউজ হবে না,, এই কংগ্রেসী নীতি। আমাদের মন্ত্রী সভায় বামফ্রন্ট সরকারের সময়ে প্রথম আইন করে করা হল জমির ধান দিলে বর্গাদারকে রসিদ দিতে এই রকম হলে পেনাল প্রভিসন হল এবং এই পেনাল প্রভিসন এই সরকার প্রথম করলেন। গত বছরের কথা মনে আছে, এই হাউসে এটাকে সংশোধন করা হয়েছে এবং এই রকম বহু প্রিন্সিপলস রাখা হয়েছে। আজকে কমপেনসেশন প্রিন্সিপল সেখানে কি করছে? শুধু রেন্টের উপর ফিফটিন টাইমস দিতে হবে। অর্থাৎ যতটা ইন্টারেস্ট সেই ইন্টারেস্টের ফিফটিন টাইমস সরলীকরণ করে ক্ষতিপূরণ দেওয়া ব্যবস্থা আছে যাতে করে কাজ সহজ এবং সত্বর হতে পারে। ল্যান্ড কোনগুলি না ওরা ভাবছেন একসেস অ্যাকুইজিশনের ল্যান্ড। শশবিন্দু বাবু একটা ফিরিস্তি দিয়েছেন অ্যামেন্ডমেন্ট

তিনি অ্যাক্টটা বুঝতেই পারেন নি যে এটা ল্যান্ড অ্যাকুইজিশন না স্টেট অ্যাকুইজিশন। কারণ যে ভাবে অ্যামেন্ডমেন্ট এসেছে তাতে মনে হচ্ছে স্টেট অ্যাকুইজিশনের যে ধারা কমপেনসেশনের তারই উপর বোধ হয় হচ্ছে কিন্তু তা নয়। চ্যাপ্টার টু ল্যান্ড রিকুইজিশন অ্যাক্ট এ ১৪(বি) তে একসেস ল্যান্ডের যে সিলিং আছে তারজন্য রিটার্ন দাখিল করতে হবে এবং সেখানে ল্যান্ডের কমপেনসেশনের কথা বলা আছে। অর্থাৎ এটা স্টেট অ্যাকুইজিশনের কথা নয়। এটা চ্যাপ্টার ১৪ এর ১২ (বি)তে আছে। আইনগুলি পড়ে দেখলে তারা এ সব বুঝতে পারতেন। আর একটা হচ্ছে ডিস্ট্রিবিউশন অফ ল্যান্ড। প্রথম কথা হচ্ছে রেস্টোরেসন অফ ল্যান্ড টু বর্গাদার এখানে ভুমি বণ্টন করার যে নীতি তাকে সরলীকরণ করা হয়েছে। শুধু তাই নয় ভাল ভাল জিনিস যা এর মধ্যে আছে সেগুলি সম্বন্ধে বললেন না। যেমন এখানে আছে রাজ্য সরকারের প্রতিষ্ঠান হয় যে কোনও সর্বজনীন উদ্দেশ্যে অথবা কোনও শিক্ষা প্রতিষ্ঠান বা গবেষণা প্রতিষ্ঠান বা শিল্প প্রতিষ্ঠান স্থাপন বা রক্ষণাবেক্ষণ করবার কিম্বা পরিরক্ষণ করিবার উদ্দেশ্যে কোনও ব্যক্তি বা প্রতিষ্ঠানকে ভূমি বন্দোবস্ত প্রদান করা আবশ্যক সেই ক্ষেত্রে ঐ ব্যক্তি বা প্রতিষ্ঠানকে কোনও সময় সীমার জন্য, সময় সীমায় অর্থ প্রদান সহ যেরূপ শর্ত করার বিহিত হইবে সেরূপ শর্ত ও করার, তজ্জন্য সেলামি লইয়া বা না লইয়া যেরূপ বিহিত হইবে সেরূপ প্রণালীতে, ঐ ভূমি বন্দোবস্ত প্রদান করা হইবে। এই সব ভাল ভাল কথা এই সব আইনের মধ্যে আছে। আর যেটা হয়েছে সেটা হল রেস্টোরেসন অফ ল্যান্ড টু বর্গাদার। এরজন্য ৭৭ সাল সময়সীমা করা হয়েছে। ওরা গরিব মানুষকে উৎখাত করবার জন্য দুই দলের বর্গাদারদের মধ্যে ঝগড়া লাগিয়ে দেওয়া হয়। সেইজন্য এটা আনা হয়েছে। এরমধ্যে রাজনীতি নিশ্চয়ই আছে সেটা হল গরিবের রাজনীতি। তাদের স্বার্থ রক্ষা করবার জন্যই এই জিনিস মন্ত্রী মহাশয় করেছেন। আমরা দেখেছি যে বহু জমির মালিকের কাছ থেকে জমি নিয়ে ভূমিহীন কৃষক শিডিউল কাস্ট ও ট্রাইবসদের মধ্যে বড় লোকদের মধ্যে তা বিলি করা হয়েছিল। সেইজন্য এখানে ৬৯-৭০ প্রকৃত বছর ঠিক করে এই আইন করা হয়েছে সুতরাং আমি বলতে চাই যে নীতিতে ক্ষতিপূরণ দেবার ব্যবস্থাকে সরলীকরণ করা হয়েছে ৭০ সাল পর্যন্ত রেস্টোরেসন অফ ল্যান্ড টু বর্গাদার—অ্যাপ্লিকেশন করার যে ব্যবস্থা করেছেন এবং ভূমি বণ্টন করার নীতিকে সরলীকরণ করেছেন তারজন্য আমি এই বিলকে সমর্থন করছি এবং শশবিন্দু বাবুর অ্যামেন্ডমেন্ট এর বিরোধিতা করছি। আর জয়নাল সাহেবের দু'মুখো নীতি যে তিনি ইন্দিরা কংগ্রেসে যাবেন কিনা, এই যে হাফ হ্যাজার্ড ভাবে সমর্থন করবেন না বিরোধিতা করবেন সেটা বুঝতে না পারার জন্য বিরোধিতা করছি। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় সভাপতি মহোদয়, আমি মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। ওরা যেসব কথা বললেন তাতে দেখলাম যে ওদের বুদ্ধি সৎ নয় বদ বুদ্ধি। আমরা চিরকাল আন্দোলন করে আসছি সিলিং-এর বহির্ভূত জমি অধিগ্রহণ করে ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি বণ্টন করতে হবে। ভারতবর্ষের সংবিধানে যে হেতু বড় লোকদের স্বার্থ রক্ষা করার গ্যারান্টি আছে সেই হেতু সেই সংবিধানের মধ্যে থেকে এই সরকারকে কাজ করতে হচ্ছে। সেইজন্য জমি অধিগ্রহণ করা সম্পর্কে যে

বিল এসেছে সে সম্পর্কে একটু চিন্তা করতে হবে। ওদের আমলে ওরা বলেছিলেন কোনও ভূমিহীন লোক পশ্চিমবাংলায় নেই। কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে এরূপ বহু লোকই আছে। আজকেও বিরাট বিরাট জমির মালিকরা বহু নামে জমি রেখে দিয়েছে। কিন্তু একটা কথা বলতে চাই সিলিং বহির্ভূত জমি সরকারে বর্তানোর পরে আজও তা মালিকের হাতে থেকে গেছে। সেইজন্য আমি বলছি যে দিন থেকে জমি অধিগ্রহণ করে কৃষকের মধ্যে বিলি করা হবে সে দিন থেকে ক্ষতিপূরণ দেবার কথা চিন্তা করতে বলছি। কারণ দীর্ঘ দিন ধরে জমির উপসত্ত্ব তারা ভোগ করে আসছেন। সেইদিক থেকে যদি কমপেনসেশন দেওয়া যায় তাহলে তারা কমপেনসেশনও পাচ্ছে সুদও পাচ্ছে, আবার জমি ভোগ দখলও করছে। এটা আমি একটু চিন্তা করতে বলছি। ক্ষতিপূরণ দেবার ব্যাপারকে কেন্দ্র করে বহু ধরনের যোগ সাজস এখানে চলে। আমার এলাকায় ময়নাগুড়িতে ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্টে দীর্ঘ ৩০/৩৫ বছর হলো জমি অধিগ্রহণ করা হয়েছে একটা হেলথ সেন্টারের জন্য। কিন্তু যে সব লোকের জমি নেওয়া হয়েছিল কিছু দালালের চক্রান্তে তারা এখন ভিক্ষা বৃত্তি করছে। কিছু সংখ্যক দালাল আছে যাদের জন্য খবর দিলেও আসল মলিক জানতে পারে না যে সে কমপেনসেশন পাবে। ফলে ভুয়া লোককে হাজির করে নিয়ে এসে কমপেনসেশন নিয়ে যাচ্ছে। মাননীয় সভাপতি মহোদয়, ভূমি রাজস্ব দপ্তরের যে জায়গায় সবচেয়ে দুর্নীতি রয়েছে সেটা হচ্ছে ক্ষতিপূরণ দান বিভাগ। এই বিভাগের উপর কিছুটা নজর দিতে হবে, সেই বিষয়ে আমি আপনাকে অনুরোধ করব। অধিগৃহীত জমির বিলি বণ্টন ব্যবস্থা নানা কারণে সন্তোষ জনক নয়। সেই বিলি বণ্টন ব্যবস্থার মধ্যে ওদের যোগসাজস আছে, সেই দিকে নজর দিতে হবে। আমি আগেই বলেছি ভাগ চাষী উচ্ছেদের ব্যাপারে অনেক কৌশল আছে ১৯(খ) ধারায় আইনে যে রক্ষাকবচ ভাগ চাষীর ক্ষেত্রে আছে সেটা প্রযোজ্য হচ্ছে না, এদের বিরাট যোগসাজস সেটা নষ্ট হয়ে যাচ্ছে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব বর্গা অপারেশন যেটা চলছে এই বর্গা অপারেশনের কাজটা ত্বরান্বিত করা দরকার এবং ভূমি বণ্টন ব্যবস্থার সঙ্গে পঞ্চায়েতকে জুড়ে দিতে হবে। সংগ্রামী যেসব কৃষক সংগঠন আছে সেইসব কৃষক সংগঠনেক যদি ভূমি বণ্টন ব্যবস্থার সঙ্গে জুড়ে দেওয়া যায় তাহলে কৃষকদের স্বার্থ রক্ষা কিছুটা হবে। এই কথা বলে ভূমি সংস্কারের যে সংশোধন তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রেনুপদ হালদার ঃ** মিঃ চেয়ারম্যান, স্যার, ল্যান্ড রিফর্মস অ্যাক্টের কয়েকটি ধারা সংশোধন করবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এখানে একটি সংযোজনী বিল এনেছেন। এই আইনের আরও বহু ধারা সংশোধন করার প্রয়োজন ছিল। কিন্তু সেগুলি তিনি এই বিলের মধ্যে আনেননি সংশোধন করার জন্য। যে সমস্ত ধারাগুলি এর মধ্যে এনেছেন তার মধ্যে বর্গাদার বা গরিব চাষীদের ক্ষেত্রে যেগুলি প্রয়োজন সেগুলি নিশ্চয়ই সমর্থন করি, কিন্তু সাথে সাথে কয়েকটি বিষয় আপনার কাছে তুলে ধরতে চাই সেগুলি হল ভাগচাষ কোর্টে জে এল আর ও ভাগচাষ অফিসার হিসাবে কাজ করেন, এই জে এল আর ও ল্যান্ডর ব্যাপারে আরও অনেক দায়িত্ব পালন করেন, ফলে ভাগচাষ কোর্টে যেসব কেস দায়ের করা হয় সেগুলির বিচার করতে সময় লাগে। তারপর অ্যাপিলেট কোর্টে এস ডি ও কে অনেক দায়িত্ব পালন করতে হয় বলে বিচার ত্বরান্বিত হয় না, দীর্ঘ সময় লাগে, ফলে বর্গাদার ক্ষতিগ্রস্ত

হয়। এইসব ক্ষেত্রে রাজনৈতিক দলের যেসব কৃষক সংগঠন আছে সেইসব কৃষক সংগঠনের প্রতিনিধিদের নিয়ে যদি ভাগচাষ বোর্ড গঠন করা হয় এবং জে এল আর ও বা যেকোনও একজন অফিসারকে এই কমিটির চেয়ারম্যান হিসাবে করে দিয়ে যদি এই বোর্ডের দ্বারা বিচার করার ব্যবস্থা করা হয় তাহলে আমার মনে হয় বিচার ত্বরান্বিত হবে এবং অনেকটা সুষ্ঠ ভাবে হবে। সেজন্য আমি মনে করি এটা করার প্রয়োজন রয়েছে। তারপর অফিসিয়াল সার্কুলার মারফত সরকার ব্যবস্থা করেছে যে, যে সমস্ত বর্গা কেসে আইনজীবীরা দাঁড়াতে পারবেন না, এটা ঠিকই আছে কিন্তু সঙ্গে সঙ্গে এটা থাকা দরকার এইসব বর্গাদাররা দুস্থ, গরিব, অশিক্ষিত, তাদের নিজেদের কথা বুঝিয়ে বলার তো ক্ষমতা নেই, সেজন্য সেইসব ক্ষেত্রে যে সমস্ত কৃষক সংগঠন আছে সেইসব কৃষক সংগঠন থেকে তাদের চয়েস মতো প্রতিনিধি তার হয়ে যাতে কথা বলতে পারেন সেই রকম ধরনের সুযোগ থাকার দরকার আছে। এখানে রুলস ৬এ ভাগচাষ আদালতের ৩ সপ্তাহের মধ্যে কেস ফয়সালা করার কথা বলা হয়েছে, কিন্তু আগে যে কথা বললাম জে এল আর ও নানা রকক কাজে ব্যস্ত থাকার জন্য বিশেষ করে বর্গাদারদের ক্ষেত্রে দৃষ্টিভঙ্গি সঠিক না থাকার জন্য এই সমস্ত কেস দেরিতে হয়। সেগুলি বিচার করার ক্ষেত্রে বোর্ডের মারফত বিচার করার ব্যবস্থা করা দরকার। এছাড়াও ভাগচাষীদের ক্ষেত্রে যে সমস্ত কোর্ট ফি, স্ট্যাম্প, নোটিশ ফি লাগে সেগুলি যাতে দিতে না হয়, মকুব করা হয় এবং বিনা পয়সায় তারা যাতে বিচার পায় তার ব্যবস্থা করা দরকার। ১৯ (বি) ওয়ান (এ) তে সংশোধন করেছেন, কিন্তু আরও একটা সংশোধন করা দরকার। যেখানে বলা আছে, দ্যাট দি ল্যান্ড বি ইমিডিয়েটলি রেস্টোর্ড টু দি অ্যাপ্লিক্যান্ট সেক্ষেত্রে এই ইমিডিয়েটলি কথাটা বলা থাকলেও আমরা দেখেছি এই কেসগুলি দীর্ঘদিন চলে এবং তার ফলে প্রত্যেকটি চাষী ক্ষতিগ্রস্ত হয়। কাজেই এখানে একটা সময় সীমা নির্ধারণ করা দরকার যে ১ মাসের মধ্যে করতে হবে। তারপর ২০(বি)তে কোনও সময়-সীমা বাঁধা নেই কাজেই চাষীর জমি ফেরত দেবার ক্ষেত্রে যাতে তাড়াতাড়ি দেওয়া হয় সেই ব্যবস্থা করা দরকার। ১৬নং এ উৎপন্ন ফসল দেবার কথা আছে এবং মালিক যখন উৎপন্ন ফসল গ্রহণ করেনা, তখন সেই ফসল বিক্রি করে দাম দেবার কথা বলা আছে। কিন্তু আমরা দেখেছি সেখানে ডি পি এজেন্ট থাকেনা বলে চাষীরা সেগুলি খেয়ে ফেলে। কাজেই আমার বক্তব্য হচ্ছে ডি পি এজেন্ট ছাড়াও যাতে চাষীরা জমা দিতে পারে সেই প্রভিসন থাকা দরকার। তারপর কে প্রকৃত চাষী সেটা নির্ধারণ কবার সময় আমরা দেখেছি পুলিশ প্রোটেকশন দেবার সময় জে এল আর ও এক রকম রিপোর্ট দিয়ে প্রোটেকশন দেয় অন্যদিকে এস ডি ও কাগজপত্র দেখে মালিককে প্রোটেকশন দিচ্ছে এবং ভাগচাষীও পুলিশ প্রোটেকশন পাচ্ছে। কিন্তু এই দুদিক থেকে পুলিশ প্রোটেকশন দেবার ফলে চাষী ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে পঞ্চায়েতের স্থায়ী সমিতির মাধ্যমে তদন্ত করে নির্ধারণ করা হবে, কে বর্গাদার এবং কে চাষী। তারপর, যে সমস্ত জমি নদী বা সমুদ্রের ভেতর চলে গেছে সেখানে রায়তের কোনও অধিকার থাকবে না। আমার বক্তব্য হচ্ছে তাদের যেন ক্ষতিপূরণ দেওয়া হয় সেই জমি চলে যাবার জন্য। তারপর নদীর পার্শ্ববর্তী যে সমস্ত জমি আছে সেখানে লোনা জল ঢুকিয়ে দিয়ে মালিকরা চাষের জমিতে মেছোভেড়ি তৈরি করছে এবং তার ফলে বহু বর্গাদার নিজেদের অধিকার থেকে বঞ্চিত হচ্ছে। চাষীদের জমি ছাড়তে বলতে পারছেনা বলে তাদের উচ্ছেদ করবার এইভাবে চেষ্টা করছে। এই উচ্ছেদ যাতে না হয় তারজন্য আইনে ব্যবস্থা করা

দরকার।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** ঃ এটা বাজেট স্পীচ নয় যে সমস্ত রকম সাজেশন আমাকে দেবেন। আপনি যা বলতে চান সমস্ত কিছু আমাকে লিখে দেবেন, আমি দেখব। তবে এখন যা বলছেন তার সঙ্গে বিলের কোনও সম্পর্ক নেই।

**শ্রী রেনুপদ হালদার** ঃ কতগুলি জিনিস নেই বলে আমি সেগুলি তুলে ধরলাম। অপারেশন বর্গার ক্ষেত্রে আইন সংশোধন করে সুব্যবস্থা করবেন এই অনুরোধ জানাই এবং আপনি যখন বলেছেন তখন আপনাকে আমি কতগুলি সাজেশন দেব আপনার বিবেচনার জন্য একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ মাননীয় সভাপাল মহাশয়, আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি আমাকে সময় দেবার জন্য। যে দুটো বিষয় এখানে আলোচনা হয়েছে তার মধ্যে একটি বিষয় কেউ বলেন নি সেটার সম্বন্ধে আমি কিছু বলতে চাই। সেটা হচ্ছে এই যে আপনারা যে ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করলেন বিনয় বাবু যেটা বললেন খুব পরিষ্কার কথা, তিনি বললেন বামফ্রন্টের নীতি হচ্ছে ক্ষতিপূরণ দেওয়া হবে না। যদি দেওয়া না হয় খুব ভাল কথা, সেটা মন্ত্রী পরিষ্কার ভাষায় বলুন কিন্তু মন্ত্রী মহাশয়ের কথা শুনে মনে হচ্ছে যে আইনও করলাম অর্থাৎ কংগ্রেস সরকার যেমন আইন করে গিয়েছিলেন ৮ টাকা ১০ পয়সা মজুরি হবে, সঙ্গে সঙ্গে হাইকোর্ট থেকে চ্যালেঞ্জ হয়েছিল এবং সেটা চালু হয়নি তা মন্ত্রী মহাশয়ও এখানে এমন আইন করছেন যেটা সঙ্গে সঙ্গে হাইকোর্টে চ্যালেঞ্জ হবে এবং সেটা আর হবে না। আপনি যে ক্ষতিপূরণ এখানে দিচ্ছেন সেই ক্ষতিপূরণ দিতে যত টাকা দরকার হবে তার থেকে বেশি টাকা খরচ হবে এস্টাবলিশমেন্ট কস্টে। যদি আপনারা বলে দিতেন যে ক্ষতিপূরণ দেওয়া হবে না তাহলে একটা রাস্তা ছিল, কিন্তু তাও আপনারা বলছেন না। আপনারা প্রগতিশীল হওয়ার চেষ্টা করছেন। জমিদারদের ল্যান্ড রেভিনিউর ১৫ পারসেন্ট তার একটা যুক্তি ছিল ল্যান্ড রেভিনিউ তার ১৫ পারসেন্ট এক বছরের ইনকাম তাকে ১৫ বছর টাইম দেওয়া হল যাতে এই ১৫ বছরে স্বাবলম্বী হবে। কিন্তু এখানে একজনের ইনকাম—ল্যান্ড রেভিনিউ মানে যদি খাজনা হয়—খাজনা তো ইনকাম ছিলনা, তার ইনকাম অনেক বেশি ছিল সুতরাং তার ইনকামের উপর ১৫ পারসেন্ট হলে বুঝতাম। কাজেই আপনারা যেটা করলেন তাতে এটাই স্পষ্ট হচ্ছে যে আপনারা ক্ষতিপূরণ দেবেন না। আজকে সমস্ত জোতদাররা আপনাদের কাছে আশ্রয় নিয়েছে। আপনারা ছোট ছোট আইন করছেন এই বিষয়ে আপনি ক্লারিফাই করবেন। আমি বলছি এটা হাইকোর্টে চ্যালেঞ্জ হবে আপনারা করতে পারবেন না। ২ নম্বর কথা হচ্ছে এক একর করলেন, এক একর জমি চাষীকে দিলে সে স্বয়ং সম্পূর্ণ হতে পারবে না, তারা লাঙল এক খানা রাখতে পারবে না, সে সংসার চালাতে পারবে না। আপনাদের পলিসিটা কি, পলিসি যদি এই হয় থিতিয়ে থিতিয়ে জমি দিয়ে ভোট কেনা না একটা লোককে স্বাবলম্বী করা। আমার কনস্টিটিউয়েন্সিতে দেখছি জোতদারের ৭ বিঘা জমি ছিল, জোতদার যখন বর্গাদারদের হটাতে পারল না তখন আপনাদের ভেস্ট করে দিল, অনেক মামলা হল সমস্ত হবার পর যখন দেখল আর কোনও উপায় নেই ভেস্ট

করার পর সেই জমি যখন বিলি হবে ঐ চাষী তো আর ৭ বিঘে পাবে না, তাহলে চাষীর হালটা বিক্রি করার ব্যবস্থা আপনি করছেন। সুতরাং যে জমি তার দখলে ছিল, সে চাষ করত, তাও পাবে না। আজকে একটা ফ্যামিলিকে সেল্ফ সাপোর্টেড করবেন না ফ্র্যাগমেনটেশন অফ ল্যান্ড করে করে এক বিঘে করে জমি দেওয়া হবে সে জমি বেআইনি করে বিক্রি করে দিচ্ছে, অন্য লোক ভোগ করছে এটা আপনাদের দেখতে হবে। দ্বিতীয় কথা, বর্গাচাষীর কথা ১৯বিতে যে কেস হয়েছে কেস হবার পর একবার দখল ছিল তারপর জোতদাররা দখল নিল তার প্রতিকারের কোনও ব্যবস্থা এর মধ্যে নাই। এখন গায়ের জোরে যদি করা হয় আইনের সেই ফাঁক আপনি রেখে দিলেন। দ্বিতীয় কথা ভাগ চাষ কোর্টের রেভিনিউ অফিসারের উপর ভার দিলেন, আমরা কি দেখছি ব্লকে, আপনার পার্টির লোক যা হুকুম করছে তাই করছে। আমাকে রেভিনিউ অফিসার নিজে বলেছে যে মহাশয় আমাকে তো পাড়াগাঁয়ে থাকতে হবে, আমাকে কে প্রোটেকশন দেবে। আজকে এই অবস্থা। আপনি রেভিনিউ অফিসারকে ক্ষমতা দিলে আমার মনে হয় এটি হবে না। পরিষ্কার ভাষায় বলুন, খবরের কাগজে বলুন, নিজেরা বলুন, বিধানসভায় বলুন যে আমাদের পলিশি হবে থিতিয়ে থিতিয়ে জমি দেওয়া, আমরা কাউকে সেল্ফ সাপোর্টেড হতে দেব না। আমরা একটা লোককে সেল্ফ সাফিসিয়েন্ট হোল্ডিং করতে দেব না। আগে যেটা ছিল একটা লিমিট ছিল কিন্তু এখানে আপনি ইকনমিক হোডিংয়ের উপর বিরাট আঘাত করছেন এ সম্বন্ধে আপনি একটু বিবেচনা করুন আমি আশা করব আপনি এগ্রিকালচার বেস ইকনমি করবেন এবং যে মোশন সার্কুলেশনের জন্য দেওয়া হয়েছে সেটা আপনি মেনে নেবেন। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Chairman :** The time fixed for discussion of the Bill is to expire at 5.26 p.m. but it seems more time will be required in that cannection. So, under rule 290, I seek your permission to extend the time by half-an-hour.

(Voices : Yes)

The time is extended by half-an-hour.

[5-30 — 5-40 p.m.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি মাননীয় সদস্যদের বক্তৃতা খুব মন দিয়ে শুনেছি। এখন আমি আশা করব যে আমি যে কথাগুলি বলব সেটা বুঝবার চেষ্টা করবেন এবং যেটা নিয়ে খুব বিতর্ক হয়েছে যে, সিলিং-এর অতিরিক্ত জমি তা বাবদ ক্ষতিপূরণ কিভাবে হবে। এটাই হচ্ছে কথা। এখানে বাজার মূল্যের কোনও কথা নেই। প্রথম জিনিস বোঝা দরকার, পরিষ্কার করে জানাতে চাচ্ছি যে সিলিং-এর বেশি জমি যাদের জমেছে তাকে বলে কনসেনট্রেশন অব ল্যান্ড যার অন্য দিকে পরিণতি হচ্ছে বহু লোক ভূমিহীন হচ্ছে। সেইজন্য বহু লোককে বঞ্চিত না করলে পর মুষ্টিমেয়র হাতে জমি কনসেনট্রেশন হয়না এবং সেখানে বঞ্চনা সতভাবে হয় না। আপনারা এখানে অনেকেই পন্ডিত ব্যক্তি হয়তো প্লুটোর নাম শুনেছেন, তিনি ইতিহাস অধ্যায়ন করে বলতে বাধ্য হয়েছিলেন প্রপার্টি ইজ থেপ্ট, চিরকাল একটা কথাই হচ্ছে যে ধরুন আমাদেরই ভারতবর্ষে হয়েছে, কাশ্মীরে জমিদারি

[ 2nd April, 1980 ]

প্রথা সেখানে উচ্ছেদ হয়েছে বিনা ক্ষতি পূরণে। বামফ্রন্টের নীতি যদি বলেন তাহলে বিনা ক্ষতি পূরণে হওয়া উচিত কিন্তু এখানে সেটা সম্ভব ছিল না। জয়নাল সাহেব ঠিকই বলেছেন যে এই নিয়ে মামলা হয়েছে সুপ্রিম কোর্ট পর্যন্ত, শেষ পর্যন্ত বলা হয়েছে যে, না অ্যান অ্যামাউন্ট এখানে পরিষ্কার, পার্থক্য ক্লীয়ার থাকা দরকার যে যখনি সিলিং-এর উপরে সারপ্লাস ল্যান্ড হচ্ছে তখনি তার মরালি তার রাখবার কোনও অধিকার নেই, সেইজন্য তাকে নেওয়া হচ্ছে। ইট ইজ নট ল্যান্ড অ্যাকুইজিশন, এটা হচ্ছে Expropriation of the expropriators যারা বহু লোককে এক্সপ্রোপ্রাইয়েটেড করে, বঞ্চিত করে জমি নিয়েছে, সেই জমি ভোগ করেছে, অনেক সম্পদ অর্জন করেছে, ইতিহাসের বিচারে তাদের কাছ থেকে নেওয়া উচিত ছিল, তাই নীতি হিসাবে যে অ্যামাউন্ট আছে তা দিতে হবে তা না হলে অন্য মামলায় যেতে পারবে। সেইজন্য এখানে এই কথাই উঠেনা বাজার মূল্যের। সেজন্য তার মরালি রাইট নেই কারণ এটা দীর্ঘদিন ধরে তারা ভোগ করেছে। এবার হচ্ছে, আইন ছিল, ধরুন দুটি জিনিস আমি বলছি, কেন্দ্রীয় সরকার আরবান ল্যান্ড সিলিং অ্যাক্ট করেছে এবং আরবান ল্যান্ড সিলিং অ্যাক্টে কলকাতায় সিলিং-এর উর্ধ্বে যে জমি আছে সেই জমির মাত্র ৭১০ টাকা কাঠা, অথচ সেই জমির মূল্য কোনও জায়গায় ২৫ হাজার টাকা কাঠা, কোনও জায়গায় ৫০ হাজার টাকা কাঠা, এক লক্ষ টাকা কাঠাও আছে টেরিটি বাজারে, কিন্তু তার সঙ্গে সমতা রেখে দেওয়া হয়নি। সেন্ট্রাল অ্যাক্টে রয়েছে, আগে কি ছিল যাকে পরিবর্তন করতে আনা হচ্ছে, ১৪(ভি)তে যে প্রভিসন ছিল তাতে বলা হল এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টের এখানে রেট রিসিভিং সেকশনকে নেওয়া হল, তাহলে পর সিলিং সারপ্লাস ল্যান্ড তাকে ধরে নেওয়া হয়েছে জমিদারদের পর্যায়ে কিন্তু ডিলেটটা পড়ে দেখুন কি আছে? এক একর জমি তার উৎপাদন—এই আইনটা ইমপ্লিমেন্টেড হয়েছে ১৪ই ফেব্রুয়ারি, ১৯৭১ সাল, সেই আইনে প্রভিসন ছিল যে তারই সাত বৎসর আগের গড় উৎপাদক আর সেই সময়কার গড় প্রকিয়োরমেন্ট প্রাইস গড় উৎপাদন ৬ মণের বেশি হবে না, এক একরে ১৮ মণ সেখানে বলা হল ওয়ান থার্ড ধরা হবে, টু থার্ড তার কষ্ট ধরা হবে। ঐ সময়কার প্রকিওরমেন্ট প্রাইস ছিল কুঃ প্রতি ৫০ টাকা তাহলে ২০ টাকা মণ। কিন্তু নানাভাবে সেটা কেটে নেওয়া হল। সেজন্য ১৪-ভি রিপ্লেস করা হয়েছে বাই অ্যানাদার ১৪-ভি। এর সিম্পল উদ্দেশ্য হচ্ছে, অন্ততপক্ষে ক্ষতিপূরণের টাকাটা যাতে ৯৫ শতাংশ পায়। এরজন্য রোল করতে হবে। ফাইন্যালি সেলস ট্যাক্স, ইনকাম ট্যাক্স, এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স—ইত্যাদি যা আছে তা সমস্ত ঠিক করতে হবে। কিন্তু একটা ভাল কাজ করতে গেলে অনেক সময়ে বিপদ হয়। এল আর, অ্যাক্টে কোনও পেমেন্ট হয় না বলে আমরা দেখেছি, কাজটা খুব সহজ নয়। এই প্রিন্সিপলের উপর দাঁড়িয়ে টোয়েনটি টাইমস অফ দি রেন্টাল করা হয়েছে। কারণ কাটাকুটি করতে গেলে আবার হাঙ্গামা হবে। যেটা আমি রাইটফুলি রাখতে পারি, সেটাই ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্টে রাখা হবে। রাস্তা, হাসপাতাল, স্কুল করার জন্য যেটা রাখা হবে সেটাকে মার্কেট ভ্যালুর উপর ১৫ পারসেন্ট। কিন্তু এটা হচ্ছে সিলিং-এর বহির্ভূত। আইনে যেটুকু পাব, সেটুকুর উপর আমরা করব। আগে এখানে ন্যাচারল জাস্টিস বলে কিছু ছিল না। কিন্তু এখন ঐসব জটিলতা দূর করে খুব সিম্পিলিফাই করা হয়েছে। যেখানে রেন্ট নেই সেখানে আইনে বলা আছে, ৯ টাকা। যেখানে আছে সেখানে ১৫ টাকা। সেজন্য ৯×১৫ বলা হয়েছে। তাহলে ক্যাপিটালাইজড ভ্যালু হয়ে যাচ্ছে। কৃষকদের উপর এতদিন অনেক অত্যাচার করা

হয়েছে। সুতরাং উর্দ্ধ জমি বিনামূল্যে নিয়ে বিনামূল্যেই বিতরণ করা হবে। এখানে সংবিধান অনুযায়ী অ্যামাউন্ট দিতে হবে। সেজন্য একে খুব সিম্পিলিফাই করা হয়েছে। ২ নম্বর হচ্ছে ১৯-বি সেকশনে কোনও সময় সীমা নেই। সেজন্য এখানে ব্যাবস্থা করা হয়েছ ১৯৬৯ সাল। আমরা প্র্যাকটিকাল জিনিসটা জানি। এখানে রায়তের কথা ভাবছেন না। আমার কাছে আজব ঠেকছে, স্যার, এটা কি করে হতে পারে। স্যার, এখানে কি দেওয়া হচ্ছে? আমি আশ্চর্য হয়ে যাচ্ছি ইকুয়াল টু ফিফটিন টাইমস দি ল্যান্ড রেভিনিউ এটা যদি হিসাব করা যায়, ল্যান্ড রেভিনিউ সেও আপনার একটা স্বীকৃত সরকার কর্তৃক প্রথম যখন ল্যান্ডে রেভিনিউ পরিবর্তন করার জন্য আইন এসেছিল সেই আইন করবার সময় এটা স্বীকৃত ল্যান্ড রেভিনিউ-এর মধ্যে কোনও সঙ্গতি নেই কাজেই পরিবর্তন করতে হবে, যাই হোক সেই ল্যান্ড রেভিনিউ-এর ফিফটিন টাইমস হলে কি হয়, এখানে কি করা হয়েছে? এক বিঘা জমির, স্যার, ল্যান্ড রেভিনিউ ১।। টাকা, ২ টাকা, ২।। টাকা, ফিফটিন টাইমস হলে এক বিঘা জমির জন্য রায়তকে কত কমেপেনসেশন দেওয়া হবে? ৩৭।। টাকা পর্যন্ত কমপেনসেশন দেওয়া হবে। অথচ সেই জমি, তার যে লস হচ্ছে সেই জমির মূল্যটা কত হয়? সেই জমির মূল্য হবে—এক এক জায়গায় এক এক রকম হবে, আমার এলাকায় জমির মূল্য ৭ হাজার টাকা। ৭ হাজার টাকার জন্য কমপেনসেশন এটা দেওয়া হবে এবং সেখানে অ্যাসেস করা যাবে না বা অ্যাসেস করা হচ্ছে না এই রেভিনিউএর জন্য সেই রায়তের উপর একটা মালটিপল কষে তাকে ক্ষতি পূরণ দেওয়া হচ্ছে। যেটা ক্ষতি হচ্ছে সেটার উপর নয়, যেটা লাভের সম্পত্তি চলে যাচ্ছে তার উপর নয়। সেখানে হচ্ছে এর উর্ধ্বের জমি বিনামূল্যে নিয়ে বিনা মূল্যে বিতরণ করা, এটাই প্রিন্সিপল হওয়া উচিত। যেহেতু বর্তমান সংবিধান অ্যান অ্যামাউন্ট দিতে হবে, সেই অ্যামাউন্ট নির্ধারণে জটিলতা না রেখে ভেরি সিম্পলিফাই করে দেওয়া আছে। এই হচ্ছে ব্যাপার।

দু নম্বর হচ্ছে—বর্গাদারদের সম্বন্ধে এখানে সব কিছু নাই, সিম্পলি একটা জিনিস বলা হয়েছে। আইনটা খুঁটিয়ে পড়বেন তো। আমি শশবিন্দুবাবুকে বলছি না, আপনি পড়েন আমি জানি, কিন্তু অনেকেই না পড়েই ধান ভানতে শিবের গীত গান। একটা জিনিস হচ্ছে এখানে ক্লজ ১৯(বি) তে কোনও টাইম লিমিট নাই, ১৮৫০ সালের কৃষক কি ১৯০০ সালের কৃষক কিংবা ১৯৩৮ সালের কৃষক এসে বলতে পারে, আমিই এই চাষী। কমপ্লিকেশন হতে পারে এবং হচ্ছে, জমিদার আপনাকে বলে দিলেন ইনি বর্গাদার, তাকেই মেনে নিতে হবে, ফেক বর্গাদার সৃষ্টি জটিলতা সৃষ্টি করছে। সেজন্য মূল কথা হচ্ছে কতদূর যাব পেছনে। শুধু পেছনে গেলেই সমস্যার সমাধান হবে না। সেজন্য যা বলা হয়েছে, এখানে যা ছিল তার অফিশিয়াল অ্যামেন্ডমেন্ট এনেছি, ১লা মার্চ ১৯৭০ সাল-এর পরে, ১৯৬৯ সালে আগস্ট মাসে হরেকৃষ্ণ কোঙর আইন এনেছিলেন, এক বছরের জন্য সমস্ত উচ্ছেদ স্থগিত করে রাখ, ১৯৭০ সালের আগস্ট মাসে তা শেষ হয়ে গেছে। সেই আইন প্রসঙ্গেই বলতে চাই যে যে সমস্ত অন্যায় হয়েছে, সেগুলি রেকটিফাই করতে চাই। সেজন্য অফিশিয়াল অ্যামেন্ডমেন্ট এনে সেটাকে ক্লিয়ার করে রাখছি। প্রকৃত বর্গাদার নয় যে লোক, তার কোনও ক্ষতি হচ্ছে না, এখন কে বর্গাদার সেটা ডিটারমিন হবে কিভাবে। ক্লেইমান্ট আসছে তিন চার জন। রেকর্ডে যদি থাকে কোনও অসুবিধা নাই, কিন্তু কাগজপত্র নিয়ে এসে যদি বলে—আমি এতদিন

রয়েছি, আর এক জন এসে আর এক রকম বলবে, আমি তাই এ সম্বন্ধে আগেও বলেছি এবং এখনও বলছি—আমি কোনও অ্যামেন্ডমেন্ট আমার মাথা থেকে আনিনি, আমি মাঠে মাঠে ঘুরে ঘুরে বিভিন্ন আদালতে যা হচ্ছে সেসব দেখে প্র্যাকটিকাল যেটা সেটা করেছি, ১৯৭০ সাল থেকে ১৯৮০ সালের মধ্যে দেখেছি তিন চার জন ক্লেইমান্ট প্রমাণিত হচ্ছে, এ বলছে এত দিন করেছি, ও বলছে এত দিন করেছি, সেজন্য প্রশ্ন হল—এই রকম ক্ষেত্রে যেখানে রেকর্ড নাই, সেখানে ডিউরিং দিস পিরিয়ড এ বি সি ফর ভেরিয়াস পিরিয়ডস দ্যাট ইজ দি লেংথ অফ পিরিয়ড সেখানে বর্গাদার হিসাবে কাজ করেছে, তাহলে who will be the actual bargadar. সেখানে বলা হচ্ছে লংগেস্ট পিরিয়ড যিনি আছেন, সেই হবে বর্গাদার। আর কিছু নয়। সেজন্য দুটি জিনিস কতদূর পেছোবো, যে আইন আছে তাতে কোনও লিমিট নেই। অতএব যদি কোনও লিমিট না করে দিই তবে কোনও বাধা নাই, ১৮০০ সালের কি ১৯০০ সালের কি ১৯২৮ সালের কি ১৯৪০ সালের যে কোনও সময়ে বর্গাদার তার পুরানো কাগজপত্র নিয়ে এসে বার করে দাবি করবে, তাই কি থাকবে? না কি একটা সময় সীমা থাকবে। এই যে ডেট এটা আরবিট্রেরিলি করা হয়নি, অত্যন্ত সিরিয়াস এফোর্ট নিয়েছিলেন হরেকৃষ্ণ কোঙর তার আমলে এবং তিনি এক বছর আইন করে সমস্ত রকম উচ্ছেদ বন্ধ করে রেখেছিলেন, সেই এক বছর পূর্ণ হল, সেই ডেট ল্যাপ্স যেদিন করে যাবে দ্যাট পার্টিকুলার ডেট থেকে বলা হয়েছে, এটা করার মধ্যে একটা যুক্তি আছে।

[5-40 — 5-50 p.m.]

তিন নং হচ্ছে, অ্যানালমেন্টের আইন যেটা ছিল, আমি এসে দেখেছি সেটা অস্বীকার করে লাভ নেই সেখানে কি সব হয়েছে। অনেকে বলেছেন, আমাদের সময় ঐ ছিল এই ছিল ইত্যাদি কিন্তু আমি জানি, সেখানে এক একটি এরিয়ার এম এল এ যা বলেছেন তাঁর কথা মেনে নেওয়া হয়েছে এবং সে প্রমাণ আমার কাছে আছে যদি আপনারা দেখতে চান সে প্রমাণ আমি দেখাতে পারি। সেখানে ১৮ বিঘা জমি আছে, তাকে দেওয়া হয়েছে, চাকরি করেন তিনি নিয়েছেন, এমন কি এক জায়গায় বি ডিও পর্যন্ত নিয়েছেন। তাই আমরা এবারে হুঁশিয়ার করে দিয়ে বলেছি না, এসব হবে না। আপনারা বলেছেন, সেকশন ৪৯টা ক্লিয়ার হওয়া দরকার, সেটা তো আছে। সেখানে সেকশন ৪৯-এ তাকেই জমি দেওয়া হবে যে নিজের হাতে লাঙল ধরে সেইজমি চাষ করবে। জমি নিয়ে মজুর খাটিয়ে চাষ করবে সেজন্য তাকে জমি দেওয়া হবে না। এটা এখানে খুব ক্লিয়ার। আর তা যদি হয় তাহলে তা কেটে দেওয়া হবে। একথা সেখানে খুব পরিষ্কার করে বলে দেওয়া হয়েছে। কাজেই নীতির দিক দিয়ে যেটা করা হয়েছে সেটা ঠিক কিনা তা আপনাদের চিন্তা করতে হবে। তারপর ডাঃ আবেদিন যেটা বললেন এলাকার ব্যাপারে সে সম্পর্কে বলি, যদি মিসরিপ্রেজেনটেশন হয়, যদি মিসটেক হয় অর আদারওয়াইজ অন্য কিছু যদি হয় সেইজন্য সাফিসিয়েন্ট ব্যবস্থা রাখা হয়েছে যাতে আর অ্যানালমেন্টের দিক থেকে অসুবিধা না হয়। শশবিন্দুবাবুকে বলি, আপনার অ্যামেন্ডমেন্টগুলি আমি খুব ভালভাবে পড়েছি। খুব বাস্তবসম্মতভাবে সমস্ত দিক বিবেচনা করে ফিজিক্যালি এথিক্যালি, মর‍্যালি সমস্ত দিক বিবেচনা করে সত্যিকারের দ্রুত যাতে এটা করা যায় তারজন্য ব্যবস্থা করা হয়েছে। সেইজন্য আপনাকে আমি আবার অনুরোধ করব, আপনি এটা ধীরস্থির ভাবে বিবেচনা করুন। বীরেনবাবু যে প্রশ্নটা তুলেছেন সে ব্যাপারে বলি, অতীতে

এটা কেউ করেন নি, আমরা করেছি আমরা সেখানে সার্ভিস কো-অপারেটিভ করে দিয়েছি যাতে তারা চাষ করতে পারে। আর যে বলা হচ্ছে সব ইকনমিক হোল্ডিং করে দাও, আমি তো বললামই যে ভারতবর্ষের বর্তমান যে অবস্থা তাতে ১০ পারসেন্ট লোককেও ইকনমিক হোল্ডিং দেওয়া যাবে না আর ইকনমিক হোল্ডিং ইজ এ রিলেটিভ টার্মস। ৩০ বছর আগে নদীয়ায় শুধু আউস হত, ২০ বিঘা জমিতেও চাষ হত না।

আজ সেখানে শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল করে ২/৩টি ফসল হচ্ছে। সেইজন্য আজকে যদি এক পোয়া দুধ হয় আমি বুড়ো খাব, ছোট ছেলেটা খাবে না, অতএব বণ্টন করে লাভ নেই। এটা একটা না দেবার যুক্তি। সেইজন্য আমার কথা হচ্ছে তাদের এক একর অন্তত দিন। সেই এক একরে সাহায্য করুন, ঋণ দিন এবং সমস্ত দিক থেকে সাহায্য করে এক বছরের না হোক ৬ মাসের খোরাক তার হোক। তার বার্গেনিং পাওয়ার বাড়ুক। এটা হলে তার গলায় পা দিয়ে চেপে রাখার সুবিধা আর করতে পারবে না। ওরা বলছেন বেশ তো ছিল, এরা আসার ফলেই অসুবিধা হচ্ছে। গলায় পা দিয়ে চেপে রাখার ফলে ওরা বিন্দুমাত্র কথা বলার সুযোগ পেত না। সেই গলার থেকে পা উঠে গেছে। মানুষের মতো মেরুদন্ড সোজা করে কাজ করছে। ওদের সমস্যার সমাধান করতে পারব না, কিন্তু সেই মানুষগুলির মেরুদন্ড সোজা করে দিতে পারব, শোষণের বিরুদ্ধে তারা সোচ্চার হতে পারবে। আমার অনেক দিন আগের পুরানো বন্ধু সাত্তার সাহেব, এই সাত্তার সাহেব নয়, তিনি আমাকে বলেছিলেন ওরা বলছে আমরা খুব ভাল আছি। হ্যাঁ, খুব ভাল ছিল—ভাল ছিল, হিন্দু মুসলমানে ঐক্য ছিল। বড় লোক জমিদারদের বাড়িতে এসে উঠানের এক কোনায় বসে সানকি নিয়ে ভাত খেত, সেই ঐক্য ছিল—মর্যাদাবোধের ঐক্য সাপ্রেস করে রাখা হয়েছিল। এখন আর সেটা হচ্ছে না, সেই জন্য দুটোর মধ্যে তফাত আছে।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী শশবিন্দু বেরা :** ডিফারেন্ট ক্লজের উপর আমার অনেকগুলি অ্যামেন্ডমেন্ট আছে। অনেক অ্যামেন্ডমেন্ট আলোচনা করবার স্কোপ ছিল না। এই অ্যামেন্ডমেন্টগুলি সম্পর্কে আমার কিছু বক্তব্য আছে এবং সেই অ্যামেন্ডমেন্টের উপর আমার বক্তব্য সংক্ষেপে বলবার সুযোগ আপনি দেবেন, আপনার কাছে এই আবেদন আমি জানাচ্ছি। স্যার, দু নম্বর ক্লজের অ্যামেন্ডমেন্টের উপর আমার বক্তব্য মোটামুটি আমি রেখেছি। আমার অ্যামেন্ডমেন্ট এখানে রাখলে কি দাঁড়াবে সেটাই বলছি। যেখানে fifteen times the land revenue or its equivalent assessed for such land ; or where such land revenue or its equivalent has not been assessed or is not required to be assessed, an amount calculated at the rate of Rs. 135 for an area of 0.4047 hectere. এই রেট অব কমপেনসেশন ধার্য করা আছে সেটাকে আমাদের পক্ষ থেকে বলেছি অন্যভাবে করা উচিত। জমির ভ্যালুয়েশনের উপর করা উচিত বলে আমরা মনে করি। আমার টেবিলে বলেছি—

**Table**

| Total market value | Amount of compensation payable |
|---|---|
| For the First Rs. 10,000 or less of market value | 100 per cent of the market value |
| For the next Rs. 10,000 or less of market value | 80 per cent of the market value |
| For the next Rs. 10,000 or less of market value | 70 per cent of the market Value |
| For the next Rs. 10,000 or less of market value | 60 per cent of the market Value |
| For the balance of the market value | 50 per cent of the market Value |

নীতিগতভাবে পার্থক্য দেখা দিয়েছে। আমরা মনে করি যে এই সমস্ত কৃষক সমাজ যাদের আজকে সিলিং এরিয়ায় জমি আছে তাদের দিকে দেখতে হবে। বর্ধমানের চাষীরা ভাগ্যবান তারা ডবল ক্রপ ট্রিপল ক্রপ করে অনেক বেশি উৎপাদন বাড়াতে পেরেছে। কিন্তু পশ্চিমাবাংলার অনেক জায়গা আছে যেখানে কৃষক হরিয়ানা পাঞ্জাবের মতো হতে পারে নি। সেখানে সিলিং আছে ৭ হেক্টর আমি জানি হাওড়া মেদিনীপুর জেলাতে এমন অনেক জমির মালিক আছে যাদের অন্য কোনও সোর্স অব ইনকাম না থাকায় তাদের কন্যা দায়ে পড়লে জমি বিক্রয় করতে হয়। তাদের অবস্থাপন্ন বলে মনে করা হয় শহরের দৃষ্টিভঙ্গি নিয়ে। ওনারা বলেছেন টাকা কোথা থেকে দেওয়া হবে। টাকা দিতে হবে সেখান থেকে যেখান থেকে সরকারি কর্মচারিদের মূল্য বৃদ্ধির সঙ্গে সঙ্গে তাদের ডি এ ইন্টারিম ডি এ বৃদ্ধি করা হচ্ছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি অ্যামেন্ডমেন্টের উপর বলুন।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী শশবিন্দু বেরা ঃ** স্যার এখানে কথা উঠেছে যে টাকা কোথায় থেকে দেওয়া হবে। তাই আমাকে বলতে হচ্ছে। টাকা দিতে হবে ঐ সমস্ত প্রভিসন থেকে। আজকে আমরা দেখতে পাচ্ছি, এক শ্রেণীর মানুষদের স্বার্থের দিকে দৃষ্টি দেওয়া হচ্ছে। তা দেওয়া হোক আমার আপত্তি নেই। কিন্তু কৃষক সমাজ যারা দুরবস্থার মধ্যে আছে তাদের দিকেও দৃষ্টি দিতে বলছি। আজকে শহরে সিলিংয়ের উর্ধ্বে যাদের জমি বা বাড়ি আছে তাদের ১০ হাজার টাকার জিনিসকে ৩৫ টাকা দিয়ে নিয়ে নিন। শহরের মানুষ যারা ফুটপাতে পড়ে আছে আর তার পাশে যে প্রাসাদ রয়েছে যেখানে ঘর অনুপাতে লোক নাই সেগুলি ঐ রকম কমপেনসেশন দিয়ে নিয়ে নিন এবং নিয়ে তাদের থাকতে দিন। টাকা কোথা থেকে দেবেন বললেন—এই প্রসঙ্গে আর একটি বক্তব্য আছে মন্ত্রী মহাশয় মিসলিড করবার চেষ্টা করেছেন। I want

to be excused for such utterence made by me. এই কথা তিনি বলেছেন Chapter 3 of Estates Acquisition Act. সেই মোড অব পেমেন্ট সেটাকে সিমপ্লিফাই করার জন্য অপর দিকে তার বক্তব্যে বলেছেন আমাদের কমপেনশেসন কম দিতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় স্টেটমেন্ট অব অবজেক্ট অ্যান্ড রিজনসে যা বলেছেন সেটা আপনাকে দেখতে অনুরোধ করছি। আমার মনে হয় আপনারা সে সম্পর্কে হস্তক্ষেপ করতে চাচ্ছেন না। এই যে প্রসেস অব পেমেন্ট, এই প্রসেসটাকে সিমপ্লিফায়েড করতে চাচ্ছেন। যে উদ্দেশ্য, উনি যা বললেন, সেটা আমি বুঝতে পারছি না। আমি জানতে চাচ্ছি যে উনি স্পেসিফিক্যালি বলুন যে কমপ্লিকেটেড প্রসিডিওর সেটাকে সিম্পলিফাই করার জন্য করছেন, অথবা কমপেনসেশন এদের দেবেন না। চ্যাপ্টার থ্রিতে যে প্রভিসন আছে যে হায়ার রেট অব কমপেনশেসন, সেটা দেবেন না এটাই উদ্দেশ্য। এটা যদি পরিষ্কার করে বলে দিতেন তাহলে কোনও কনফিউসন থাকত না। স্যার, আমি অন্য ক্লজগুলি এক সঙ্গে বলে দিচ্ছি। এরপরে ক্লজ ৪-তে আমার তিন নম্বর অ্যামেন্ডমেন্ট আছে। এখানে কি আছে? আমি এই কথা পূর্বে বলেছি যে এখানে ন্যাচারল জাস্টিস ভিটিয়েটেড হচ্ছে। ক্লজ ৪-তে আছে যে টু অর মোর বর্গাদারস, তারা অ্যাপ্লিক্যান্ট হচ্ছেন ফর দি রেস্টোরেশন অব ল্যান্ড। এখানে বলা হয়েছে যে যিনি বেশি লংগার পিরিয়ড কাল্টিভেট করেছেন তার ফেভারে রেস্টোরেশন হবে। আমার বক্তব্য হচ্ছে। This is against the Principle of national justice যিনি ফার্স্ট ইভিকটেড হয়েছেন, in contravention of the provisions of this Act. তিনি যদি ejected হন he should be restored to the position of bargadars. এবং সেটাই ন্যাচারল জাস্টিস হবে। সে জন্য এখানে আমার যে অ্যামেন্ডমেন্ট আছে প্রোভাইডেড অলসো—সেকেন্ড প্রভিসো অ্যান্ড থার্ড প্রভিসো—সেখানে Provided also that if there is more than one applicant, the bargadar who has cultivated the land for the longest period etc. এটা না করে আমি যেটা অ্যামেন্ডমেন্ট দিয়েছি সেটা করতে চাই যে provided also that if there is more than one applicant, of any two of the applicants the one who, on evidence, is proved to have cultivated the land as a bargadar during an earlier time than the other shall be preferred.'' যিনি আগে চাষ করে ইভিকটেড হয়েছেন তার ক্লেম জাস্টিফায়েড বলে মনে করি এবং তাকে রেস্টোরেটেড করাই সঙ্গত হবে, ন্যাচারল জাস্টিসের অনুকূলে হবে। এই কথা বলে আমি আমার অ্যামেন্ডমেন্ট ৩ মুভ করছি এবং এটা বিচার করতে বলছি। এটা করলে ন্যাচারলি ক্লজ ৪-তে যে এক্সপ্লানেশন আছে সেটাও বাদ হয়ে যায়। That is consequential to the amendment that I have moved. সে জন্য আমি এক্সপ্লানেশনটাকে বাদ দিতে বলছি কারণ এই যে লংগেস্ট পিরিয়ড, এটা কিভাবে ডিটারমিনেশন করব? সেই প্রশ্নটা আছে। আমি বলেছি যে নীতিগত ভাবে যিনি আগে চাষ করেছেন তার জমিটা ফিরিয়ে দেওয়া উচিত। কাজেই দি কনসিডারেশন ফর লংগেস্ট পিরিয়ড এই কনসিডারেশনটা আসছে না। এটাকে আর বিচার করবার অবকাশ থাকছে না। সে জন্য ৪ নম্বর অ্যামেন্ডমেন্টে এই এক্সপ্লানেশনটা অমিট করতে বলেছি এবং দ্যাটস অল অ্যাবাউট ক্লজ ৪। পাঁচ নম্বর ক্লজে আমার কয়েকটি অ্যামেন্ডমেন্ট আছে। স্যার, আপনি জানেন যে এখানে প্রিন্সিপল অব ডিস্ট্রিবিউশন সেকশন ৪৯ অব দি অরিজিন্যাল অ্যাক্ট, সেখানে প্রিন্সিপল অব

ডিস্ট্রিবিউশনতে কি ছিল? না, সরকারের একসেস ল্যান্ড ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে যাদের ওয়া
, হেক্টর ল্যান্ড ছিল, যাদের জমি নেই বা যাদের ওয়ান হেক্টর-এর কম জমি আছে তাদের জ
দেওয়া হোক। তাদের জমিটা দেওয়া হোক, সঙ্গত কারণে, কারণ জমির যে অভাব পশ্চিমবাংলা
সেই বিচারে। এই এক হেক্টরকে কমিয়ে ০.৪০৪৭ হেক্টর অর্থাৎ সেই ২।। একরকে কমিয়ে
এক একর করছেন। আমার কথা হচ্ছে আপনি কমান, কমাতে হবে, সেটা আমি স্বীকার
করছি। কিন্তু বিভিন্ন পরিবার যাদের জমি যাচ্ছে, তাদের পরিবারের লোক সংখ্যার ভিত্তিতে
এই পরিবর্তনটা হওয়া উচিত। সেখানে ১০/১৫ জনের পরিবার, তাদের ক্ষেত্রে যে এরিয়াট
নির্দিষ্ট থাকবে, আর যেখানে দু তিন, পাঁচজনের পরিবার, তাদের ক্ষেত্রেও সমান এরিয়া
বিবেচিত হবে, এটা বাঞ্ছনীয় নয়। সেই জন্য আমি এই অ্যামেন্ডমেন্ট নং পাঁচটা দিয়েছি
০.৪০৪৭ হেক্টর না করে সেটাকে আমি বলেছি, সেই পরিবার, যাদের কথা চিন্তা কর
হয়েছে, এই পরিবারে মাথাপিছু এক বিঘা, ওয়ান থার্ড অব দি শেয়ার সেটা হিসাব করে
যা হয়, তাদের দেবেন। তার থেকে বেশি হলে দেওয়ার দরকার নেই, That is my
amendment No. 5 Now what is there in amendment No. 6 ? আমি
অ্যামেন্ডমেন্ট নং ৬তে বলেছি। আজকের দিনে অতি উচ্চ মূল্যের বাজারে একটা পরিবারের
এক হাজার টাকার কমে ভরণপোষণ চলে না। সেই জন্য আমি বলছি, আপনারা ইনকামট
দেখবেন। সেই ইনকামের দ্বারা সেই পরিবারের ভরণ পোষণ হচ্ছে কি না। না হলে হয়তে
একটা দোকান দিয়ে বসে আছে রাস্তার ধারে, কাজেই সে আর সরকারি জমি পাবে না,
এইভাবে করলে গরিব যারা, তাদের বঞ্চনা করা হবে। সেই জন্য আমি আমার অ্যামেন্ডমেন্ট
নং ৬ রেখেছি। এর পরে The second provision. Shall not apply to agricultural
labour. This is consequential সুতরাং ৫(১) এতে এই যে এক্সপ্লানেশনটা আছে,
The second privison shall not apply to agricultural labour, artisan, এটা
আমি অমিট করতে বলছি। হোয়েদার ইজ অ্যান এগ্রিকালচারাল লেবার অর অ্যান আর্টিজেন
অর ফিশার ম্যান তার ইনকাম যদি ফ্যামিলি পালন করার মতো না হয় তাহলে তারা জমি
যোগ্য হবে, আর যদি হয় তাহলে যোগ্য হবে না। কাজেই এর দ্বারা সবটা কভার হয়ে
যাচ্ছে, ঐ এক্সপ্লানেশনটা আর দেবার দরকার নেই, দিস ইজ দি অ্যামেন্ডমেন্ট।

তারপর আপনি ক্লজ ফাইভে অ্যামেন্ডমেন্ট নং ৮টা একটু দেখবেন। এটা আপনি দেখুন, নেবেন, না নেবেন সেটা অন্য কথা, এখানে নো কোয়েশ্চেন অফ প্রিন্সিপল। কিন্তু আপনি আইনটা পড়ে দেখবেন। আইনের সাব-সেকশন ৩এ আছে যখন কোনও সেটেলমেন্ট অ্যানাল করা হচ্ছে—জমি ডিস্ট্রিবিউশন করতে গিয়ে কারও অনুকুল সেটেলমেন্ট হয়ে যাবার পর অন গুড গ্রাউন্ডস যদি সেই সেটেলমেন্ট অ্যানাল করা হয়, আবার সেই যে জমি তাকে যদি অন্যের কাছে ডিস্ট্রিবিউশন করা হয়, তাহলে আপনি চিন্তা করছেন যে, রেভিনিউ অফিসারকে ফোর্স অ্যাপ্লাই করতে হবে। কিসের জন্য? না When a Revenue Officer make an order and the transfer of any land, as the case may be, the Revenue Officer shall enforce delivery of possion of such land by using such force as may be required after evicting the person. কিন্তু তারপর আফটার অ্যাকচুয়াল অকুপেশন অফ সাচ ল্যান্ড এভিকশন করবার জন্য কোনও ফোর্সের প্রয়োজন হচ্ছে না। আমার কথা হচ্ছে এই ক্ষেত্রে সেন্স ইজ ক্লিয়ার সুতরাং সাব-সেকশন মাস্ট বি

ভেরি ক্লিয়ার। কিন্তু ফোর্স উইল নেসেসারি, ফলে সেটা এভিকশন এবং ডেলিভারি অফ পজিশন, দুটো পরিবেশেই দরকার। কিন্তু সেটা এখানে আদৌ ক্লিয়ার নয়। সেখানে আছে রেভিনিউ অফিসার স্যাল এনফোর্স এভিকশন অ্যান্ড ডেলিভারি অফ পজিশন। কিন্তু এখানে পারপাসটা ক্লিয়ার রাখতে হবে। সেই জন্য আমি বলছি এর পরে এখানে এভিকশন-এর কথাটা রাখবার দরকার আছে, এটা এসেনশিয়াল। দ্যাট ইজ অ্যামেন্ডমেন্ট নং৮। এর পরে এখানে কি রয়েছে? রেভিনিউ অফিসার যে রকম প্রয়োজন হবে ফোর্স অ্যাপ্লাই করবে আফটার এভিকটিং দি পারসন ইন একচুয়াল অকুপেশন অফ সাচ ল্যান্ড-এই অকুপেশনে যিনি আছেন তাকে এভিকট করবার কোনও ফোর্সের দরকার হচ্ছে না। কিন্তু এখানে কি দেখছি? রেভিনিউ অফিসার ফোর্স অ্যাপ্লাই করতে পারবেন, তাকে আনলিমিটেড পাওয়ার দেওয়া হয়েছে। এখানে দেখছি any kind of force, any amount of force he may apply, it cannot be. দ্যাট ক্যান নট বি। অথচ এখানে আনলিমিটেড ফোর্স অ্যাপ্লাই করার একটা ইঙ্গিত রয়েছে।

[6-10 — 6-20 p.m.]

এভিকশন এবং ডেলিভারি অফ পজিশন দুটি ক্ষেত্রেই ফোর্স দরকার এবং সেই ফোর্স আনলিমিটেড ফোর্স কিছু হবে না, আরবিটারি ফোর্স কিছু হতে পারে না, সেই ফোর্স হবে পুলিশ ফোর্স অ্যাজ প্রভাইডেড ইন সাব-সেকশন ৩(এ)-সেইটাই হওয়া উচিত এবং এইজন্যই আমার অ্যামেন্ডমেন্ট নাম্বার ৯। আই অ্যাম ভেরি ক্লিয়ার ইন রেসপেক্ট অফ মাই অ্যামেন্ডমেন্ট।

নেকস্ট মাই অ্যামেন্ডমেন্ট নাম্বার ১০। এখানে কি আছে? এই এনফোর্সসিং ডেলিভারি অর্থাৎ For the purpose of enforcing delivery of possession of any land and evicting any person in actual occupation of such land under sub-section (3), any such Revenue Officer may send a written requisition in such form and in such manner as may be prescribed to the officer-in-charge of the local police-station or to any police officer superior in rank to such officer-in-charge. Sir. notice the words, to any superior officer. May I ask, how the Revenue Officer can write to the I.G. Perhaps this section does not contemplate it. If it is so, it has not been provided here এই যদি হয়, officer-in-charge, এবং তার superior অফিসার যদি থাকে। There must be some limit to such officer as may be directed by the Revenue Officer. It cannot go to I.G. এখানে অফিসার ইন চার্জের উপর সুপিরিয়র পুলিশ অফিসারের কথাটা চিন্তা করা উচিত। ইট শুড নট গো ইভেন টু দি সুপারিনটেনডেন্ট অফ পুলিশ। সেইজন্য আমার অ্যামেন্ডমেন্টে কি বলেছি, অর টু এনি পুলিশ অফিসার সুপিরিয়র ইন র‍্যাঙ্ক টু সাচ অফিসার-ইন-চার্জ। কিন্তু এখানে আর একটি প্রশ্ন থাকছে, এই সুপিরিয়র অফিসার, তার তো জুরিসডিকশন থাকা চাই। হাওড়া ডিস্ট্রিক্টে অফিসার ইন-চার্জ অন্য জেলার এক অফিসার তার থেকে সুপিরিয়র ইন পজিশন। তাকে লেখা যাবে না। এখানে কোয়েশ্চেন অফ জুরিসডিকশন আসছে টু হোয়াট লেভেল অফ সুপিরিয়রিটি? সেটাও ঠিক থাকা চাই। ইট মাস্ট বি প্রেসক্রাইবড ইন দি প্রভিসন্স অফ দি অ্যাক্ট। সেইজন্য

আমার অ্যামেন্ডমেন্ট হচ্ছে as may be prescribed to the officer-in-charge of the local police Station or. to any police officer superior in rank to such officer in charge 'and having jurisdiction!

আবার সুপিরিয়র অফিসার হলেও বাট নট অ্যাবভ দি র‍্যাঙ্ক অফ সাব-ডিভিসনল পুলিশ অফিসার এটা হওয়া উচিত। সেইজন্য বলছি, রেভেনিউ অফিসার, তার জুরিসডিকশন, তার পাওয়ার ইত্যাদির কথা ভেবে সুপিরিয়ার অফিসারের স্ট্যাটাস ঠিক করে দেওয়া উচিত'। আমার সংশোধনীতে সেটা রেস্ট্রিক্ট করছি। সুপিরিয়ার অফিসার আপটু দি র‍্যাঙ্ক অফ এস ডি পি ও এক্সটেন্ড করতে চাচ্ছি। তানাহলে এখানে আইনের ফাঁক থেকে যাবে।

লাস্ট অ্যামেন্ডমেন্ট কি আছে? ইন এনফোর্সিং বলে যেখানে আছে পুলিশ অফিসার বা সুপিরিয়র অফিসারকে রেভেনিউ অফিসার রিকুইজিশন করবেন for what purpose ? Not for delivery of possession of land but for eviction as well as delivery of the possession এইজন্য ঐ ক্লজ ৩(এ) তে লাস্ট লাইনে 'এনফোর্সিং' এব ডেলিভারি অফ পজিশনের' মধ্যে বসাতে চাইছি, এভিকশন এই কথাটা। তাতে এভিকশন অ্যান্ড ডেলিভারি অফ পজিশন অফ ল্যান্ড দাঁড়াবে। Then and then only he will take lawful assistance for enforcing eviction and delivery of possession of such land. এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Sasabindu Bera that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st July, 1980 was then put and lost.

**Clause 1**

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

The motion of Shri Sasabindu Bera that in clause 2, in the proposed section 14V, lines 7 to 12, for the words beginning with "equal to" and ending with "hectare", the following words and the table thereunder be substituted :-

"of compensation determined in accordance with the following table showing the amount of compensation payable against the total prevailing market value of land belonging to such person or persons and vesting in the State, ascertained in the prescribed manner"

**Table**

| Total market value | Amount of compensation payable |
|---|---|
| For the First Rs. 10,000 or | 100 per cent of the market |

| | |
|---|---|
| less of market value | value |
| For the next Rs. 10,000 or less of market value | 80 per cent of the market value |
| For the next Rs. 10,000 or less of market value | 70 per cent of the market Value |
| For the next Rs. 10,000 or less of market value | 60 per cent of the market Value |
| For the balance of the market value | 50 per cent of the market Value |

was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 3**

The question that clause 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 4**

The motion of Shri Sasabindu Bera that in clause 4, in the proposed third proviso, lines 2 to 4, for the words beginning with "the bargadar" and ending with "other bargadars" the words "of any two of the applicants the one who, on evidence, is proved to have cultivated the land as a bargadar during an earlier time than the other shall be preferred' be substituted, was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clause 4, the proposed "Explanation" be omitted, was then put and lost.

**Shri Dinesh Majumdar :** Sir, I beg to move that in Clause 4,

(i) in lines 6-7, for the words, letters and figures "the 1st day of January, 1970", the words, letter and figures "the 4th day of August, 1970, namely, the date with effect from which the West Bengal Land Reforms (Amendment) Act, 1969 ceased to be in force :" be substituted ;

(ii) in lines 27-28, for the words, letters and figures "since 1st day of January, 1970", the words, letters and figures' since the 4th day of August, 1970" be substituted.

**Shri Benoy Krishna Chowdhury :** আমি শ্রী দীনেশ মজুমদার কর্তৃক আনীত সংশোধনীটি গ্রহণ করলিাম।

The motion of Shri Dinesh Majumdar that in clause 4,

(i) in lines 6-7, for the words, letters and figures "the 1st day of January, 1970", the words, letter and figures "the 4th day of August, 1970, namely, the date with effect from which the West Bengal Land Reforms (Amendment) Act, 1969 ceased to be in force :" be substituted ;

(ii) in lines 27-28, for the words, letters and figures "since 1st day of January, 1970", the words, letters and figures' since the 4th day of August, 1970" be substituted.

was then put and agreed to.

The question that Clause 4, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

[6-20 — 6-30 p.m.]

**Clause-5**

The motion of Shri Sasabindu Bera that in clasue 5(a) (i), line 2 for the figure and word "0.4047 hectare", the words " a total area of land which makes a per capita average owning of land by the members of the family equivalent to 0.1349 hectare" be substituted, was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clause 5(a)(ii), in the proposed second proviso, the following words be added at the end : "if his gross total annual income from all sources including such income of other members of his family exceeds an amount which makes a per capita average annual income of the members of the family equivalent to Rs. 1,000", was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clause 5(a)(ii) the proposed Explanation be omitted, was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clause 5(c), in the proposed Sub-section (3) of section 49, line 4, after the word, "enforce" the words "eviction and" be inserted. was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clasue 5(c), in the propose sub-scetion (3) of section 49, lines 6 & 7, for the words "after

evicting the person in actual occupation of such land", in words "and as may be compatible with the provisions of sub-scetion (3A)" substituted, was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clause 5(d), in the proposed sub-section (3A) of section 49, in line 9, after the word "charge", the words "and having jurisdiction, but not above the rank of the sub-divisional Police Officer," be inserted, was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clause 5(d) in the proposed sub-section (3A) of Section 49, last line, after the word "enforcing", the words "eviction and" be inserted, was then put and lost.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I accept the amendment of Shri Dinesh Mazumdar.

The motion of Shri Denesh Mazumdar that in clause 5, in item (c), in the proposed sub-section (3) of Section 49, in line 5, after the word "delivery of possession of such land", the words "to the Collector" be inserted, was then put and agreed to.

The question that clause 5, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Land Reforms (Amendment) Bill, 1980, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## Constitution of Assembly Committees.

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ কমিটি অন দি ওয়েলফেয়ার অফ শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস ছাড়া বিধানসভার অন্যান্য মনোনীত ও নির্বাচিত কমিটিগুলি নিম্নরূপভাবে পুনর্গঠিত হল।

**কার্য উপদেষ্টা কমিটি অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটি**

এই সভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ২৮৪ নং নিয়মানুযায়ী আমি নিম্নলিখিত সদস্যগণকে কার্য উপদেষ্টা কমিটির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটির জন্য মনোনীত

করলাম ঃ—

১। শ্রী ভবানী মুখার্জি—পরিষদীয় মন্ত্রী

২। শ্রী রঞ্জিত মিত্র

৩। শ্রী অশোককুমার বোস

৪। শ্রী সন্তোষকুমার দাস

৫। শ্রী সুভাষ গোস্বামী

৬। শ্রী বলাইলাল দাস মহাপাত্র

৭। শ্রী দীনেশ মজুমদার

৮। শ্রী কৃষ্ণ দাস রায় এবং

৯। অধ্যক্ষ মহাশয় যিনি পদাধিকারবলে এই কমিটির সভাপতি হবেন।

**কমিটি অন পিটিশন**

এই সভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ২৯৯ নং নিয়মানুযায়ী নিম্নলিখিত সদস্যগণকে কমিটি অন পিটিশন এর জন্য মনোনীত করিলাম ঃ—

১। শ্রী নির্মল বোস

২। শ্রী সমরেন্দ্রনাথ সান্যাল

৩। শ্রী রামনারায়ণ গোস্বামী

৪। শ্রী আনিসুর রহমান

৫। শ্রী শুভেন্দু মন্ডল

৬। শ্রী অহিন্দ্র সরকার

৭। শ্রী দেবশরণ ঘোষ

৮। ডাঃ বিনোদবিহারী মাজি এবং

৯। শ্রী হাজি সাজ্জাদ হোসেন।

এই সভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ২৫৫(১) নং নিয়মানুযায়ী আমি শ্রী নির্মল বোস মহাশয়কে এই কমিটির সভাপতির পদে নিয়োগ করিলাম।

## সরকারি হিসাব কমিটি অর্থাৎ কমিটি অন পাবলিক অ্যাকাউন্টস

এই সভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ৩০২ নং নিয়মানুযায়ী নিম্নলিখিত সদস্যগণ সরকারি হিসাব কমিটি অর্থাৎ কমিটি অন পাবলিক অ্যাকাউন্টসের জন্য নির্বাচিত হইয়াছেন ঃ—

১। শ্রী প্রবোধচন্দ্র সিংহ

২। ডাঃ জয়নাল আবেদিন

৩। শ্রী অমলেন্দ্র রায়

৪। শ্রী কৃপাসিন্ধু সাহা

৫। শ্রী লক্ষ্মীচরণ সেন

৬। শ্রী পতিতপাবন পাঠক

৭। শ্রী সুনীলকুমার মজুমদার

৮। শ্রী পূর্ণচন্দ্র মালিক

৯। শ্রী মোস্তাফা বিন কাসেম

এই সভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ২৫৫(এ) নিয়মানুযায়ী আমি শ্রী প্রবোধচন্দ্র সিংহ মহাশয়কে এই কমিটির সভাপতি নিয়োগ করিলাম।

### প্রাক্কলন কমিটি অর্থাৎ কমিটি অন এস্টিমেটস

এই সভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ৩০৩(বি) (১) নিয়মানুযায়ী নিম্নলিখিত সদস্যগণ প্রাক্কলন কমিটি অর্থাৎ কমিটি অন এস্টিমেটসে নির্বাচিত হইয়াছেন ঃ—

১। শ্রী সুনীল বসু রায়

২। শ্রী বিমলানন্দ মুখার্জি

৩। শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়

৪। শ্রী বিশ্বনাথ চৌধুরি

৫। শ্রী বিশ্বনাথ মুখার্জি

৬। শ্রী মাধবেন্দু মোহান্ত

৭। ডাঃ মোতাহার হোসেন

৮। শ্রী নীহারকুমার বসু

৯। শ্রী নিখিলানন্দ শর

১০। শ্রী পান্নালাল মাঝি

১১। শ্রী রেনুপদ হালদার

১২। শ্রী সুহৃদ মল্লিক চৌধুরি

১৩। শ্রী বলাই বন্দ্যোপাধ্যায়

১৪। শ্রী স্বদেশরঞ্জন মাঝি

১৫। শ্রী তরুন সেনগুপ্ত

এই সভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ২৫৫(১) নিয়মানুযায়ী আমি শ্রী সুনীল বসু রায় মহাশয়কে এই কমিটির সভাপতি নিয়োগ করিলাম।

**সরকারি উদ্যোগ কমিটি অর্থাৎ কমিটি অন পাবলিক আন্ডারটেকিংস**

এই সভা কার্যপ্রণালী ও পরিচালন নিয়মবলির ৩০৩(ডি) (২) নিয়মানুযায়ী নিম্নলিখিত সদস্যগণকে সরকারি উদ্যোগ কমিটি অর্থাৎ কমিটি অন পাবলিক আন্ডারটেকিংসের জন্য মনোনীত করিলাম ঃ—

১। শ্রী কমল সরকার
২। শ্রী নিরঞ্জন মুখার্জি
৩। শ্রী বিকাশ চৌধুরি
৪। শ্রী রবীন মুখার্জি
৫। শ্রী প্রবীর সেনগুপ্ত
৬। শ্রী মহম্মদ নিজামুদ্দিন
৭। শ্রী প্রলয় তালুকদার
৮। শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য
৯। শ্রী বীরেন বোস
১০। শ্রী অনিল মুখার্জি
১১। শ্রী মতিশ রায়
১২। শ্রী সন্দীপ দাস এবং
১৩। শ্রী নবকুমার রায়

এই সভার কার্যপ্রণালীর ও পরিচালন নিয়মাবলির ২৫৫(১) নিয়মানুযায়ী আমি শ্রী কমল সরকার মহাশয়কে এই কমিটির সভাপতি নিয়োগ করিলাম।

**বিশেষ অধিকার কমিটি অর্থাৎ কমিটি অব প্রিভিলেজেস**

এই সভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ৩০৪ নং নিয়মানুযায়ী নিম্নলিখিত সদস্যগণকে বিশেষ অধিকার কমিটি অর্থাৎ কমিটি অব প্রিভিলেজেস এর জন্য মনোনীত করিলাম ঃ—

১। শ্রী কলিমুদ্দিন সামস—উপাধ্যক্ষ
২। শ্রী সমরকুমার রুদ্র
৩। শ্রী মনোরঞ্জন হাজরা
৪। শ্রী জয়কেশ মুখার্জি
৫। শ্রী গুনধর চৌধুরি
৬। শ্রী প্রভাসচন্দ্র ফোদিকার
৭। শ্রী নাথানিয়াল মর্মু
৮। শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী
৯। শ্রী লুৎফল হক

এই সভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ২৫৫(১) নিয়মানুযায়ী আমি উপাধ্যক্ষ শ্রী কলিমুদ্দিন সামস্ মহাশয়কে এই কমিটির সভাপতি নিয়োগ করিলাম।

**সরকারি আশ্বাসন কমিটি অর্থাৎ কমিটি অন গভর্নমেন্ট অ্যাসুরেন্স**

এই সভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ৩০৭বি (১) নিয়মানুযায়ী নিম্নলিখিত

সদস্যগণকে সরকারি আশ্বাসন কমিটি অর্থাৎ কমিটি অন গভর্নমেন্ট অ্যাসুরেন্সের জন্য মনোনীত করিলাম ঃ—

১। শ্রী নিখিল দাস
২। শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস
৩। শ্রী গোবিন্দ বাউরি
৪। শ্রী সৈয়দ মোরাজ্জাম হোসেন
৫। শ্রী দেওপ্রকাশ রায়
৬। শ্রী গৌরাঙ্গ সাম্মান্ত
৭। শ্রী দীপক সেনগুপ্ত
৮। শ্রী হরিপদ জানা (ভগবানপুর) এবং
৯। শ্রী হাবিবুর রহমান

এই সভার কার্যপ্রণালী ও নিয়মাবলির ২৫৫(১) নিয়মানুযায়ী আমি শ্রী নিখিল দাস মহাশয়কে এই কমিটির সভাপতি নিয়োগ করিলাম।

[6-30 — 6-40 p.m.]

**নিয়ম কমিটি অর্থাৎ কমিটি অন রুলস**

এই সভার কার্যপ্রণালী ও নিয়মাবলির ৩০৯ নং নিয়মানুযায়ী নিম্নলিখিত সদস্যগণকে নিয়ম কমিটি অর্থাৎ কমিটি অন রুলস এর জন্য মনোনীত করিলাম ঃ—

১। শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া
২। শ্রী শুভেন্দুকুমার চৌধুরি
৩। শ্রী শান্ত্রশ্রী চট্টোপাধ্যায়
৪। শ্রী উমাপদ চক্রবর্তী
৫। শ্রী সত্যপদ ভট্টাচার্য
৬। শ্রী কিরণময় নন্দ
৭। শ্রী অজয়কুমার দে
৮। শ্রী শেখ ইমাজুদ্দিন এবং
৯। অধ্যক্ষ মহাশয় যিনি পদাধিকার বলে এই কমিটির সভাপতি হবেন।

**উপ-বিধি প্রণয়ন কমিটি অর্থাৎ কমিটি অন সাবঅর্ডিনেট লেজিসলেশন**

১৯৭৪ সালের ৩রা মে তারিখে এই সভায় গৃহীত প্রস্তাব অনুযায়ী আমি নিম্নলিখিত সদস্যগণকে উপ-বিধি প্রণয়ন কমিটি অর্থাৎ কমিটি অন সাব-অর্ডিনেট লেজিসলেশন এর জন্য মনোনীত করিলাম ঃ—

১। শ্রী গোপাল বসু
২। শ্রী শচীন সেন
৩। শ্রী সুধীর প্রামানিক
৪। শ্রী সাহাবুদ্দিন মন্ডল
৭। শ্রী আতাহার রহমান
৮। শ্রী মোহনিমোহন পান্ডা
৯। শ্রী দেবীপ্রসাদ বসু
১০। শ্রী অরবিন্দ ঘোষাল

৫। শ্রী মণীন্দ্রনাথ জানা ১১। শ্রী বঙ্কিমবিহারী মাইতি এবং

৬। শ্রী মহাদেব মুখার্জি ১২। শ্রী অতীশচন্দ্র সিংহ

আমি শ্রী গোপাল বসু মহাশয়কে এই কমিটির সভাপতি নিয়োগ করিলাম।

**গ্রন্থাগার কমিটি অর্থাৎ লাইব্রেরি কমিটি**

আমি নিম্নলিখিত সদস্যদের গ্রন্থাগার কমিটি অর্থাৎ লাইব্রেরি কমিটিতে মনোনীত করিলাম ঃ—

১। শ্রী অমিয় ব্যানার্জি ৪। শ্রী জয়ন্তকুমার বিশ্বাস

২। শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ৫। ডাঃ রাসবিহারী পাল

৩। শ্রীমতী অপরাজিতা গোপ্পী ৬। শ্রী মহঃ সোহরাব এবং

৭। অধ্যক্ষ মহাশয় যিনি পদাধিকার বলে এই কমিটির সভাপতি হইবেন।

**১১। সদন কমিটি অর্থাৎ হাউস কমিটি**

আমি নিম্নলিখিত সদস্যদের সদন কমিটি অর্থাৎ হাউস কমিটিতে মনোনীত করিলাম ঃ—

১। ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়

২। শ্রী শৈলেন সরকার

৩। শ্রী ছোবন গাজি

৪। শ্রী বিমলকান্তি বসু

৫। শ্রী তারকবন্ধু রায়

৬। শ্রী জন্মেজয় ওঝা এবং

৭। শ্রী কাজি হাফিজুর রহমান

আমি ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় মহাশয়কে এই কমিটির সভাপতি নিয়োগ করিলাম।

## LEGISLATION

### The West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1980.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the

West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1980, be taken into consideration.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অভাবের তাড়নায় নিজের ও পরিবারের ভরণপোষণ অথবা চাষের ব্যয় সঙ্কুলানের জন্য যে সব ব্যক্তি ১৯৬৮ সালের ১লা জানুয়ারি থেকে একটি নির্দিষ্ট সময় সীমার মধ্যে তাদের জমি হস্তান্তরিত করতে বাধ্য হয়েছিলেন, তারা যাতে ঐ জমি ফেরত পান এতদুদ্দেশ্যে ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ হস্তান্তরিত ভূমি প্রত্যর্পণ আইনটি প্রণয়ন করা হয়।

পরবর্তীকালে দেখা যায় আইনটিতে কিছু অসঙ্গতি রয়েছে যার ফলে আইনটির সার্থক ও যথাযথ রূপায়ণে অসুবিধা দেখা দিচ্ছে এবং দরিদ্র জনসাধারণের অনেকে আইনে প্রদত্ত সুযোগ সুবিধাগুলি থেকে বঞ্চিত হচ্ছেন। আইনের ঐ অসঙ্গতি দূর করা এবং উক্ত দরিদ্র ব্যক্তিগণ যাতে আইনের সুবিধাদি ভোগ করতে পারেন সেই উদ্দেশ্যে আইনটির কিছু সংশোধন অত্যন্ত প্রয়োজনীয় হয়ে পড়ে। বিবেচ্য বিধেয়কটিতে আইনটির কয়েকটি ধারার সংশোধনের প্রস্তাব করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করি বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে মাননীয় সকল সদস্যই বিনা দ্বিধায় আমার এই প্রস্তাবে সম্মতি দেবেন এবং আমার উত্থাপিত ১৯৮০ সালের পশ্চিমবঙ্গ হস্তান্তরিত ভূমি প্রত্যর্পণ (সংশোধন) বিধেয়কটি বিধানসভা কর্তৃক অনুমোদনের জন্য গৃহীত হবে।

**Mr. Speaker :** There are some amendment which are in order and are taken as moved.

**Clause - 2**

**Shri Dinesh Mazumder :** Sir, I beg to move that in clause 2, in item (a) in the proposed clause (1),

(i) in lines 2-3, after the words "Special Officer", the words "against whose order an appeal is preferred be inserted;

(ii) in lines 4-5, after the words "under this Act", the words", and includes the Additional District Magistrate, the Sub-Divisional Officer and the Additional Sub-Divisional Officer within their respective jurisdiction" be inserted.

**Clause - 4**

**Shri Dinesh Mazumdar :** Sir, I beg to move that in clause 4,

[ 2nd April, 1980 ]

after the proposed section 4B, the following section be inserted :-

"Filing and transfer of appeal. 4C. An appeal preferred under section 4A shall be filed before the Sub-Divisional Officer or the Additional Sub-Divisional Officer, as the case may be, having jurisdiction over the area in which the transferred land is situated, who may either refer the same to any other Collector under his control for disposal or dispose of it himself and may, on his own motion or on an application made by an appellant or a respondent and for reasons to be recorded in writing, transfer such appeal from one Collector other than himself to another Collector under his control or withdraw such appeal for disposal by himself :

Provided that the Collector of a district or the Additional District Magistrate may, on his own motion or on an application made by an appellant or a respondent, call for the records in respect of any appeal pending before any Collector under his control and, for reasons to be recorded in writing, transfer such appeal from one Collector to another Collector or withdraw such appeal for disposal by himself."

[6-40 — 6-50 p.m.]

**শ্রী প্রদ্যোৎকুমার মোহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি রাজস্বমন্ত্রী মহাশয় ওয়েস্ট বেঙ্গল রেস্টোরেশন অ্যালাইনেটেড ল্যান্ড (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০ আমাদের সামনে এনেছেন। এই বিল আনার উদ্দেশ্যে তিনি বলেছেন এবং এখন যা বললেন তার প্রধান জিনিস হচ্ছে এটাকে কার্যকর করতে গিয়ে যে সমস্ত অসঙ্গতি দেখা দিয়েছে সেটা দূর করে তিনি গরিব চাষিদের উপকার করবেন। আমার একটা ধারণা ছিল এবং এখনও আছে মন্ত্রী বিনয়কৃষ্ণ চৌধুরি যে কাজ করতে চান সেটা তিনি ভেবে চিন্তেই করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই আইনটি এনেছিলেন ১৯৭৩ সালে সিদ্ধার্থশঙ্কর রায়ের সরকারের ভূমি রাজস্বমন্ত্রী গুরুপদ খাঁ এবং তখন আমি হাউসের সদস্য ছিলাম। সেই সময় এই বিল যখন এসেছিল তখন তার উদ্দেশ্য এবং হেতু যা বর্ণনা করা হয়েছিল সেকথায় আমি পরে আসছি। বর্তমান মন্ত্রী মহাশয়, ১৯৭৮ সালের বোধহয় ২৬শে এপ্রিল এই বিল এনেছিলেন। তখন তিনি যেকথা বলেছিলেন এবং আজকে যে কথা বললেন তাতে দেখছি ১৯৭৩ সালের ২২শে এপ্রিল তৎকালিন মন্ত্রী মহাশয় যে কথা বলেছিলেন তার সঙ্গে অসঙ্গতি রয়েছে এবং বর্তমান ভূমি রাজস্বমন্ত্রী ১৯৭৮ সালে যে কথা বলেছিলেন এবং আজকে ১৯৮০ সালের ২রা এপ্রিল যেকথা বললেন তাতে দেখছি তার কথার মধ্যে পুরো অসঙ্গতি রয়েছে এবং এইভাবে অসঙ্গতির বোঝা বাড়ছে। 'ইন ডিস্ট্রেস' এই কথাটা তুলে দিয়ে তিনি যা করতে চেয়েছিলেন তাতে দেখছি, দি হোল পার্পাস অব দি অ্যাক্ট ইজ বিয়িং ডিফিটেড বাই প্রোপোজিং দিস

ওমিসন। ১৯৭৩ সালে ভূমি রাজস্বমন্ত্রী কি বলেছিলেন? তখন একটা কথা উঠেছিল এই বিলের স্কোপ বাড়িয়ে দিন' তখন বলা হয়েছিল ১৯৬৭ সালের ২৬শে জানুয়ারি থেকে ১৯৭৩ সালের ৮ই মে পযন্ত যা আছে এটাকে বাড়িয়ে দিন। তখন মন্ত্রী মহাশয় বললেন, হবেনা এবং তার কারণ হিসেবে বললেন জমি যত তাড়াতাড়ি চাষিদের হাতে ফিরিয়ে দেওয়া যায় সেই ব্যবস্থা আমাদের করতে হবে। তিনি আরও বলেছিলেন, যারা অনেকদিন ধরে জমি দখল করে আছে এবং জমির উন্নতি করেছে তাদের কাছ থেকে ফিরিয়ে নেওয়াও একটু কষ্টকর ব্যাপার। তবে খুব বেশিদিন যাতে ক্রেতার জমি দখলে রাখতে না পারে সেইজন্য আমাদের সচেষ্ট হতে হবে। আরও কম সময় হলে ভাল হত, কিন্তু দেখা যাচ্ছে ১৯৬৭ সালের পর ১৯৬৮ সাল থেকে যে অবস্থার সৃষ্টি হয়েছিল তাতে ডিস্ট্রেস সেল যেটা আমরা বলি অর্থাৎ অভাবের জন্য জমি বিক্রি সেটা অনেক বেশি হয়েছে বলে এই সময়টা মোটামুটি আমরা গ্রহণ করেছি। আমি আশাকরি মাননীয় সদস্যরা এটা উপলব্ধি করে সময় বাড়াবার কথা যেটা বলেছেন সেটা আর বলবেন না। স্যার, মন্ত্রী মহাশয় এই সমস্ত কথা আমাদের সামনে বলেছেন। শুধু তাই নয়, He referred the opinion of the then Advocate General. তখনকার অ্যাটভোকেট জেনারেল বলেছিলেন, I should further add that if challenged in a court Government will have to establish that the period commencing from 1959 is a reasonable period which on present available material, it appears, will be difficult to establish. The period of five years as orginally suggested by the Govt. appears to be reasonable by reason of the fact which appears from a noting of the file that during the last five years there has not been much fluctuation in the prices of agricultural land. অতএব ৫ বছরের বেশি আমরা পেছনে বা সামনের দিকে যদি আসি তাহলে ইট উইল বি ভেরি ডিফিকাল্ট টু এস্ট্যাবলিশ বিফোর দি কোর্ট অব ল।

অতএব এটাকে বাড়ানো যাবে না। এটা যত বাড়িয়ে এনে তাড়াতাড়ি যারা নিয়েছেন তাদের হাত থেকে নিয়ে চাষির হাতে তুলে দিতে পারি এবং কন্ডিশন প্রিসিডেন্ট কি না অভাবগ্রস্ত হয়ে যারা জমি বিক্রি করেছে তাদের আমরা জমি আমরা ফিরিয়ে দেব, এবং সে সময়টা জানালেন নিশ্চয় ১৯৭৩ সালের পয়লা জানুয়ারি থেকে আরম্ভ করে ১৯৭৭ সালের ৪ঠা মে। তখন ২৬শে এপ্রিল ভূমি রাজস্ব মন্ত্রী বর্তমানে বিনয় চৌধুরি এই বিলটার টাইম বাড়াতে চাইলেন ৪ বছর তখন এই হাউসের মাননীয় সদস্য হাসানুজ্জমান সাহেব অ্যামেন্ডমেন্ট দিয়েছিলেন এবং অ্যামেন্ডমেন্টে বলেছিলেন যে কেন এই সময় করছেন। ১৯৭৭ সলের ৪ঠা মে এটা তুলে দিন সময় সীমা রাখবেন না তখন মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে বললেন যে, হয়না, ভয়ানক কমপ্লিকেটেড হয়ে যাবে। কিন্তু ঠিক সেই অ্যামেন্ডমেন্ট ইন এ রাউনডেড ওয়ে আজকে তিনি এখানে আনলেন। এই অ্যামেন্ডমেন্টে বলছেন যে সেকশন ফোর কে তিনি করবেন, আমি মূল উদ্দেশ্যে বলতে পারি যেটা ছিল ১৯৭৭ সালের ৪ঠা মে পর্যন্ত যত জমি হস্তান্তরিত হয়েছে সেইটা বাড়িয়ে নিয়ে ১৯৮০ ২রা এপ্রিল যখন অ্যামেন্ডমেন্ট হবে। ৭৭ সালকে বাড়িয়ে ৮০ সালে নিয়ে এলেন আর যেখানে সময় ছিল ৮০ সাল পর্যন্ত সেটা ৮২ সাল ৫ বছর বাড়িয়ে দিলেন, ১৯৬৭-৬৮ সালে ১লা জানুয়ারি থেকে কোনও লোক জমি বিক্রি করে থাকে ১৯৮৩ সাল পর্যন্ত সে দরখাস্ত করতে পারবে। এই কথা মনে রাখা

দরকার ১৫ বছর ধরে মোর দ্যান থার্টিন ফোর্টিন ইয়ারস জমি তার দখলে রাখল, যে কথা চিন্তা করে অ্যাডভোকেট জেনারেল ওপিনিয়ন দিয়েছিলেন যে জমি ট্রান্সফার হতে হতে কোথায় চলে গেছে তার কোনও ঠিক নেই। আজকে যে জমি অভাবের তাড়নায় বিক্রি করেছে ডিসট্রেস সেল কিংবা এনি সেল, সে যদি চাষের জন্য করে থাকে সে যদি মেনটেনান্সের জন্য করে থাকে, তার ছেলে মেয়ের বিয়ের জন্য করে থাকে তাহলে অভাবের তাড়নায় বলে কিছু নেই সেটাই বিচার করে তারপরে ঠিক হবে। আমি বলছি এই সময় সীমা যত আমরা বাড়াব আপনার ডিপার্টমেন্টের পারফরমেন্স ইন ডিসপোজিং কেসেস ভেরি ডিসকারেজিং সেখানে আপনি কিভাবে উপকার করবেন, গাদা গাদা কেস জড় হবে দ্বিতীয়ত আপনি বলেছেন যে কমপ্রোমাইজ করতে দেবেন না, ''there shall not be any amicable settlement or compromise in respect of any proceeding under this Act other than a settlement or compromise resulting in restoration of transferred land etc. আমি একটা জমি বিক্রি করেছি সে জমি ফিরিয়ে নিতে চাই আজকে যদি তার প্রেজেন্ট মার্কেট রেট দিতে চায় তাহলে আমি তা পারব না আপনি যে এখানে বিধান রেখেছেন তাতে বলেছেন ইন লিউ অফ মার্কেট ভ্যালু প্রেজেন্ট প্রাইস আমি নিতে পারব না। আপনি বললেন কমপ্রোমাইজ করতে পারবে না এটা কনট্রারি টু অল লজ, অল প্রিসিডেন্স, অল কনভেনসন্স, অল প্র্যাকটিস। এখানে বলেছেন ''No transferor or transferee shall be entitled to be represented by a legal practioner in any proceedings under this Act.'' দিয়ে আপনি কি করলেন? গরিব দুঃখী, যারা নিজের কথা বলতে পারেনা, আইনের বিভিন্ন প্যাঁচ যারা জানেনা, সেই লোকগুলিকে কোনও হেল্প না দিয়ে আপনি তাকে সারেন্ডার করালেন কার কাছে? না, ভিলেজ টাউট, পার্টি টাউট এর কাছে। মন্ত্রী মহাশয় বলতে পারেন উকীলদের দিয়ে এটা লিঙ্গার করা যেতে পারে, আমি সেখানে একটা কথা বলতে পারি যদি সত্যিই তাকে লিগাল হেল্প দিতে চান, লিগাল হেল্প উইথ স্টেটস এক্সপেন্ডিচার একটা লইয়ার তারা দেন। লিগ্যাল প্র্যাকটিশনারকে বের করে দিয়ে ভিলেজ টাউট, পার্টি টাউট এর উপর তাদের ফেলে দিলেন। এতে তো জাস্টিস হবেনা। দিনের পর দিন মামলা চলতে থাকবে বা মামলা চললেও এমনভাবে বিচার হবে যে শেষ ধাপে গিয়ে বিচার টিকবেনা। দ্বিতীয়, আপনি রেসজুডিকে টাকে একটা অ্যাপলাই করতে দেবেননা। রেসজুডিকেটাতে কি থাকে, যেকোনও মামলা সেম কজ অব অ্যাকশন অর সেম ইস্যু যদি একবার বিচার হয়ে গিয়ে, তার রায় হয়ে গিয়ে থাকে সেই ইস্যুতে, সেই কজ অব অ্যাকশনে কোর্টে যাওয়া যাবেনা, ট্রাইব্যুনালে যাওয়া যাবেনা, ফোরামে যাওয়া যাবেনা, আপনি বলছেন সেই জমির বিচার হয়ে গিয়ে যদি খালাস হয়ে গিয়েও থাকে আবার সে মামলা করতে পারবে আদি অনন্তকাল ধরে। '৮২ সালে আপনি চলে যাবেন, আমরাও চলে যাব, ফিরে আসব কিনা জানিনা, '৮২ সালের পরে কত কিছু হয়ে যাবে, '৮৩ সালে কত যাবে, এই জিনিস তো হতে পারেনা। তারপর করলেন কি? লিমিটেশন অ্যাক্টে এটা হয়ে যাবার পর আবার যদি ১৯৮৩ সালের পর যদি এটা না দেন তাহলে যাদের জজ বা হাকিমের ক্ষমতা থাকবে যে লিমিটেশন অ্যাক্টে সেখান দিয়ে তার ডিসট্রেস সেল তারপরেও সেখানে মামলা মোকর্দমা করতে পারবে। এর ফলে আপনি যে অসঙ্গতি দূর করে চাষিকে উপকার করতে যাবেন সেই চাষির উপকার করতে পারবেন না। দিনের পর দিন এই জিনিস চলে যাবে। এই প্রসঙ্গে

আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৪৪ সালে এইরকম একটা আইন হয়ে ছিল সেই আইনটা ছিল for a limited period for a limited purpose specially for a period of one year. ১৯৫৪ সালে এটা অ্যাক্ট হয়েছিল মাত্র দু'বৎসরের জন্য, আর ১৯৭৩ সালে এই আইনটা করেছিল মাত্র ৫ বৎসরের জন্য, সেই আইনটাকে আপনি এখন ৫ বৎসরের জায়গায় ১০ বৎসর করতে চাচ্ছেন। এই আইন চলতে পারেনা, গরিবের উপকার করা যাবেনা। যে পারপাসে আইনটা তৈরি হয়েছিল সেই আইনকে অ্যামেন্ড করে আপনি যেভাবে করতে চাচ্ছেন তাতে গরিবদের উপকার করা যাবেনা, কমপ্লিকেশন আসবে, অসঙ্গতি বাড়বে এবং উপকার করা যাবেনা। এই কথা বলে আমি এই বিলের বিরোধিতা করছি।

[6-50 — 7-00 p.m.]

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের সামনে যে বিলটা এনেছেন ওয়েস্ট বেঙ্গল রেসটোরেশন অব অ্যালিয়েনেটেড ল্যান্ড (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০, এতে দেখা গিয়েছে কতকগুলি ক্রটি আছে। কারণ দেখা গিয়েছে যার ১৫ বিঘা জমি তার জমিটা বিক্রয় করলেও এই আইনের বলে তুলতে গেলে পিটিশন ফাইল করে কেস হবে। কিন্তু এমন দেখা গিয়েছে এক বিঘা জমির মালিক নয় সে জমিটা কিনেছে অথচ ১৫ বিঘা জমির মালিক সেখানে রেসটোরেশন কেস ফাইল করলো এবং এক বিঘা জমির মালিক কেসে হেরে গেল। এই ক্রটি কিন্তু আপনাদের চোখে পড়েনি। এই জিনিসটা আগে আপনাদের ভাবা উচিত ছিল। আমি আমার নিজের একটা অভিজ্ঞতা থেকে বলছি একটা রিক্সাওয়ালা সে অনেক পরিশ্রম করে ১০ কাঠা জমি ক্রয় করেছিল টাউনের আশেপাশে। এগ্রিকালচারাল ল্যান্ড এখন তো হোমস্টেড ল্যান্ড হয়ে গিয়েছে, কিন্তু তাকেও জমিটা ছেড়ে দিতে হয়েছে, রেস্টোর হয়েছে, কিন্তু সেখানে যে জমিটা বিক্রি করেছে সে ১২ বিঘা জমির মালিক অর্থাৎ যার এক কাঠা জমি নেই তাকে জমিটা রেসটোর করতে হল। এই ব্যাপারে আপনি যে বিলের অ্যামেন্ডমেন্টটা নিয়ে এলেন এই ক্রটিটা আপনার নজরে পড়া উচিত ছিল। কারণ যে রেস্টোর প্রে করছে তার জমি বেশি থাকলেও যে রেসটোর হচ্ছে তার জমির কোনও প্রশ্ন আসছেনা। আর একটা স্যার, দেখা গিয়েছে বর্তমানে যে সরকার রয়েছে, আইনসভার সদস্য বলে যারা দাবি করেন, ওরা কিন্তু আইনকে বেশি ভয় পায়, ওরা লিগ্যাল অ্যাডভাইসকে খুব বিব্রত বোধ করেন। কিছুদিন আগেও আমরা দেখেছি ওরা ভাগচাষ কোর্টে লইয়ার যাওয়া বন্ধ করে দিয়েছেন। তার কারণ হিসাবে তারা দেখিয়েছেন ল'ইয়ার যাওয়ার ফলে সেখানে আইনের মারপ্যাচ হয়, অনেক কিছু আলোচনা হয়, কেস লিঙ্গার করে, একটা কেসও ফয়সালা হয়না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে ল'ইয়ার প্রভিসন আপনি দু'বৎসর আগে করে দিয়েছেন তারপরেও ভাগচাষ কোর্টে যতগুলি কেস হয়েছে একটারও সমাধান কি তাড়াতাড়ি করতে পেরেছেন? পারেননি। সেখানে আপনি একটা নন অফিসিয়াল প্রভিসন অ্যাডপ্ট করে দিয়েছেন। সেখানে একটা ল'ইয়ার গেলে দু পক্ষের লিগ্যাল ফাইট হয়ে একটা ল' পজিশনে এসে যায়, সেখানে আপনি দু পক্ষকে টাউটের কাছে ফেলে দিয়েছেন, যারা গরিব লোক, যারা আপনাদের দৃষ্টিভঙ্গিতে বিচার পাবার যোগ্য। এখানে তো আপনি রেমিডি দিতে পারতেন। ল'ইয়ার গেলে তারা যদি আইনের উপদেশ দিয়ে

থাকেন, আইনের বিধানে সেটা যদি সুষ্ঠুভাবে রূপায়িত হয় তাহলে আপত্তিটা কোথায়? কিন্তু রেসটোরেশনে দেখা গেল এখানেও আপনি ঐ জিনিসটা অ্যাপলাই করতে চেয়েছেন। এখানে যারা আইন প্রাকটিস করেন, যারা আইন ব্যবসা করেন তাদের কাছে আপনি যেতে দেবেন না কেন। রেসটোরেশনে বিলম্ব হচ্ছে, কিন্তু এই বিলম্বটা কেন? কেউ যদি ভাগচাষ কোর্টে যায়, তাহলে আপনার পার্টির ট্রাউট বা ভিলেজ ট্রাউট তাদের জন্য আপনার লাইসেন্স'এর ব্যবস্থা করেছেন। আপনি পার্টি-ক্যাডারদের বিনা লাইসেন্সে কিন্তু করতে দিচ্ছেন। আপনি বলছেন, জে, এল, আর, ও, এস, এল, আর, ও, স্পেশ্যাল অফিসার তারা পার্টির দ্বারা প্রভাবিত হবেন না। কিন্তু এখানে যদি লইয়ারের প্রভিসন থাকত তাহলে লিগ্যাল ফাইট একটা হত যে অ্যাকচুয়ালি পাবার যোগ্য। এই সরকার আসবার পর আমরা দেখছি, আইনের প্রতি ওদের একটা বিরূপ মনোভাব আছে। অর্থাৎ লিগ্যাল অ্যাডভাইস নিতে বা দিতে ওরা চান-না। ডিস্ট্রেস সেলে যেসব জমি বিক্রি হচ্ছে সেগুলি ডিস্ট্রেস কিনা কে বিচার করবে? সেজন্য বলছি, বিল আনবার আগে আপনাদের এই জিনিসটা চিন্তা করা উচিত ছিল এবং এ বিষয়ে এখানে একটা সাবক্লজ বা প্রভিসন থাকা উচিত। পরিশেষে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি লিগ্যাল প্র্যাকটিশনারদের সম্বন্ধে বিবেচনা করুন, ট্রাউটের হাতে সমস্ত জিনিস ছেড়ে দেবেন না। দু নম্বর হচ্ছে, ডিস্ট্রেস কথাটা অন্য কিভাবে আনা যায় সেটা চিন্তা করুন। এই বলে এই বিলের বিরোধিতা করে আমি শেষ করছি।

[7-00 — 7-07 p.m.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** স্যার, প্রথম হচ্ছে একটা সময় সীমা নির্ধারণ করা হয়েছে। ১৯৭৮ সালের মত এত ক্ষতিকর বন্যা হয়নি। তার আগের বছরে খরাও হয়েছিল। সেজন্য এই দুটোকে ইনক্লুড করেই করা হয়েছে।

দুনম্বর কথা হচ্ছে হয়নি, তার কারণ হচ্ছে আপনারা জানেন, আমরা অনুসন্ধান করে দেখছি, তাতে হচ্ছে কি এগুলি যারা ডিসপোজ আপ করছেন, তারা অন্য কাজে লিপ্ত থেকে করতে পারেন। সেজন্য আগে বলেছিলাম বি ডি ও ছাড়া আর কারোও পাওয়ার থাকবেনা। আমি অভিজ্ঞতায় দেখেছি এমন হয়েছে যাদের পাওয়ার দেওয়া আছে তারা স্ব স্ব প্রধান, তার ফলে হদিশ করতে আমি পারছিনা। প্রথম ফাইল যদি নম্বর দিয়ে বি ডি ও-র কাছে দেয়, তার কাছে যে সহযোগিতা অন্য আর একজনকে দেওয়ার সে সুযোগ ছিলনা। সেজন্য এটা করা হয়েছে, একজন নোডাল অফিসার করা হয়েছে, সেখান থেকে সমস্ত জিনিসটা বুঝতে পারবেন।

তারপরে হচ্ছে এই যে অ্যাপিল, এখান থেকে যেটা বেরিয়ে গেল ওখানেই সমাপ্ত হয়ে গেল। আপনি লক্ষ্য করে দেখবেন সেখানে অ্যামেন্ড করা হয়েছে, মেনশন করা হয়েছে, আরও অনেক কিছু দেওয়া যায়, একথা ছিলনা অ্যাপিল ডিজপোজ অফ করার ক্ষেত্রে আরও কয়েকজনকে দিতে পারেন, যদি কারও হারিয়ে থাকে, এজন্য ডিসট্রেস বলেছি, ওরজিন্যাল অ্যাক্টে আছে, এখানে ডিসট্রেস কথাটা ঢোকান হবে, এটা আমি অ্যামেন্ডমেন্ট হিসাবে বলেছি। আমরা দেখছি কোশ্চেন অব ফ্যাক্ট ইনভলভড এবং কোয়েশ্চেন অব ল ইনভলভড, এ দুটি বুঝবার চেষ্টা করুন যেমন ফ্যাক্ট—কে কাল্টিভেট করেছে? এটা হচ্ছে কোয়েশ্চেন অব ফ্যাক্ট,

সেটা লোকালি ভেরিফাই করতে হবে। সেজন্য ডিটারমিনেশন অব ফ্যাক্ট-এর জায়গায় লইয়ার ইনডাক্ট করে—আমি কারও উপর কোনও স্লার দিচ্ছিনা, কিন্তু কোয়েশ্চেন হচ্ছে সাম হাউ অর আদার ব্রিটিশ ট্রেডিশন থেকে এই লিটিগেশনের প্রশ্ন আছে। নানা কারণ আছে, টেকনিকালিটিজ আছে, ফ্যাক্ট আছে, সোশ্যাল জাস্টিস আছে, প্রিসিডেন্স আছে, প্রসিডিওর আছে, সেজন্যই এটা করা হয়েছে। আমরা আইনে তো এটা বলে দেবনা অমুক ক্যাডার যাবে। বুঝবার চেষ্টা করুন, খারাপ মতলব নিয়ে কিছু করা হয়নি। অভিজ্ঞতায় দেখতে পাচ্ছি মেইনলি ডিসপোজ অফ করার ব্যাপারে যাদের বহু জমি আছে, তাদের ব্যাপার এবং এতেও হবে কিনা সে বিষয়ে সন্দেহ আছে। যাতে করা যায় তারই চেষ্টা হচ্ছে। এই প্রসঙ্গে আমি একথা বলতে চাই যে আমি প্রথম দিকটা আনতাম না কিন্তু ১৯৭১ সাল এবং ১৯৭৯ সালের যে ফ্লাড তার চেয়ে বড় ডিসট্রেস আর কিছু নেই। এক্সক্লুডিং করতে হবে, এটা করতে গেলে, সেই চিন্তা নিয়ে করতে হবে, এটা বুঝবার চেষ্টা করুন। ডিসট্রেস শব্দটা ডেফিনেশন দেওয়া হয়নি, সেজন্য পরে বলা হয়েছে such transfer was made after the expiry of the year 1967 being in distress or in need of maney for the maintenance of himself and his family or for meeting costs. এই বিলটার নাম হচ্ছে রেসটোরেশন অব অ্যালিয়েনেটেড ল্যান্ড। এখানে আরও আছে if the transferee including the members of his family hold on the date of transfer not more than one acre of land including transfer.

The motion of Shri Benoy Krishna Choudhury that the West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1980 be taken in to Consideration was then put and agreed to.

**Clause - 1**

The question that clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause - 2**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I accept the amendment of Shri Dinesh Majumdar in clause 2.

The motion of Shri Dinesh Mazumdar that in clause 2, in item (a) in the proposed clause (1), -

(i) in lines 2-3, after the words "Special Officer", the words "against whose order an appeal is preferred be inserted;

(ii) in lines 4-5, after the words "under this Act" the words", and includes the Additional District Magistrate, the Sub-Divisional officer and the Additional Sub-Divisional officer within their respective jurisdiction" be inserted, was then put and agreed to.

The question that clause 2, as amended, do stand part of the Billl, was then put and agreed to.

**Clause - 3**

The question that clause 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause - 4**

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I accept the amendment of Shri Dinesh Majumdar in clause 4.

The motion of Shri Dinesh Mazumdar that in clause 4, after the proposed section 4B, the following section be inserted :-

"Filing and transfer of appeal. 4C. An appeal preferred under section 4A shall be filed before the Sub-Divisional officer or the Additional Sub-Divisional officer, as the case may be, having jurisdiction over the area in which the transferred land is situated, who may either refer the same to any other Collector under his control for disposal or dispose of it himself and may, on his own motion or on an application made by an appellant or a respondent and for reasons to be recorded in writing, transfer such appeal from one Collector other than himself to another Collector under his control or withdraw such appeal for disposal by himself :

Provided that the Collector of a district or the Additional District Magistrate may, on his own motion or on an application made by an appellant or a respondent, call for the records in respect of any appeal pending before any Collector under his control and, for reasons to be recorded in writing, transfer such appeal from one Collector to another Collector or withdraw such appeal for disposal by himself.", was then put and agreed to.

The question that clause 4, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 5 to 7 and Preamble.**

The question that clauses 5 to 7 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.07 p.m. till 1 p.m. on Thursday, the 3rd April, 1980, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 3rd April, 1980 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Syes Abul Mansur Habibullah) in the Chair, 11 Minister, 1 Ministers of State and 165 Members.

[1-00 — 1-10 p.m.]

**Held Over Starred Question**
**(to which oral answer was given)**

**সমবায় ব্যাঙ্ক**

*৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩১।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত এই রাজ্যে ক'টি সমবায় ব্যাঙ্ক স্থাপন করা হয়েছে ;

(খ) বর্তমানে এই রাজ্যে মোট সমবায় ব্যাঙ্কের সংখ্যা কত ; এবং

(গ) নূতন সমবায় ব্যাঙ্ক স্থাপনের কোনও পরিকল্পনা বর্তমান সরকারের আছে কিনা?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) ১৯৭৭ সালের পর কোনও কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক অথবা সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক অথবা শহরাঞ্চলীয় সমবায় ব্যাঙ্ক স্থাপন করা হয়নি।

(খ) বর্তমানে এ রাজ্যে একটি রাজ্যে সমবায় ব্যাঙ্ক ১৭টি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক একটি কেন্দ্রীয় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক ২৪টি প্রাথমিক ভূমি উন্নয়ন ব্যাঙ্ক ও ১১৭টি শহরাঞ্চলীয় সমবায় ব্যাঙ্ক রয়েছে।

(গ) নূতন সমবায় ব্যাঙ্ক স্থাপনের কোনও পরিকল্পনা বর্তমানে নেই।

**শ্রী ভোলানাথ সেন ঃ** রাজ্য সরকার যে ব্যাঙ্ক করবার কথা বল্লেন সেই ব্যাঙ্কের কাজ মার প্রস্তাবিত ব্যাঙ্কের কাজ এবং কো-অপরেটিভ ব্যাঙ্কের কোনও তফাত হবে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক দুটো/একটা ভূমি উন্নয়ন আর ৷কটা অর্ডিনারি। আর ঐগুলি কমার্শিয়াল ব্যাঙ্ক। কাজেই এটা যে সম্পূর্ণ আলাদা তা আপনি গানেন।

**শ্রী ভোলানাথ সেন ঃ** কো-অপারেটিভ ব্যাঙ্ককে পারমিশন দেওয়া হয়েছে যে কমার্সিয়াল গজ করে ছোট ছোট শিল্পেও কমার্সিয়াল কাজ করবার টাকা দেবার পরিকল্পনা আছে এবং

১০% অব দি টোটাল ক্যাপিটাল সেটা ব্যক্তিগতভাবে দেওয়া যেতে পারে ব্যবসা করার জন্য এটা কি ঠিক?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** নেচার অব ফাংশন দুটো সম্পূর্ণ আলাদা। যেটা স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক সেটা মেনলি রুর‍্যাল ব্যাঙ্কের কাজ করবে এবং কমার্সিয়াল ব্যাঙ্ক ইন্ডাস্ট্রির কাজ করবে।

**শ্রী ভোলানাথ সেন ঃ** স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক বা কো-অপারেটিভ ব্যাঙ্কগুলোকে পারমিশন দেওয়া আছে ছোট শিল্পে লোন দেওয়া এবং প্রয়োজন হলে ১০% মধ্যে ৯০% অন্যান্য কো-অপারেটিভের মধ্যে দিয়ে দিতে হবে। আর বাকি যে ১০% এর জন্য ছোট ছোট শিল্পে টাকা দিতে পারেন এবং দরকার হলে নমিন্যাল মেম্বার হলেই লক্ষ লক্ষ টাকা শিল্পে দিতে পারে আইন অনুসারে। এই কাজ আপনি যখন করতে পারেন তখন এই ব্যাঙ্কের সঙ্গে প্রস্তাবিত ব্যাঙ্কের কি তফাত হতে পারে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** তফাত অনেক বেশি। কারণ কমার্সিয়াল ব্যাঙ্কের ফাংশন এবং স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের ফাংশন এক নয়। এখানে দুটো জিনিস আছে একটা স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক আর একটা স্টেট ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের খানিকটা মিল আছে কমার্সিয়াল ব্যাঙ্কের সঙ্গে। কিন্তু সবটা নেই। কারণ স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের মেন ফাংশন যেটা সেটা হচ্ছে রুর‍্যাল সেক্টরে।

**শ্রী ভোলানাথ সেন ঃ** টাকা লোন দিলে ড্রয়ার পাবেন ফ্রম রিজার্ভ ব্যাঙ্ক। রিজার্ভ ব্যাঙ্ক ড্র করতে দেবে টু কমার্সিয়াল ব্যাঙ্ক—এটা করা কি সম্ভব নয়?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** কমার্সিয়াল ব্যাঙ্ক যেটা আছে তার সঙ্গে রিজার্ভ ব্যাঙ্কের একটা লিঙ্ক আছে কিন্তু সেটা আমাদের ব্যাপার নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যদি একটা আলাদা ব্যাঙ্ক করেন তাহলে whether that will stand in the way of development of co-operative bank of the State or not. এবং তাতে পশ্চিমবাংলার কো-অপারেটিভ মুভমেন্টের কোনও ক্ষতি হবে কিনা?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা একটা হাইপথেটিক্যাল কোয়েশ্চেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বর্তমানে সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের চেয়ারম্যান ব্রাঞ্চ ম্যানেজার এবং যে কো-অপারেটিভ ব্যাঙ্ক আছে কলকাতা এবং গ্রামাঞ্চলে তাদের লোন পাওয়ার সিজ করা হয়েছে এটা কি মন্ত্রী মহাশয় জানেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা ঠিক নয়, তবে একটা স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের কতকগুলি তছরূপের ব্যাপার আছে বল্লে সেখানে একটা ডিরেকশন পাঠানো হয়েছে, সিজ করা হয়নি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** সমস্ত ব্যাঙ্কের পাওয়ার সিজ করা হয়েছে কিনা?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা ঠিক নয়, কারণ কতকগুলি জায়গায় যেখানে লগ্নি করা উচিত ছিল না অথচ করেছে সেইখানেই এই রকম ডিরেকশন দেওয়া হয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি অনলি ওয়ান ব্যাঙ্ক বললেন কিন্তু আমি আপনার কাছে জানাতে পারি ডিফারেন্ট ব্যাঙ্কের এই রকম অর্ডার দেওয়া হয়েছে তাহলে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এই প্রশ্নের সঙ্গে এটা রেলেভেন্ট নয়।

[1-10 — 1-20 p.m.]

**Shri Deo Prakash Rai :** Sir, I want to know how many Central Co-operative Banks have been opened in the hill areas of Darjeeling after the movement was started by the Government? This is a very pertinent question, Sir.

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা আপনি নোটিশ দেবেন, আমি বলে দেব।

## Starred Questions
## (to which oral answers were given)

### Strike in the Workshops of Garden Reach Shipbuilders and Engineers Ltd.

*482. (Admitted question No. *555 (S.N.)] **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) if it is a fact that strike is continuing in the Calcutta work-shops of Garden Reach Shipbuilders and Engineers Ltd. (a Government of India Undertaking), since the past nine months; and

(b) if so—

(i) what are the points of dispute between the workers and management, and

(ii) what action has been taken by the State Government in the matter ?

**Shri Krishnapada Ghosh :**

(a) No.

(b) and (c) Does not arise.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই গার্ডেন রিচ শিপবিল্ডারস অ্যান্ড ইঞ্জিনিয়ারস লিমিটেড—যে গত ১৯৭৯ সালে কি কোনও স্ট্রাইক হয়েছিল?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** ধর্মঘট হয়েছিল। ধর্মঘট নেগোশিয়েট হয়েছে। দিল্লি থেকে যারা মালিক পক্ষের লোক তারা এসেছিল, ঐ ব্যুরো অব পাবলিক আন্ডারটেকিংসগুলি থেকে এবং আমার ঘরে মিটিং হয়েছে, চিফ মিনিস্টারের ঘরে মিটিং হয়েছে অ্যান্ড দি ম্যাটার হ্যাজ বিন সেটেল্ড স্যাটিসফ্যাক্টোরিলি টু বোথ পার্টিস।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সেটেলমেন্ট কিভাবে হল এবং ডিসপিউটটা কি ছিল?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আপনার প্রশ্নের সঙ্গে এটার কোনও সম্পর্ক নেই। Your question was whether there was a strike? If so, what were the developments later ? When there was no strike এই কথা আসে না। তা সত্ত্বেও আপনি যখন জানতে চাচ্ছেন, আমার যতটা মনে আছে আমি বলছি। একটা প্রশ্ন ছিল ধরুন মজুরি বৃদ্ধির। আর একটা প্রশ্ন ছিল তার সঙ্গে লিংকিং অব ডিয়ারনেস অ্যালাউয়েন্স এবং সেটা কত হবে। এই দুটো ছিল এবং তার সঙ্গে সংশ্লিষ্ট আরও কিছু কিছু প্রডাকশন ইত্যাদি সম্পর্কে ছিল। আমার যা মনে আছে এটাই ছিল মেজর টু কোয়েশ্চেন ইনক্রিজ অব ওয়েজেজ অ্যান্ড লিংকিং অব ডিয়ারনেস অ্যালাউয়েন্স।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** সেটেলমেন্ট যে রকম ভাবে হয় সেই রকম ভাবে হয়েছে, ট্রাইপার্টাইট আলোচনার মাধ্যমে সেটেলমেন্ট হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** তাদের ডিমান্ড অনুযায়ী তারা কি পেয়েছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমি ধরে নিচ্ছি পেয়েছে, তা না হলে তারা আবার আমার কাছে আসতেন।

## Closing of Niramoy T.B. Sanatorium

*483. [Admitted question No. *2428 (S.N.)] **Shri Krishnadas Roy** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the Government has received any communication from the management of the Niramoy Tuberculosis Sanatorium intimating the decision to close down the Sanatorium and its Outpatients' Department at Giridanga in Birbhum :

(b) if so—

(i) what are the reasons which have compelled the management to close down the T. B. Clinic, and

(ii) what action, if any, has been taken by the State Government in the matter ?

**Shri Nani Bhattacharyya :**

(a) Yes.

(b)

(i) It was reported by the management that they were unable to run the establishment due to law and order problem and shortage of fund.

(ii) The local authorities of administration are looking after the law and order aspect of the problem. All the T. B. patients have been removed to different State T.B. Hospitals. The question fo running the institution on the basis of the proposal of the General Council of the Niramoy for taking over by Govt. is being examined in the appropriate manner.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে ম্যানেজমেন্ট বলেছেন যে ওয়ান অব দি রিজিন্স ইজ ল অ্যান্ড অর্ডার। মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই হাসপাতালটি খোলবার জন্য ল অ্যান্ড অর্ডারের পজিশনটাকে ঠিক করার জন্য উনি মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ওখানে ওরা যে কথাটা বলেছেন, আমি সেটাই বলেছি, ল অ্যান্ড অর্ডারের কথা ওরা বলেছেন আর অর্থাভাবের কথা বলেছেন। ল অ্যান্ড অর্ডারের ব্যাপারটা ডি. এম. ডিল করছেন। আমি যতখানি খবর পেয়েছি, ওটা ততখানি ঠিক নয়। এই কথা সেখানকার ডি. এম. জানিয়েছেন। আর আমাকে জিজ্ঞাসা করা হয়েছে, চিফ মিনিস্টারের সঙ্গে কথা বলেছেন কি না, আমি সেটা বলতে পারব না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি কথা বলেছেন কি না, সেটা জিজ্ঞাসা করছি।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কার সঙ্গে?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** চিফ মিনিস্টারের সঙ্গে।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** না না, আই হ্যাভ গট দি রিপোর্ট ফ্রম দি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, বিরভূম।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** তাহলে আপনি ডি. এম.-এর কাছ থেকে রিপোর্ট পেয়েছেন, রিপোর্ট পাওয়ার পর এটা খোলাবার জন্য কি ব্যবস্থা নিয়েছেন।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এক নং ওরা বললেন যে এটা ক্লোজ করে দাও। ধরেই নেওয়া হয়, যদি কোনও ক্লারিফাই করার কিছু না থাকেও তখন ধরা হয় যে স্থায়ী ভাবে বন্ধ করার এবং তার জন্য দু মাসের নোটিশ দেওয়ার বিধি আছে ক্লোজারের ক্ষেত্রে। কারণ এটা তো পারেন না, এটা বেআইনি হচ্ছে এবং বেআইনি হোক বা না হোক, এটা ভীষণ অন্যায় হচ্ছে,

গভর্নমেন্ট এই ধরনের একটা জায়গায় চলে যাবে, এটা হতে পারে না। শেষ পর্যন্ত ওরা বললেন যে টেম্পোরারি ক্লোজার, টেম্পোরারি ক্লোজার বলে কিছু নেই, ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে কিছু নেই, কিন্তু লক আউট বলে আছে, লক আউট ওয়াজ আন্ডার দি ভেল অব টেম্পোরারি ক্লোজার। এইভাবে ধরা হয়েছে। সেখানে ১৪ দিনের নোটিশ দেওয়া দরকার। কিন্তু সেটাও হয়নি। সেটাও অন্যায় হয়েছে। সেটার উত্তর আমরা দিইনি। ইন দি মিন টাইম আমি একটু চেষ্টা করি যাতে ওনারা বন্ধ না করেন, এই হল ব্যাপার। তবু তারা বন্ধ করে দিলেন। যখন করে দিলেন তখন রোগীদের সরানো ছাড়া উপায় নেই, যারা একেবারে মরিবান্ড পেশেন্ট, তাদের সঙ্গে সঙ্গে রিমুভ করা হলো এবং পর্যায়ক্রমে অন্যান্য রোগীদের বিভিন্ন হাসপাতালে পাঠানো হয়েছিল। পর্যায়ক্রমে বলতে যে কটা দিন সময় থাকে, ওষুধপত্র, সমস্ত কিছুর দায়িত্ব হঠাৎ গভর্নমেন্টের ঘাড়ে এসে পড়ে এবং সেই দায়িত্ব নেওয়া হয়।

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** আপনি কি জানাবেন, এই যে ম্যানেজমেন্ট যেটাকে লক আউট করে দিলো, এটা কত দিনের নোটিশ দিয়েছিল?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নোটিশ দেওয়া হয়নি। হঠাৎ জানালেন যে আমরা বন্ধ করে দিচ্ছি। তারপর কাগজে একটা স্টেটমেন্ট বেরোল, সেই স্টেটমেন্ট এখানে পেলাম। সুতরাং এটাকে কোনও নোটিশ বলে না বা কোনও কিছু বলে না।

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন, ওরা টাকা পয়সা মারার জন্য, টাকা পয়সার গোলমাল করার জন্য এটা বন্ধ করে দিয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেটা আমি বলতে পারবো না, তবে আমাদের কাছ থেকে ওরা কোনও টাকা পয়সা পেতেন না, আমরা পুরো টাকা দিয়ে দিয়েছি। এই মার্চ মাস যেটা শেষ হল, তার পুরো টাকাটা আমরা তাদের দিয়ে দিয়েছি।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী ভোলানাথ সেন ঃ** হসপিটালে যে ল' অ্যাণ্ড অর্ডারের কথা বললেন, এটা কি ধরনের ল' অ্যাণ্ড অর্ডার, লেবার ট্রাবলের জন্য কি ল' অ্যাণ্ড অর্ডার নষ্ট হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটার সম্বন্ধে আমার পক্ষে বলা খুবই কঠিন। ডি. এম.-এর কাছে এ বিষয়ে আমি জানতে চেয়েছিলাম যে, ওখানে কি ধরনের গণ্ডগোল চলছে? তিনি আমাকে জানান যে, ওখানে সেরকম কোনও গণ্ডগোল নেই। তবে মুশকিল হচ্ছে ওদের হেড অফিস থেকে ফর এভার সেভারেল মাইনস কেউ সেখানে যায় না, কেউ কোনও খোঁজ রাখে না, এই অবস্থা চলছে।

**শ্রী ভোলানাথ সেন ঃ** ম্যাজিস্ট্রেটের কাছ থেকে রিপোর্ট পাওয়ার পর সে বিষয়ে কোনও এনকোয়ারি করেছেন কি যে, হোয়াট ইজ দিস 'ল এ্যাণ্ড অর্ডার? যে Dying patients, sick patients had to be removed from the hospital. Who caused this law and order problem ?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি ইতিমধ্যে বলেছি যে, 'ল অ্যাণ্ড অর্ডার. প্রবলেমের অজুহাতে বন্ধ করে দেওয়া হয়েছিল। সেটা শুধুমাত্র অজুহাতই ছিল, আসলে সেখানে সেই সময়ে কোনও 'ল অ্যাণ্ড অর্ডার প্রবলেম দেখা দেয়নি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আবার কবে নিরাময় টি. বি. সেনেটরিয়ামটি খোলা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য আমার কথা শোনেননি। আমি আগেই বলেছি যে, আমরা একটা নোটিশ পেয়েছিলাম এবং একটা রিজলিউসন পেয়েছিলাম, রেজলিউসন অফ্ দি জেনারেল কাউন্সিল যে, ওটাকে টেক্ ওভার করে নেওয়া হোক। তারপর আমরা অফিসিয়ালি ওদের সেক্রেটারিকে জানিয়েছি যে, আপনাদের রেজলিউসনের কপি অফিসিয়ালি আমাদের কাছে পাঠান।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ম্যানেজমেন্টের তরফ থেকে লোকাল এম. পি., কো-অর্ডিনেশন কমিটি এবং সি. পি. এম.-এর লোকেরা দৌরাত্ম করছে বলে অভিযোগ করেছে, সেটার সম্বন্ধে আপনি কোনও কিছু বিবেচনা করেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ওরা যে রেজিলিউসন পাঠিয়েছে, সেটার মধ্যে আপনি যেভাবে বললেন ঠিক ঐভাবে কোনও অভিযোগ করা হয়নি। তবে এম. পি.-র কথা আছে এবং কর্মচারিদের কথা আছে। কিন্তু আপনি যেভাবে বললেন সেইভাবে কিছু নেই।

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ম্যানেজমেন্ট প্রভিডেন্ট ফাণ্ডের টাকা ব্যাঙ্ক থেকে যাতে তুলে নিতে না পারে তার জন্য কোর্ট থেকে ইঞ্জাংশন জারি করা হয়েছে কিনা?

(নো রিপ্লাই)

### শ্রম বিরোধের ফলে বন্ধ কারখানা

*৪৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩০।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গত এক বছরে কতগুলি কারখানা শ্রমবিরোধের ফলে বন্ধ হয়েছে;

(খ) এর ফলে কতজন শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছেন ;

(গ) গত এক বছরে কতগুলি বন্ধ কারখানা খোলা হয়েছে ; এবং

(ঘ) এর ফলে কতজন শ্রমিক পুনর্বহাল হয়েছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) ১৯৭৯ সালে মোট ২৫টি সংস্থা এ কারণে বন্ধ ঘোষিত হয়। এর মধ্যে লক-আউট ঘোষিত সংস্থার সংখ্যা ধরা হয়নি।

(খ) বন্ধ সংস্থাগুলিতে নিযুক্ত শ্রমিকের সংখ্যা ১,৭৭০ জন।

(গ) এবং (ঘ) ১৯৭৯ সালে বন্ধ ঘোষিত ২৫টি সংস্থার মধ্যে ১০টি পুনরায় চালু হয়েছে এবং এরফলে ৫৮৩ জন কর্মী কাজে পুনর্বহাল হয়েছে। এছাড়া আগে বন্ধ হওয়া আরও ২৫টি কারখা চালু হয়। এগুলিতে নিযুক্ত শ্রমিকের সংখ্যা ৪,৩৮০ জন।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যেগুলি খুলতে বাকি আছে তারমধ্যে কতকগুলি তাড়াতাড়ি খোলার সম্ভাবনা আছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** তাড়াতাড়ি হতেও পারে আবার দেরিও হতে পারে। তবে কথা হচ্ছে প্রচেষ্টা চালানো হচ্ছে কিনা। আমি বলছি প্রচেষ্টা চালানো হচ্ছে।

**পুরুলিয়া চিকিৎসকবিহীন হাসপাতাল**

*৪৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৫।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কোন কোন হাসপাতালে কতদিন যাবৎ ডাক্তার নাই এবং কারণ কি ;

(খ) উক্ত হাসপাতালগুলিতে ডাক্তার নিয়োগের ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) উক্ত জেলায় ১৯টি স্বাস্থ্যকেন্দ্রে বেশ কিছু দিন যাবৎ ডাক্তার নাই। নিয়োগপত্র পাওয়ার পর কাজে ডাক্তারেরা যোগদান না করার জন্যই উক্ত স্বাস্থ্যকেন্দ্র সমূহের ডাক্তারের শূন্য পদ পূরণ করা সম্ভব হয় নাই।

(খ) পাবলিক সার্ভিস কমিশন কর্তৃক নির্বাচিত প্রার্থী দ্বারা উক্ত স্বাস্থ্য কেন্দ্রের ডাক্তারের শূন্য পদ পূরণ করা এবং অ্যাড হক ভিত্তিতে এবং ক্ষেত্র বিশেষে কন্ট্রাক্ট ভিত্তিতে ডাক্তার নিয়োগ করিয়া শূন্য পদ সমূহ পূরণের ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে/হইতেছে।

**শ্রী রমজান আলি ঃ** এই শূন্যপদগুলি পূরণ করার জন্য পাবলিক সার্ভিস কমিশন থেকে যে ডাক্তার নেওয়া হচ্ছে তারা গ্রামাঞ্চলে যাচ্ছেন না। তাহলে অ্যাড হক যে ব্যবস্থা আছে সেই অ্যাড হক ভিত্তিতে ডাক্তারদের অ্যাপয়েন্টমেন্ট [illegible] জন্য ডিপার্টমেন্টের [illegible] আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি অ্যাড হক ভিত্তিতে অ্যাপয়েন্টমেন্ট দিয়ে থাকি এবং দিই, এর মধ্যেই দেওয়া হয়েছে।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন বেশ কিছু দিন ডাক্তার নেই। কোন সাল এবং কোন তারিখ থেকে ডাক্তার নেই সেটা জানতে পারি কি?

**মিঃ স্পিকার ঃ** উত্তরে বলে দেওয়া হয়েছে।

## Mana Refugee Camp

*486. (Admitted question No. *1111.) **Shri Rajani Kanta Doloi and Shri Naba Kumar Roy** : Will the Minister-in-charge of the Refugee Relief and Rehabilitation Department be pleased to state—

(a) whether the State Government is aware that in view of the reported decision of the Centre to transfer charge of the Mana Refugee Camp from the Union rehabilitation Ministry to Madhya Pradesh Government, many refugees from the Mana Camp have expressed their desire to migrate to West Bengal with the intention of setting down permanently in this State ; and

(b) if so, what is the contemplation of the Government of West Bengal in the matter ?

**Shri Radhika Ranjan Banerjee :**

(a) The State Government are not aware of the reported decision of the Centre to transfer charge of the Mana Refugee Camp from the Union Rehabilitation Ministry to Madhya Pradesh Govt. and the reaction of the refugees to this reported move by the Centre.

(b) Does not arise.

**শ্রী রজনীকান্ত দলুই :** মানা ক্যাম্পে যে সমস্ত উদ্বাস্তু আছেন, তারা পশ্চিমবঙ্গে পারমানেন্টলি বসবাস করবার জন্য আপনার কাছে কোনও দরখাস্ত বা রিপ্রেজেন্টেশন দিয়েছেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** না, কোনও দরখাস্ত আমি সরাসরি পাইনি তবে আপনাকে জানাবার জন্য এবং সদস্যদের অবগতির জন্য বলছি, আমি মার্চ মাসের শেষ সপ্তাহে কেন্দ্রে গিয়েছিলাম। পুনর্বাসন মন্ত্রী মাননীয় বসন্ত শাঠের সঙ্গে মানা ক্যাম্প সম্পর্কে কথাবার্তা হয়েছে এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তিনিও চিঠি দিয়েছিলেন কেন্দ্রীয় সরকারকে মানা ট্রানজিট ক্যাম্প সম্পর্কে। তিনি বলেছেন সেখানে যতদিন পর্যন্ত একজন রিফিউজি থাকবে ততদিন পর্যন্ত তুলে দেওয়ার প্রশ্ন উঠবে না। এই ব্যাপারে যে চাপ সৃষ্টি করার দরকার কেন্দ্রীয় সরকারের উপর পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে তা আমরা করে আসছি।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি? প্রশ্ন ছিল ইউনিয়ন রিহ্যাবিলিটেশন মিনিস্ট্রির হাত থেকে মধ্যপ্রদেশ সরকারের হাতে চলে যাবে—এই রকম ধরনের কোনও প্রস্তাব আপনাদের আলোচনায় হয়েছিল কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** না, এই কথা সঠিক নয়। তার কারণ মুখ্যমন্ত্রী মহাশয় এই কথা লিখেছিলেন। তার উত্তরে তিনি বলেছিলেন এই রকম সিদ্ধান্ত আমরা করিনি, এইসব কোথায় আপনারা পেলেন? তারপর ঐ কথা বললেন যেটা আমি আগে বলেছি।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় মাননীয় মন্ত্রী বসন্ত শাঠের সঙ্গে আলোচনা করে যে আশ্বাস পেয়েছেন তা আমরা শুনলাম। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, কয়েকদিন আগে যুগান্তর পত্রিকায় একজন সাংবাদিক শ্রী অমিতাভ চক্রবর্তী নিজের নাম দিয়ে লিখেছেন। তিনি দন্ডকারণ্যের বিভিন্ন ক্যাম্প ঘুরে এসে উদ্বাস্তু সম্পর্কে একটা মর্মান্তিক চিত্র চিত্রিত করেছেন তার প্রতিবেদনে। তার মধ্যে উদ্বাস্তুদের যে সমস্ত অভাব-অভিযোগের কথা উল্লেখ করেছেন তার প্রতি আপনার কি দৃষ্টি আকৃষ্ট হয়েছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** নিশ্চয়ই আকৃষ্ট হয়েছে। তাছাড়া আমরা খোঁজ-খবর নিচ্ছি। যদি প্রয়োজন হয় আমি সেখানে যাব—একথা আগেই বলেছি।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী কাশীকান্ত মৈত্র :** সাংবাদিক তার আবেদনের একটি জায়গায় বলেছেন যে ওরা বিশ বছর ওখানে থাকা সত্ত্বেও এখন সেখানকার বাসিন্দা হিসাবে গণ্য হচ্ছেন না সেইজন্যই তারা এই রাজ্যে চলে আসবার কথা চিন্তা করছেন। আপনি কেন্দ্রীয় মন্ত্রিসভার কাছে দৃঢ়তার সঙ্গে জানাবেন কি ওদের কথা, যাতে চাকরি বাকরির ক্ষেত্রে ওরা অগ্রাধিকার পান বা ওখানকার স্থানীয় বাসিন্দা হিসাবে গণ্য হন, আপনি কেন্দ্রীয় সরকারের কাছে সে কথাটা জানাবেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** অতীতে এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে বলেছি, পরবর্তীকালে যখন দিল্লি যাব তখন নিশ্চয় এই সম্পর্কে কথা হবে।

**শ্রী ভোলানাথ সেন :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটি প্রশ্ন আছে, সেটি হল দন্ডকারণ্য ডেভেলপমেন্ট অথরিটিতে আপনাদের (বেঙ্গল গভর্নমেন্টের) কি কোনও রিপ্রেজেন্টেটিভ আছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** আমাদের চিফ সেক্রেটারি আছেন, যে প্রশ্নটা করা হচ্ছে সেটা মানা ক্যাম্পের, এর সঙ্গে দন্ডকারণ্যের কোনও সম্পর্ক নেই।

**শ্রী ভোলানাথ সেন :** যে সমস্ত জায়গায় যে অথরিটি সেট আপ করা হয়েছে সে সমস্ত জায়গায় কোনও রিপ্রেজেন্টেটিভ পার্মানেন্টলি ডেলিগেটেড হয়ে আছে কিনা?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** আমাদের চিফ সেক্রেটারি আছেন।

**রামপুরহাট মহকুমা হাসপাতালের শয্যাসংখ্যা**

*৪৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৪।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট মহকুমা হাসপাতালে শয্যাসংখ্যা কত ; এবং

(খ) উক্ত হাসপাতালের শয্যাসংখ্যা বাড়াইবার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) বিরভূম জেলায় রামপুরহাট মহকুমা হাসাপাতালে বর্তমান শয্যাসংখ্যা ১৩১।

(খ) আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে রামপুরহাট হাসপাতালের শয্যাসংখ্যা ১৩১ এটা বাড়াবার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেটা বলা মুশকিল।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** হাসপাতালের এক একটা বেডে ৩/৪-টে করে রোগী থাকে কিনা সেটা জানাবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এক একটা বেডে ৩/৪ জন করে তো আছেই আমি যখন ৭৭ সালের শেষের দিকে প্রথম ওখানে যাই তখন মেঝেতে রোগী থাকতে দেখেছি, সেইজন্যই শয্যা বাড়াবার পরিকল্পনা রাজ্য সরকারের আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** কতগুলি শয্যা বাড়াবার পরিকল্পনা আছে এবং কবে সেটি রূপায়িত হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** প্রত্যেক মহকুমা হাসপাতালে ২৫০টি শয্যা থাকে, নর্মাল বেড স্ট্রেন্থ ২৫০, ওখানে আছে ১৩১, বাকি ১১৯টি বেড বাড়ানোর চেষ্টা হচ্ছে। ইতিমধ্যে ৮৫ লক্ষ ৭৫ হাজার ৫০ টাকা পাঠানো হয়েছে।

**Shri Deo Prakash Rai :** Will the Hon'ble Minister let this House know, what is the T.B. percentage in India, what is the T.B. percentage in West Bengal and what is the T.B. percentage in the Darjeeling Hill areas.

(Noise)

**Shri Deo Prakash Rai :** This is relevant. I want to know from the Hon'ble Minister as to what is the percentage of T.B. patients in West Bengal and in the hill areas and how many patients are there in the hill areas and how many patients are in the waiting list in the hill areas ?

**Mr. Speaker :** You will have to give notice first.

*488—(Held-over)

**সাব-হেলথ সেন্টার**

*৪৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫০।) **শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে এখন পর্যন্ত মোট কয়টি সাব-হেলথ সেন্টার তৈরি হয়েছে ;

(খ) উক্ত সাব-হেলথ সেন্টার হতে নিয়মিত ঔষধ দেওয়ার ব্যবস্থা আছে কিনা ; এবং

(গ) যদি 'খ' প্রশ্নের উত্তর 'না' হয়, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ৭২৩টি।

(খ) হ্যাঁ।

(গ) প্রশ্ন ওঠে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নে আছে সাব হেলথ সেন্টার। আমি তৈরি হয়ে এসেছি সাবসিডিয়ারি হেলথ সেন্টার সংক্রান্ত ব্যাপারে।

**মিঃ স্পিকার ঃ** তা হলে ইমাজুদ্দিন সাহেব আবার প্রশ্ন করবেন।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাহলে আমি সাবসিডিয়ারি হেলথ সেন্টার সম্পর্কে উত্তর দিচ্ছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি ১৯৭৭ সালে স্বাস্থ্য মন্ত্রী হবার পর কয়টা সাবসিডিয়ারি হেলথ সেন্টারের ভিত্তি প্রস্তর স্থাপন করেছেন?

**মিঃ স্পিকার ঃ** আমি এই প্রশ্ন ডিস অ্যালাউ করলাম।

**মুর্শিদাবাদ রোলার ফ্লাওয়ার মিল'-এর কনট্র্যাক্ট লেবার নিয়ন্ত্রণ**

*৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৯।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুরের "মুর্শিদাবাদ রোলার ফ্লাওয়ার মিল"-এ কন্ট্র্যাক্ট লেবার নিয়ন্ত্রণ ও রদ করিবার জন্য কোনও সরকারি আদেশ জারি করা হইয়াছিল কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উল্লিখিত আদেশ কবে জারি করা হইয়াছিল এবং উহার ফলাফল কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

### দশঘরা পেপার মিল

*৪৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৩।) **শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার দশঘরা পেপার মিল বর্তমানে চালু আছে কি না ; এবং

(খ) বন্ধ থাকিলে, (১) কত দিন যাবত বন্ধ আছে ও (২) বন্ধ থাকার কারণ কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) ও (খ)

কারখানাটি লক-আউট বা বন্ধ ঘোষণা করে কোনও নোটিশ সরকারের কাছে আসেনি। এ সম্পর্কিত কোনও শ্রম বিরোধও সরকারের গোচরে আনা হয়নি। তবে স্থানীয়ভাবে খোঁজ নিয়ে জানা গেল যে যন্ত্র বিকল হওয়ার জন্য এ কারখানাটিতে বিগত ৩১.১.৭৯ তারিখ থেকে কোনও উৎপাদন হচ্ছে না। অবশ্য খবরে দেখা যাচ্ছে নিযুক্ত কর্মীরা তাদের প্রাপ্য বেতন পেয়ে যাচ্ছেন।

### জলাতঙ্কের প্রতিষেধক টিকা তৈয়ারির প্রতিষ্ঠান

*৪৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৪।) **শ্রী হাবিবুর রহমান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে জলাতঙ্কের প্রতিষেধক টিকা (অ্যান্টি র‍্যাবিস ভ্যাকসিন) তৈয়ারির কোনও সরকারি প্রতিষ্ঠান আছে কি ; এবং

(খ) থাকিলে, উহার উৎপাদন ক্ষমতা কত?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) বর্তমানে বার্ষিক উৎপাদন ক্ষমতা ২৫,০০,০০০ মিলিলিটার।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই জলাতঙ্ক প্রতিষেধক টিকা প্রতিষ্ঠান কোথায় আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পাস্তুর ইনস্টিটিউটে হয়।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই জলাতঙ্ক রোগের কথা যে ভাবে শোনা যাচ্ছে, ভ্যাকসিনের অভাবের কথা যে ভাবে শোনা যাচ্ছে তাতে প্রয়োজন অনুযায়ী এর উৎপাদন করতে বাধা কোথায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** প্রয়োজন অনুযায়ী উৎপাদনে বাধা নেই, আমাদের যখন তাগিদ বাড়ছে তখন আমরা ইতিমধ্যে ২৫ হাজার মিলি লিটারের যে কথা বলেছি সেটা আগে হত না—আগে হত ১৮ লক্ষ মিলি লিটার। যে হেতু বিভিন্ন জায়গা থেকে চাহিদা আসছে সেইজন্য কিছুটা রেনোভেট করে নিয়ে পাস্তুর ইনস্টিটিউটে ফিজিক্যাল এবং প্রোডাকশন ক্যাপাসিটি বাড়াতে হয়েছে, সেটা এখন ২৫ লক্ষ মিলি লিটারে এসেছে। যদিও এটা প্রয়োজনের তুলনায় কম। যদি এই সমস্ত রিকোয়ারমেন্ট মেটাতে হয় তাহলে আরও ২/৩ লক্ষ মিলি লিটার বাড়াতে হবে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে ২৫ লক্ষ মিলিলিটারের কথা বললেন এটা কি সারা পশ্চিমবাংলার জন্য?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি যে প্রয়োজনের তুলনায় এটা কম। প্রশ্নটাকে পৃথক ভাবে দেখতে। কুকুরে কামড়ানো রুগি বেড়ে যাচ্ছে এটা আমরা লক্ষ্য করেছি। এই কেসের যে এ আর. ভি. সেই এ আর. ভি. আরও বাড়ানোর চেষ্টা করছি। আমি ইতিমধ্যেই বললাম যে ১৮ লক্ষ থেকে ২৫ লক্ষ মিলিলিটারে নিয়ে এসেছি, এই ২৫ লক্ষ থেকে আরও বাড়াবার চেষ্টায় আছি। এর জন্য একটা সার্বিক প্রোগ্রাম নেওয়া দরকার। মিউনিসিপ্যাল কর্তৃপক্ষ থেকে যে সব বেওয়ারিশ কুকুর মারার কথা তা হচ্ছে না এবং গ্রামের দিকেও বেওয়ারিশ কুকুর মারার ব্যবস্থা হচ্ছে না। সেইজন্য সার্বিক পরিকল্পনা নিয়ে করা দরকার।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই যে রাস্তায় কুকুর দিনের পর দিন বাড়ছে যার ফলে এই সমস্যার সম্মুখীন হতে হচ্ছে। এই ধরনের কুকুর মারার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কুকুর মারার আইন আছে, কিন্তু তা মারা কমে গেছে, ফলে কুকুরের বংশ বেড়ে যাচ্ছে।

## বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল নির্মাণ

*৪৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৯।) **শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকার কি অবগত আছেন যে, কেন্দ্রীয় সরকারের অর্থ সাহায্যে পশ্চিমবঙ্গের সর্বাধিক বিড়ি শ্রমিক অধ্যুষিত এলাকা মুর্শিদাবাদ ও ২৪-পরগনা জেলাতে কেবলমাত্র বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল নির্মাণের পরিকল্পনা আছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

হ্যাঁ। মুর্শিদাবাদ জেলার ধুলিয়ানে কেবলমাত্র বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল নির্মাণের পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** আপনি বলেছেন মুর্শিদাবাদের ধুলিয়ানে বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল নির্মাণের পরিকল্পনা আছে। কেন্দ্রীয় সরকার কোটি কোটি টাকা পাচ্ছে বিড়ি শুল্ক বাবদ এবং এটা বিড়ি শ্রমিকদের টাকা। কাজেই আমার প্রশ্ন হল ধুলিয়ান ছাড়া ২৪-পরগনায় ওই রকম হাসপাতাল করবার জন্য আপনারা কেন্দ্রীয় সরকারকে চাপ দেবেন কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এটা বক্তৃতা দেবার ব্যাপার নয়। আপনি বলেছেন মুর্শিদাবাদ এবং ২৪ পরগনায় কোনও পরিকল্পনা আছে কিনা? আমি বলেছি মুর্শিদাবাদটা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে। আপনি বলেছেন বিড়ি সেস আদায় হয়। বিড়ি সেস আদায় বন্ধ হয়ে গেছে। তারপর আপনি বলেছেন চাপ দেব কিনা? এটা কি একটা প্রশ্ন হল আমি কাকে চাপ দেব?

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** টি. বি. হাসপাতালে বিড়ি শ্রমিকদের জন্য সিট রিজার্ভেশন-এর ব্যবস্থা করবেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** কোনও হাসপাতালে বিড়ি শ্রমিকদের জন্য রিজার্ভেশনের ব্যবস্থা হবে কিনা এই প্রশ্নের উত্তর হল, যদি রাজ্য সরকারের কিছু হয় তাহলে আমরা চিন্তা করব, কিন্তু কেন্দ্রীয় সরকারের হলে আমি বলতে পারব না।

## মথুরাপুর ওয়াটার সাপ্লাই স্কীম

*৪৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯৩।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার 'মথুরাপুর ওয়াটার সাপ্লাই স্কীম'-এর কাজ কবে নাগাদ আরম্ভ হইবে ; এবং

(খ) উক্ত স্কীম-এর জন্য কত টাকা ব্যয় হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) কেবল মথুরাপুরের জন্য কোনও নলবাহি জলসরবরাহ প্রকল্প মঞ্জুরীকৃত হয় নাই। তবে কৃষ্ণচন্দ্রপুর ও পার্শ্ববর্তী গ্রাম এবং রায়দিঘি ও পার্শ্ববর্তী গ্রামের জন্য ঐরূপ দুটি প্রকল্পের কাজ চলছে।

(খ) মথুরাপুর ও পার্শ্ববর্তী কয়েকটি গ্রামের জন্য ১৯৭৫-৭৬ সালে ১৩.লক্ষ ৫৬ হাজার টাকা ব্যয়ের একটি প্রকল্প রচনা করা হয়েছিল। বর্তমানে উহার পরিমার্জনা এবং নূতন ভাবে মূল্যায়ন করার কাজ বিবেচনাধীন আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৭৫ সালে যে টাকাটা স্যাংশন করা ছিল সেটা বর্জন করা হল কেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ওটা পার্শ্ববর্তী এলাকার জন্য। তবে ১৩ লক্ষ টাকায় হবে না, ১৮ লক্ষ ৯৩ হাজার টাকা এবং ৩৮ লক্ষ ৭৯ হাজার টাকার প্রকল্প করা হচ্ছে এবং সেইভাবেই মঞ্জুর করতে হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ১৯৭৫ সালে মথুরাপুর এবং পার্শ্ববর্তী এলাকার জন্য যেটা করা হয়েছিল সেটা কি করা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ওই থানায় কতগুলি গ্রাম নিয়ে এটা করা হয়েছিল এবং ১৩ লক্ষ ৫৬ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল। কিন্তু এখন জিনিসপত্রের দাম বেড়ে গেছে। আমি আগেই বলেছি যে ১৮ লক্ষ ৯৩ হাজার টাকা এবং রায়দিঘি ও অন্যান্য এলাকার জন্য ৩৮ লক্ষ ৭৯ হাজার টাকার প্রকল্প করা হয়েছে।

**বাঁকুড়া জেলায় কৃষ্ণবাঁধে মৎস্যচাষ বাবদ অর্থ ব্যয়**

*৪৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫৭।) **শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বিষ্ণুপুর থানার কৃষ্ণবাঁধে মৎস্যচাষের জন্য গত ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সনে কত অর্থ ব্যয় করা হয়েছে ; এবং

(খ) ঐ বৎসরগুলিতে কত আয় হয়েছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) উক্ত তিন বৎসরে 'স্টাফ' খরচসহ ব্যয়ের হিসাব নিম্নরূপ ঃ

| ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ | ১৯৭৯-৮০ |
|---|---|---|
| ২২,৯০০ টাকা | ১৩,৪৭০ টাকা | (ফেব্রুয়ারি, ১৯৮০ পর্যন্ত) ২০,৬৮০ টাকা |

(খ) আয়ের পরিমাণ নিম্নরূপ ঃ

| ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ | ১৯৭৯-৮০ |
|---|---|---|
| ৯,৪৮২ টাকা | ১১,৭০০ টাকা | (ফেব্রুয়ারি, ১৯৮০ পর্যন্ত) ৯,৭৯০ টাকা |

**বেহালা বিদ্যাসাগর হাসপাতাল**

*৪৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৯।) **শ্রী হরিপদ ভারতী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেহালার বিদ্যাসাগর হাসপাতালে বর্তমানে শয্যা সংখ্যা কত এবং কয়টি ইন্ডোর বিভাগ আছে ;

(খ) উক্ত হাসপাতালটিকে প্রথম শ্রেণীর হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(গ) বর্তমানে উক্ত হাসপাতালে চিকিৎসক এবং সেবিকার সংখ্যা কত এবং দৈনিক গড়ে কতজন রুগি চিকিৎসার জন্য আসেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) বেহালার বিদ্যাসাগর হাসপাতালে বর্তমান শয্যাসংখ্যা ২৫০ এবং ঐ হাসপাতালটিতে মোট ৬টি ইন্ডোর বিভাগ রয়েছে, যথা—অস্থি চিকিৎসা, নাসিকা-কর্ন-কণ্ঠ চিকিৎসা, শল্য চিকিৎসা, চক্ষু চিকিৎসা, মেডিক্যাল এবং স্ত্রী-রোগ ও প্রসূতি বিষয়ক ও পরিবার কল্যাণ।

(খ) এরকম একটি প্রস্তাব বর্তমানে স্বাস্থ্যকৃত্যক কর্তৃক বিবেচিত হচ্ছে।

(গ) বর্তমানে উক্ত হাসপাতালে মোট ২০ জন চিকিৎসক এবং ৫৫ জন সেবিকা কাজ করছেন। এই হাসপাতালে দৈনিক গড়ে প্রায় ৫০০ জন রুগি চিকিৎসার জন্য আসেন।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী হরিপদ ভারতী ঃ** এই হাসপাতাল সম্বন্ধে দুর্নীতির অভিযোগ এবং এখানে রোগি এবং রোগীনিদের সঙ্গে দুর্ব্যবহার করা হয় এ রকম খবর আপনি পেয়েছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সুনির্দিষ্টভাবে বললে ভাল হোত। যাই হোক এ রকম অভিযোগ মাঝে মাঝে আসে এবং এনকোয়ারি করে তার ভিত্তিতে স্টেপও নেওয়া হয়। তবে সব জায়গায় আবার সব জিনিস প্রমাণিত হয় না।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি এই হাসপাতালের নিরাপত্তার জন্য সিকিউরিটি স্টাফের ব্যবস্থা করা হবে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বিভিন্ন হাসপাতালে নানা রকম ঝামেলা হচ্ছে। বেহালার চারিপাশে দুষ্কৃতকারী এবং অ্যান্টি সোশ্যাল এলিমেন্ট থাকার দরুন নানারকম ঝামেলা হয়, ওখানে পার্মানেন্ট পুলিশ পিকেট বসাবার পরিকল্পনা নেই কারণ এটা করতে গেলে স্বাস্থ্য দপ্তরকে অনেক খরচ বহন করতে হবে।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** বর্তমানে নিরাপত্তার ব্যবস্থা কিছু করেছেন কি?

**(কোনও উত্তর নাই)**

**স্বাস্থ্য বিভাগে পরিবার কল্যাণ অ্যাটেন্ডেন্ট**

*৪৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২১।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্বাস্থ্য বিভাগের অধীনে মোট কতজন ফ্যামিলি প্ল্যানিং অ্যাটেন্ডেন্ট আছেন ;

(খ) উক্ত অ্যাটেন্ডেন্টদের কোনও বেতন বা অ্যালাউন্স বৃদ্ধি হইয়াছে কি না ; এবং

(গ) ইহাদিগকে স্থায়ীকরণ সম্বন্ধে সরকার চিন্তা করিতেছেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ১১৪১ জন ফ্যামিলি প্ল্যানিং অ্যাটেন্ডেন্ট ভলান্টারি ওয়ার্কার।

(খ) না।

(গ) কেন্দ্রীয় সরকার এমনও এ বিষয়ে বিবেচনা করিতেছেন না।

### ফিশারি ডেভেলপমেন্ট কর্পোরেশনের মূলধন ও অ্যাসেট

*৫০০। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৮।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ ফিশারি ডেভেলপমেন্ট কর্পোরেশনে বিনিয়োগকৃত সরকারি মূলধনের পরিমাণ কত ও বর্তমানে ঐ কর্পোরেশনের অ্যাসেট-এর মোট পরিমাণ কত ; এবং

(খ) গত আর্থিক বৎসরে উক্ত কর্পোরেশনে মোট কত ঘাটতি হইয়াছে ও প্রতিষ্ঠার পর হইতে গত আর্থিক বৎসর পর্যন্ত মোট ঘাটতির পরিমাণ কত?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) ১৯৭৯ সালের ৩১শে মার্চ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার স্টেট ফিশারিজ ডেভেলপমেন্ট কর্পোরেশনের শেয়ার-এ মোট এক কোটি টাকা বিনিয়োগ করিয়াছে।

১৯৭৯ সালের ৩১শে মার্চ তারিখে ঐ কর্পোরেশনের অ্যাসেটের মোট মূল্য তিন কোটি আটত্রিশ লক্ষ নয় হাজার ছয় শত কুড়ি টাকা।

(খ) গত আর্থিক বৎসরে (১৯৭৮-৭৯ সালে) উক্ত কর্পোরেশনের নিট ক্ষতির পরিমাণ উনত্রিশ লক্ষ আটষোট্টি হাজার কুড়ি টাকা, তন্মধ্যে ডেপ্রিসিয়েশন-এর পরিমাণ ষোল লক্ষ উনপঞ্চাশ হাজার সাত শত দুই টাকা। প্রতিষ্ঠার পর হইতে গত আর্থিক বৎসর (১৯৭৮-৭৯ সাল) পর্যন্ত উক্ত কর্পোরেশনের মোট নিট ক্ষতির পরিমাণ চুয়ান্ন লক্ষ সত্তর হাজার দুইশত চার টাকা, তন্মধ্যে ডেপ্রিসিয়েশন-এর পরিমাণ চব্বিশ লক্ষ বিরাশি হাজার সাত শত উনত্রিশ টাকা।

### Pathologist, Radiologist and Anaestnetist at Ranaghat Subdivisional Hospital

*501. (Admitted question No. *2125) **Shri Gour Chandra Kundu :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) whether there are any Pathologist, Radiologist and Anaesthetist at Ranaghat Subdivisional Hospital in Nadia ;

(b) if not, the reason thereof ; and

(c) whether the Government has taken any step to fill up those vacancies ?

**Shri Nani Bhattacharyya :**

(a) No. There are none for the present.

(b) Due to overall shortage of such Medical Officers with necessary training in the discipline of Radiology, Pathology and Anaesthesology in the West Bengal Health Service Cadre.

(c) Yes.

**নৈহাটী স্টেট হাসপাতাল**

*৫০৩। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩৬।) **শ্রী গোপাল বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ াগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার নৈহাটিতে যে স্টেট হাসপাতাল তৈরি হইতেছে তাহা কত শয্যা বিশিষ্ট হইবে ;

(খ) উক্ত হাসপাতাল তৈরির কাজ কতটা অগ্রসর হইয়াছে এবং কবে নাগাদ হাসপাতালের কাজ শুরু হইবে ; এবং

(গ) উক্ত হাসপাতাল দেখাশুনা করার জন্য কোনও কমিটি গঠিত হইয়াছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) এটি ১৩১ শয্যা বিশিষ্ট হবে।

(খ) উক্ত হাসপাতাল তৈরির কাজ বর্তমানে ৩০% সম্পূর্ণ হয়েছে এবং আশা করা যায় যে—১৯৮১ সালের জুন মাসের মধ্যে তৈরির কাজ শেষ হবে। নির্মাণ কাজ অসমাপ্ত থাকায় হাসপাতালের কাজ আরম্ভের দিন এখনও ধার্য হয় নাই।

(গ) না, তবে প্রয়োজনবোধে হাসপাতাল নির্মাণ কাজ জেলা কর্তৃপক্ষ দেখাশুনা করে থাকেন।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** হাবড়া মিউনিসিপ্যালি শহরে একটি স্টেট জেনারেল হাসপাতাল া আপনি নিজে রেকমেন্ড করেছিলেন তার কাজ এখনও শুরু হচ্ছে না।

**Mr. Speaker :** This question is disallowed.

**কোচবিহার সদর হাসপাতাল**

*৫০৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩৫।) **শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** স্বাস্থ্য ও পরিবার াণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার সদর হাসপাতালে মোট কত শয্যা আছে ;

(খ) তার মধ্যে ফ্রি বেডের সংখ্যা কত ;

(গ) উক্ত হাসপাতালে কেবিন আছে কি ;

(ঘ) উক্ত হাসপাতালে সমস্ত বিভাগে ডাক্তার আছে কি ;

(ঙ) 'ঘ'-এর উত্তর 'না' হলে, কতদিনের মধ্যে এই খালি পদগুলি পূরণ করা সম্ভব হবে ; এবং

(চ) উক্ত হাসপাতাল সম্প্রসারণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) মোট ৪০০ (চারশত) শয্যা।

(খ) ৩৮৭ টি।

(গ) হ্যাঁ, একটি কেবিন আছে।

(ঘ) প্রায় সমস্ত বিভাগেই আছে। তবে মেডিসিন বিভাগে একটি ফিজিসিয়ানের পদ, পোস্টপার্টি ইউনিটের একটি অ্যানেসথেটিস্ট-এর পদও একটি জি. ডি. এম. ও.-র পদ বর্তমানে খালি আছে।

(ঙ) যথাসম্ভব শীঘ্র।

(চ) আছে।

## Unstarred Questions

## (to which answers were laid the Table)

### The progress of implementation of the Celling Laws

**81**. (Admitted question No. 107.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) the progress of implementation of the Celling Laws and distribution of agricultural during the periods from (i) 1st April, 1972 to 31st March, 1977, (ii) 1st April, 1977, to 31st Decempber, 1979;

(b) total area of agricultural land vested in the State during the above periods;

(c) total area of such vested agricultural lands taken possession of during the period mentioned above; and

(c) total area hit by injuction of the Courts either before possession or after possession ?

**Minister-in-charge of the Land and Land Reforms Department :** Information on vesting of lands, distribution of vested lands and related matters were not maintained systematically before July, 1977. Exact figures for the two periods maintained in the question cannot, therefore, be furnished. However, information for the period up to 31st December, 1979, have been collected and are as follows :

(i) Total lands vested including agricultural land—27,61,167.94 acres.

(ii) Total agricultural land vested—11,77,180.16 acres.

(iii) Area of agricultural land taken possession of—10,12,295.96 acres.

(v) Total area of agricultural land hit by injunctions—

(a) Before possession—81,624.65 acres.

(b) After possession—87,308.71 acres.

**Satellite Township Project at Asansol**

**82**. (Admitted question No. 326.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state the present position of the Satellite Township Project at Asansol ?

**Minister-in-charge of the Housing Department :** West Bengal Housing Board have constructed about 1,000 dwelling units. 2.75 acres of land have been sold to Commercial Taxes Directorate for construction of residential flats. 41 acres have been set apart for construction of ESI Hospital. 6.67 acres of land has been transferred to Kanyapur Polytechnic for establishment of a polytechnic school. Development works in the project area are in progress.

**কিশোর অপরাধীর সংখ্যা**

৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৩।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭৮-৭৯ সালে মোট কতজন কিশোরকে জুভেনাইল অফেন্স-এর জন্য ধরা হইয়াছে ; এবং

(খ) জুভেনাইল অফেন্স বন্ধ করার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মোট ১,৫৫৬ জন (বালক—১,৪৮৬, বালিকা—৭০)।

(খ) জুভেনাইল কোর্ট-এর ভারপ্রাপ্ত বিচারক কিশোর অপারাধীদের বিচার করার পর সমাজকল্যাণ অধিকর্তার অধীনে অবস্থিত বিভিন্ন আবাসে যথা বরস্টাল [illegible] এবং

ইন্ডাস্ট্রিয়াল স্কুলে পাঠিয়ে দেন। সেখানে তারা সাধারণ জ্ঞান এবং বিভিন্ন বৃত্তিমূলক শিক্ষা গ্রহণ করেন।

কিশোর অপরাধীর সংখ্যা কমানোর জন্য চিলড্রেন অ্যাক্ট, ১৯৫৯-কে সমস্ত পশ্চিমবঙ্গে সম্প্রসারিত করা হইয়াছে।

### হাইকোর্টে মামলার সংখ্যা

**৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৭০) **শ্রী অনিল মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের মহামান্য হাইকোর্টে ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ ও ১৯৭৯-৮০ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত কতগুলি মামলা দায়ের করা হইয়াছে ও কতগুলির নিষ্পত্তি হইয়াছে ; এবং

(খ) উক্ত মামলাগুলির মধ্যে ক্রিমিনাল ও সিভিল কতগুলি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | বৎসর | দায়ের করা মামলার সংখ্যা | নিষ্পত্তি হইয়াছে এরূপ মামলার সংখ্যা |
|---|---|---|---|
| (ক) | ১৯৭৭ | ২৯.৩৩৬ | ৩৪,২৩৪ |
| | ১৯৭৮ | ৩২,৪৭০ | ২৯,৫৭০ |
| | ১৯৭৯ | ৩৮,৩৯৮ | ৩৬,০৭৫ |

১৯৮০ সালের জানুয়ারি মাসে কতগুলি মামলা দায়ের করা হইয়াছে এ সম্পর্কে বিস্তারিত বিবরণ এখনই দেওয়া সম্ভব নয়।

| (খ) | বৎসর | দাখিল | নিষ্পত্তি |
|---|---|---|---|
| | ১৯৭৭ | সিভিল—২৫,৫২০ | ৩০,৯৫১ |
| | | ক্রিমিনাল—৩,৮১৬ | ৩,২৮৩ |
| | ১৯৭৮ | সিভিল—২৮,৮৫১ | ২৩,৬৪৮ |
| | | ক্রিমিনাল—৩,৬১৯ | ৫,৯২২ |
| | ১৯৭৯ | সিভিল—৩৪,৩৪৮ | ৩২,১১৩ |
| | | ক্রিমিনাল—৪,০৫০ | ৩,৯৬২ |

### Small Scale Industrial Units

**85.** (Admitted question No. 484.) **Shri Prabodh Chandra Sinha :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether small scale industrial units had been opened in this State in the year 1979-80 with the help/assistance/initiative of the District Industries Centres ;

(b) if so, what is the total number of such units and where are these located ; and

(c) what are the total number of persons employed in such units ?

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :** (a) Yes.

(b) The total number of such units, mentioned above, are 2,451 (two thousand four hundred and fifty-one) up to the end of February, 1980. All the units were set up in 15 districts of this State (excluding Calcutta).

(c) 13,081.

### সরকারি কলেজে অধ্যাপকের শূন্য পদ

৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৪।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের সরকারি কলেজগুলিতে কিছু অধ্যাপকের পদ শূন্য আছে ;

(খ) সত্য হইলে কোন কলেজে কতজন অধ্যাপকের পদ শূন্য আছে ;

(গ) পদগুলি কতদিন যাবৎ শূন্য অবস্থায় আছে ; এবং

(ঘ) ঐ সকল শূন্যপদ পূরণের জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন/করছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সত্য।

(খ) (১) প্রেসিডেন্সি কলেজ ... ... ... ১৫ জন

(২) মৌলানা আজাদ কলেজ ... ... ... ১৫ জন

(৩) সংস্কৃত কলেজ ... ... ... ১৩ জন

(৪) লেডি ব্রেবোর্ন কলেজ ... ... ... ৩ জন

(৫) বেথুন কলেজ ... ... ... ×

(৬) টাকি গভর্নমেন্ট কলেজ ... ... ... ৭ জন

(৭) বারাসাত গভর্নমেন্ট কলেজ ... ... ... ৩ জন

(৮) হুগলি মহসীন কলেজ ... ... ... ২৭ জন

(৯) চন্দননগর কলেজ ... ... ... ৮ জন

(১০) দার্জিলিং কলেজ ... ... ... ৩৩ জন

(১১) কোচবিহার আচার্য ব্রজেন্দ্রনাথ সীল কলেজ ... ... ২০ জন

(১২) কৃষ্ণনগর কলেজ ... ... ... ১২ জন

(১৩) দুর্গাপুর গভর্নমেন্ট কলেজ

(১৪) ঝাড়গ্রাম রাজ কলেজ ... ... ... ২৪ জন

(গ) অবস্থা বিশেষে স্বল্পকালীন বা দীর্ঘকালীন মেয়াদে পদগুলি শূন্য আছে।

(ঘ) কৃত্য নিয়োগাধিকারের (ডবলিউ বি. পি. এস. সি.) সহযোগিতা পদগুলি পূরণের চেষ্টা চলছে।

**তফসিলি ও আদিবাসীদের চাকরি সংরক্ষণ বিধি লঙ্ঘনের ঘটনা**

৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৫।) **শ্রী নানুরাম রায় ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রিজার্ভেশন অফ ভ্যাকান্সিস ইন দি সার্ভিসেস অ্যান্ড পোস্টস অ্যাক্ট, ১৯৭৬, চালু হওয়ার পর ঐ আইন কোনও অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কি? এবং

(খ) যদি "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হয় (১) তাহা হইলে সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ও (২) আইন ভঙ্গকারিদের তালিকা কি?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) অভিযোগ প্রাপ্তির পর সেইগুলি পরীক্ষা করা হয়। এ পর্যন্ত পরীক্ষান্তে কোনও অভিযোগ বিধিবদ্ধ আইনানুযায়ী শাস্তিযোগ্য অপরাধের আওতায় পড়ে নাই।

(২) প্রশ্ন ওঠে না।

**সেটেলমেন্ট বিভাগে "ক", "খ", "গ" ও "ঘ" শ্রেণীভুক্ত কর্মচারীর সংখ্যা**

৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৫।) **শ্রী নানুরাম রায় ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা ফেব্রুয়ারি, ১৯৮০ তারিখে এই রাজ্যে সেটেলমেন্টের কাজে নিযুক্ত "ক" শ্রেণী, "খ" শ্রেণী, "গ" শ্রেণী ও "ঘ" শ্রেণীভুক্ত কর্মীর সংখ্যা, কত ছিল; এবং

(ঘ) ইহাদের মধ্যে কতজন (১) তফসিলি জাতি ও (২) আদিবাসী শ্রেণীভুক্ত?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১লা ফেব্রুয়ারি, ১৯৮০ তারিখে সেটেলমেন্টের কাজে নিযুক্ত কর্মীর সংখ্যা নিম্নরূপ ঃ

"ক" শ্রেণীভুক্ত কর্মী—৫০ জন,

"খ" শ্রেণীভুক্ত কর্মী—১,৪৬৯ জন,

"গ" শ্রেণীভুক্ত কর্মী—৮,৩৩২ জন,

"ঘ" শ্রেণীভুক্ত কর্মী—৬,৬২৩ জন।

(খ) ইহাদের মধ্যে তফসিলি ও আদিবাসী শ্রেণীভুক্তর সংখ্যা নিম্নরূপ ঃ

| | | তফসিলি জাতিভুক্ত | আদিবাসী শ্রেণীভুক্ত |
|---|---|---|---|
| "ক" শ্রেণীভুক্ত | ... | ৩ জন | নেই |
| "খ" শ্রেণীভুক্ত | ... | ১২৮ জন | ১৮ জন |
| "গ" শ্রেণীভুক্ত | ... | ৭৭১ জন | ১০৬ জন |
| "ঘ" শ্রেণীভুক্ত | ... | ৭৫৮ জন | ২৩৩ জন |

### রাংরশ সমবায় কৃষি উন্নয়ন সমিতি

৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬২২।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮-৭৯ সালে কোচবিহার জেলায় কোচবিহার ২নং ব্লকের অন্তর্গত বড় রাংরশ (এস. কে. ইউ. এস.) সমবায় কৃষি উন্নয়ন সমিতিকে কত টাকা গোটারি লোন (ছাগল ক্রয় বাবদ লোন) দেওয়া হইয়াছিল ; এবং

(খ) কাহাদের মধ্যে উক্ত লোন বিলি-বন্টন করা হয়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এরূপ কোনও লোন দেওয়া হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### কোচবিহারে প্রাথমিক বিদ্যালয় এবং ছাত্রাবাস নির্মাণ

৯০। (অনুমোদিত প্রশ্ন নং ৬২৪।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৪-৭৫ সাল হইতে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত কোচবিহার জেলায় প্রাথমিক বিদ্যালয় এবং উচ্চ বিদ্যালয়ের ছাত্রাবাস তৈরি করার জন্য কোন কোন বিদ্যালয়কে কত টাকা বরাদ্দ করা হইয়াছিল ;

(খ) উক্ত বরাদ্দ টাকা সঠিকভাবে ব্যয় করা হইয়াছে কি ;

(গ) না হইয়া থাকিলে সে সম্পর্কে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ;

(ঘ) উক্ত জেলায় হাইস্কুলগুলিতে ছাত্রাবাস নির্মাণের জন্য নূতন প্রস্তাব জেলা অফিস হইতে পেশ করা হইয়াছে কিনা ; এবং

(ঙ) পেশ হইয়া থাকিলে সংশ্লিষ্ট বিদ্যালয়গুলির নাম কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রাবাস তৈরির জন্য শিক্ষা বিভাগ হইতে কোনও অর্থ বরাদ্দ করা হয় না ; সুতরাং কোচবিহার জেলায় এ বাবদ অর্থ বরাদ্দের প্রশ্নই ওঠে না।

(২) উচ্চ বিদ্যালয়ের জন্যও এ বাবদ কোনও অর্থ বরাদ্দ করা হয় নাই।

(খ), (গ) ও (ঙ) প্রশ্ন ওঠে না।

(ঘ) না।

**হাওড়ার সামন্তী ক্ষেত্রমোহন সৎ সংঘের রুর‍্যাল লাইব্রেরি**

৯১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯৭।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হাওড়া জেলার সামন্ত্রী ক্ষেত্রমোহন সৎ সংঘের প্রস্তাবিত রুর‍্যাল লাইব্রেরি স্থাপনের ব্যাপারটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হাওড়া জেলায় রুর‍্যাল লাইব্রেরি স্থাপনের আবেদনপত্র আগামী ৩১এ মার্চ, ১৯৮০ পর্যন্ত জেলা সমাজশিক্ষা আধিকারিকের নিকট দাখিল করা যাবে।

নির্ধারিত দিনের মধ্যে আবেদনপত্র পাওয়া গেলে সামন্তী ক্ষেত্রমোহন সৎ সংঘের প্রস্তাব যথাযোগ্য বিবেচনা পাবে।

**নির্যাতীত রাজনৈতিক কর্মীদের ভাতা**

৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৯১২।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সরকারের আমলে মোট কতজন নির্যাতীত রাজনৈতিক কর্মীকে ভাতা দেবার ব্যবস্থা করা হয়েছে (জেলাওয়ারি হিসাব) ;

(খ) পূর্ববর্তী সরকারের আমলে মঞ্জুরীকৃত রাজনৈতিক কর্মীর ঐ ভাতা এখনও বহাল আছে ; এবং

(গ) অন্যায়ভাবে পাওয়ার জন্য কতজনের ভাতা বর্তমান সরকারের আমলে বাতিল করা হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রাজ্য সরকারের পেনশন—বর্তমান সরকারের আমলে এ পর্যন্ত ৩১২ জনকে দেওয়া হয়েছে। জেলাওয়ারি হিসাব দেওয়া হ'ল ঃ

| | | |
|---|---|---|
| কলকাতা | ... | ৯৬ জন |
| চব্বিশপরগনা | ... | ৮২ জন |
| হুগলি | ... | ৩৫ জন |

| | | |
|---|---|---|
| বর্ধমান | ... | ৩০ জন |
| হাওড়া | ... | ৩২ জন |
| নদীয়া | ... | ৯ জন |
| জলপাইগুড়ি | ... | ৪ জন |
| মেদিনীপুর | ... | ৬ জন |
| বাঁকুড়া | ... | ১ জন |
| মালদহ | ... | ১ জন |
| দার্জিলিং | ... | ২ জন |
| বীরভূম | ... | ৮ জন |
| পশ্চিম দিনাজপুর | ... | ৪ জন |
| উড়িষ্যা ও উত্তরপ্রদেশ | ... | ২ জন |
| | মোট | ৩১২ জন |

(খ) আজ পর্যন্ত মোট ২,৬২৪ জন, স্বাধীনতা সংগ্রামিকে ঐ পেনশন দেওয়া হয়েছে।

(গ) বর্তমান সরকার একটিও বাতিল করেননি।

### New Veterinary Hospitals

**93.** (Admitted question No. 1089.) **Shri Dawa Narbu La and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) the steps taken by the present Government for—

(i) establishment of new Veterinary Hospitals,

(ii) establishment of new Veterinary Aid Centres, and

(iii) establishment of new Mobile Veterinary Clinics; and

(b) the districtwise break-up of (a) above?

**Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department :** (a) (i) 16 Veterinary Hospitals have sanctioned since June, 1977 till date.

(ii) 159 Veterinary Aid Centres have been sanctioned since June, 1977 till date.

(iii) 44 Mobile Veterinary Clinics have been sanctioned since June, 1977 till date.

(b) The districtwise break-up is given in the Statement enclosed.

Statement referred to in reply to clause (b) of unstarred question No. 93 (Admitted question No. 1089)

| Name of the district | Hospitals | Veterinary Aid Centres | Mobile Clinics |
|---|---|---|---|
| 24-Parganas .. .. .. .. | × | 8 | 3 |
| Nadia .. .. .. .. | 1 | 6 | 4 |
| Murshidabad .. .. .. .. | 1 | 6 | 3 |
| Howras .. .. .. .. | × | 2 | 1 |
| Burdwan .. .. .. .. | 1 | 10 | 5 |
| Birbhum .. .. .. .. | 2 | 6 | 3 |
| Midnapore .. .. .. .. | 2 | 9 | 3 |
| Bankura .. .. .. .. | 1 | 2 | 2 |
| Purulia .. .. .. .. | 1 | 3 | 3 |
| Hooghly .. .. .. .. | 1 | 6 | 3 |
| Darjeeling .. .. .. .. | 1 | 5 | 1 |
| Jalpaiguri .. .. .. .. | 2 | 11 | 4 |
| Cooch Behar .. .. .. .. | × | 6 | 3 |
| West Dinajpur .. .. .. .. | 2 | 5 | 4 |
| Malda .. .. .. .. | 1 | 4 | 2 |
| | 16 | 89* | 44 |

*Sanction has been accorded for establishment of 70 more Veterinary Aid Centres in tribal areas of the State, the places of which are yet to be selected.

## Foreign Grants for West Bengal

**94.** (Admitted question No. 1114) **Shri Dawa Narbu La and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) the total credit/grants received from foreign countries for West Bengal during the tenure of the present Government (June, 1977, to January, 1980) ;

(b) countrywise break-up of (a) above ; and

(c) the total amount of such credit/grants actually utilised during the above period ?

**Minister-in-charge of the Finance Department :** (a) The assistance from different foreign countries including assistance from the International Development Association is initially received by the Government of India and there is no direct relaying of such assistance by foreign countries to State Government. No credit/grant was, therefore, received from foreign countries by this State.

(b) and (c) In view of the circumstances mentioned above, the information sought for is not available with this Government.

**প্রাথমিক শিক্ষক পদের জন্য যোগ্যতা ও শর্তাবলী পূরণ**

৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪২।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রাথমিক শিক্ষক পদের জন্য যোগ্যতা ও শর্তাবলী পরিপূর্ণভাবে পূরণ করা সত্ত্বেও বহু আবেদনকারিকে বীরভূম জেলা বিদ্যালয় পর্ষদ নির্বাচনী সাক্ষাৎকারে আহ্বান করেন নাই, এরূপ কোনও অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কি ; এবং

(খ) আসিয়া থাকিলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রামপুরহাটে মৎস্য চাষ প্রদর্শনী ক্ষেত্র**

৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৯।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট থানার কোন কোন ব্লকে কোন কোন মৌজায় ১৯৭৭, ১৯৭৮, ১৯৭৯ ও ১৯৮০ সালে মৎস্য চাষ প্রদর্শনী ক্ষেত্র করা হইয়াছে ;

(খ) ঐগুলি ছাড়া অন্য কোনও মৌজায় মৎস্য চাষ প্রদর্শনী ক্ষেত্র করার আবেদন পাওয়া গিয়াছে কি ; এবং

(গ) পাওয়া গিয়া থাকিলে, কোন কোন মৌজায় আবেদন বিবেচনাধীন ও বাতিল করা হইয়াছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ঐ থানার রামপুরহাট ১ নং ব্লক এবং রামপুরহাট ২ নং ব্লকে মৎস্য চাষ প্রদর্শনী ক্ষেত্র ঐ বৎসরগুলিতে স্থাপন করা হইয়াছে। এতদসম্পর্কিত বিস্তারিত তথ্যসম্বলিত বিবরণী নিম্নে পেশ করা হইল।

**Statement referred to in reply to clauses "Ka" and "Ga" of unstarred question No. 96 (Admitted question No. 1229)**

১৯৭৬-৭৭, ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সালে বীরভূম জেলার রামপুরহাট থানায় মৎস্য চাষ প্রদর্শনী ক্ষেত্র স্থাপনা সম্পর্কে তথ্যাবলী

| ব্লকের নাম (১) | উক্তচার বৎসরে যে যে মৌজায় প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হইয়াছে তাহার হিসাব (২) | | | |
|---|---|---|---|---|
| | ১৯৭৬-৭৭ | ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ | ১৯৭৯-৮০ |
| ১। রামপুরহাট ব্লক নং ১। | (১) কাষ্ঠগড়া | (১) দক্ষিণ শিবপুর | (১) চাকপাড়া, (২) আয়াস, (৩) আঁখিরা, (৪) চিতুড়ী, (৫) কুশুম্বা, (৬) জেন্দুর, (৭) গোপালপুর, (৮) জয়রামপুর, (৯) জয়কৃষ্ণপুর, (১০) শ্রীহরিবাটী। | (১) ছিটাসপুর, (২) বেলিয়া, (৩) হরিওকা, (৪) পলসা, (৫) ছাতমা, (৬) বড়শাল, (৭) স্বাদীনপুর, (৮) বেলিয়া-মৃত্যুঞ্জয়পুর, (৯) খরবনা, (১০) শিবদাসপুর, (১১) আটলা, (১২) লক্ষ্মীবাটী, (১৩) নারায়ণপুর-মৃত্যুঞ্জয়পুর। |

| ব্লকের নাম (১) | ঐগুলি ছাড়া যে যে মৌজার জন্য আবেদনপত্র পাওয়া গিয়াছিল (৩) | | | |
|---|---|---|---|---|
| | ১৯৭৬-৭৭ | ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ | ১৯৭৯-৮০ |
| ১। রামপুরহাট ব্লক নং ১। | .. | (১) কুশুম্বা (২) কাষ্ঠগড়া। | (১) কুশুম্বা, (২) কুশুম্বা, (৩) দাদপুর, (৪) কুশুম্বা, (৫) বাতাসপুর, (৬) আয়াস, (৭) দাদপুর, (৮) দেখুড়িয়া, (৯) বৈদড়া, (১০) আয়াস, (১১) কুশুম্বা, (১২) কুশুম্বা, (১৩) মহেন্দ্রপুর। | (১) রদিপুর, (২) বৈদড়া, (৩) কাবিলপুর, (৪) খরুণ। |

| ব্লকের নাম (১) | যে যে মৌজার আবেদনপত্র বিবেচনাধীন ও বাতিল করা হইয়াছে (৪) | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ১৯৭৬-৭৭ | | ১৯৭৭-৭৮ | | ১৯৭৮-৭৯ | | ১৯৭৯-৮০ | |
| | বিবেচনাধীন | বাতিল | বিবেচনাধীন | বাতিল | বিবেচনাধীন | বাতিল | বিবেচনাধীন | বাতিল |
| ১। রামপুরহাট ব্লক নং ১। | .. | .. | .. | (১) কুশুম্বা (২) কাষ্ঠগড়া। | .. | (১) কুশুম্বা, (২) কুশুম্বা, (৩) দাদপুর, (৪) কুশুবা, (৫) বাতাসপুর, (৬) আয়াস, (৭) দাদপুর, (৮) দেখুড়িয়া, (৯) বৈদড়া, (১০) আয়াস, (১১) কুশুম্বা, (১২) কুশুম্বা, (১৩) মহেন্দ্রপুর। | (১) রদিপুর (২) বৈদড়া, (৩) কাবিলপুর, (৪) খরুণ। | .. |

| ব্লকের নাম (১) | উক্ত চার বৎসরে যে যে মৌজায় প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হইয়াছে তাহার হিসাব (২) | | | |
|---|---|---|---|---|
| | ১৯৭৬-৭৭ | ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ | ১৯৭৯-৮০ |
| ২। রামপুরহাট ২ নং ব্লক | .. | (১) কুশুম্ভা | (১) বশোয়া, (২) দুনিয়াগ্রাম | (১) বশোয়া |

| ব্লকের নাম (১) | ঐগুলি ছাড়া যে যে মৌজার জন্য আবেদনপত্র পাওয়া গিয়াছিল (৩) | | | |
|---|---|---|---|---|
| | ১৯৭৬-৭৭ | ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ | ১৯৭৯-৮০ |
| ১। রামপুরহাট ব্লক নং ১। | .. | (১) কালুহা, (২) বন্তা, (৩) ধল্লা, (৪) গয়তা। | (১) বিষ্ণুপুর, (২) পূর্বগোপালপুর, (৩) উস্তা-পাড়া, (৪) মারগ্রাম, (৫) চাঁদপাড়া, (৬) মারগ্রাম, (৭) হাঁসন, (৮) মারগ্রাম, (৯) লাহা, (১০) বালসা, (১১) বারমল্লিকা, (১২) তপন, (১৩) জগদীশপুর, (১৪) দুনিগ্রাম, (১৫) লাহা, (১৬) কালিদহ, (১৭) বিষ্ণুপুর, (১৮) তপন, (১৯) মারগ্রাম, (২০) মারগ্রাম, (২১) সাহাপুর, (২২) মোতাইন, (২৩) জয়চন্দ্রপুর, (২৪) উস্তাপাড়া, (২৫) বনতা। | .. |

| ব্লকের নাম (১) | যে যে মৌজার আবেদনপত্র বিবেচনাধীন ও বাতিল করা হইয়াছে | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ১৯৭৬-৭৭ | | ১৯৭৭-৭৮ | | ১৯৭৮-৭৯ | | ১৯৭৯-৮০ | |
| | বিবেচনা-ধীন | বাতিল | বিবেচনা-ধীন | বাতিল | বিবেচনাধীন | বাতিল | বিবেচনাধীন | বাতিল |
| ২। রামপুরহাট ২ নং ব্লক। | .. | .. | .. | (১) কালুহা,<br>(২) বনতা,<br>(৩) ধল্লা,<br>(৪) গয়তা। | (১) বিষ্ণুপুর,<br>(২) পূর্ব-গোপালপুর,<br>(৩) উস্তাপাড়া,<br>(৪) মারগ্রাম,<br>(৫) চাঁদপাড়া। | (১) মারগ্রাম, (২) হাঁসন,<br>(৩) মারগ্রাম, (৪) লাহা,<br>(৫) বালসা, (৬) বারমল্লিকা,<br>(৭) তপন, (৮) জগদীশপুর,<br>(৯) দুনিগ্রাম, (১০) লাহা,<br>(১১) কালিদহ, (১২) বিষ্ণুপুর,<br>(১৩) তপন, (১৪) মারগ্রাম,<br>(১৫) মারগ্রাম, (১৬) সাহাপুর,<br>(১৭) মোতাইন, (১৮) জয়চন্দ্রপুর,<br>(১৯) উস্তাপাড়া, (২০) বন্‌তা। | .. | .. |

## বীরভূম জেলায় ছাত্র সমবায় সমিতি

৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩০) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় মাধ্যমিক স্তরের বিদ্যালয়ের ছাত্র সমবায় সমিতির সংখ্যা কত এবং তাহাদের নাম ও প্রতিষ্ঠার তারিখ ;

(খ) রামপুরহাট ১ নং ব্লক এলাকার ঐ জাতীয় সমবায় সমিতি সংগঠন বা সংগঠনের সহায়তা করার জন্য কোনও সংস্থা বা কর্মী আছেন কি না ; এবং

(গ) থাকিলে তাহার নাম ও ঠিকানা কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৪২। নাম ও প্রতিষ্ঠার তারিখ আলাদাভাবে নিচে দেওয়া হইল।

(খ) হ্যাঁ, আছেন।

(গ) শ্রী অশোককুমার চ্যাটার্জি, সমবায় সমিতির পরিদর্শক, রামপুরহাট ১ নং ডেভেলপমেন্ট ব্লক।

Statement referred to in reply to clause "Ka" of unstarred question No. 97 (Admitted question No. 1230)

### ছাত্র সমবায় সমিতির তালিকা

| ক্রমিক নং | সোসাইটির নাম | ঠিকানা | প্রতিষ্ঠার তারিখ |
|---|---|---|---|
| (১) | কেন্দারপুর ভবানন্দ হাইস্কুল কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ কেন্দারপুর, পোঃ কবিলপুর | ৫-১-১৯৭৭ |
| (২) | রেপুসপুর স্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ ও পোঃ রুপুসপুর | ৩-১২-১৯৭৬ |
| (৩) | লোকপুর এইচ স্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ রুপুসপুর, পোঃ লোকপুর | ৩১-১-১৯৭৭ |
| (৪) | মুক্তিপুর আশুতোষ বিদ্যাপীঠ স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ রুপুসপুর, পোঃ মুক্তিপুর | ১৯-১-১৯৭৭ |
| (৫) | সাহাপুর সীতানাথ উচ্চ বিদ্যালয় ছাত্র সমবায় ভান্ডার লিঃ | গ্রাঃ রুপুসপুর, পোঃ সাহাপুর | ২৯-৩-১৯৭৭ |
| (৬) | বালিজুড়ি উচ্চ বিদ্যালয় ছাত্র সমবায় ভান্ডার লিঃ | গ্রাঃ রুপুসপুর, পোঃ বালিজুড়ি | ২৯-৩-১৯৭৭ |
| (৭) | শীর্ষা এস কে হাইস্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ রুপুসপুর, পোঃ শীর্ষা | ৪-১২-১৯৭৫ |

| ক্রমিক নং | সোসাইটির নাম | ঠিকানা | প্রতিষ্ঠার তারিখ |
|---|---|---|---|
| (৮) | হাঁসরা হাইস্কুল স্টুডেন্টস কনস কো-অপ -স্টোর্স লিঃ | গ্রাঃ রুপুসপুর, পোঃ হাঁসরা | ১-৪-১৯৭৬ |
| (৯) | মেতেটোনা হাই মাদ্রাসা সমবায় ছাত্র ভান্ডার লিঃ | গ্রাঃ মেতেটোনা, পোঃ মেতে-টোনা | ১০-১-১৯৭৬ |
| (১০) | জানুবাজার হাইস্কুল স্টুডেন্টস কনস কো--অপ স্টোর্স লিঃ | গ্রাঃ মেতেটোনা, পোঃ জানু-বাজার | ১৮-১-১৯৭৭ |
| (১১) | শিক্ষানিকেতন আশ্রম বিদ্যালয় স্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ শিক্ষানিকেতন, পোঃ পারুলডাঙ্গা | ২৮-১-১৯৭৬ |
| (১২) | বিবেকানন্দ ছাত্র সমবায় ভান্ডার স্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ বেড়গ্রাম, পোঃ পল্লী-সেবানিকেতন | ৩-৮-১৯৭৬ |
| (১৩) | বোলপুর হাইস্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ বোলপুর | ৩-১২-১৯৭৬ |
| (১৪) | পাচসোয়া বিদ্যাপীঠ স্টুডেন্টস কনস কো--অপ স্টোর্স লিঃ | গ্রাঃ ও পোঃ পাঁচসোয়া | ৩১-১-১৯৭৭ |
| (১৫) | বাহিরি হাইস্কুল স্টুডেন্টস কনস কো-অপ--স্টোর্স লিঃ | গ্রাঃ পাচসোয়া, পোঃ বাহিরি | ২২-৩-১৯৭৭ |
| (১৬) | আহমেদপুর জয়দুর্গা হাইস্কুল স্টুডেন্টস-কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ আহমেদপুর | ১১-১২-১৯৭৬ |
| (১৭) | নিমগড়িয়া হাইস্কুল স্টুডেন্টস কনস কো--অপ স্টোর্স লিঃ | গ্রাঃ আহমেদপুর, পোঃ নিমগড়িয়া | ৩১-১-১৯৭৭ |
| (১৮) | নানুর গালর্স জুনিয়র স্কুলস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ আহমেদপুর, পোঃ নানুর | ১৮-১১-১৯৭৬ |
| (১৯) | কীর্ণাহার তারাপদ মেমোরিয়াল গার্লস এইচ স্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ আহমেদপুর, পোঃ কীর্ণাহার | ৫-১-১৯৭৭ |
| (২০) | কীর্ণাহার শিবচন্দ্রপুর এইচ এস স্টুডেন্টস -কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ আহমেদপুর, পোঃ কীর্ণাহার | ২৪-৩-১৯৭৭ |
| (২১) | নানুর সি এম হাইস্কুল স্টুডেন্টস কনস-কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ নানুর, পোঃ চন্ডীদাস | ১৮-৩-১৯৭৭ |
| (২২) | নারায়ণপুর মিশন গার্লস হাইস্কুল স্টুডেন্টস--কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ নারায়ণপুর | ২৭-৮-১৯৭৬ |
| (২৩) | উজিরপুর হাইস্কুল স্টুডেন্টস কনস- কো--অপ স্টোর্স লিঃ | পোঃ উজিরপুর | ৫-১-১৯৭৭ |
| (২৪) | সারদা সমবায় ছাত্র ভান্ডার লিঃ | পোঃ দুবরাজপুর | .. |
| (২৫) | আর বি এস ডি হাইস্কুল সমবায়িকা লিঃ- | পোঃ দুবরাজপুর | ১১-৩-১৯৭৬ |

| ক্রমিক নং | সোসাইটির নাম | ঠিকানা | প্রতিষ্ঠার তারিখ |
|---|---|---|---|
| (২৬) | করমকল সুরেন্দ্রনারায়ণ বিদ্যাভবন সমবায়-ছাত্র ভান্ডার লিঃ | গ্রাঃ করমকল | ১-১২-১৯৭৬ |
| (২৭) | তাঁতীপাড়া নবকিশোর বিদ্যানিকেতন ছাত্র--সমবায় ভান্ডার লিঃ | পোঃ তাঁতীপাড়া | ৫-১-১৯৭৭ |
| (২৮) | কানাচি এইচ এস স্টুডেন্টস কনস- কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ এবং পোঃ কানাচি | ২৮-২-১৯৭৮ |
| (২৯) | রায়পুর এস কে এম হাইস্কুল স্টুডেন্টস-কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ কানাচি, পোঃ রায়পুর | ৩-৩-১৯৭৮ |
| (৩০) | হেতমপুর রাজ উচ্চ বিদ্যালয় ছাত্র সমবায়-ভান্ডার লিঃ | গ্রাঃ হেতমপুর, পোঃ হেতমপুর রাজবাটি | ১৪-৩-১৯৭৮ |
| (৩১) | নাকড়াকোন্ডা এইচ এস স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ এবং পোঃ নাকড়াকোন্ডা | ১৪-৩-১৯৭৮ |
| (৩২) | ইলামবাজার এইচ এস স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ নাকড়াকোন্ডা, পোঃ ইলামবাজার | ১৮-৩-১৯৭৯ |
| (৩৩) | জোপলাই উচ্চ বিদ্যালয় ছাত্র সমবায় সমিতি লিঃ | গ্রাঃ নাকড়াকোন্ডা, পোঃ জোলপাই | ৫-৪-১৯৭৯ |
| (৩৪) | চিনপাই উচ্চ বিদ্যালয় ছাত্র সমবায় ভান্ডার লিঃ | গ্রাঃ নাকড়াকোন্ডা, পোঃ চিনপাই | ৫-৪-১৯৭৯ |
| (৩৫) | হজরতপুর এইচ স্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ নাকড়াকোন্ডা, পোঃ হজরতপুর | ১৪-৫-১৯৭৯ |
| (৩৬) | নাগরি হাইস্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ নাকড়াকোন্ডা, পোঃ নাগরি | ৮-৬-১৯৭৯ |
| (৩৭) | আদ্যা এস পি পি হাইস্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ নাকড়াকোন্ডা, পোঃ চানগুড়িয়া | ১৭-৯-১৯৭৯ |
| (৩৮) | হাতিয়া হাইস্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ নাকড়াকোন্ডা, পোঃ হাতিয়া | ৫-২-১৯৮০ |
| (৩৯) | মাধাইপুর পল্লীমঙ্গল বিদ্যালয় স্টুডেন্টস কনজুমার্স কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ নাকড়াকোন্ডা, পোঃ মাধাইপুর | ৫-৭-১৯৬৬ |
| (৪০) | পুরুন্দরপুর হাইস্কুল স্টুডেন্টস কনস কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ নাকড়াকোন্ডা, পোঃ পুরুন্দরপুর | ৩০-১২-১৯৬৭ |
| (৪১) | উদয়নগর জুনিয়র হাইস্কুল স্টুডেন্টস-কনজুমার্স কো-অপ স্টোর্স লিঃ | গ্রাঃ উদয়নগর, পোঃ হরিদাসপুর | ২-১-১৯৬৭ |
| (৪২) | শ্রী শ্রীরামকৃষ্ণ বিদ্যাপীঠ স্টুডেন্টস কনস- | গ্রাঃ এবং পোঃ সিউড়ি | ২২-১১-১৯৬৬ |

## সরকারি হাসপাতালে "কন্ট্রাক্ট সার্ভিস"

৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮১।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারি হাসপাতালে বা স্বাস্থ্যকেন্দ্রে মেডিক্যাল অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার ক্ষেত্রে "কন্ট্রাক্ট সার্ভিস"-এর ব্যবস্থা আছে কি?

(খ) থাকিলে, এই রাজ্যে "কন্ট্রাক্ট সার্ভিস" ব্যবস্থায় নিযুক্ত মেডিক্যাল অফিসার-এর বর্তমান সংখ্যা কত ; এবং

(গ) "কন্ট্রাক্ট সার্ভিস"-এ নিযুক্ত মেডিক্যাল অফিসারের বেতন-কাঠামো কি ধরনের?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আছে, শুধু উপ-স্বাস্থ্য কেন্দ্রে।

(খ) ৭৮।

(গ) কন্ট্রাক্ট সার্ভিসে নিযুক্ত মেডিক্যাল অফিসারের বেতন ও ভাতার কাঠামো নিম্নরূপ :

| | | |
|---|---|---|
| (১) বেতন | ... | ২৫০ টাকা (বাঁধা) |
| (২) পাব্লিক হেলথে (বিশেষ বেতন) | ... | ৩০ টাকা |
| (৩) গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র ভাতা | ... | ১০০ টাকা |
| (৪) নন-প্র্যাকটিসিং ভাতা | ... | ৬৫ টাকা |
| (৫) চিকিৎসা ভাতা | ... | ১৬.৭৫ টাকা |
| (৬) অ্যাড-হক মহার্ঘ ভাতা | ... | ১৪৫.৬৫ টাকা |
| (৭) মহার্ঘ ভাতা এবং অন্তর্বর্তীকালীন ভাতা | ... | ১৪৩.০০ টাকা |
| | মোট | ৭৫০.৩৫ টাকা |

**বন্যায় ক্ষতিগ্রস্ত এলাকার ক্লাব ও সমিতিকে অনুদান**

৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৩) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭৮ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত এলাকার জন্য কেন্দ্রীয় সরকারের বরাদ্দকৃত অর্থ (ঋণ ও অনুদান) কতগুলি ক্লাব ও সমিতিকে "কর্ম-প্রকল্প' অনুযায়ী দিয়াছেন ; এবং

(খ) উক্ত ক্লাব ও সমিতিগুলি জেলাওয়ারি সংখ্যা ও তাহাদের নাম কি?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) কোনও ক্লাব ও সমিতিকে দেওয়া হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### চা-বাগিচা শ্রমিক আবাসন প্রকল্প

১০০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪২০।) **শ্রী মনোহর তিরকি :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চা-বাগিচা শ্রমিক আবাসন প্রকল্পে ১৯৭৭ এবং ১৯৭৮-৭৯ সালে মোট কত টাকা অনুদান এবং কত টাকা ঋণ হিসাবে মঞ্জুর করা হইয়াছে ;

(খ) বাগিচাভিত্তিক এই অনুদান ও ঋণ মঞ্জুরির পরিমাণ কত ; এবং

(গ) উক্ত সময়ের মধ্যে এই রাজ্যের চা-বাগিচাগুলিতে শ্রমিকদের জন্য কত বাসগৃহ নির্মিত হইয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) মোট প্রদত্ত অনুদান ও ঋণের হিসাব নিম্নে দেওয়া হইল :

| সাল | | অনুদান | ঋণ |
|---|---|---|---|
| ১৯৭৭-৭৮ | ... | ২২.৭৯ লক্ষ | ৩০.৬৫ লক্ষ |
| ১৯৭৮-৭৯ | ... | ৬০.৩৫ লক্ষ | ৪৩.০৯ লক্ষ |

(খ) বাগিচাভিত্তিক অনুদান ও ঋণ মঞ্জুরির পরিমাণের হিসাব প্রদত্ত হইল।

(গ) ১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সালে ২,২০৪টি ও ১,৩২২টি বাসগৃহের নির্মাণকার্য সমাপ্ত হইয়াছে।

*Statement referred to in reply to clauses (a) and (b) of unstarred question No. 100 (Admitted question No. 1420)*

**Statement showing the financial assistance granted to the different Tea Companies for construction of houses under the Plantation Labour Housing Scheme for plantation workers for the year 1977-78**

| Sl. No. | Name of the project | Location | No. of houses sanctioned | Employers' Sector — Approved cost of the project — Loan in Rs. | Subsidy in Rs. |
|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 |
| 1. | Bijoynagar Tea Estate—IV .. | Darjeeling .. | 20 | 50,000 | 37,500 |
| 2. | Shikarpur and Bhandurpur Tea Estate | Jalpaiguri .. | 108 | 2,70,000 | 2,02,500 |
| 3. | Nepuchapur Tea Estate—Ph. III | Do. .. | 26 | 70,000 | 52,500 |
| 4. | Jogesh Ch. Tea Estate—II .. | Jalpaiguri .. | 10 | 25,000 | 18,750 |
| 5. | Mogulkata Tea Estate—IV .. | Darjeeling .. | 40 | 1,00,000 | 75,000 |

| Sl. No. | Name of the project | Location | No. of houses sanctioned | Employers' Sector Approved cost of the project | |
|---|---|---|---|---|---|
| | | | | Loan in Rs. | Subsidy in Rs. |
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 |
| 6. | Gayaganga Tea Estate—II .. | Do. | .. 52 | 1,30,000 | 97,300 |
| 7. | Makaibari Tea Estate—I .. | Do. | .. 42 | 1,05,000 | 78,750 |
| 8. | Marapur Tea Estate .. | Do. | .. 20 | 50,000 | 37,500 |
| 9. | New Glence Tea Estate .. | Do. | .. 50 | 1,25,000 | 93,750 |
| 10. | Kalahari Rangamati Tea Estate | Jalpaiguri | .. 40 | 1,00,000 | 75,000 |
| 11. | Selimoong Tea Estate—Ph. I.. | Darjeeling | .. 10 | .. | 18,750 |
| 12. | Dagarpur Tea Estate .. | Do. | .. 20 | 50,000 | 37,600 |
| 13. | Thanjhor Tea Estate .. | Do. | .. 40 | 1,00,000 | 75,000 |
| 14. | Mathura Tea Estate .. | Jalpaiguri | .. 30 | 75,000 | 56,250 |
| 15. | Chulsa Tea Estate—Ph. III .. | Do. | .. 20 | 75,000 | 56,250 |
| 16. | New Land Tea Estate .. | Do. | .. 80 | 2,00,000 | 1,50,000 |
| 17. | Mujnai Tea Estate .. | Do. | .. 50 | 1,25,000 | 93,750 |
| 18. | Kamalpur Tea Estate .. | Darjeeling | .. 20 | 50,000 | 37,500 |
| 19. | Sankos Tea Garden—II .. | Jalpaiguri | .. 40 | 1,00,000 | 75,000 |
| 20. | Bhornobari Tea Garden—II .. | Do. | .. 100 | 2,50,000 | 1,87,500 |
| 21. | Satali Tea Garden—II .. | Do. | .. 100 | 2,50,000 | 1,87,500 |
| 22. | Phuguri Tea Estate—II .. | Do. | .. 20 | 50,000 | 37,500 |
| 23. | Carroa Tea Estate—II .. | Do. | . 50 | 1,25,000 | 93,750 |
| 24. | Totapara Tea Estate—II .. | Do. | .. 48 | 1,20,000 | 90,000 |
| 25. | Nagrakata Tea Estate—II .. | Do. | .. 60 | 1,60,000 | 1,12,500 |

**Statement showing the financial assistance granted to the different Tea Companies for construction of houses under the Plantation Labour Housing Scheme for plantation workers for the year 1978-79**

| Sl. No. | Name of the project | Location | No. of houses sanctioned | Employers' Sector Approved cost of the project | |
|---|---|---|---|---|---|
| | | | | Loan in Rs. | Subsidy in Rs. |
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 |
| 1. | Turturi Tea Estate—II .. | Jalpaiguri | .. 30 | 75,000 | 56,250 |
| 2. | Min Tea Estate .. | Darjeeling | .. 12 | 30,000 | 22,500 |
| 3. | Lingia Tea Estate—II .. | Do. | .. 10 | 25,000 | 18,750 |
| 4. | Paskown Tea Estate .. | Jalpaiguri | .. 39 | 97,500 | 73,125 |

| Sl. No. | Name of the project | Location | No. of houses sanctioned | Employers' Sector — Approved cost of the project — Loan in Rs. | Subsidy in Rs. |
|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 |
| 5. | Rheabari Tea Estate—II .. | Do. .. | 120 | 3,00,000 | 2,25,000 |
| 6. | Choonahutti Tea Estate .. | Do. .. | 10 | 25,000 | 18,750 |
| 7. | Dhowlajhor Tea Estate—IV .. | Do. .. | 30 | 75,000 | 56,250 |
| 8. | Tindhari Tea Estate .. | Darjeeling .. | 18 | 45,000 | 33,750 |
| 9. | Kurti Tea Estate .. | Jalpaiguri .. | 60 | 1,50,000 | 1,12,500 |
| 10. | Batabari Tea Estate—Ph. IV .. | Do. .. | 70 | 1,75,000 | 1,31,250 |
| 11. | Soom Tea Estate—Ph. II .. | Darjeeling .. | 10 | 25,000 | 18,750 |
| 12. | Maujha Tea Estate .. | Do. .. | 20 | 50,000 | 37,500 |
| 13. | New Dooars Tea Estate .. | Do. .. | 20 | 50,000 | 37,500 |
| 14. | Washabari Tea Estate .. | Jalpaiguri .. | 100 | 2,50,000 | 1,87,500 |
| 15. | Panighata Tea Estate—Ph. II.. | Darjeeling .. | 30 | 75,000 | 56,250 |
| 16. | Lingia Tea Estate—I .. | Do. .. | 20 | 50,000 | 37,500 |
| 17. | Margaret's Hope Tea Estate | Do. .. | 35 | 87,500 | 65,625 |
| 18. | Dalmore Tea Estate .. | Jalpaiguri .. | 40 | 1,00,000 | 75,000 |
| 19. | Chamurchi Tea Estate—II .. | Do. .. | 100 | 2,50,000 | 1,87,500 |
| 20. | Nya Sylee Tea Estate—I .. | Do. .. | 43 | 1,07,500 | 80,650 |
| 21. | Toorsa Tea Estate .. | Do. .. | 100 | 2,50,000 | 1,87,500 |
| 22. | Agamabad Tea Estate—II .. | Darjeeling .. | 10 | 25,000 | 18,750 |
| 23. | Happy Valley Tea Estate .. | Do. .. | 81 | 2,02,000 | 1,51,500 |
| 24. | Huldibari Tea Estate—III .. | Jalpaiguri .. | 100 | 2,50,000 | 1,87,500 |
| 25. | Ashapur Tea Estate—II .. | Darjeeling .. | 26 | 65,000 | 48,750 |
| 26. | Bloomfield Tea Estate .. | Do. .. | 35 | 87,500 | 65,625 |
| 27. | Kailashpur Tea Estate—IV .. | Jalpaiguri .. | 60 | 1,50,000 | 1,12,500 |
| 28. | Cheagmari Tea Estate .. | Do. .. | 50 | 1,25,000 | 93,750 |
| 29. | Nepuchapur Tea Estate—IV .. | Do. .. | 132 | 80,000 | 60,000 |
| 30. | Nimti.-Jhora Tea Estate .. | Do. .. | 38 | 95,000 | 71,250 |
| 31. | Madhu Tea Estate—III .. | Do. .. | 40 | 1,00,000 | 75,000 |
| 32. | Bhojnarain Tea Estate—II .. | Darjeeling .. | 40 | 1,00,000 | 75,000 |
| 33. | Nangdala Tea Estate .. | Jalpaiguri .. | 40 | 1,00,000 | 75,000 |
| 34. | Soom Tea Estate—Ph. I .. | Darjeeling .. | 15 | 37,500 | 28,125 |
| 35. | Banahat Tea Estate—Ph. IIIA | Jalpaiguri .. | 12 | 30,000 | 22,500 |
| 36. | Aibheel Tea Estate—III .. | Do. .. | 40 | 1,00,000 | 75,000 |

| Sl. No. | Name of the project | Location | No. of houses sanctioned | Employers' Sector — Approved cost of the project — Loan in Rs. | Subsidy in Rs. |
|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 |
| 37. | Bamundanga (Birendra Ch.) Tea Estate— | Jalpaiguri | 52 | 1,30,000 | 97,500 |
| 38. | Gourisankar Tea Estate | Darjeeling | 16 | 40,000 | 30,000 |
| 39. | Anandapur Tea Estate | Jalpaiguri | 100 | 2,50,000 | 1,87,500 |
| 40. | Gayaganga Tea Estate—III | Darjeeling | 52 | 1,30,000 | 95,500 |
| 41. | Bijoynagar Tea Estate—V | Do. | 20 | 50,000 | 37,500 |
| 42. | Chatia Tea Estate | Jalpaiguri | 96 | 2,40,000 | 1,80,000 |
| 43. | Long View Tea Estate—II | Darjeeling | 60 | 1,50,000 | 1,12,500 |
| 44. | Mujnai Tea Estate—II | Jalpaguri | 50 | 1,25,000 | 93,750 |
| 45. | Debpara Tea Estate—II | Do. | 50 | 1,25,000 | 93,750 |
| 46. | Gielle Tea Garden | Darjeeling | 37 | 92,500 | 69,375 |
| 47. | Katalguri Tea Garden—II | Jalpaguri | 80 | 2,00,000 | 1,50,000 |
| 48. | Gandarpara Tea Garden—II | Do. | 40 | 1,00,000 | 75,000 |
| 49. | Kumargram Tea Garden—III | Do. | 40 | 1,00,000 | 75,000 |
| 50. | Fulbari Tea Estate | Darjeeling | 32 | 80,000 | 60,000 |
| 51. | Dalgaon Tea Estate | Jalpaguri | 100 | 2,50,000 | 1,87,500 |
| 52. | Singhania Tea Estate—III | Do. | 100 | 2,50,000 | 1,87,500 |

[2-00 — 2-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি আজ দুইটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি—একটি শ্রী কৃষ্ণ পদ রায় মহাশয়ের কাছ থেকে এবং আর একটি শ্রী রজনীকান্ত দলুই মহাশয়ের কাছ থেকে। শ্রী রজনীকান্ত দলুই মহাশয় কাশ্মীর ব্যুরো অফ ইনফরমেশন অফিসের সম্বন্ধে বলেছেন। অত আমি বলতে দিতে পারব না। আই হ্যাভ নাথিং টু ডু এগেনস্ট কাশ্মীর গভর্নমেন্ট হিয়ার। দ্বিতীয় প্রস্তাবে শ্রী রায় হাসপাতালের অব্যবস্থার অভিযোগ সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। উভয় প্রস্তাবের বিষয়ই আমাদের রাজ্যের সাধারণ প্রশাসনের বিষয় নয়, আর এগুলো সাধারণ প্রশাসন সংক্রান্ত, সুতরাং আলোচনা করতে দিতে পারি না। কাশ্মীরের ব্যাপার আমি দোব দোব না, প্লিজ, আই উইল নট অ্যালাউ।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল দিঘা, রামনগর পার্শ্ববর্তী এলাকার দরিদ্র অধিবাসীদের এবং বহু দিঘা ভ্রমণার্থীদের কল্যাণের

জন্য লক্ষাধিক টাকা ব্যয়ে নির্মিত দিঘার ৫০ শয্যাবিশিষ্ট হাসপাতালে বিভিন্ন রোগির চিকিৎসার জন্য রক্ত, মল, মুত্র, চোখ প্রভৃতি পরীক্ষার জন্য প্রয়োজনীয় চিকিৎসকের অভাব। আগে যদিও এক্সরে যন্ত্রটি পাঠানো হয়েছে, কিন্তু এখন অ্যাম্বুলেন্সের অভাব দেখা দিয়েছে। হাসপাতালের দৈনন্দিন বিভিন্ন রোগে রোগাক্রান্ত রোগী এঁরা চিকিৎসার সুযোগ পাচ্ছেন না।

(গোলমাল)

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমাকে পড়তে দিন।

**Mr. Speaker :** Under rule 351 I have disallowed it Mr. Doloi please sit down.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমাকে বলতে দিন।

**মিঃ স্পিকার ঃ** আই উইল নট অ্যালাউ, আমি দিতে পারি না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অফ্ অর্ডার, মিঃ স্পিকার স্যার,

**মিঃ স্পিকার ঃ** আই উইল নট অ্যালাউ।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি ফাইনাল অথরিটি, মানতে বাধ্য। এই হাউসে আসাম নিয়ে আলোচনা হয়েছে, এই হাউসে মাননীয় অর্থমন্ত্রী কেন্দ্রকে তছনচ করে দিচ্ছেন, এই হাউসে কাশ্মীর নিয়ে—যে ঘটনা পশ্চিমবঙ্গে ঘটেছে তার কোনও আলোচনা হবে না কেন? আমরা কাশ্মীর নিয়ে আলোচনা করতে পারি, মধ্যপ্রদেশ নিয়ে আলোচনা করতে পারি।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, অন্য ফোরাম নিয়ে আলোচনা করুন, এই পার্পাসে না এনে অন্য পার্পাসে আনুন, আমি এটা অ্যালাউ করছি না।

## CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়গুলির উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা ঃ—

(১) বেলেঘাটায় দমকল কর্মী আক্রান্ত—শ্রী রজনীকান্ত দলুই

(২) সরকারি দপ্তরে কাগজ, কালি ও কলমের অভাব—শ্রী রজনীকান্ত দলুই

(৩) দামোদর কোলিয়ারিতে ৩০ জন শ্রমিক অচৈতন্য—শ্রীকৃষ্ণদাস রায়

(৪) সিমেন্ট ক্রাইসিস ইন ওয়েস্টবেঙ্গল—শ্রী রজনীকান্ত দলুই

(৫) প্রোলংড পাওয়ার কাট—শ্রী রজনীকান্ত দলুই

আমি সিমেন্ট ক্রাইসিস্ ইন ওয়েস্টবেঙ্গল বিষয়ের উপর শ্রী রজনীকান্ত দোলুই কর্তৃক আনীত নোটিশ মনোনীত করছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়, যদি সম্ভব হয়, ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দিবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** ৮ই এপ্রিল।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** আমি এখন স্বাস্থ্য ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে মালদহ্ জেলায় কালাজ্বরের প্রাদুর্ভাব এবং ১০ জনের মৃত্যু সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। এ সম্বন্ধে দৃষ্টি আকর্ষণী দিয়েছিলেন শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ২৬শে মার্চ, ১৯৮০ তারিখে।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সম্প্রতি মালদহ্ জেলার—হরিশ্চন্দ্রপুর ২ নং ব্লকে শাদলীচক গ্রাম পঞ্চায়েতের অধীন দরিয়াপুর, ফুনা শাদলীচক প্রভৃতি গ্রামসমূহে কালাজ্বর-এর খবর পাওয়া গিয়েছে। ঐ রোগের খবর পাওয়ামাত্র রোগ প্রতিকার ও প্রতিরোধের ব্যবস্থা নেওয়া হয় এবং আক্রান্ত এলাকায় পর্যাপ্ত স্বাস্থ্যকর্মী নিয়োগ, প্রয়োজনীয় ঔষুধ বিতরণ, ডি ডি টি স্প্রে ইত্যাদি ব্যবস্থা নেওয়া হয়েছে। এই রোগ যাতে প্রসার লাভ না করে সে বিষয়ে সতর্ক দৃষ্টি রাখা হয়েছে। উপরোক্ত এলাকায় কালাজ্বর প্রাদুর্ভাব সম্পর্কে প্রাপ্ত রিপোর্ট নিম্নরূপ ঃ

ব্লক................................................হরিশ্চন্দ্রপুর ব্লক-২।

অঞ্চল......................................... শাদলী ব্লক।

| গ্রাম...................... | জনসংখ্যা | আক্রান্ত | মৃত |
|---|---|---|---|
| (১) দরিয়াপুর | ১৫০ | ২৫ | ৩ |
| (২) ফুনা | ৪৫০ | ৮ | × |
| (৩) শাদলীচক | ১১৬৭ | ৫ | × |
| (৪) বেতাহাল | ৬৫৫ | ৩ | × |
| (৫) দক্ষিণ কুমেদপুর | ৮৭৬ | ১ | × |
| (৬) তারগ্রাম | ৫২৫ | ১ | × |
| | মোট | ৪৩ | ৩ |

উপরোক্ত আক্রান্ত ব্লকে দুটি সরকারি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে। (১) হরিশ্চন্দ্রপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও (২) মাশালদা বাজার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র। যেখানে কালাজ্বর রোগের ঔষাধি পাঠানো হয়েছে। দক্ষিণ কুমেদপুরে একটি মোবাইল মেডিক্যাল ইউনিটের ব্যবস্থা করা হচ্ছে অতিরিক্ত চিকিৎসা ব্যবস্থা হিসাবে। মহাকরণ, কলকাতা থেকে একজন মহামারি বিশেষজ্ঞ আক্রান্ত এলাকায় তথ্যাদি অনুসন্ধানের জন্য গিয়েছেন। তাঁর কাছ থেকে রিপোর্ট পাওয়ামাত্র এ ব্যাপারে পরবর্তী প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** স্বাস্থ্য ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে বেনিয়াপুকুর রোডে ন্যাশনাল মেডিক্যাল কলেজে হোস্টেলে একদল লোকের অভিযোগ সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। এই সম্পর্কে দৃষ্টি আকর্ষণী দিয়েছিলেন শ্রীশেখ ইমাজুদ্দিন, ২৭শে মার্চ, ১৯৮০ তারিখে।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বেনিয়াপুকুর রোড়ে ন্যাশনাল মেডিক্যাল কলেজের একটি ছাত্রাবাস আছে। এখানে প্রায় ৩৫০ জন বাসিন্দা আছেন। অল্প কিছু সংখ্যক হাউস স্টাফ ও ইন্টারনি বাদে সকলেই ঐ কলেজের ছাত্র। গত ২৫/৩/৮০ তারিখের রাত্রি ১১টার সময় লোডশেডিং আরম্ভ হলে ঐ ছাত্রাবাসের বাসিন্দাদের মধ্য হইতে শিয়াল-বিড়াল প্রভৃতি জন্তুর ডাক শুরু হয়, কেহ কেহ আবার গানও শুরু করে। এই সব চিৎকারে ঘুমের ব্যাঘাত হওয়ায়, স্থানীয় অধিবাসীরা বিরক্ত হয়ে ছাত্রাবাসে আসিয়া এইরূপ করিতে বারণ করেন। ইহাতে দুই দলের মধ্যে বাদ প্রতিবাদ শুরু হয় ও পরে উভয় পক্ষই ইট পাটকেল ছুঁড়াছুড়ি শুরু করেন। কোন পক্ষ প্রথমে উহা শুরু করেন তাহা সঠিক বলা যায় না। প্রায় একশ জন স্থানীয় যুবক ছাত্রাবাসের সামনের দরজা ভাঙিয়া ছাত্রাবাসের মধ্যে ঢুকিয়া নিচের তলায় যেখানে খাবারের ঘর, দর্শনার্থীদের ঘর আছে, তাহার দরজা ও জানালার কাঁচ ভাঙিয়া ফেলে, এমন কি টেলিফোনের তার ছিঁড়িয়া ইহার রিসিভারটি ভাঙিয়া দেয়। এখানে একটি পাবলিক টেলিফোনও আছে, সেটিও বিকল করিয়া দেয়। রাত প্রায় ১২-২০ মিঃ সময় একজন পুলিশ অফিসার ঐ পথ দিয়া যাইবার সময়, রাস্তার মধ্যে ইটপাটকেল ছড়ানো অবস্থায় দেখিতে পাইয়া ব্যাপারটি অনুসন্ধান করিবার জন্য ঐ স্থানে যান এবং উভয় পক্ষকে শান্ত করিতে চেষ্টা করেন। পরে তিনি বেনিয়াপুকুর থানায় গিয়া খবর দেন। তৎক্ষণাৎ বেনিয়াপুকুর থানার ওসি ঐ স্থানে গিয়া হাজির হন। ইতিমধ্যে দুই বিবাদমান পক্ষে আবার ইট-পাটকেল ছোঁড়াছুঁড়ি আরম্ভ হয়। ওসি দুই পক্ষের সহিত কথাবার্তা বলিয়া অবস্থা শান্ত করেন। কলেজ হাসপাতালের অধ্যক্ষকে খবর দেওয়া হয় কিন্তু অবস্থা শান্ত হইয়া যাওয়ায় তাঁহাকে আর আসিতে হয় নাই। ঐ স্থানে সারা রাত পুলিশ পাহারা থাকে এবং এখনও ওখানে পুলিশ রাখা হইয়াছে। এই ব্যাপারে একটি ছাত্র ও তিন জন স্থানীয় লোক সামান্য আঘাত পান, তবে তাহাদের হাসপাতালে ভর্তি হইতে হয় নাই। পুলিশ একটি মামলা রুজু করিয়াছেন।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** কেউ অ্যারেস্ট হয়েছেন কিনা সেটা মাননীয় মন্ত্রী মহাশয় বলেন নি, সেটা একটু বলে দিন।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** তখনও পর্যন্ত অ্যারেস্ট হয়নি, মামলা রুজু করা হয়েছে, তারপর ইনভেস্টিগেশনের স্টেজে আছে।

## MENTION CASES

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় মহাশয়, আমি একটি বিষয় আপনার অনুমতি নিয়ে উল্লেখ করতে চাই। আমি আশা করেছিলাম হাউসে এরমধ্যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় উপস্থিত হবেন, কারণ, তাঁর উপস্থিতি একান্ত প্রয়োজনীয় বলে আমি মনে করি। বিষয়টি হচ্ছে আসামের ঘটনাকে কেন্দ্র করে আসামে বিদেশি বিতাড়নের নামে যে বিধ্বংসী আন্দোলন দীর্ঘদিন ধরে চলছে সেই আন্দোলনের পরিপ্রেক্ষিতে একটা দাবি উঠেছিল যে '৫১ সালকে ভিত্তিবর্ষ হিসাবে ধরে নিতে হবে এবং তার ভিত্তিতে তারা আন্দোলন চালিয়ে যাচ্ছিলেন। দিল্লিতে দেখা গেল মাননীয়া প্রধানমন্ত্রী শ্রীমতী গান্ধী এবং স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী জৈল সিং তাদের পরিষ্কারভাবে বললেন, ১৯৭১ সালকে ভিত্তিবর্ষ হিসাবে মেনে নিতে হবে। আসামের সমস্ত

রাজনৈতিক দল এ ব্যাপারে একমত যে ১৯৭১ সালকে ভিত্তিবর্ষ হিসাবে ধরে নেওয়া হোক নাগরিকত্বের বিচারের জন্য এবং বিদেশি কে বা কে নয় তার বিচারের জন্য। এখানে মাননীয় অধ্যক্ষ মহাশয়, সকল মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই যে আসামের প্রথম জনতা সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীগোলাপ বরবরা, তিনি তাঁর মন্ত্রিসভার প্রথম বৈঠকে যা সিদ্ধান্ত নেন সেটাও ছিল '৭১ সালকে ভিত্তিবর্ষ হিসাবে গ্রহণ করা হোক। ১৯৫১ সালকে গ্রহণ করলে স্বয়ং জৈল সিংজী বলেছেন, ৪০ লক্ষ লোককে আসাম থেকে তাড়াতে হবে, যা কল্পনা করা যায় না। তাদের ডিসিটিজেন করতে হবে। ১৯৭১ সালকে মানলে সেখানেও প্রায় ৫/৬ লক্ষ লোককে তাদের নাগরিকত্ব হারাতে হবে, তারা স্টেট লেস হয়ে যাবেন। এখন আমরা দেখছি, উত্তর-পূর্ব ভারতের রাজ্যগুলির যিনি রাজ্যপাল শ্রী এল. পি. সিং., তিনি আন্দোলনকারী ছাত্রদের উদ্দেশ্যে বলেছেন যে ১৯৬৭ সালকে আমরা নাগরিকত্ব-এর ভিত্তিবর্ষ হিসাবে ধরে নিতে পারি এবং তাহলে হয়ত তা মাননীয়া প্রধানমন্ত্রী মানতে পারেন, এতে আপনারা যদি আন্দোলন স্থগিত রাখেন তাহলে আমাকে জানাবেন। স্যার, এটা অত্যন্ত উদ্বেগজনক ঘটনা। মাননীয় মুখ্যমন্ত্রী দেখলাম—আজকের কাগজেই আছে, তিনি বলেছেন, এটা আমরা মেনে নিতে পারি না। সর্বদলীয় কমিটির বৈঠক না করে এ জিনিস করা যায় না। আমিও তাঁর সঙ্গে সম্পূর্ণ একমত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি ১৯৬৭ সালকে ভিত্তিবর্ষ হিসাবে মেনে নেওয়া হয় তাহলে কমপক্ষে ১০ লক্ষ ভারতবাসী যারা আসামে বাস করছেন তারা স্টেটলেস হয়ে যাবেন, ডিসিটিজেন হয়ে যাবেন, এটা ভাবা যায় না। পৃথিবীর ইতিহাসে কখনও এ জিনিস ঘটেনি কিন্তু এখানে সেই জিনিস ঘটতে চলেছে। এটা শুধু আসামের ব্যাপার নয়, পশ্চিমবাংলার ব্যাপার নয়, এটা সারা ভারতবর্ষের একটা প্রশ্ন, জুরিস্টদের এ সম্পর্কে ভাবা দরকার। স্যার, এতে পশ্চিমবঙ্গের একজন নাগরিক হিসাবে, বাসিন্দা হিসাবে আমাদেরও দায়িত্ব রয়েছে। এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী যে বক্তব্য রেখেছেন জনতা পার্টির পক্ষ থেকে আমি সেটা সমর্থন করছি। স্যার অ্যাপ্রোপ্রিয়েশন বিলের আলোচনার দিন আমি ইন্দিরা কংগ্রেসের মাননীয় নেতাদের আমি আহ্বান করেছিলাম এই বলে যে, আপনারা আপনাদের অবরোধ আন্দোলন প্রত্যাহার করুন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, সর্বদলীয় কমিটির বৈঠক তিনি ডাকুন—হয় রাইটার্স বিল্ডিং-এর রোটাণ্ডায় না হয় বিধানসভা ভবনে তাঁর কক্ষে তিনি সেই বৈঠক ডাকুন। সেখানে পশ্চিমবাংলার সমস্ত দলগুলির নেতাদের তিনি ডাকুন এবং বৈঠক করুন এবং এই সর্বদলীয় কমিটির নেতা হিসাবে এবং মুখ্যমন্ত্রী হিসাবে তিনি দিল্লিতে যান এবং গিয়ে কেন্দ্রীয় সরকারকে বোঝান। আমার আরো প্রস্তাব, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নেতৃত্বে পরিষদের একটি সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লিতে যান। এবং প্রধানমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী জৈল সিংকে বোঝান যে কিছুতেই ১৯৬৭ সালকে ভিত্তি বৎসর হিসাবে মানা যায় না। কারণ, ১৯৭১ সালে মুজিবের সঙ্গে যে আন্তর্জাতিক চুক্তি হয়েছিল সেই চুক্তি ন্যস্ত হয়ে যায়, ইন্টারন্যাশনাল ট্রিটিকে বানচাল করবার অধিকার নেই। আমাদের আশ্চর্য লাগছে একজন রাজ্যপাল, তিনি একজন উচ্চ পর্যায়ের আমলা, বুরোক্রাট, কি করে এই রকম একটা প্রস্তাব রাখতে পারেন? আমি আপনার মাধ্যমে কলকাতার একটি দৈনিক পত্রিকায় এডিটোরিয়্যালে কি লেখা হয়েছে সেটা উল্লেখ করছি। সেখানে বলা হচ্ছে—এই প্রসঙ্গে লক্ষ্য করার বিষয় যে, গত মাসের গোড়ার দিকেই পূর্বাঞ্চলীয় লোক পরিষদের প্রধান নিবারণ বোরা আকাশবাণীর গৌহাটি ও ডিব্রুগড় কেন্দ্র থেকে বলেছেন,

প্রধানমন্ত্রী বিতাড়নের ক্ষেত্রে ১৯৬৭ সালকেই তিনি ভিত্তি বৎসর হিসাবে মেনে নিতে পারেন। শ্রী বোরার এই অনুমানের ভিত্তি কি ছিল জানা নেই। তবে আজ যখন আবার সেই ১৯৬৭ সালের কথাটাই ঘুরেফিরে আসছে তখন মনে হচ্ছে, কথাটা আজ হঠাৎ নতুন করে ওঠেনি। তাহলে, এতদিন যে মুজিবের সঙ্গে চুক্তির নাম করে বলা হচ্ছিল, নাগরিকত্ব স্বীকার করে নেওয়ার তারিখ ১৯৭১ সালের আগে নির্ধারণ করা যাবে না, সে কথাটা থাকল কোথায়? এভাবে একটা আন্তর্জাতিক চুক্তির খেলাপ করা অন্যায় আন্দোলনের চাপে নতি স্বীকার করার নজির হয়ে থাকবে।" মাননীয় প্রধানমন্ত্রী আন্দোলনকারি ছাত্র নেতাদের বলছেন ১৯৭১ সাল থেকে সরে আসব না, আবার এল. পি. সিং-কে দিয়ে ঐ কথা বলাচ্ছেন। এই যদি হয় তাহলে একটা দারুণ পরিস্থিতির সূচনা হবে। আজকে এই কথা স্বীকার করতেই হবে আসাম পরিস্থিতি হল ভারত বিভাগের অনিবার্য ফলশ্রুতি এবং যারা ভারত বিভাগের দায়িত্ব নিয়েছিলেন ১৯৬৭ সাল হবে কি ১৯৭১ সাল ভিত্তি বৎসর হবে এই দায়িত্ব যে তাদের, সেটা এড়ানো যাবে না। আমি মনে করি মাননীয় মুখ্যমন্ত্রী যদি এই ব্যাপারে নেতৃত্ব দেন তাহলে খুশি হব। এই নেতৃত্ব তিনি নিন এবং সব দলকে ডাকুন এবং অবিলম্বে প্রধানমন্ত্রীকে জানান সর্বদলীয় সিদ্ধান্ত যেটা মেনে নিয়েছেন তা থেকে কিছুতেই সরে আসা চলবে না, ১৯৭১ সাল থেকে পিছিয়ে আসা যাবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭১ সালকে ভিত্তি বৎসর মেনে নিলেও ৪/৫ লক্ষ ভারতবাসী যারা আসামে বাস করছেন তারা ডিসিটিজেন হবেন, স্টেটলেস হবেন। এই ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এর জন্য আপনি আমাকে যে সময় দিয়েছেন সেজন্য আমি কৃতজ্ঞ। আপনি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলবেন এই ব্যাপারটা নিয়ে তিনি যেন উপযুক্ত ভূমিকা অবিলম্বে গ্রহণ করেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার, স্যার, এইমাত্র কাশীবাবু অত্যন্ত গম্ভীর পরিবেশের মধ্যে একটি কথা বললেন। কিন্তু পশ্চিমবাংলায় আমরা কি অবস্থায় আছি সেই কথা জানাবার জন্য আমি আপনার কাছে আমার বক্তব্য বলতে উঠেছি। মাননীয় স্পিকার, স্যার, সরকার পক্ষের সদস্যরা বলেন কংগ্রেস(ই) আমাদের মেরেছে, আমরা বলি সি. পি. এম. আমাদের মেরেছে। অর্থাৎ উভয় পক্ষই বোঝাবার চেষ্টা করি যে পশ্চিমবাংলায় মারামারি হচ্ছে, ল অ্যান্ড অর্ডার নেই। আমি একটি ঘটনার কথা আমাদের কাছে উল্লেখ করছি। বীরভূম জেলার নানুর থানার অন্তর্গত পুরন্দরপুর গ্রামে ২৭/৩/৮০ তারিখে সি. পি. এম.-এর জেলাপরিষদ, পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েতের সদস্যদের নেতৃত্বে গ্রামবাসীদের উপর দারুণ অত্যাচার করা হয়। এর ফলে ৬ জন সিরিয়াসলি হসপিটালাইজড হয়। এখন তারা মরণের সঙ্গে যুদ্ধ করছেন। স্যার, শুধু এটা করেই ক্ষান্ত হননি, এর পরে ১/৪/৮০ তারিখে ঐ পুরন্দরপুর গ্রামে সি. পি. এম. লোকরা আগুন লাগিয়ে দেয়। গ্রামবাসীরা এখন সন্ত্রাসের মধ্যে আছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি তিনি শক্ত হস্তে এই দুষ্কৃতকারিদের দমন করার চেষ্টা করুন। আপনারা যেখানে বলেন ল অ্যান্ড অর্ডার নেই, সেখানে আমি বললে দোষের কি আছে? সত্যিই তো পশ্চিমবাংলায় কোনও ল অ্যান্ড অর্ডার বলে কিছু নেই। মুখ্যমন্ত্রীকে আপনি এই ল অ্যান্ড অর্ডার ফিরিয়ে আনতে বলুন। তাদের একটি দরখাস্ত আমি আপনার কাছে দিচ্ছি, গ্রামবাসীদের বাঁচাবার চেষ্টা করুন। পুলিশ কাউকে

অ্যারেস্ট করতে পারছে না। দুষ্কৃতকারীরা পুলিশের নাকের ডগায় ঘুরে বেড়াচ্ছে। আপনি একটা ব্যবস্থা নিতে বলুন মুখ্যমন্ত্রীকে।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৯/৩/৮০ তারিখে রাত্রে জ্যোতি বসুর পুলিশ গুলি করে লক্ষ্মণ রায়কে খুন করেছে। তার ভাই আমাদের দলের নেতা ভোলানাথ সেনকে একটি লিখিত দরখাস্ত দিয়েছেন। তাকে হাসপাতালে নিয়ে যাবার পর দেখা যায় সিগারেটের পোড়া দাগ। রাত্রিবেলায় যখন সে তার বন্ধুর বাড়ি ছিল তখন পুলিশ তাকে নিয়ে এসে গুলি করে খুন করেছে। এই খুনের পিছনে স্থানীয় সি. পি. এম.-রা রাজনৈতিক ফয়দা লোটবার চেষ্টা করছে। তার ভাই নৃপেন রায় আবেদনে জানিয়েছে কি ভয়নক নৃশংসভাবে তাকে খুন করা হয়েছে। কিন্তু একজনকেও গ্রেপ্তার করা হয়নি। আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে জানাতে চাই তিনি এই খুনের রাজত্ব বন্ধ করুন এবং এই সব কাজ যারা করছে তাদের গ্রেপ্তার করুন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় বিশেষ করে কলকাতায় পুলিশের চোখের সামনে সিনেমা হলের টিকিট নিয়ে চোরাকারবারি চলছে। এক টাকার টিকিট ৩ টাকায় তিন টাকার টিকিট ৫, ৫ টাকার টিকিট ১০ টাকায় পুলিশের উপস্থিতিতেই বিক্রি হচ্ছে। এর আগে এইসব ধরার ব্যবস্থা ছিল। টিকিট নিয়ে চোরাকারবারি করবার যে চক্র আছে তাদের ধরার জন্য অনুরোধ করছি। পুলিশের একটা অংশ এর সঙ্গে জড়িত আছে এবং তাদের কাছ থেকে নিয়মিত টাকা নেবার ব্যবস্থা আছে। এ বিষয়ে অবিলম্বে টিকিট নিয়ে চোরাকারবারি করবার ব্যবস্থাকে বন্ধ করা হোক।

**শ্রী সন্দীপ দাস ঃ** স্যার, কলকাতা বাজারে মাছ একেবারে নেই। গত দু তিন মাস ধরে মাছের সরবরাহ একেবারে বন্ধ হয়ে গেছে। এবং প্রতিদিনই ভেড়ি লুট হচ্ছে। এই কথা সেদিন মৎস্য মন্ত্রীকে বলায় তিনি বলেছিলেন যে এটা স্বরাষ্ট্র দপ্তরের ব্যাপার। বৈশাখ মাসে বিয়ে আরম্ভ হবে। কিন্তু তখনই দেখব চুনো মাছের দামই আকাশ ছোঁয়া। কাজেই মৎস্য মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রী এক সঙ্গে বসে এই ভেড়ি লুটের ব্যাপারটা এখনই বন্ধ করুন।

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকার সন্দেশখালি থানা একটি লবণাক্ত এলাকা। এখানে ডিপ টিউবওয়েলের সাহায্যে জল দিলে ভাল চাষ হতে পারে। এ বিষয়ে আমরা কৃষি বিভাগের কর্তৃপক্ষকে জানিয়েছি। কিন্তু তারা বলছে সেখানে ডিপ টিউবওয়েলে চাষ হবে। অথচ সম্প্রতি রামপুর লাউখালি ডিপ টিউবওয়েলে ভালভাবে চাষ হচ্ছে। সেইজন্য কৃষি মন্ত্রীর কাছে প্রার্থনা যে আপনি ঐ এলাকায় পরিদর্শন করে ডিপ টিউবওয়েলের ব্যবস্থা করুন যাতে একাধিক ফসল হতে পারে।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** স্যার, হাওড়া জেলায় লিলুয়ার আইন শৃঙ্খলা পুরোপুরি ভেঙ্গে গেছে। সেখানে প্রকাশ্যে লুট গুন্ডামি হত্যা চলছে। মানুষের জীবনের এবং ধনসম্পত্তির নিরাপত্তা নেই এবং সেখানকার লোকেরা মনে করছে যে যেকোনও সময়ে সেখানে বিদ্রোহ

সৃষ্টি হতে পারে। এই রকম একটা গুরুতর পরিস্থিতিতে পুলিশ বিভাগ একেবারে অসহায় অবস্থায় আছে। ৩/৪ শত লোকের সহি করা দরখাস্ত আপনার মাধ্যমে তারা যেটা দিয়েছে আমি মুখ্যমন্ত্রীকে দিচ্ছি যাতে পুলিশ বিভাগ কর্মঠ হয়।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্যার, বিগত ১৯৭৯-৮০ সালে হুগলি জেলায় বৃষ্টি না হওয়ার জন্য খরায় বহু ফসল নষ্ট হয়েছিল। পরবর্তী কালে আলু উৎপাদনও কম হয়েছে। এ বছরে সেই সব জায়গায় কিছু কিছু জল হয়েছে কিন্তু সেই জলে বোরো চাষ করা হয়েছিল কিন্তু এখন সেই জল দেওয়া হচ্ছে না। এই রকম অবস্থায় হুগলি জেলাকে খরা এলাকা বলে ঘোষণা করার জন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** স্যার, গ্রাম বাংলায় সি. পি. এম.-এর অত্যাচার কিভাবে বেড়ে যাচ্ছে তার একটা উদাহরণ দিচ্ছি। মুর্শিদাবাদ জেলার তালেবপুর হাইস্কুলে ৩০/৩/৮০ তারিখে যখন ম্যানেজিং কমিটির মিটিং চলছিল এবং ঐ মিটিংয়ে ভাইস প্রেসিডেন্ট প্রেসিডেন্টের কাজ চালাচ্ছিলেন। সেই সময় ২০০ জন লোক সেখানে এসে হাজির হলেন। তাদের নেতৃত্ব দিয়েছিলেন সি. পি. এম.-এর প্রধান এবং সেখানকার আঞ্চলিক কমিটির প্রধান সুরেন্দ্রনাথ গুঁই এবং অঞ্চলের মেম্বার জিতেন্দ্রনাথ রায়। তারা সেই ম্যানেজিং কমিটির মিটিং হতে দেয়নি। বরং সেখানে ঢুকে জোরজবরদস্তি করে ম্যানেজিং কমিটির মেম্বারদের কাছ থেকে রেজিগনেশন নিয়ে গেছে এবং স্কুলের কাগজপত্র ছিঁড়ে দিয়েছে। এই ঘটনার প্রতি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার ঝররা গ্রাম পঞ্চায়েতের যে প্রধান তিনি সি. পি. এম. দলের লোক। গত ৬ মাস আগে ঐ গ্রাম পঞ্চায়েতে থেকে একজন সদস্য সি. পি. এম. ছেড়ে কংগ্রেস দলে যোগ দেন এবং আর একজন গ্রামপঞ্চায়েতের সদস্যও সি. পি. এম. ছেড়ে কংগ্রেস দলে যোগদেন। কিন্তু যিনি সি. পি. এম. ছেড়ে কংগ্রেসে যোগদান করেছিলেন, গত ২৭ তারিখে সেই সদস্যকে মারা হয়। আমরা যখন মারামারির জন্য ওখানকার জেলা পরিষদের চেয়ারম্যানকে বলি যে এই সব কি হচ্ছে, এই জিনিস যদি হয় তাহলে কোথায় গিয়ে দাঁড়াবে? তখন জেলা পরিষদের চেয়ারম্যান আমাদের বলেছিলেন ঠিক আছে, আমি প্রধানকে ডেকে বলছি। কিন্তু পরের দিন দেখলাম যে কংগ্রেসের ২ জন লোককে এমন ভাবে মারা হয়েছে যে তারা পুরুলিয়া সদর হাসপাতালে ভর্তি হয়েছে। কিন্তু ঐ দুষ্কৃতকারী, যারা মারামারি করেছে তাদের আজ পর্যন্ত পুলিশ অ্যারেস্ট করেনি। পুলিশ তাদের অ্যারেস্ট করতে ভয় পাচ্ছে। সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এর প্রতিকার দাবি করছি।

**শ্রী কাজী হাফিজুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ সমস্যার কথা আপনার সামনে বলছি এবং তার সঙ্গে সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার ২ নম্বর ব্লকে নশীপুর প্রাইমারি হেলথ সেন্টার ৩ বছর হয়ে গেল সেখানে ইলেক্ট্রিক আজ পর্যন্ত লাইন দেওয়া হয়নি। কথা হচ্ছে,

সেখানে কেরোসিন তেলের যে লণ্ঠনগুলি জ্বলে সেগুলিও অত্যন্ত খারাপ। তারপর কেরোসিন সময়মতো পাওয়া যায় না এবং স্টোভ যেগুলি আছে সেটাও জ্বালান যায় না। ফলে ইঞ্জেকশনের সিরিঞ্জ যেটা স্টেরিলাইজ করা দরকার, তাও করা যাচ্ছে না। এই অবস্থার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর এবং স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ঐ হাসপাতালে ইলেক্ট্রিফিকেশন করা হয়।

**Shri Dawa Narbu La :** Mr. Speaker, Sir, I want to bring a very serious matter to the notice of the Hon'ble Chief Minister. Sir, the police is said to be the custodian of law and order but it seems that the police themselves have started revolting in certain places of West Bengal. It seems that law and order have been completely finished. On the 8th March, 1980, at Siliguri, at about 6 p.m. when Shri S. P. Kundu, the Additional Superintendent of Police was out with his family members, just in front of Police Station he was gheraoed by at least 50 Constables. Not only that, he was abused in filthy language and he was even slapped in a public place. It seems that law and order have been completely finished. The matter was brought to the notice of the Inspector General of Police and the Inspector General of Police, West Bengal, had been to Siliguri and made necessary enquiries. But it is a matter of great regret that no action has yet been taken. I would like to bring the matter to the notice of the Chief Minister and request him to look into the matter and stop all these things to maintain law and order in the State.

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার পাঁচলা থানা, জগৎবল্লবপুর থানা এবং আরও কতকগুলি অঞ্চলে এখনই সাহায্য পাঠানো দরকার। আমি এর আগেও আপনার মাধ্যমে সাহায্যের কথা জানিয়েছিলাম। ওখানে খরার জন্য চাষের কাজ হচ্ছে এবং কাজ না থাকার ফলে খাদ্যাভাব দেখা দিয়েছে। তার সঙ্গে ভীষণ ভাবে জল কষ্টও দেখা দিয়েছে। এই অবস্থার জন্য যদি অবিলম্বে সেখানে পাঠানো না হয় তাহলে এটা দুর্ভাগ্যের বিষয় হবে। তাই, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি এখনই সরেজমিনে তদন্ত করে সাহায্য পাঠানো হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বহরমপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। বহরমপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্পর্কে আমার নির্দিষ্ট অভিযোগ আছে। বহরমপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে এই রকম ঘটনা প্রচুর ঘটছে। মাননীয় শ্রমমন্ত্রী এই ব্যাপারে তদন্ত করে দেখতে পারেন। ১৯৭০ সাল, ১৯৭১ সালের রেজিস্ট্রিকৃত নাম বাদ দিয়ে সেখানে ১৯৭৩-৭৪ সালের নাম পাঠানো হচ্ছে এবং এর সঙ্গে সেখানকার এমপ্লয়মেন্ট অফিসার এবং সংশ্লিষ্ট কর্মচারিদের যোগসাজস রয়েছে। যারা প্রকৃত চাকুরি পাবার অধিকারি তাদের কর্ম সংস্থান হবে না, তাদের বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে সেখানে যে নক্কারজনক

ঘটনা ঘটছে, তার ফলে সেখানকার যুব সমাজের মধ্যে একটা ক্ষোভ সৃষ্টি হচ্ছে। এর প্রতিবিধান করার জন্য মাননীয় শ্রমমন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি। আমি ওখানকার অ্যাডভাইসারি কমিটির সদস্য, অ্যাডভাইসারি কমিটির মিটিং-এ আমাকে ডাকা হয় না। আমি এই ব্যাপারে তদন্ত দাবি করছি। আমি শ্রমমন্ত্রীর কাছে দাবি করছি, ঐ এমপ্লয়মেন্ট অফিসার এবং সংশ্লিষ্ট কর্মচারী, যারা এই কারচুপি করছে, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাউড়িয়া একটি শ্রমিক মঙ্গল কেন্দ্র আছে, সেই শ্রমিক মঙ্গল কেন্দ্রে বসার জায়গা নেই, খেলাধুলার কোনও ব্যবস্থা নেই, বই পত্রের কোনও ব্যবস্থা নেই, সাংস্কৃতিক বিষয়ে সেখানে কিছুই হচ্ছে না। সেইজন্য আমি শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ শ্রমিক মঙ্গল কেন্দ্রে যথাযথ সমস্ত ব্যবস্থা থাকে এবং ঐ শ্রমিক মঙ্গল কেন্দ্রটি শ্রমিকদের বস্তির থেকে অনেকটা দূরে। যাতে ঐ শ্রমিক মঙ্গল কেন্দ্রটি শ্রমিকদের বস্তির কাছাকাছি হয়, সেই ব্যবস্থা করার জন্যই মাননীয় শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি।

**শ্রী সুকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার তাহেরপুর কলোনিতে একটি ৬ শয্যা বিশিষ্ট সাবসিডিয়ারি হেলথ সেন্টার আছে। এই হাসপাতালটির দ্বারা তাহেরপুরের প্রায় ২০ হাজার লোক এবং তৎসংলগ্ন প্রায় ৩০/৪০ হাজার লোক উপকৃত হন। এই হাসপাতালটির উপর এত লোক নির্ভরশীল। সুতরাং আমি স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি এই স্বাস্থ্য কেন্দ্রটিকে ১০ শয্যা বিশিষ্ট হাসপাতালে পরিণত করুন। এটাই হচ্ছে ওখানকার জনসাধারণের দাবি এবং আমি ওখানকার জনপ্রতিনিধি হিসাবে সেই দাবি করছি।

**শ্রী সত্যব্রত মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সিমেন্ট বিলি ব্যবস্থা সরকারের হাতে যাবার পর থেকে প্রতি বস্তা সিমেন্টের দাম ১৮.৩০ পয়সা থেকে ৩১.৬০ পয়সায় গিয়ে দাঁড়িয়েছে। আগে এক বস্তা সিমেন্ট বয়ে নিয়ে যেতে একটা লোকের খুব কষ্ট হত। কিন্তু আজকাল একজনই দু' বগলে দুটো সিমেন্টের বস্তা বয়ে নিয়ে যেতে পারে, এত ওজন কমে গেছে এবং পরিমাণ কমে গেছে। সেই জন্য মাননীয় সরবরাহ মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি, যাতে ক্রেতা সাধারণ যখন সিমেন্ট কিনবেন তখন যেন ওজন করে দেওয়ার ব্যবস্থা হয়, এই ব্যবস্থা যেন তিনি করেন। এই অধিকার টুকু যেন ক্রেতা সাধারণ পান।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী অহীন্দ্র সরকার ঃ** স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা বড় বিপদে পড়ে গেছি। গত কয়েক দিন আগে আমি আমার নির্বাচন এলাকায় মিটিং করতে গিয়ে ঘেরাও হয়ে গিয়েছিলাম, গ্রামের লোকেরা আমাদের ঘেরাও করেছিল। ধোমসাদিঘির হরিরামপুর গ্রামে একটা রাস্তা তৈরি হচ্ছে। ২ কি. মি. এই রাস্তার সমস্ত কাজ হয়ে গেছে এখন শুধু পিচ পড়বে, কিন্তু এই সময়ে ওখানকার একজিকিউটিভ ইঞ্জিনিয়ার অর্ডার দিয়েছে ওখানকার সমস্ত রোলার মেশিন বালুরঘাটে নিয়ে

যেতে হবে, আগে বালুরঘাটের কাজ হবে। এর ফলে এখন ওখানে কাজ বন্ধ হয়ে গেছে। কিন্তু তিনি সে সম্বন্ধে কোনও লিখিত অর্ডার দেননি, অফিসিয়ালি অর্ডারও দেননি, তিনি শুধু বলেছেন সমস্ত রোলার মেশিন ডাইরেক্ট বালুরঘাটে পাঠিয়ে দিতে। আমি তাই পূর্তমন্ত্রীকে বলছি যে, তিনি বিষয়টি একটু দেখুন, এই ভাবে যেন অর্ডার না দেওয়া হয়, রোলার মেশিন সেখান থেকে যেন বালুরঘাটে না নিয়ে যাওয়া হয়। বালুরঘাট কালীয়াগঞ্জেও কাজ হোক, কিন্তু সেখানে অন্য মেশিন পাঠানো হোক, ওখানকার মেশিন যেন পাঠানো না হয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি আজ পর্যন্ত কখনও এই হাউসে সি. পি. এম. পার্টির নাম করে কোনও মেনশন করিনি। কিন্তু আজ প্রথম আমাকে একটা কথা বলতে হচ্ছে, গত ১২/৩/৮০ তারিখে মেদিনীপুর জেলার বামন্দা গ্রামে একটা ঘটনা ঘটে, সেখানে একটি পরিবারের বাড়ি লুঠ হয় এবং একজনকে বেঁধে নিয়ে যাওয়া হয় এবং তার বিচার করা হয়, ২৫,০০০ টাকার জামিনের ব্যবস্থা হয়। এখানে ১৬ তারিখে প্রদ্যোত মহান্তি মহাশয় সে বিষয়ে উল্লেখ করেন। আমরা আপনার মাধ্যমে এটুকু আশা করি যে, এখানে যা উল্লেখ করা হবে তার সম্বন্ধে কিছুটা অন্তত ব্যবস্থা হবে। কিন্তু আজকে প্রায় ২৫ দিন হয়ে গেল, আজ পর্যন্ত সেই লোকগুলি বাড়ি যেতে পারছে না, বাড়িতে থাকতে পারছে না, তাদের ঘেরাও করা হচ্ছে। রাখালচন্দ্র পায়রা এবং তার ভাইদের আজকে এই অবস্থা হয়েছে। আমি এ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তার কাছে অনুরোধ যে, তিনি বিষয়টি অনুসন্ধান করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন। আমরা সি. পি. এম.-এর কথা বলছি, কিন্তু আমরা জানি এই সব কাজ যারা করছে তারা সি. পি. এম.-এর ভিতর অনুপ্রবেশ করেছে এবং সি. পি. এম.-এর নামে এই সব কাজ করছে। তাই আমি বলছি যে, যাতে তারা বাড়িতে থাকতে পারে তার জন্য উপযুক্ত ব্যবস্থা করা হোক। তাদের বাড়ি থেকে ৯০,০০০ টাকার জিনিসপত্র লুঠ হয়েছে, গরুগুলিকে জল খেতে দেওয়া হচ্ছে না, চাকরকে কাজ করতে দেওয়া হচ্ছে না। ওদের দাবি হচ্ছে তাদের সি. পি. এম. হতে হবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আইন-শৃঙ্খলার কথা বললেই আপনি বলবেন একই কথা বলা হচ্ছে। কিন্তু আমাদের উপায় নেই, বলতেই হবে। আমাদের মেদিনীপুর জেলার আমার কেন্দ্র কেশপুরে যে ঘটনাগুলি ঘটছে সে সম্বন্ধে আমি অনেকবার হাউসের দৃষ্টি আকর্ষণ করেছি। আজকে আবার আর একটি গরুত্বপূর্ণ বিষয় আমি উল্লেখ করছি। গত ৩১/৩/৮০ তারিখে সন্ধ্যার সময়ে কাজী মাসুদ মহম্মদ নামে আমাদের পার্টির সমর্থক একজন ভদ্রলোক কেশপুর থানার বলরাম-চক দিয়ে যখন বাড়ি ফিরছিলেন তখন সি. পি. এম.-এর লোকেরা লাঠি, বল্লম, ইত্যাদি অস্ত্র নিয়ে তাকে আক্রমণ করে এবং তার হাত কেটে দেয়। থানায় জানানো হয়, কিন্তু কিছুই হয় না। ইতিপূর্বে এখানে উল্লেখ করেছিলাম যে, কেশপুর থানায় আমাদের একজন কংগ্রেস সমর্থককে মার্ডার করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত সেখানে আসামীদের ধরা হয়নি। তারপর ২৯/৩/৮০ তারিখে ঐ থানায় অজিত মন্ডলের বাড়ি লুঠ করা হয়েছে, তার বাড়ি থেকে ধান-চাল থেকে আরম্ভ করে সমস্ত কিছু লুঠ করা হয়েছে। এই ভাবে বহু ঘটনা সেখানে ঘটছে। মার্ডার পর্যন্ত করা হচ্ছে, অথচ

কোনও অ্যাকশন নেওয়া হচ্ছে না। এমন কি যেসব ঘটনা আমরা এখানে মেনশন করছি সেগুলিকে আরও নেগলেক্ট করা হচ্ছে, ডাস্টবিনে ফেলে দেওয়া হচ্ছে। আমরা এই সমস্ত ঘটনাগুলি বিধানসভায় উল্লেখ করি প্রতিকার পাবার আশায়। কিন্তু কোনও প্রতিকার হচ্ছে না। তাই স্যার, আমার প্রশ্ন হচ্ছে, এইভাবে আর কত দিন চলবে?

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে বিরোধীপক্ষের মাননীয় সদস্য কাশীকান্ত মৈত্র মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করলেন এবং আমাদের কংগ্রেস আইয়ের তরফ থেকে কোনও রকম তার প্রতিক্রিয়া দেখা গেল না। তাহলে কি ধরে নিতে হবে এই ৬৭ সালটিকেই তারা সমর্থন করছেন?

**মিঃ স্পিকার ঃ** আমি এ বিষয়ে বলতে দেব না।

## CONSIDERATION OF PRIVILEGE COMMITTEE REPORT

### Consideration of Second, Third and Fourth Reports of Committee of Privileges (1979-80)

**Shri Jaykesh Mukherjee :** Sir, I beg to move the Second Report of the Committee of Privileges of the Eighth Legislative Assembly as presented to the House on the 31st March, 1980, be taken into consideration.

The motion was then put and agreed to.

**Shri Jaykesh Mukherjee :** Sir, I beg to move the Third Report of the Committee of Privileges of the Eighth Legislative Assembly as presented to the House on the 31st March, 1980, be taken into consideration.

The motion was then put and agreed to.

**Shri Jaykesh Mukherjee :** Sir, I beg to move the Fourth Report of the Committee of Privileges of the Eighth Legislative Assembly as presented to the House on the 31st March, 1980, be taken into consideration.

The motion was then put and agreed to.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিল আগামী ৮ তারিখে আসবে। কিন্তু তার আগে পেপার টুয়ের কাগজগুলি সার্কুলেট করা হয়নি, আমাদের লাইব্রেরিতেও মূল আইন পাওয়া যাচ্ছে না। সুতরাং কেমন করে অ্যামেন্ডমেন্ট দেব?

**Mr. Speaker :** বিল তো পেয়েছেন।

**Shri Birendra Kumar Moitra :** Original act paper II.-এর কাগজগুলি কোনওটাই পাচ্ছি না।

## LEGISLATION

### The West Bengal Homoeopathic System of Medicine (Second Amendment) Bill, 1980

**Shri Nani Bhattacharyya** : Sir, I beg to introduce the West Bengal Homoeopathic System of Medicine (Second Amendment) Bill, 1980.

(Secretary then read the title of the Bill)

**Shri Nani Bhattacharyya** : Sir, I beg to move that the West Bengal Homoeopathic System of Medicine (Second Amendment) Bill, 1980, be taken into consideration.

[2-50 — 3-00 P.M.]

স্যার, এ সম্বন্ধে আমি সংক্ষেপে কিছু বলছি। হোমিওপ্যাথিক প্র্যাকটিশনার্সদের প্রতি বছর নতুন করে নাম রেজিস্টারি করাতে হত আমরা সেখানে প্রতি বছর বছর নাম রেজিস্টারি করার পদ্ধতিটা তুলে দিয়েছি। সেটা তুলে দিয়েছি এইজন্য যে যারা মডার্ন মেডিসিনের ডাক্তার তাদের প্রতি বছর করতে হয় না, তারা সারা জীবনে একবার মাত্র নাম তালিকাভুক্ত করেন এবং সেইভাবেই এটা চলছে। কিন্তু হোমিপ্যাথিক মেডিক্যাল প্র্যাকটিশনার্সদের ক্ষেত্রে ঠিক সেই রকম সমদর্শিতা রক্ষা করার জন্য এই পদ্ধতি আমরা চালু করছি এবং সেই জন্যই আইনের এই সংশোধনী আনা হয়েছে। এটা হচ্ছে মূল উদ্দেশ্য এবং বিস্তৃতভাবে এখানে রয়েছে কয় টাকা দিতে হবে, একবার করতে হবে ইত্যাদি ইত্যাদি।

**শ্রী বলাইদাস মহাপাত্র** : Sir, I beg to move that the Bill will be circulated for the purpose of eliciting public opinion thereon by the next session of the Assembly.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্বাস্থ্যমন্ত্রী মহাশয় দি ওয়েস্ট বেঙ্গল হোমিওপ্যাথিক সিস্টেম অফ মেডিসিন (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৮০ এই যেটা এনেছেন তার উপর আমি একটা সার্কুলেশন মোশন দিয়েছি। এই বিল যদিও খুব ক্ষুদ্র কিন্তু বেশ গুরুত্বপূর্ণ। আমি একে সমর্থন করছি বটে কিন্তু সার্কুলেশন দেবার উদ্দেশ্য হচ্ছে এ বিষয়ে আমাদের বহু অভিযোগ ছিল, মাননীয় মন্ত্রী মহাশয় জানেন। ১৯৬৩ সালে যখন হোমিওপ্যাথিক বিল প্রথম আনা হয় তখন স্বাস্থ্যমন্ত্রী বিরোধীদলের সদস্য হিসাবে তীব্রভাবে এর সমালোচনা করেছিলেন এবং বহু ক্ষেত্রে এর ত্রুটি-বিচ্যুতি দেখিয়েছিলেন। আমার সার্কুলেশন মোশন দেওয়ার উদ্দেশ্য হল আমি আশা করেছিলাম দীর্ঘ ৩ বছর পর স্বাস্থ্য মন্ত্রী যখন এই দপ্তরের ভার নিয়েছেন তখন তিনি একটা কমপ্রিহেনসিভ বিল আনবেন, কিন্তু তা তিনি করেননি বলে আমি সার্কুলেশন মোশন দিয়েছে যাতে ভালভাবে একটা কমপ্রিহেনসিভ বিল আনেন। মূল আইনের ২৫ ধারায় লাইসেন্স সম্পর্কে বলা হয়েছে, সেই লাইসেন্স সম্পর্কে আমরা তীব্র প্রতিবাদ করেছিলাম তখন। তখন মন্ত্রী ছিলেন, আমি ছিলাম, নিখিলবাবুও ছিলেন এবং আমাদের প্রয়াত নেতা হেমন্ত বসু মহাশয়ও ছিলেন এবং আমরা প্রত্যেকেই এই ধারার উপরে তীব্রভাবে

আলোচনা করেছিলাম। যাইহোক এখন দীর্ঘদিন পর এই যে সংশোধনী আনা হয়েছে তাতে দেখছি যারা আজীবনের সদস্য তাদের ক্ষেত্রে ৮০ টাকা করা হয়েছে এবং যাদের নাম রেজিস্ট্রিভুক্ত আছে তাদের ক্ষেত্রে ৪৫ টাকা করা হয়েছে। এটা আমি সমর্থন করছি। অবশ্য এটা আইনের মধ্যে নেই স্টেটমেন্টের মধ্যে রয়েছে।

আমার বক্তব্য হচ্ছে বিপুল সংশোধন করলেই হোমিওপ্যাথির প্রসার বা উন্নতির ব্যবস্থা হয় না। তবে এখন যা করেছেন এটা ভালই করেছেন কারণ আমরা দেখেছি লাইসেন্স হোল্ডাররা যখন পারমিট আনতে যেত তখন হোমিওপ্যাথিক চিকিৎসকদের প্রতি যে অপমানকর ব্যবস্থা ছিল তার প্রতিকার তিনি করেছেন। অ্যালোপ্যাথ ডাক্তারদের ক্ষেত্রে একবার নিলেই হয় কিন্তু এদের কাছে দেখছি অন্য রকম ব্যাপার। কিন্তু সঙ্গে সঙ্গে অনেক আরও সমস্যা রয়েছে সেগুলির দিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। তিনি যদি এই বিল সেইভাবে আনতে পারতেন তাহলে তাকে আমি অভিনন্দন জানাতাম।

১৯৬৩ সালে একই কথা বলেছিলাম, শত শত বছর ধরে এখানে হোমিওপ্যাথি চিকিৎসা চলছে—বৃটিশ গভঃ এটা উপেক্ষা করেছিল, কংগ্রেস আমলেও উপেক্ষিত হয়েছে—কিন্তু তবুও তারা ১৯৬৩ সালে এই বিল এনেছিল, এই বিলের যে সব ত্রুটি বিচ্যুতি রয়েছে, রেজিস্টার্ড ডাঃ এদের রিনিউ, অ্যাপয়েন্টমেন্ট সম্পর্কে, এবং বি ক্যাটিগরি সম্পর্কে তিনি তার মতামত প্রকাশ করেছিলেন এবং কাউন্সিলের অগণতান্ত্রিক গঠন সম্পর্কে তিনি তখন তীব্র আলোচনা করেছিলেন। কিন্তু দুঃখের বিষয় যে অগণতান্ত্রিক কাউন্সিল ছিল ১৫ জনের মধ্যে ১১ জন নমিনেটেড মেম্বার সেটাকে তিনি বাতিল করেছেন ঠিকই কিন্তু তার জায়গায় ১৯৭৮ সালে যে একটা অ্যাড হক কমিটি গঠন করেছেন। অদৃষ্টের পরিহাস নিখিলবাবু যিনি কাউন্সিলের গঠনতন্ত্র সম্পর্কে তীব্র সমালোচনা করেছিলেন তিনি আজকে সেই অ্যাড হক কমিটির চেয়ারম্যান। তিনি তার চেয়ারম্যান হয়ে যে দুর্নীতির তীব্র সমালোচনা করেছিলেন তার প্রতিকারের কি ব্যবস্থা করেছেন? ৭ জনের যে অ্যাড হক কমিটি গঠন করেছেন—সেই অ্যাড হক কমিটি অগণতান্ত্রিক কিনা আমি তা তার কাছে জানতে চাই। আর একটা কথা বলব অনেকে অভিযোগ করে বলেন এটা বৈজ্ঞানিক ভিত্তির উপর প্রতিষ্ঠিত নয়। যেখানে লক্ষ লক্ষ মানুষ চিকিৎসিত হচ্ছে, কিছু ক্ষণ আগে মন্ত্রী মহাশয় বললেন যে অমুক জায়গায় অমুক জেলায় ডাঃ নেই, ঔষধ পাওয়া যায় না, অথচ পশ্চিমবাংলায় যে ৩৮ হাজার গ্রাম আছে সেখানে এমন একটা গ্রাম খুঁজে পাওয়া যাবে না যেখানে একজনও হোমিওপ্যাথি চিকিৎসক নেই। যেখানে লক্ষ লক্ষ মানুষ সাধারণ-অসাধারণ অসুখের জন্য হোমিওপ্যাথি ডাঃ এর উপর জীবন রক্ষা করে সেই হোমিওপ্যাথি চিকিৎসাকে উপেক্ষা করার কোনও কারণ থাকতে পারে না। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন আমরা এটাকে স্বীকৃতি দিয়েছি এমন কি পঞ্চায়েত পর্যন্ত এর বিস্তার লাভ করিয়ে দিয়েছি। আমি বলব যে পশ্চিমবাংলায় মাত্র ৪টি বি. এম. এস. কলেজ আছে—কেবল মাত্র লাইসেন্স হোল্ডারদের জন্য লাইসেন্স এর ব্যবস্থা করলেই কি হোমিওপ্যাথি চিকিৎসা বিস্তার লাভ করবে? কাজেই হোমিওপ্যাথি যদি রাখতে হয় তাহলে শুধু লাইসেন্স এর রিনিউ এর ব্যবস্থা করলে হবে না যেখানে লক্ষ লক্ষ মানুষ এই চিকিৎসার উপর নির্ভর করে আছে সেটা অনুভব করে বড় একটা কমপ্রিহেনসিভ

বিল আনতে হবে। কিন্তু তিনি তা আনতে পারেননি। আমি মনে করি একটা বৈজ্ঞানিক ভিত্তির উপর এই চিকিৎসা চলছে, এটা তিনি অস্বীকার করতে পারবেন না। অথচ তিনি এই হোমিওপ্যাথি চিকিৎসার জন্য মাত্র ডিপ্লোমা কলেজ করেছেন ৫/৬টি। আমি বলছি মহকুমা ভিত্তিতে কলেজ হওয়া দরকার। ১৯৬৩ সালে কলকাতার একটা মেডিক্যাল কলেজ। যেখানে হোমিওপ্যাথিক সিস্টেম অফ মেডিসিন এর সর্বাত্মক কলেজ হবে।

[3-00 — 3-40 P.M.] (including adjournment)

সেখানে সকল প্রকার চিকিৎসা হবে এই প্রতিশ্রুতি তখনকার সরকার দিয়েছিলেন। তার পরিকল্পনা আছে কিনা জানি না, আমি যতদুর জানি সেইরূপ কলকাতায় একটা মেডিক্যাল কলেজ স্থাপিত হবে যেখানে টিচারদের টিচিং ট্রেনিং-এর ব্যবস্থা থাকবে। সেই সঙ্গে আমি দাবি করব মহকুমা ভিত্তিতে হোমিওপ্যাথি কলেজ করতে হবে। যদি হোমিওপ্যাথি চিকিৎসার বিস্তার লাভ করাতে চান। যেমন অ্যালোপাথির সার্ভিস রুল চালু আছে সেইরকম হোমিওপ্যাথি ডাক্তাররা মর্যাদা পান না তাদের অ্যাপয়েন্টমেন্ট সম্বন্ধে কোনও নিশ্চয়তা নেই। এমন অনেক জায়গা আছে যেমন ধরুন পঞ্চায়েত হোমিওপ্যাথি ডাঃ রাখার ব্যবস্থা করেছেন সেখানে পঞ্চায়েতের প্রধান তার অ্যাপয়েন্টমেন্ট দেবেন। আপনি ২৫০-এ ১৫০ টাকা বেতন দিয়েই খালাস সেখানে পঞ্চায়েতের খামখেয়ালির উপর একজন হোমিওপ্যাথি ডাঃ-এর থাকা না থাকা নির্ভর করছে। অনেক জায়গায় রিপোর্ট পাওয়া যাচ্ছে সেখানে পঞ্চায়েতের প্রধানের সঙ্গে হোমিওপ্যাথি ডাঃ-এর কোনওরকম মিল হচ্ছে না। সেইজন্য অনুরোধ করব সমস্ত হোমিওপ্যাথি ডাঃ-দের ডায়রেক্টারের অধীনে আনা দরকার। এবং প্রত্যেকটি জেলায় জেলায় যেমন অ্যালোপ্যাথিক সি এম ও এইচ আছেন সেইরকম হোমিওপ্যাথির ব্যাপারে থাকা দরকার, এবং হাজার হাজার যে হোমিওপ্যাথি চিকিৎসক আছে তারা তার অন্তর্ভুক্ত হয়ে চিকিৎসা করবেন সেই ব্যবস্থা করা দরকার। আগেকার যে কাউন্সিল ছিল তার বিরুদ্ধে অনেক অভিযোগ ছিল তার তদন্ত চলছে। কাউন্সিলের যারা নমিনেটেডে সদস্য ছিলেন তাদের কারুর কারুর বিরুদ্ধে অভিযোগ আছে। সুন্দর হোমিও হল করবার যে ভার দেওয়া হয়েছিল তার বিরুদ্ধে অভিযোগ আছে সে সম্বন্ধে তদন্ত চলছে। অ্যাড হক কমিটির মধ্যে দুর্নীতি আছে। তার তদন্ত করে যাতে সমগ্র পশ্চিমবাংলায় হোমিওপ্যাথি চিকিৎসা ব্যাপকভাবে হয় এবং অ্যালোপ্যাথিক ডাঃ-এর মতো হোমিওপ্যাথি ডাঃ-রা যাতে মর্যাদা পায়, তাদের জন্য সার্ভিস রুল প্রণয়ন করে একটা সর্বাঙ্গসুন্দর কমপ্রিহেনসিভ বিল যাতে আনা যায় সেই অনুরোধ জানিয়ে এবং এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

(All this stage the House and adjourned till 3.40 P.M.)

[3-40 — 3-50 p.m.] (After Adjournment)

## POINT OF PRIVILEGE

**শ্রী অশোক বসু :** স্যার, অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ। আমি রুলস অফ প্রসিডিওর অ্যাণ্ড কনডাক্ট অফ বিজনেস অনুযায়ী ইতিমধ্যেই একটা নোটিশ মাননীয় স্পিকার মহাশয়কে দিয়েছি এবং চেষ্টা হল আজকে আনন্দবাজার পত্রিকায় একটা সাংঘাতিক খবর বেরিয়েছে।

খবরটি হল—"বয়ান দিল্লিতে গেল"। এতে বলা হচ্ছে "দিল্লির মসনদ তছনছ করে দেব বলে পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র বিধানসভায় তাঁর এক ভাষণে যে মন্তব্য করেন, কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তর তার পূর্ণ বয়ান রাজ্য সরকারের কাছে চেয়ে পাঠিয়েছেন। শনিবার সেই বাংলা ভাষণের বয়ান এবং ইংরাজি অনুবাদ দিল্লিতে পাঠানো হয়েছে। গত বৃহস্পতিবার রাজ্য বিধানসভায় অতিরিক্ত বাজেট পেশ করে অশোববাবু ঐ বক্তৃতাটি দেন। শুক্রবারের সংবাদপত্রগুলিতে তার বক্তৃতা প্রকাশিত হয়। ঐ দিনই কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সঙ্গে যোগাযোগ করে অর্থমন্ত্রীর বক্তৃতার পূর্ণ বয়ান চান এবং তা দ্রুত দিল্লিতে পাঠাতে বলেন। শনিবারই অতিরিক্ত স্টেনোগ্রাফার ও টাইপিস্টদের দিয়ে বাংলায় দেওয়া তার বক্তৃতার কপি তৈরি করা হয়। কপি তৈরি করার সময় বিধানসভার টেপ বাজিয়েও স্টেনোগ্রাফারদের সঙ্গে মেলানো হয়। বক্তৃতায় একটি ইংরাজি অনুবাদও তৈরি করে দেওয়া হয়। তারপর ঐদিন অর্থমন্ত্রীর বক্তৃতার পূর্ণ বয়ান সিল করা প্যাকেটে দিল্লিতে পাঠিয়ে দেওয়া হয়।" আমি জানতে চাই যে এই ব্যাপারে স্পিকার মহাশয় পূর্বাহ্নে কোনও অনুমতি দিয়েছিলেন কিনা? যদি না দিয়ে থাকেন এটাতো একটা সাংঘাতিক ব্যাপার, এটা একটা অধিকার ভঙ্গের ব্যাপার। আমার দ্বিতীয় কথা হল, যদি উনি না দিয়ে থাকেন এবং যদি দিল্লিতে এটা না পাঠানো হয়ে থাকে তাহলে আনন্দবাজার পত্রিকায় এইভাবে যে প্রকাশিত হয়েছে সেটা সাংঘাতিক ব্যাপার এবং অধিকার ভঙ্গের ব্যাপার। কারণ ডকুমেন্টের ব্যাপারে বিধানসভায় যা কিছু হয় সে সম্পর্কে সেকশন ৩৫৬, সাবরুল (*১১১) অনুযায়ী মাননীয় স্পিকারই হলেন একমাত্র চূড়ান্ত মালিক। কাজেই আমি এই যে প্রিভিলেজ মোশন দিয়েছি সে সম্পর্কে পরবর্তী সময় আমি স্পিকার মহাশয়ের রুলিং চাইছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** সেক্রেটারি আপনার মোশন পেয়েছেন, আপনাকে পরে জানানো হবে।

## Discussion on the West Bengal Homoeopathic System of Medicine (Second Amendment Bill), 1980 resumed again

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, এই বিলটি আমি পরিপূর্ণভাবে সমর্থন করছি এবং দেখলাম জনতা পার্টির তরফ থেকেও আমার পূর্ববর্তী বিলটি সমর্থন করেছেন। আমরা সকলেই জানি হোমিওপ্যাথি ডাক্তারদের দীর্ঘদিনের একটা অভিযোগ ছিল এবং সেটা তাদের পক্ষে খুব অপমানকর। ব্যবস্থা ছিল অ্যালোপাথি ডাক্তার হলে একবার রেজিস্ট্রেশন করলেই হয়, কিন্তু হোমিওপ্যাথি ডাক্তারদের বারবার রেজিস্ট্রেশন করতে হয়। হোমিওপ্যাথি ডাক্তারদের ক্ষেত্রে এই ব্যবস্থা থাকার জন্য তাঁরা খুব অপমানিত বোধ করেন এবং এ নিয়ে আন্দোলনও হয়েছিল। আপনারা শুনেছেন আমাদের এই স্বাস্থ্যমন্ত্রী অতীতে যখন বিরোধী দলে ছিলেন তখনও তিনি এ সম্বন্ধে বলেছেন এবং ১৯৭৭ সালে হাওড়ায় যে সম্মেলন হয়েছিল তাতে তিনি যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি আজকে প্রতিপালিত হচ্ছে। কাজেই সমস্ত হোমিওপ্যাথিক ডাক্তারদের কাছ থেকে স্বাস্থ্যমন্ত্রী এবং বামফ্রন্ট সরকার নিশ্চয় ধন্যবাদ এবং অভিনন্দন পাবেন। এটা যেমন একদিকে অন্যদিকে বামফ্রন্ট সরকার হোমিওপ্যাথি চিকিৎসার ব্যবস্থা করেছেন, একজন হোল টাইমার ডাইরেক্টার করা হয়েছে এবং প্রায় ২০০ পঞ্চায়েতে দাতব্য চিকিৎসালয় খোলা হয়েছে।

এ ছাড়াও কতকগুলি প্রাইমারি হেলথ্ সেন্টার আছে যেখান বি. এস. সি. পাশ হোমিওপ্যাথিক ডাক্তারদের নিযুক্ত করা হয়েছে। এই সমস্তর মধ্যে দিয়ে যেমন আর্থিক দিক দিয়ে হোমিওপ্যাথিক ডাক্তারদের সাহায্য করা হচ্ছে তেমনি আবার হোমিওপ্যাথিক সম্মান বৃদ্ধি করা হচ্ছে, কিন্তু একটি জিনিস আমার খারাপ লাগছে রেজিস্টার্ড-বি পারট্টর ডাক্তাররা যারা ডাক্তার বলে পরিগণিত যারা ডাক্তার রেজিস্ট্রিকৃত তারা যখন দাতব্য চিকিৎসালয়ে কাজ করবেন তাদের ডাক্তারদের সম্মান দেওয়া হবে না ও তাদের সেখানে কম্পাউণ্ডার বলা হচ্ছে। এই জিনিসটা অত্যন্ত অপমানজনক ডাক্তারদের পক্ষে সেটা নিশ্চয় আপনাদের বিবেচনা করতে হবে। এ ছাড়া হারবেরিয়াম করার জন্য কল্যাণীতে জমি নেওয়া হয়েছে সেই হারবেরিয়াম যাতে তাড়াতাড়ি হয় সে সম্বন্ধে নজর দেওয়া দরকার। কলেজ হাউস স্টাফদের অনারিয়াম দেবার ব্যবস্থা করা হয়েছে কিন্তু হোমিওপ্যাথিক যারা হাউস স্টাফ, হোমিওপ্যাথি কলেজগুলিতে তাদের সম্বন্ধে কি সিদ্ধান্ত সেটা মাননীয় মন্ত্রী মহাশয় পরিষ্কারভাবে বলেন নি। এদেরও অনারারিয়াম দেবার ব্যবস্থা করা উচিত। কারণ তাতে তাদের শিক্ষার উন্নতি হবে এবং প্রায় ডাক্তার হিসাবে তারা পরিগণিত হতে পারে। আর গভর্নমেন্টের পক্ষ থেকে ডিগ্রি কলেজগুলিতে আগে শিক্ষকদের বেতন দেবার একটা ব্যবস্থা ছিল এবং এবারে বামফ্রন্ট সরকারের সময় যে সমস্ত কলেজ তাঁরা মেনে নিচ্ছেন সেই সমস্ত কলেজের শিক্ষকদের শতকরা ৭৫ ভাগ সাহায্য করা হয়েছে বেতন বাবদ। কিন্তু সব জায়গায় এই বেতন তারা সময় মতো পাচ্ছে না। মেদিনীপুর হোমিওপ্যাথি কলেজ আছে তার হিসাব আমরা দেখছি ১৯৭৮-৭৯ সালে তাদের দেবার কথা ছিল ২,৬৩,৭৮৮ টাকা কিন্তু দেওয়া হয়েছে ২,৪০,০০০ টাকা। তেমনিভাবে ৭৯-৮০ সালে ২,৯১,৫০২ টাকা দেবার কথা ছিল সেখানে দেওয়া হয়েছে ১,৫৭,৫০৭ টাকা ঘাটতি ২ বছরে ১,৫৯,২৭০ টাকা। এখন এইভাবে যদি হয় তাহলে পরে খুব অসুবিধা হবে। ডাক্তাররা যদি নিয়ম মত মাইনে না পায় এবং সময় মতো না পায় তাদের যা পাবার কথা সেটা যদি না পান তাহলে নিশ্চয় তারা শিক্ষার উপর নজর দিতে পারবেন না। তাদের নজর দিতে হবে নিজেদের প্রাইভেট প্র্যাকটিসের উপর। প্রাইভেট প্র্যাকটিসের উপর যারা নজর দেন শিক্ষক হিসাবে তাদের উন্নত মানের শিক্ষক হওয়া হয় না। সেইজন্য তারা যাতে নিয়মমতো মাইনে পান সেটা দেখার দরকার আছে। অন্যদিকে কাউন্সিলের ব্যাপারে আমি বলছি বিশ্ববিদ্যালয় যে কলেজগুলি চালায় সেই বিশ্ববিদ্যালয়ের কলেজগুলি নিয়ন্ত্রণ করবার কিছু ক্ষমতা আছে কিন্তু কাউন্সিলের হাতে সেরকম কোনও ক্ষমতা নেই, যে ডিপ্লোমা কলেজগুলিকে তারা নিয়ন্ত্রণ করতে পারেন, যার জন্য অনেক অসুবিধা হচ্ছে, বর্তমানে যে রুলস আছে তা বদলানোর দরকার আছে এবং ডিরেক্টর অফ হোমিওপ্যাথিকে আমি অনুরোধ করছি যাতে এই রুলসগুলো তিনি তৈরি করেন যাতে কন্ট্রোল করা যায় কলেজগুলিকে এটা এখন হয়নি সেটা সরকারের জানা উচিত।

[3-50 — 4-00 p.m.]

আর এখানে এইসব না থাকার ফলে, কাউন্সিল না থাকার ফলে, কলেজগুলি যা ইচ্ছা তাই করছে। আমি আগেও এই বিধানসভায় বলেছি যে ৫ হাজার, ৭ হাজার, ১০ হাজার টাকা নিয়ে এক-একটি ছাত্র ভর্তি করছে। বলা হচ্ছে ডোনেশন নেওয়া হচ্ছে এবং এই ডোনেশন—অ্যাকাউন্টে মানি, এটার হিসাবপত্র দেখবার কোনও উপায় নেই, ব্যবস্থাও নেই।

এখন এইরকমভাবে ছাত্র ভর্তি হচ্ছে, তুমি কলেজে আস বা না আস টাকা দিলেই পাশ আমরা করিয়ে দেব। তার ফল হচ্ছে কি, পরীক্ষার সময় পড়াশুনা হয়নি, পরীক্ষায় পাশ করতে হবে সুতরাং টোকাটুকি যত রকমের, এমনকি গুণ্ডামি পর্যন্ত সেখানে করা হয়। এখন এদের যদি কনট্রোল করা যায় তাহলে নিশ্চয়ই এই অবস্থা হতে পারেনা। আপনি জানেন যে ছাত্র পরিষদ এই পরীক্ষার বিরুদ্ধে, তারা টোকাটুকি এই সমস্তই ভালবাসে এবং তা দিলেই বিপদ। এইজন্য আজকে অনেক ছাত্রই লেখাপড়া করতে পারে না বলে এদের সুবিধা হচ্ছে তাদের নিয়ে কাজ করা এবং গণ্ডগোল করা। সেই দিকটা আপনাকে দেখতে হবে, রুলস্ যাতে বদল করা যায় তার ব্যবস্থা করতে হবে। আর এই অবস্থায় আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে দু-একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। প্রথম হচ্ছে, সমস্ত কলেজগুলি, হোমিওপ্যাথি ডিগ্রি এবং ডিপ্লোমার সমস্ত কলেজগুলিকে গভর্নমেন্টের পক্ষ থেকে অধিগ্রহণ করা হোক। দ্বিতীয় হচ্ছে, কাউন্সিল যাতে কলেজগুলিকে, যেগুলি ডিপ্লোমা কলেজ তাদের যাতে নিয়ন্ত্রণ করতে পারে তারজন্য তাদের ক্ষমতা দেওয়া হোক, রুলস্ সেইভাবে করা হোক। আর আমি গতবারেও বলেছিলাম এবারও আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এমন একটা ব্যবস্থা করুন যাতে এখান থেকে অর্থাৎ গভর্নমেন্টের পক্ষ থেকে ছাত্র পাঠানোর ব্যবস্থা করা হয়। তা না হলে এই কলেজগুলি ৫ হাজার, ১০ হাজার টাকা নিয়ে ছাত্র ভর্তি করবে।

(**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনি কি কাউন্সিলে আছেন?)

আছি। কলেজে ছাত্র সংখ্যা যা থাকা উচিত সেই রকমের সংখ্যা নয়, তার চেয়ে অনেক বেশি সংখ্যক—অদ্ভুত ব্যাপার, এক একটা কলেজ আছে দেখবেন তাতে ২ শত, ৩ শত, ছাত্র ভর্তি হতে পারে অথচ সেখানে একটা সাংঘাতিক ব্যাপার চলছে, কলেজগুলি বন্ধ হয়ে যাওয়ার অবস্থা হয়েছে। এখন যদি ছাত্র ভর্তির ব্যাপারটা সরকারের হাতে বা কাউন্সিলের হাতে থাকে তাহলে পরে ছাত্রদের বেছে বেছে সংখ্যা অনুপাতে ব্যবস্থা করা যায়। আর তা না হলে এই সমস্ত জিনিস হবে। প্রফেসার নেই, কিছু ব্যবস্থা নেই অথচ ছাত্র আছে যাদের বছরের পর বছর পাশ করাতে হবে। এই যদি হয়, শিক্ষার মান যদি এত নেমে যায় তাহলে হোমিওপ্যাথির জন্য যতই টাকা খরচ করা হোক, হোমিওপ্যাথির উন্নতি করার জন্য বামফ্রন্ট সরকারের যে পরিকল্পনা আছে সেটা ব্যর্থ হয়ে যেতে পারে। আমি সেইজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে এই কয়েকটি কথা বলে এই বিলকে আন্তরিকভাবে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গ হোমিওপ্যাথি চিকিৎসা পদ্ধতি (দ্বিতীয়) সংশোধনী বিল যেটা উত্থাপন করেছেন সেটা আলোচনা করতে গিয়ে প্রথমেই মনে হচ্ছে যে হোমিওপ্যাথি চিকিৎসকের কাছে নিশ্চয়ই এই বিলটা মিছরির ছুরি হিসাবে উপস্থিত হচ্ছে, এবং আমি এটাও আশা করেছিলাম যে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় হোমিওপ্যাথির একটা পূর্ণাঙ্গ বিল এখানে উত্থাপন করবেন। কারণ আজকে বামফ্রন্ট সরকারের প্রশাসনিক ব্যর্থতাই বলুন আর অপদার্থতাই বলুন, বাংলাদেশে যে সমস্ত হেলথ সেন্টার রয়েছে তাতে কোনও ডাক্তার নেই। আজকে প্রশ্ন উত্তরের সময়েও

বললেন স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে এটা একটা জেলাতে বেশ কিছু হেলথ সেন্টারে ডাক্তার নেই। যেখানে গ্রাম-বাংলার মানুষের চিকিৎসার এই দুরবস্থা সেখানে হোমিওপ্যাথির চিকিৎসাটা যদি গ্রাম-বাংলাতে সম্প্রসারিত করা যেত তাহলে গরিব মানুষরা অতি সস্তায়, অল্প পয়সা ব্যয়ে চিকিৎসা পেতে পারব। এই কারণে আমি অ্যালোপ্যাথিক চিকিৎসকদের যে অভাব সেই অভাব দূর করার জন্য আশা করেছিলাম যে স্বাস্থ্যমন্ত্রী মহাশয় একটা পূর্ণাঙ্গ বিল এই সভায় উত্থাপন করবেন, যার ফলে হোমিওপ্যাথি চিকিৎসকরা উৎসাহিত হবে, গ্রাম-বাংলায় এই চিকিৎসা ছড়িয়ে পড়বে, গরিব মানুষরা কিছুটা চিকিৎসা পেতে পারবে। কিন্তু কার্যত তা দেখছি না এবং এটাও দেখছি যে, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে তো দেখে ভাল মানুষ মনে হয় এবং গরিব মানুষদের জন্য একটা ভাল ব্যবস্থা করবেন এই রকম সদিচ্ছা তার আছে বলে আমি বিশ্বাস করি কিন্তু উপরে রয়েছে সি. পি. এম.।

অর্থাৎ মন্ত্রী মহাশয় সেদিন বললেন আপেল, বেদানা এসব গরিব মানুষেরা খায় না, সেজন্যই এর উপর ট্যাক্স চাপানো হয়েছে। ধনী মানুষ, ঐ বীরেনবাবুর মতো বড় মানুষেরাই ওগুলো খান। আমি জিজ্ঞাসা করি—ঐ হোমিওপ্যাথি চিকিৎসা গ্রামের গরিব মানুষ পায় কিনা? কমলালেবু, আপেলে ত বড় লোকেরা খায়। তারা গরিব মানুষকে শোষণ করেই এটা খায়। এই গরিব মানুষেরা চিকিৎসার জন্যই হোমিওপ্যাথির কাছে যায় কিন্তু উপকার কিছু পায় না। এই হোমিওপ্যাথি চিকিৎসার ব্যাপারে বিলের মধ্যে একটা উল্লেখ রেখেছেন সেটা হচ্ছে রেজিস্ট্রেশন নবীকরণের ব্যাপারে অ্যালোপ্যাথির সঙ্গে সমতা রক্ষা করবার জন্য একটা সুনির্দিষ্ট নিয়ম-এর মধ্যে আনতে চেয়েছেন। এখানে মনে রাখা দরকার গ্রাম-বাংলার বহু মানুষ হোমিওপ্যাথি চিকিৎসার অধীনে রয়েছেন। আপনার সরকারই গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে চিকিৎসক নিয়োগের সিদ্ধান্ত নিয়েছিলেন, সেই পরিপ্রেক্ষিতে হোমিওপ্যাথি চিকিৎসকদের রেজিস্ট্রেশন নবীকরণের ব্যাপারে ফিঃটা একেবারে উড়িয়ে দিতে তাঁর আপত্তি কোথায়? তা করলে তো গরিব মানুষকে কিছু উপকার তিনি করতে পারতেন। কারণ ওরা বাড়তি টাকা-পয়সাটা কোথা থেকে আদায় করবে, গরিব মানুষদের কাছ থেকেই তা আদায় করা হবে। আজকে এই ফিঃ [illegible] সম্পূর্ণ উঠিয়ে দিতে পারতেন তাহলে ওদের এই দুমুখো নীতিটা প্রকাশ পেত না। তা যদি করতেন তাহলে ঐ গরিব মানুষেরা চিন্তা করতেন এবং স্বীকার করতেন যে তারা সত্যিই উপকার পেলেন। স্যার শুধু তাই নয়, এই বিলের মধ্যে তারা একটা বাহবা নেওয়ার চেষ্টা করেছেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, আপনি এই বিলকে যথাযথভাবে দেখছেন কি? যদি দেখতেন, তাহলে দেখতে পেতেন এই বিলের মাধ্যমে আসলে চিকিৎসার ব্যাপারে খুব কার্যকর কিছু হবে না। আপনি গ্রাম পঞ্চায়েতে পার্টটাইম হিসাবে হোমিওপ্যাথি চিকিৎসক নিয়োগ করেছিলেন, তাতে বলাই ছিল ডাক্তাররা পাবেন ২৫০ টাকা এবং প্রত্যেক কমপাউণ্ডার পাবেন ১৫০ টাকা করে। আজকে এই বিল পাস করাতে যাচ্ছেন অথচ কদিন আগেই আপনি একটা চিঠি দিয়ে একটা ফরমান জারি করে দিলেন যে তাদের আর স্যালারি বলে কিছু থাকবে না। আপনি একটা গভর্নমেন্ট সার্কুলারের মধ্যে দিয়ে বলেছেন—The remunerations that ae paid to the Homoeopathic doctors and compounders of such dispensaries should henceforth be treated as fee and not as salary as mentioned in previous G. Os. এই জি. ও.-র পরিপ্রেক্ষিতে আজকে যদি তাদের

পার্ট টাইম হিসেবে ন্যূনতম মজুরিও দিতেন, একজন এম. বি. বি. এস. সমতুল্য ডাক্তার হিসাবে কয়েক ঘন্টা পরিশ্রমের বিনিময়ে মাত্র যদি ২৫০ টাকা হিসাবে দিতেন এবং একজন কমপাউন্ডারকে ১৫০ টাকা করেও দিতেন, তাহলে তার একটা ভবিষ্যৎ ছিল। তাদের মনে যে একটা আশা-আকাঙ্খা ছিল আজকে সেটা পাল্টে দিয়ে সেটা ফিঃ হিসাবে গণ্য করতে বললেন। ফলে তাদের সরকারি কর্মচারী হিসাবে যে সুযোগ-সুবিধা পাওয়া সম্ভব ছিল সেগুলি আপনার এক ফরমানের বলে তারা তা থেকে বঞ্চিত হল ও নিরুৎসাহিত হয়ে পড়ল। আমি যা বলতে চাই তা হল এই বিলের সাথে সাথে এই সার্কুলারটা যদি দেখা যায় তাহলে আমরা আপনাদের দুমুখো নীতিটা এর মধ্যে ফুটে উঠেছে দেখতে পাব। এই সার্কুলারের ফলে গ্রামের মধ্যে এক দিকে হোমিওপ্যাথি চিকিৎসা সংকুচিত হতে চলেছে, অপর দিকে সমস্ত ডাক্তাররা আশঙ্কিত হয়ে পড়েছেন তাদের ভবিষ্যৎ নিয়ে। তাছাড়া এই বিলের মধ্যে গ্রাম পঞ্চায়েতগুলি বামফ্রন্ট সরকার যে দুর্নীতি এবং দলবাজির এক একটি আখড়ায় পরিণত হয়েছে সেই পঞ্চায়েতের উপরই এই নিরীহ ডাক্তারদের আপনি ছেড়ে দিলেন। আগে নিয়োগপত্র হবে না, ৪ ঘন্টা করে কাজ করতে হবে ইত্যাদি ফরমান জারি করলেন। কিন্তু কোথাও বললেন না সেই ৪ ঘন্টা কাজ কখন করতে হবে। দুপুরে রাত্রিতে না সকালে করতে হবে তা নির্ধারণ করে দেবে ঐ পঞ্চায়েতগুলো। এদের মধ্যে যারা ফিঃ হিসাবে ২৫০ টাকা বা ১৫০ টাকা পাবে সেক্ষেত্রেও গ্রাম পঞ্চায়েতের স্যাংশন না হলে সেই টাকা পাওয়া যাবে না। আজকে পঞ্চায়েত যে দলবাজি এবং দুর্নীতি চলছে তার প্রমাণ হল একজন ডাক্তারকে নিয়োগপত্র পেতে হলে প্রধানদের দলভুক্ত হতে হবে, এবং পার্টি ফান্ডে টাকা না দিলে তাদের ওয়ার্কিং সার্টিফিকেটও দেওয়া হবে না।

[4-00 — 4-10 p.m.]

আপনারা যে ব্যবস্থা করেছেন তাতে পঞ্চায়েত থেকে ওয়ার্কিং সার্টিফিকেট দিলে তবে তাদের টাকা দেওয়া হবে। আজকে এই ব্যবস্থার ফলে যে চিঠি গ্রাম পঞ্চায়েতকে দিয়েছেন তার ফলে মুষ্টিমেয় হোমিওপ্যাথি ডাক্তারদের দলবাজির আড্ডাখানায় ঠেলে দিয়েছেন। তারা আজকে আতঙ্কিত, তারা স্বাধীনভাবে কাজ করবে পারবে কিনা একথা ভাববার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি। আজকে আমি একথা বলছি যে আপনারাতো অনেক সময় বলে থাকেন আপনাদের সীমাবদ্ধ ক্ষমতা এবং কেন্দ্রর কাছ থেকে ক্ষমতা না পেলে জনসেবা করতে পারছেন না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় কি খবর রাখেন ডি. এন. দে হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজে বিগত কংগ্রেস সরকার গৃহ নির্মাণের জন্য ১২ লক্ষ ২৯ হাজার টাকা দিয়েছিলেন, এই টাকা তারা স্যাংশন করেছিলেন কিন্তু এই বামফ্রন্ট সরকার আসার পরে তাদের তিন বছরের গড়িমসিতে ২ লক্ষ ২৯ হাজার টাকা এখনও ব্যয়িত হয়নি? এই টাকা আজকে ফেরত যেতে চলেছে। এই যে ৪/১/৮০ তারিখে সেন্ট্রাল হেলথ অ্যান্ড ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট জানতে চেয়েছেন এই বছরের মার্চ মাসের মধ্যে ডি. এন. দে কলেজ এই ২ লক্ষ ২৯ হাজার টাকা খরচ করতে পারছে কিনা, তার জবাব দিন। আপনারা এক দিকে বলবেন কেন্দ্রীয় সরকার টাকা দেন না, আর এক দিকে টাকা দিলে দলবাজির জন্য সেই টাকা খরচ করতে পারবেন না, টাকার সদ্ব্যবহার করতে পারবেন না, এর কি কৈফিয়ত সেটা জানতে চাই। এই জিনিস হতে পারে না। আপনারা গড়িমসি করলেন বলেই

হোমিওপ্যাথি কলেজের এটা ব্যবহার করা হল না। আজকে কি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী খবর রাখেন ডি. এন. দে কলেজে ছাত্রদের পানীয় জলের ব্যবস্থা নাই? অথচ টাকা সেখানে খরচ করতে পারলেন না বলে টাকা ফেরৎ যাচ্ছে? মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে আর একটা কথা জানাতে চাই, আপনারই দলের পূর্তমন্ত্রী যতীনবাবু মেডিক্যাল কলেজে গৃহনির্মাণের জন্য তিন লক্ষ টাকা এবং আসবাবপত্রের জন্য আরও তিন লক্ষ টাকা দিয়েছিলেন। কিন্তু আজ পর্যন্ত সেই টাক খরচ হল না। আমি বলছিলাম যে যদি হোমিওপ্যাথি চিকিৎসার উন্নতি চান তবে এদিকে লক্ষ্য দিতে হবে। মাননীয় সভাপাল মহাশয়, হোমিওপ্যাথি ডিগ্রি কোর্স এম. বি. বি. এস.-এর সমতুল্য বলছেন, তা যদি হয় এই এম. বি. বি. এস. ডাক্তারদের সমযোগ্যতা সম্পন্ন ডাক্তারদের উপর অবিচার করা হচ্ছে। এটা সম্বন্ধে আমি আপনাকে ভাবতে বলছি। কেননা, তাদের উপযুক্ত বেতন দেওয়া হচ্ছে না। আজকে হোমিওপ্যাথি কলেজগুলিতে দেখবেন লাইব্রেরি নাই, ডি. এন. দে কলেজে নিয়মিত মৃতদেহ সরবরাহ করা হয় না এইভাবে চিকিৎসা শিক্ষার জন্য যে কলেজ সেখানে এইভাবে যদি পক্ষপাতিত্বে মনোভাব দেখানো হয়, তাহলে কি করে বলতে পারে? তাই আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব যে তিনি যেন এ বিষয়ে দেখেন। হোমিওপ্যাথি ডিগ্রি কোর্সের ডাক্তাররা এম. বি. বি. এস. ডাক্তারদের সমতুল্য যদি হয়, তবে কেন হোমিওপ্যাথি কলেজে এই মৃতদেহ সরবরাহ করা হয় না? সেন্ট্রাল পুল থেকে হাসপাতালগুলিতে যে মৃতদেহ দেওয়া হয়, এদের কেন দেওয়া হয় না? আপনি এখানকার ছাত্রদের জন্য যোগ্য ব্যবস্থা করবেন। আজকে তাই আমি বলছিলাম যদি হোমিওপ্যাথি চিকিৎসাকে উপযুক্ত মর্যাদা দিতে চান, গ্রাম বাংলায় ডাক্তারদের অভার দূর করতে চান তাহলে আমি কতকগুলি প্রস্তাব দিচ্ছি সভাপাল মহাশয়ের মাধ্যমে, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে। ডাক্তার এবং কম্পাউন্ডারদের যে নিয়োগপত্র দেওয়া হচ্ছে পঞ্চায়েত থেকে, সে নিয়ম প্রত্যাহার করে নিয়ে স্বাস্থ্য দপ্তর থেকে Direct তা দেওয়ার ব্যবস্থা করুন।

আমি উদাহরণস্বরূপ আমাদের রঘুনাথগঞ্জের দু নং ব্লকের মিঠিপুর গ্রামের একটি কথা বলতে পারি। সেখানে মিঠিপুব গ্রামপঞ্চায়েতে সি. পি. এম. প্রধান, সেখানে একজন ডিগ্রিকোর্সে পাশ করা হোমিওপ্যাথি ডাক্তার চাকরি করার জন্য দরখাস্ত করেছিলেন এক বছর আগে কিন্তু এখনও পর্যন্ত তার দরখাস্ত বিবেচনা করা হয়নি যেহেতু তিনি সি. পি. এম. করেন না বা সি. পি. এম.-এর মতাদর্শে বিশ্বাসী নন। স্যার, ঐ অঞ্চলটি একটি ঘনবসতিপূর্ণ অঞ্চল এবং ঐ অঞ্চলের শতকরা ৯০ ভাগ লোক দুস্থ, তারা চিকিৎসা করাতে পারে না সেখানে একজন পাশ করা ডাক্তার চাকরি করার জন্য পঞ্চায়েত প্রধানের কাছে দরখাস্ত করা সত্ত্বেও এখনও পর্যন্ত তার দরখাস্ত বিবেচনা করা হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, গ্রামবাংলার চিকিৎসার ব্যাপারে যদি সুরাহা করতে চান তাহলে আমার প্রস্তাবগুলি দয়া করে বিবেচনা করবেন। এই ডাক্তার এবং কম্পাউন্ডারদের সরকারি কর্মী হিসাবে স্বীকৃতি দিন এবং শিক্ষাগত যোগ্যতা অনুসারে তাদের জন্য উপযুক্ত বেতন ঠিক করে দিন ও সরকারি কর্মচারিরা যে সমস্ত সুযোগ সুবিধা পায় তা যাতে তারাও পান সেদিকে দৃষ্টি দিন এবং সর্বোপরি তাদের স্বাস্থ্য দপ্তরের অধীনে আনার ব্যবস্থা করুন। এক সঙ্গে যদি সব করতে না পারেন তাহলে অন্তত পার্শ্ববর্তী দু/তিনটি গ্রামপঞ্চায়েতের জন্য একজন করে ফুল টাইমের ডাক্তার এবং

কম্পাউন্ডার নিযুক্ত করার ব্যবস্থা করুন। সেটা যদি করতে পারেন তাহলে তারা সকালে ৪ ঘন্টা একটি গ্রামে এবং বিকেলে ৪ ঘন্টা আর একটি গ্রামপঞ্চায়েতে বসতে পারেন। এইভাবে আপনি গ্রামের লোকেদের চিকিৎসার সুরাহা কিছুটা করতে পারবেন বলে আমি মনে করি। তারপর আর একটি দিকে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। হোমিওপ্যাথি ছাত্রদের জন্য কোনও ছাত্রাবাস নেই, সেখানে সেন্ট্রালের টাকা ফেরত চলে যাচ্ছে, আপনি তাদের জন্য কোনও ছাত্রাবাস করতে পারছেন না। আমার প্রস্তাব হল প্রয়োজনীয় ছাত্রাবাস আপনি তৈরি করুন। এ ছাড়া আমার আরও একটি প্রস্তাব হচ্ছে, আপনি পূর্ণাঙ্গ ল্যাবোরেটরি তৈরি করুন। আর আপনি গ্রাম পঞ্চায়েতে যে ডাক্তার নিযুক্ত করছেন সেখানে যাতে প্রয়োজনীয় ঔষধপত্র সরবরাহ্ করা যায় এবং চিকিৎসার জন্য প্রয়োজনীয় ন্যূনতম সাজসরঞ্জাম যাতে সরবরাহ্ করা যায় তারজন্য আপনি দৃষ্টি দিন। এইগুলি যদি করতে পারেন এবং এর সঙ্গে সঙ্গে যদি ঐ পঞ্চায়েতের আড্ডাখানা থেকে ডাক্তারদের বের করে এনে আপনার স্বাস্থ্য দপ্তরের অধীনে আনতে পারেন তাহলে আমি বিশ্বাস করি হোমিওপ্যাথি ডাক্তাররা গ্রামে যাবেন এবং গরিব মানুষরা চিকিৎসা পেতে পারবে। এ ছাড়া আরও একটি প্রস্তাব রাখব, সেটা হচ্ছে, আপনি হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজে পূর্ণাঙ্গ ল্যাবোরেটরি স্থাপন করুন এবং সেখানে যাতে সেন্ট্রাল পুল থেকে নিয়মিত মৃতদেহ সরবরাহ্ করা হয় সে দিকে দৃষ্টি দিন। এছাড়া যারা ডিগ্রি কোর্স পাশ করেছেন তাদের যদি এম. বি. বি. এস. অ্যালোপ্যাথি ডাক্তারদের মতোন মর্যাদা দেন তাহলে তারা উৎসাহিত হবেন। যেহেতু এই বিল এবং চিঠির মধ্যে বিরাট ফারাক রয়েছে এবং যেহেতু গরিব মানুষদের কাছ থেকে পয়সা আদায়ের বিধানটা প্রত্যাহার করতে পারেননি সেইহেতু এই বিল আমি সমর্থন করতে পারলাম না।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী নলিনীকান্ত গুহ ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বিল এনেছেন তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি দু-একটি কথা বলছি। আজকে অপোজিশন পক্ষ থেকে অনেক কিছু বলা হচ্ছে। হোমিওপ্যাথিক চিকিৎসার উন্নতি কিভাবে হতে পারে সে সম্পর্কে অনেক কিছু বলা হচ্ছে। আমি মনে করি এই সায়েন্স সারা ভারতে বরাবর নেগলেকটেড হয়ে আসছে। ১৯৬৬ সালে যার সূচনা হয়েছিল ১৯৮০ সালে যেটা পরিপূর্ণতা লাভ করল। গ্রাম বাংলার হেলথ সেন্টারে আমরা চিকিৎসক দিতে চাই। কোয়ালিফায়েড চিকিৎসক পাঠাতে না পারলে মানুষ চিকিৎসার সুযোগ পাবে কি করে? তাই অ্যালোপ্যাথি চিকিৎসার পাশাপাশি হোমিওপ্যাথি চিকিৎসকদের গ্রাম বাংলার গরিব মানুষের চিকিৎসার কর্তৃত্বে যদি নিয়ে আসতে না পারি তাহলে কখনও সে চিকিৎসার সুযোগ গ্রহণ করতে পারবে না। কারণ হোমিওপ্যাথি চিকিৎসা সম্বন্ধে মানুষের একটা অন্য ভাবনা চিন্তা আছে। যেমন কথায় কথায় লোকে বলে—"যার নেই কোনও গতি সে করে হোমিওপ্যাথি"। কিন্তু এই কথা ঠিক আজকে যদি সেই চিকিৎসার উন্নতি করা যায়, তার থেকে যদি কোয়ালিফায়েড ডাক্তার বেরিয়ে আসে, সেই কোয়ালিফায়েড ডাক্তারদের যদি হেলথ সেন্টারে নিয়োগ করতে পারি তাহলে আমি মনে করি এই চিকিৎসা সমাদৃত হবে। অ্যালোপ্যাথি চিকিৎসা অত্যন্ত এক্সপেন্সিভ চিকিৎসা, যার জন্য গরিব মানুষ তার কাছে হাত বাড়াতে পারে না। অনেক সময় তারা বিনা চিকিৎসায় মারা যাচ্ছে। তাদের আর্থিক সঙ্গতি নেই। হোমিওপ্যাথি ওষুধের দাম কিছুটা বেড়েছে, কিন্তু

তাসত্ত্বেও গ্রামবাংলার মানুষের চিকিৎসা এর দ্বারা হতে পারে। এই হোমিওপ্যাথি চিকিৎসা এখনও তাদের নাগালের মধ্যে রয়েছে। এই চিকিৎসার উন্নতি করতে গেলে যে সমস্ত অসুবিধা আছে সেগুলি দূর করা দরকার। রেজিস্টার্ড ফি অ্যামেন্ডমেন্টের কথা বলেছেন। এটা সত্যিই দুঃখের কথা অ্যালোপ্যাথির জন্য ৮০ টাকা লাগে, ফি রিনিউয়্যালের দরকার নেই, অথচ হোমিওপ্যাথির ব্যাপারে প্রতি বছর রিনিউয়্যাল করতে হত। কাউন্সিলের তরফ থেকে বহুদিন আগেই এটার অ্যামেন্ডমেন্ট করার জন্য দরখাস্ত সরকারের কাছে দিয়েছিল। আজকে খুব আনন্দের সঙ্গে বলছি সেই ব্যাপারে যে বিলটি এখানে এসেছে তাকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করছি। পশ্চিমবাংলায় ৯টি কলেজ রয়েছে। তার মধ্যে ৪টিতে ডি. এম. এস. ডিগ্রি কোর্স প্রবর্তন করা হয়েছে, আর ৫টি বাকি কলেজ রয়েছে। কিন্তু আমরা দেখছি যে সমস্ত ছাত্র ভর্তি হয়েছে কলেজে তাদের শিক্ষার মান যা হওয়া উচিত সেই অনুযায়ী হচ্ছে না। আমরা বিশেষভাবে জানি অ্যালোপ্যাথি চিকিৎসকরা যেভাবে শিক্ষা পায়, তারা যেভাবে তৈরি হয়, সেই তুলনায় হোমিওপ্যাথি চিকিৎসকরা সেই ভাবে তৈরি হওয়ার সুযোগ পায় না। অ্যালোপ্যাথি ছাত্রদের প্রধানত হসপিটালের সুবিধা আছে এবং তারা রোগী দেখে একটা অভিজ্ঞতা সঞ্চয় করে। অপরদিকে হোমিওপ্যাথি চিকিসকদের সেই সুযোগ সুবিধা নেই। কোনও কোনও কলেজে দু-একটা সিট রয়েছে বটে, কিন্তু সেখানে রোগী খুবই কম থাকে। তাই পারসোনাল অভিজ্ঞতা শিক্ষা শেষ করে হাউস সারজন হিসাবে হাসপাতালে থেকে সেটা অর্জন করা সম্ভব, সেটা তারা পায় না। ওখানে থেকে রোগী দেখে যে অভিজ্ঞতা সঞ্চয় করা যায় সেই সমস্ত অভিজ্ঞতা সঞ্চয় করার সুযোগ সুবিধা তাদের নেই। আমরা দেখছি সারা বাংলাদেশে ডি. এম. এস. কোর্সে এখন পর্যন্ত ৪ হাজার মতো ছাত্র আছে। ৩টি ডিগ্রি কোর্স কলেজে ২ হাজার ছাত্র আছে। ৪টি ডি. এম. এস. কোর্স কলেজ রয়েছে। সুতরাং এই সব ছাত্রদের উন্নত মানের কোয়ালিটি দেখতে পাচ্ছি না। আমরা দেখতে পাচ্ছি পরীক্ষার হলে এবং বিভিন্ন সময়ে ছাত্রদের নকলের. দিকেই ভীষণ নজর রয়েছে। তাকে যদি বন্ধ করতে হয় তাহলে ছাত্র অ্যাডমিশনের ব্যাপারে সরকারের নজর দেওয়া দরকার। বর্তমানে সমস্ত কলেজগুলি প্রাইভেট ম্যানেজমেন্টে আছে। সেই জায়গায় সরকার যে কাউন্সিল সৃষ্টি করেছেন তাদের এর উপর কোনও কন্ট্রোল নেই। সুতরাং সেই দিকে নজর দেওয়া দরকার। এই অবস্থায় আমি মনে করি সরকারের তরফ থেকে একটা চেষ্টা করা হচ্ছে। আগে যে জায়গায় ১৩ লক্ষ টাকা ছিল আজকে বামফ্রন্ট সরকার আসার পর এখন ৯৫ লক্ষ টাকা দিচ্ছেন। এই সরকার বলেছেন এই শিক্ষাকে উন্নত করবার জন্য সীমিত অর্থ থাকা সত্ত্বেও বিভিন্নভাবে উন্নতি করার চেষ্টা করছে। এখানে অনেক যে বাধা আছে তাকে দূর করে শিক্ষার মান উন্নত করলে গরিব মানুষদের অনেক উপকার করতে পারবেন। সুতরাং হোমিওপ্যাথি চিকিৎসাকে অ্যালোপ্যাথির সঙ্গে সঙ্গে উন্নত করার চেষ্টা করুন। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় সভাপাল মহাশয় আজকে যে হোমিওপ্যাথি বিল উত্থাপিত হয়েছে সেই বিলকে আমি সমর্থন জানাচ্ছি। এবং সমর্থন জানিয়ে আমি কিছু আলোচনা করছি। ডাক্তার রেজিস্ট্রেশন সম্পর্কে অনেক দিনের যে অপমানজনক ঘটনা ছিল

সেটার আজকে পরিসমাপ্তি হল। অ্যালোপ্যাথি ডাক্তারদের ক্ষেত্রে ৮০ টাকা নবীকরণের জন্য আছে। হোমিওপ্যাথি ডাক্তারদের ক্ষেত্রেও সেটা থেকে গেল। অর্থাৎ এটাকে সমান্তরাল হিসাবে রাখলেন। কিন্তু হোমিওপ্যাথি ও অ্যালোপ্যাথি ডাক্তারদের মান এবং তার জন্য যে খরচ হয় সেটা দেখলে দেখব অ্যালোপ্যাথি ডাক্তাররা বিত্তবান বাড়িতেই ডাক্তারি করে বড় বড় হাসপাতালে ডাক্তারি করে আর সেখানে হোমিওপ্যাথি ডাক্তাররা গ্রামের গরিব মানুষদের ডাক্তারি করে। গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে যে হেলথ সেন্টার আছে সেখানেই তারা কাজ করবেন। বর্তমানে আমাদের ৯টি হাসপাতাল হয়েছে যেটা না করলেই নয়। এর আগের সরকার হোমিওপ্যাথির উপর বিশেষ জোর দেননি। গ্রামের মানুষদের একজন অ্যালোপ্যাথি ডাক্তারকে নিয়ে যেতে ট্যাক্সি রিক্সা বা পাল্কিতে করে নিয়ে যেতে হয় যেটা একমাত্র বিত্তবানরাই নিয়ে যেতে পারেন। সে ক্ষেত্রে হোমিওপ্যাথি ডাক্তাররা হেঁটে হেঁটে ব্যাগ হাতে করে চলে যান। গ্রামে বসন্ত রোগ হলে তারা হোমিওপ্যাথির উপরই নির্ভর করে বেশি। অতএব হোমিওপ্যাথির উপর যে অবহেলা সেটা দেশের পক্ষে ক্ষতিকর হচ্ছে। সুতরাং ১৩ লক্ষ থেকে যে ৯৫ লক্ষ করেছেন এটা আরও বাড়ানো দরকার। আমাদের যদি মত নেন এবং যদি জনমত নেন তাহলে তারা সকলেই আপনার পক্ষে মতামত দেবেন। এ ক্ষেত্রে আমি বলব আপনি যেভাবে একে উন্নত করার চেষ্টা করছেন সেটা নিশ্চয় সমর্থনযোগ্য। অঞ্চলে যাতে এটা ত্বরান্বিত হয় সেদিকে আপনি দৃষ্টি দেবেন। ডাক্তার ও কম্পাউন্ডরা নিয়োগের ব্যাপারে কংগ্রেস থেকে যে কথা বলছেন সে ক্ষেত্রে যদি একটা কমিটি করে দেন তাহলে ভালই হয়। ১৯৭৬ সালে এগ্রাতে ডাক্তার এবং কম্পাউন্ডার নেবার জন্য একটা ইন্টারভিউ হয়েছিল। তাতে কয়েক হাজার ছেলে ইন্টারভিউ দিয়েছিল এবং কয়েক হাজার টাকার পোস্টাল অর্ডারও দিতে হয়েছিল। এবং অনেক ছেলেকে অনেক জায়গা থেকে অনেক পয়সা খরচ করে সেখানে যেতে হয়েছিল। কিন্তু তার কি হল সেটা দেখার জন্য অনুরোধ করছি। সেই সময় যে ইন্টারভিউ বোর্ড হয়েছিল তার কি হল আপনি দেখবেন। ঔষধ এবং হাসপাতাল যেটা অঞ্চলে অঞ্চলে করবেন বলছেন সেক্ষেত্রে আমি বলছি হেলথ সেন্টার প্রাইমারি হেলথ সেন্টার সাবসিডিয়ারি হেলথ সেন্টার মহকুমার হাসপাতালে যেসব আধুনিক যন্ত্রপাতি আছে অ্যালোপ্যাথি ডাক্তারদের জন্য সেই সব যন্ত্রপাতি হোমিওপ্যাথিদেরও ব্যবহার করতে দেওয়া উচিত। যেমন হাড় ভেঙ্গে গেলে অ্যালোপ্যাথ ডাক্তাররা এক্স-রে করেন—সেই রকম ব্যবস্থা অঞ্চলে অঞ্চলে করুন যাতে হোমিওপ্যাথি ডাক্তাররা এর মাধ্যমে ভাল চিকিৎসা করতে পারে। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিল দাস :** মাননীয় সভাপতি মহাশয়, আমি বক্তৃতা শুনলাম জনতা দলের এবং ইন্দিরা কংগ্রেসের। তারা এই বিলটি কি সেটা জানেন কিনা আমার সন্দেহ আছে। এই বিলটি হচ্ছে যে হোমিওপ্যাথি যারা আগে চিকিৎসা করতেন তাদের কোনও সরকারি স্বীকৃতি ছিল না। ১৯৬৩ সালের আইন, এখন সেই আইনকে চালু করতে হলে যে রুলস লাগে সেটা ১৯৬৩ সালে তৈরি হয় এবং প্রথম হোমিওপ্যাথি ডাক্তারদের রেজিস্ট্রেশন করা হয়, তাদের কিছু কিছু অধিকার দেওয়া হয়। এই বিলে আছে যে এর পরে হোমিওপ্যাথি চিকিৎসা যাতে ভাল ভাবে হতে পারে তার জন্য কলেজ হবে। সেই কলেজের শিক্ষা পদ্ধতি কি হবে, সেখানে কি কি পড়ানো হবে এবং সেটাকে পরিচালনা করার জন্য একটা কাউন্সিল করা

হবে। এখন হোমিওপ্যাথি চিকিৎসায় ডাক্তাররা যাবে কি না, হোমিওপ্যাথি চিকিৎসায় ঔষধ পাওয়া যাবে কিনা—এগুলি এই বিলের আওতায় আসে না। এসব যদি বলতে হয় তাহলে বলুন পুর্ণাঙ্গ বিল আনুন। এই বিলে পুর্ণাঙ্গ বিলের কোনও প্রশ্ন আসে না। দ্বিতীয় কথা হচ্ছে, ওরা কোনও খবর রাখে না। এখানে বলা হয়েছে যে টাকা ফেরত যাচ্ছে। সেন্টার কত টাকা দিয়েছেন হোমিওপ্যাথি খাতে? এক পয়সাও না। দুটি খাতে টাকা দিয়েছেন—একটা হচ্ছে হোমিওপ্যাথির যে ছাত্ররা তাদের জন্য কোনও হোস্টেল নেই, এটাতে তারা একটা ম্যাচিং গ্রান্ট দিয়েছেন, ৩ লক্ষ ২৯ হাজার টাকা, সেটা আমরা এনেছি। আর একটা টাকা দিয়েছেন ডিগ্রি কলেজের বাড়ি ঘর তৈরি করার জন্য এবং সেই খাতে ২ লক্ষ ২৯ হাজার টাকা দিয়েছেন এবং সেটাও আমরা এনেছি। কাজেই টাকা ফেরত গেল কোথায়? কেন্দ্র কি টাকা দেন? কেন্দ্র টাকা দেন না। কেন্দ্রের কথা বলবেন না। তৃতীয় কথা হচ্ছে, আমাদের হোমিপ্যাথি চিকিৎসক যারা, তাদের দুই ভাবে নিয়োগ করা হয়। একটা হচ্ছে, যারা সরকারি কর্মচারী হিসাবে নিযুক্ত হন তাদের ন্যূনতম শিক্ষাগতগুণ হচ্ছে তারা ডিপ্লোমা পাশ। ডিগ্রি কোর্স চালু হয়েছে, পাশ করে বের হতে ৩ বছর লাগবে ইত্যাদি কথা ওরা বললেন। এটা ওরা জানেনা যে সেকেন্ড ইয়ার থেকে থার্ড ইয়ার চলছে, ডিগ্রি কোর্সের কোনও ছেলে পাশ করে বের হয়নি, ডিপ্লোমা কোর্সের যারা তারা পাশ করে বেরিয়েছে। বলাইবাবু বললেন যে অ্যালোপ্যাথি ডাক্তারদের সঙ্গে কোনও সমতা নেই। বামফ্রন্ট সরকার তাদের সমতা রেখেছে। তাদের মাইনে, যারা এম. বি. বি. এস. পাশ করেছে তাদের থেকে মাত্র ২৫ টাকা কম। ইন্দিরা কংগ্রেসের সময়ে ৪।। শত টাকা অ্যাড হক ছিল। আর বামফ্রন্ট দিয়েছে ৮।। শত টাকা। পঞ্চায়েতের মাধ্যমে যেটা সেটা কি ভাবে চলে তারা জানে না। পঞ্চায়েত থেকে প্রস্তাব আসে যে আমরা চ্যারিটেবল ডিসপেন্সারি করতে চাই, আমরা বাড়ি দেব, ঔষধ-এর খরচ দেব, পার্ট টাইম ডাক্তারদের টাকাটা আপনারা দিন, পার্ট টাইম কম্পাউন্ডারের টাকাটা আপনারা দিন। সেই পার্ট টাইম ডাক্তার কে হবে সেটাও তারা রেকমেন্ডেশন করে পাঠান এবং এটা সিলেকশন করার জন্য একটা কমিটি আছে। আমার আগে যে মাননীয় সদস্য বলেছেন, তিনি বললেন যে সেই কমিটিতে কে কে আছে? সেখানে ডাইরেক্টর অব হোমিওপ্যাথি আছেন, ডাইরেক্টর অব পঞ্চায়েত আছেন, অ্যাডভাইসারি যে কমিটি আছে তার সদস্য বি. এম. চক্রবর্তী আছেন, এবং সেই কমিটিতে স্বাস্থ্য দপ্তরের প্রতিনিধি আছেন। এরা সকলে মিলে সিলেকশন করেন এবং তারপর সেটা গ্রাম পঞ্চায়েতের কাছে পাঠিয়ে দেন, তারা নিয়োগ পত্র দেন। কাজেই এখানে গ্রাম পঞ্চায়েত নিয়োগ পত্র দেন, নেপোটিজম হচ্ছে ইত্যাদি এই সব প্রশ্ন কোথা থেকে আসে আমি জানি না। এবারে আমি বিলের যে ব্যাপারে আলোচনা করছি সেটা হচ্ছে রিনিউয়াল ফি। এটা উঠে যাওয়া উচিত কেন? আগে এটা কি পুরো উঠেছে? না পুরো উঠতে পারেনি, ফাঁক আছে। সেই ফাঁকের দিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নুতন যারা তারা ৮০ টাকা দিচ্ছেন। পুরানো যারা আছে, এই বিলের যে ল্যাঙ্গুয়েজ তাতে কিন্তু তারা রিনিউয়্যাল ফি দিয়ে থাকতে পারে না। দ্বিতীয় যে আবেদন রাখব তাতে আইনগত কোনও বাধা আছে কিনা আমি জানি না। ধরুন আমি ৮০ টাকা রিনিউয়্যাল ফি দিয়ে পুরণ করে ফেলেছি, সে ক্ষেত্রে আমাকে ৪৫ টাকা দিতে হচ্ছে না। সে ক্ষেত্রে আমাকে দিতে হচ্ছে—ধরুন ২৫ টাকা করে রিনিউয়্যাল ফি দিয়ে দিয়ে আমার ৮০ টাকা পুরণ হয়ে গেল। সে ক্ষেত্রে কিন্তু আমাকে ৪৫ টাকা দিতে হচ্ছে।

[4-30 — 4-40 p.m.]

সেক্ষেত্রে আবেদনটা আমি রাখব, যাদের ৮০ টাকা পূরণ হয়ে গেছে তাদের ক্ষেত্রে এটা মকুব করা যায় কি না, সেটা সরকার ভেবে দেখবেন। আপনারা সবাই জানেন, হোমিওপ্যাথি শিক্ষা পদ্ধতিতে তিন ধরনের চিকিৎসক আছেন। এক ধরনের চিকিৎসক হচ্ছেন, যারা কোনওদিন স্কুল বা কলেজে পড়েননি, যারা পাঁচ বছর প্র্যাকটিসের ভিত্তিতে রেজিস্ট্রেশন পেয়েছিলেন, তাদের রেজিস্ট্রেশন ১৯৬৯ সালে শেষ হয়ে গেছে। এখন দুই ধরনের ডাক্তার আছেন, এক ধরনের ডাক্তার যারা ডিপ্লোমা কোর্স পড়েন, আর এক ধরনের ডাক্তার যারা ডিগ্রি কোর্স পড়েন। ডিপ্লোমা কোর্সের চারটি কলেজ আছে এবং ডিগ্রি কোর্সের চারটি কলেজ আছে। কংগ্রেস আমলে হুট করে তারা ডিগ্রি কোর্স চালু করে দিয়ে গেলেন, কিন্তু ডিগ্রি কোর্সে কারা পড়াবেন, কলেজ করতে গেলে তারা মেশিনারিতে কি লাগে, হাসপাতালে কি লাগে, সেখানে মাস্টার কি লাগে, সেই সব জিনিস তারা ভাবলেন না। বিদায় হবার আগে ডিগ্রি কোর্স চালু করে দিয়ে চলে গেলেন। যেখানে ডিপ্লোমা কোর্সে ঠিক ঠিক ভাবে পড়ানো হচ্ছে না। ডিপ্লোমা কোর্সের কলেজগুলো যা রয়েছে, সেইগুলোকে ঠিক না করে, ডিগ্রি কলেজগুলো চালু করে দিয়ে বামফ্রন্ট সরকারকে অত্যন্ত অসুবিধার মধ্যে তারা ফেলে দিয়ে গেছেন। কংগ্রেসের সময় ছিল ডিপ্লোমা কোর্সে শতকরা ৭৫ ভাগ টাকা মাস্টারদের তারা দিতেন, আর হাসপাতালে পার বেড চার টাকা করে দিতেন। চার টাকায় কিছু হয় মাননীয় অধ্যক্ষ মহাশয়? আমাদের বামফ্রন্ট সরকার এসে কি করেছে? তারা ডিগ্রি এবং ডিপ্লোমাকে দুটো ভাগে ভাগ করে ডিগ্রি কলেজের মাস্টার মহাশয়দের ১০ পারসেন্ট এবং ঐ শিক্ষার সঙ্গে যারা জড়িত আছেন তাদের শতকরা ১০০ ভাগ টাকা বামফ্রন্ট সরকার দিলেন। হাসপাতালগুলোতে আগে চার টাকা পার বেড ছিল সেটা বাড়িয়ে তারা সাড়ে চার হাজার টাকা বরাদ্দ করেছেন পার ইয়ার। শুনলে অবাক হয়ে যাবেন, এই বক্তৃতা যারা দিলেন তাদের আমলে গ্রাম পঞ্চায়েতে মাত্র একটা ডিসপেন্সারি ছিল আর আমরা দুই আড়াই বছরে বাড়িয়ে একে ১৯ করেছি। খুব বেশি ব্যড়াতে পারিনি। ওদের আমলে হোল টাইম ডাক্তার যারা, তাদের সংখ্যা ছিল ১১২ এবং মাসে ৪৫০ টাকা করে দিতেন। আমাদের আমলে সেটা ৮৫০ টাকা হয়েছে এবং ১১২-র জায়গায় ১৮৪ হয়েছে। আর একজন বললেন হোমিওপ্যাথিক ডাক্তাররা গরিব লেখাপড়া জানে না, তাদের কোনও স্ট্যাটাস নেই। হোমিওপ্যাথির উন্নতি যারা চান, তাঁরা হোমিওপ্যাথি ডাক্তারের স্ট্যাটাস, অ্যালোপ্যাথি ডাক্তারের যে স্ট্যাটাস, সেটা ইকোয়াল চান। আমরা ইকোয়ালের স্বীকৃতি দিয়েছি। অনেকে বলেন, এখানে একটা হোমিওপ্যাথি কলেজ করুন না, কেন এখানে একটা হোমিওপ্যাথি কলেজ করলেন না, ওখানে একটা ফুল ফ্লেজেড কলেজ করলেন না কেন? হোমিওপ্যাথি একটা ফুল ফ্লেজেড কলেজ করতে অ্যালোপ্যাথি কলেজের চেয়ে বেশি খরচ পড়ে। কারণ তাদের অ্যানটমি পড়তে হচ্ছে, তাদের সমস্ত সাবজেক্ট পড়তে হচ্ছে, তার উপর গায়নাকলজি, ফার্মাকলজি পড়তে হচ্ছে তার উপর তাদের মেটেরিয়ামেডিকা পড়তে হয়। ব্যাঙের ছাতার মতো কলেজগুলো তারা তৈরি করেছে, কিন্তু সেইগুলোকে কি করে রক্ষা করা হবে, সেই ব্যাপারে তারা কিছু চিন্তা করেননি। যার ফলে সমস্ত দায় দায়িত্ব বামফ্রন্ট সরকারের উপর পড়েছে। আজকে বামফ্রন্ট সরকার হিমসিম খেয়ে যাচ্ছে, যেখানে ১৩ লক্ষ টাকা বরাদ্দ ছিল, সেখানে দু কোটি টাকা করতে গেলে—তা করা

যায় না। একটা সামঞ্জস্যপূর্ণ বাজেট আনতে হবে তো। আমাদের বামফ্রন্ট সরকার সেই জিনিস করবার চেষ্টা করছেন। রিভাইজড বাজেটে হোমিওপ্যাথি খাতে যে বাড়তি টাকা ধরা হয়েছে ১৩ লক্ষ টাকা থেকে বাড়িয়ে ১ কোটি ৫৪ লক্ষ টাকা করতে চেয়েছিলাম কিন্তু আমাদের সরকারের অর্থনৈতিক অবস্থা ঠিক না থাকায়, এই টাকা কাটতে হয়েছে, হোমিওপ্যাথি থেকে কিছু টাকা কাটতে হয়েছে। পশ্চিমবাংলার অর্থনৈতিক দুরবস্থার জন্য তার থেকে টাকা কাটতে হয়েছে। এডুকেশন থেকে টাকা কাটতে হয়েছে, রিলিফ থেকে টাকা কাটতে হয়েছে, সমস্ত বাজেট থেকে টাকা কাটতে হয়েছে। সুতরাং এই কথা বলে কোনও লাভ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা অনারারি ডিগ্রি, ডি. এম. এস. চালু করলেন। একটু দেখে শুনে, যারা একটু ভাল থাকবে তাদের অনারারি এম. ডি. এস. দিয়ে দাও, তাহলেই তারা ডিগ্রি কলেজে পড়াতে পারবে। কিন্তু তারা ডিগ্রি কলেজে পড়াবে কি করে? ডিগ্রি কলেজে পড়াবার উপযুক্ত শিক্ষক তৈরি করার কথা ছিল, সেই শিক্ষক তৈরি না করে তারা ডিগ্রি কলেজগুলোকে চালু করে দিলেন।

বর্তমানে সরকার যে পদ্ধতি গ্রহণ করেছে সেই পদ্ধতিকে আমি পূর্ণ সমর্থন করি। সেই পদ্ধতিটি কি? ডিগ্রি কলেজগুলিকে এক এক করে সরকার অধিগ্রহণ করবে। সল্টলেকে একটা জায়গা দেখে সেখানে একটা সরকারি কলেজ হবে, কুচবিহারে একটা সরকারি ডিগ্রি কলেজ হবে। মেদিনীপুরে একটা ডিগ্রি কলেজ আছে, কিন্তু সেটা যে দালানে আছে সেখানে সেটা চলতে পারে না, একটা বাড়ির জন্য চেষ্টা করা হয়েছে, সেখানে একটা বাড়ি পাওয়া গেছে, মেদিনীপুরের ডিগ্রি কলেজটিকে টেক ওভার করে সেই বাড়িতে নিয়ে যাওয়া হবে। ক্যালকাটায় ডি. এম. দে কলেজকে মিলিয়ে নিয়ে সল্টলেকে কলেজ করা হবে। মহেশ ভট্টাচার্য কলেজকে নতুন দালান করার জন্য টাকা দেওয়া হয়েছে। এগুলিকে টেক ওভার করে ঠিক ঠিকভাবে চালাবার সরকার চেষ্টা করছে। তবে এর মধ্যে গাফিলতি আছে, দোষ আছে, ত্রুটি আছে, রেডটেপিজম আছে, ফাইল চলাচলে দোষ আছে, দেরি হয়, আমলারা যেভাবে চলেন তাতে দেরি হয়। আমরা যেভাবে চাই আমলারা সেই ভাবে চলেন না, যার ফলে কাজে বিঘ্ন দেখা দেয়, তারা বিঘ্ন সৃষ্টি করেন, ফলে সময়মতো কাজ হয় না। তারপর আর একটা অসুবিধা হচ্ছে ডিপ্লোমা কলেজগুলিকে নিয়ন্ত্রণ করার কারও ক্ষমতা নেই। নিয়ন্ত্রণ করার ক্ষমতা না থাকার আইন কে করেছিল? কংগ্রেস(ই)-র পক্ষে যিনি বক্তৃতা দিলেন, তাদের যখন সরকার ছিল তখন সেই সরকার এটা করেছিল। আমরা বহু দিন আগে বলেছিলাম এগুলিকে নিয়ন্ত্রণ করতে হবে। ছাত্র ভর্তির ব্যাপারে ডোনেশন নেওয়া চলবে না, কাউন্সিল নয় সরকার কমিটি করে দেবে সেখানে তারা সিলেকশন করবে, যেমন অ্যালোপ্যাথিক কলেজগুলিতে করে তেমনি হোমিওপ্যাথিক ডিপ্লোমার ব্যাপারে ভর্তির দায়িত্ব সরকারকে নিতে হবে এবং সেই সঙ্গে ডিগ্রি কলেজেও সেই নিয়ম চালু করতে হবে। আজকে সরকারকে টেক ওভারের জায়গায় যেতে হবে, তা না হলে কলেজগুলিকে ভিত্তি করে যে দুর্নীতি বাসা বেঁধেছে তাতে নানা জিনিস সৃষ্টি হচ্ছে। সেই সমস্ত জিনিসকে দমন করতে হলে কিছু টাকার দায়দায়িত্ব নিতে হবে। তা না নিয়ে হোমিওপ্যাথিক সম্পর্কে চিৎকার করলে ওখানে গণ-টোকাটুকি চলবে সেদিকেই ছাত্ররা যাবে এবং সেখানে যদি তা বন্ধ করতে যান তাহলে কাউন্সিল অফিস তারা ভাঙচুর করবে। এই জিনিস হবে, এই জিনিস করবার জন্য ইন্দিরা

কংগ্রেসের লোকেরা অত্যন্ত প্রত্যাশী। কারণ এটা কি করে করতে হয় তার শিক্ষা ওরা ওদের পলিটিক্যাল ক্লাসে প্রথম দিনই দেন। সুতরাং সেই শিক্ষা ওরা পৌছে দিতে পারবেন। সুতরাং নিয়ন্ত্রণ করতে হলে দায়-দায়িত্বও গ্রহণ করতে হবে। অথচ নিয়ন্ত্রণ না করার ফলে কি হচ্ছে? কলেজগুলি হিসাব দিচ্ছে, তাতে আমরা দেখছি যে, তারা বলছে শিক্ষকদের খাতে আমরা তিন কোটি টাকা পাচ্ছি, কিন্তু আমাদের খরচ ৩ কোটি ৫০ লক্ষ টাকা। আমরা সেই ফাঁক বোজাবার চেষ্টা করেছি। কিন্তু তারপর দেখছি সরকারের কোনও অনুমতি না নিয়েই তারা শিক্ষকদের অ্যালাউন্স বাড়িয়ে দিচ্ছে। সরকারের অনুমতি না নিয়ে অ্যালাউন্স বাড়ায় তাহলে তার জন্য কি সরকার দায়ী? সেই দায়িত্ব কি সরকার নিতে পারে? সুতরাং এ জিনিস চলতে পারে না, একে নিয়ন্ত্রণ করা দরকার। তা না হলে শিক্ষা ব্যবস্থার উন্নতি করা সম্ভব নয়, শিক্ষা পদ্ধতিতে সুষ্ঠু ব্যবস্থা আনা সম্ভব হবে না। শেষ যে কথাটি বলে আমি আমার বক্তব্য শেষ করব, সেটা হচ্ছে হোমিওপ্যাথিকের স্ট্যাটাস সম্বন্ধে যতই বক্তৃতা দিই না কেন, তাদের মনের মধ্যে একটা হীনমন্যতা আছে। গরিব ঘরের ছেলেরা এখান থেকে পাশ করছে, তারা সাধারণত রিক্সায় যাবে বা পায়ে হেঁটে যাবে, কিন্তু তা বলে তারা একবারও রেজিস্ট্রেশন ফি দেবে না, তা তো হতে পারে না। অ্যালোপ্যাথিকদের মতো সম-মর্যাদা পেতে চায় এবং সেই সম-মর্যাদা যাতে তারা পেতে পারে তার জন্য ব্যবস্থা করতে হবে, লক্ষ্য রাখতে হবে, অথচ রেজিস্ট্রেশন ফ্রি কম হবে এই যুক্তি চলতে পারে না। আজকে আমরা ঠিক ঠিকভাবে কলেজগুলি গড়তে চাই, সেই জন্য সমস্ত দিক থেকে সামগ্রিক উন্নতির জন্য যা যা দরকার তা করতে হবে। সেজন্য কোটি কোটি টাকা-র দরকার এবং সরকার নিশ্চয়ই তা করবে, কিন্তু ধীরে ধীরে করবে, আগামী যে স্কীমগুলি আছে সেই স্কীমগুলির মাধ্যমে আস্তে আস্তে করবে। সেই সঙ্গে সভাপাল মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই যে, আমলারা বড় ধীরে ধীরে চলে, ডাইরেক্টর, সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারি, অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি, ফিনান্স ইত্যাদি করে করে অত্যন্ত দেরি করে। যার ফলে আজকে সাঁইথিয়া কলেজে মন্ত্রী মহাশয়ের অনুমতি থাকা সত্ত্বেও তাদের এক লক্ষ টাকা দেওয়ার কথা, কিন্তু ৩১শে মার্চের মধ্যে সেই টাকা সেখানে পৌছয়নি।

[4-40 — 4-50 p.m.]

খড়্গাপুর কলেজ এবং সাঁইথিয়া কলেজ টাকা পেল না। আমি ৩ দিন আপ্রাণ চেষ্টা করলাম, যে টাকা দেওয়ার কথা হয়েছে সেই টাকা দেওয়া যায় কিনা তারজন্য চেষ্টা করলাম। ফাইল বিভিন্ন ডিপার্টমেন্টে আটকে থাকার জন্য টাকা পেল না। শিক্ষক এবং ছাত্ররা টাকা পাওয়ার যে আশ্বাস পেল সেই টাকা পেল না কেন—আপনি তার কি জবাব দেবেন? সল্টলেকে স্টেট হোমিওপ্যাথিক কলেজ স্থাপন করার জন্য যে টাকা ধরা হয়েছিল. তা কেন আটকে আছে সেটা আপনাকে ভাবতে হবে। ডি. এন. দে ডিগ্রি কলেজ এবং ক্যালকাটা মেডিক্যাল কলেজ এই দুটি নাম থাকা সত্ত্বেও ইন্ট্রিগেটেড এডুকেশন সিস্টেম চালু করার কথা হয়েছিল। কিন্তু কেন সেই ইন্ট্রিগ্রেটেড সিস্টেম চালু হল না? ডি. এম. এস কলেজগুলি কন্ট্রোল করার ব্যাপারে রুলস অ্যান্ড রেগুলেশন কেন এখনও হল না? কল্যাণীতে হারবেরিয়াম করার জন্য জায়গা আছে, সেই হারবেরিয়াম চালু হল না কেন? কোথায় আটকাচ্ছে? আপনি জানেন, আপনি এটা স্বীকার করেছেন, এ ব্যাপারে আপনার সাথে কথা বলেছি। ফিনান্সিয়াল

ডিফিক্যালটিস দেখা দেওয়ায় চিফ মিনিস্টারের সাথেও কথা বলেছি। ফিনান্স মিনিস্টারের সাথে কথা হয়েছে। যে সিদ্ধান্ত করা হয়েছিল তা চালু হল না কেন? এগুলি আপনাকে ভাবতে হবে এবং দেখতে হবে। কার কাছে গিয়ে আটকে থাকছে, কোনও আমলাদের কাছে গিয়ে আটকে থাকছে—সেটা আপনাকে দেখতে হবে। সুতরাং আপনি যতই ভাল কাজ করার কথা বলুন না কেন, হোমিওপ্যাথি সিস্টেম অফ এডুকেশন, হোমিওপ্যাথি সিস্টেম অফ মেডিসিন এবং তার চিকিৎসা ব্যবস্থার যদি উন্নতি করতে হয়, তার যদি উন্নয়ন করতে হয় সামগ্রিকভাবে তাহলে আপনাকে এইসব দেখতে হবে। কংগ্রেস তো শেষ করে দিয়ে চলে গেছে, কংগ্রেস কিছুই করেনি, সেই কংগ্রেসের নষ্ট করা জিনিস যদি ঠিকভাবে তৈরি করতে চান তাহলে ডিপার্টমেন্টকে আলাদা করতে হবে, তার ডেপুটি সেক্রটারি, অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি আলাদা নিয়োগ করতে হবে। ডাইরেক্টরেট অফিসকে আপনাকে শক্তিশালী করতে হবে যদি এই কাজগুলি করতে চান। তা না হলে বিভিন্ন দিক হতে চিৎকার হবে এবং এই চিৎকার বন্ধ করতে হলে আপনার ডিপার্টমেন্ট থেকে যে উদ্যোগ নেওয়া দরকার সেই উদ্যোগ নিতে হবে। আপনি হোমিওপ্যাথি ডাক্তারদের একটা লজ্জার হাত থেকে নিষ্কৃতি দিয়েছেন, তাদের মর্যাদা দিয়েছেন—সেইজন্য আন্তরিক অভিনন্দন জানাচ্ছি পশ্চিমবঙ্গের সমস্ত হোমিওপ্যাথি ডাক্তারদের পক্ষ থেকে। আর একটি কথা বলব, যারা রিন্যুয়াল ফি সহ ৮০ টাকা জমা দিয়েছে তারা যাতে ৪৫ টাকা থেকে মুক্তি পেতে পারে সেটা আপনি দেখবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, বিধানসভার বাইরে ৪০০ থেকে ৫০০ হোমিওপ্যাথিক কলেজের ছাত্র-ছাত্রীরা এসে উপস্থিত হয়েছে। তারা স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে চান এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে চান। তাদের দাবি হচ্ছে সমস্ত হোমিওপ্যাথিক কলেজগুলিকে জাতীয়করণ করতে হবে এবং এছাড়া অন্যান্য দাবিও আছে। তারা এখানে দুপুরবেলা থেকে বসে আছেন। আমি অবশ্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলতে পারছি না কারণ তার এখনও প্রথম বিলটা বাকি আছে এবং আরও একটা বিল আছে। যদি অন্য কোনও মন্ত্রী ছাত্র-ছাত্রীদের কাছে গিয়ে কিছু ভরসা দেন তাহলে ভাল হয়। সেইজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার যারা আছেন তাদের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় সভাপাল মহাশয়, এখানে বেশ কিছুক্ষণ ধরে আলোচনা হল এবং অনেক কিছু বললেন। আমি আগেই যখন সংশোধনী বিলটিকে বিবেচনার জন্য উত্থাপন করি তখন খুবই সংক্ষেপে একটা কথা বলেছিলাম সেটা হচ্ছে এই যে যারা হোমিওপ্যাথি চিকিৎসক, তারা যাতে মর্ডান মেডিসিনের চিকিৎসকদের মতো মর্যাদা পান সেইদিকে তাকিয়ে রেনিউয়াল ফিয়ের ব্যবস্থা করা হয়েছে। আইনগত জটিলতা আছে, সেটা একটু বলে নিই যারা ঐ ৫ বছর অন্তর অন্তর রেনিউয়াল ফি দিয়ে আসছেন এবং দিতে দিতে সেটা খানিকটা অধিকারের ভিতর এসে পড়েছে তাদের, সেইজন্য বিলটিকে একটু অন্যভাবে সংশোধন করতে হচ্ছে। সেটা হচ্ছে মূলত যারা চাইবেন যে ঐ ৫ বছর অন্তর অন্তর রেজিস্ট্রির দিকে যাবেন না, সারা জীবনে একবার মাত্র রেজিস্ট্রিভুক্ত করে নেবেন তা তারা করতে পারবেন, এই জন্য জিনিসটিকে রাখা হয়েছে। একটা চালু ব্যবস্থাকে নূতন ব্যবস্থার দিকে নিয়ে যেতে হলে তখন ঐ ডাক্তারদের ব্যক্তিগত ইচ্ছা এবং অভিপ্রায়ের উপর

জিনিসটার অনেকখানি নির্ভর করে। তা না হলে কোর্ট, কাছারি, মামলা, মোকর্দ্দমা, এই সব জিনিস হয়ে যায়। এখানে অনেকে বলেছেন যে ঐ মডার্ন মেডিসিনের যারা ডাক্তার তাদের রেজিস্ট্রেশনের জন্য ২০ টাকা প্রভিসনাল রেজিস্ট্রেশন ফি দিতে হয়, আর ৬০ টাকা ফাইনাল রেজিস্ট্রেশন ফি দিতে হয়, সব ক্ষেত্রেই এটা প্রযোজ্য হয়ে যায়। আয়ুর্বেদের ক্ষেত্রেই হোক, আর হোমিওপ্যাথির ক্ষেত্রেই হোক যেসব শিক্ষকরা প্র্যাকটিস করেন তাদেরও এই দাবি যে মডার্ন মেডিসিনের ক্ষেত্রে যা হয় সারা জীবনে ঐ একবার রেজিস্ট্রেশন করেন, ৫ বছর অন্তর অন্তর এটা আয়ুর্বেদ বা হোমিওপ্যাথির ক্ষেত্রে চালু থাকবে এই নিয়মটাতে ঐসব চিকিৎসকদের ছোট করা হচ্ছে এই ধরনের মনোভাব তাদের মধ্যে আসে, এবং আসাটা স্বাভাবিক এবং সেটাই দীর্ঘ দিন ধরে চলে আসছে। যখন এই মন্ত্রিসভা হয়নি তার আগের থেকে এই ডিমান্ড বিভিন্ন চিকিৎসক সমিতির তরফ থেকে করা হয়েছে বিভিন্ন মিটিংয়ে, মিছিলে। তারা তাদের কথা জানিয়েছেন। সুতরাং বহু দিক বিবেচনা করে আইনজ্ঞদের পরামর্শ নিয়ে আমরা বলছি যে একবার রেজিস্ট্রেশন করা হলে আর রেজিস্ট্রি করতে হবে না এই জায়গায় এসেছি। একবার নামটা তালিকাভুক্ত হওয়া তাদের ব্যক্তিগত অভিপ্রায় এর উপর নির্ভর করবে। সারা জীবন একটা ফি দেবেন না ৫ বছর অন্তর অন্তর রেনিউয়াল ফি দিয়ে চলবেন। এই হল ব্যাপার, আমরা তাদের বলছি তারা কি চাইবেন, একবার সারাজীবনে রেজিস্ট্রেশন করাবেন, না বার বার রেনিউ, রেজিস্ট্রি করে নবীকরণ করে যাবেন? যারা একবার করাতে চান তাদেরকে ঐ ৮০ টাকা দিতে হবে এবং যারা বার বার নবীকরণের জায়গাতে যেতে চান সে ক্ষেত্রে তাদের ৪৫ টাকা দিতে হবে এটাই বলা হয়েছে। যারা সমালোচনা করছেন যদি বুঝে করে থাকেন তা হলে কিছু বলার নেই, না বুঝে করলে এবার সন্তুষ্ট হবেন।

[4-50 — 5-00 p.m.]

এই সম্বন্ধে আলোচনা করতে গিয়ে অনেক প্রশ্ন উঠেছে জয়কেশবাবু থেকে আরম্ভ করে—নলিনীবাবু—নিখিল দাস মহাশয় অনেকেই আলোচনা করেছেন। সুতরাং খুব বেশি নূতন করে বলার প্রয়োজন নেই। বলা হয়েছে যে, কেন একটা পূর্ণাঙ্গ বিল আনেননি। হোমিওপ্যাথি সম্পর্কে একটা পূর্ণাঙ্গ বিল আনতে গেলে আরও বেশি ভাবার দরকার আছে। আপনারা সবাই জানেন এখনও পর্যন্ত হোমিওপ্যাথি পরিষদকে পুনর্গঠিত করতে পারিনি নির্বাচনের ভিত্তিতে। এই হাউসে সে সম্পর্কে কিছু কিছু সমালোচনাও শুনতে হয়েছে, কেন পারিনি সে সম্পর্কে আলোচিত হয়েছে। সুতরাং হোমিওপ্যাথিক পরিষদ বসুক এবং হোমিওপ্যাথি সংক্রান্ত যে আইন আছে সেই আইনের বিভিন্ন দিক তারা বিচার বিবেচনা করুন কি ভাবে সংশোধন আনতে হবে না আনতে হবে তারা সে সম্বন্ধে পরামর্শ দেবেন। আমি নিজেও মনে করি এবং আগেও মনে করতাম এবং বোধ হয় এদিক ওদিকে যারা আছেন তারাও মনে করেন যে অনেক জায়গায় এর সংশোধনের দরকার আছে যদি নাকি হোমিওপ্যাথিকে তার নিজের পায়ে দাঁড় করাতে হয়। কিন্তু সেটা ঠিক এই বিলের সংশোধন আনার সময় প্রাসঙ্গিক হল না। সুতরাং প্রাসঙ্গিক বর্জিত যে আলোচনা সেই আলোচনার মধ্যে আমি যেতে চাই না বা জবাব ও দিতে চাই না। কিন্তু কয়েকটি ব্যাপারে বিরোধীপক্ষ থেকে বলা হয়েছে যে হোমিওপ্যাথির ক্ষেত্রে কিছুই করা হয়নি এর জবাব নিখিলবাবু দিয়েছেন আরও অনেকে দিয়েছেন, আমি তার মধ্যে যাচ্ছি না। আমি এটুকু বলতে চাই যে, যারা চিকিৎসক তাদের

ক্ষেত্রে আগে যে অ্যাড-হক বেতন আছে সেই অ্যাড-হক বেতন আমরা তুলে দিয়েছি, যারা পি. এস. সি.-র নির্বাচিত চিকিৎসক তাদের ক্ষেত্রে ৪২৫-৮২৫ এই স্কেলে নিয়ে এসেছি। তারা সবাই খুশি। তার সঙ্গে নন প্র্যাকটিসিং অ্যালাউন্স ৭৫ টাকা এবং অ্যাডমিনিস্ট্রেটিভ পে ৫০ টাকা করা হয়েছে, এ ছাড়া মাগ্নি ভাতা ইত্যাদি আছে। কিন্তু এগুলি আগে ছিল না। কম্পাউন্ডারদের ক্ষেত্রে ওদের দরদ উথলে উঠল। রহমন সাহেব বোধ হয় লজ্জায় উঠে গেছেন। একটা কথা বলতে হয় তাই বলেই খালাস কিন্তু তার জবাব শোনার মতো ধৈর্য বা মানসিকতার দারুণ অভাব। যা হোক সেই কম্পাউন্ডারের ক্ষেত্রে আমরা মডার্ন মেডিসিনের কম্পাউন্ডারদের সঙ্গে একই স্কেলে নিয়ে এসেছি অর্থাৎ ২৩০-৪২৫ এই স্কেলে নিয়ে এসেছি। মাননীয় সভাপাল মহাশয়, আপনি ইতিমধ্যে শুনেছেন যে, বি. এম. এস. কলেজে টিচার ও নন টিচিং স্টাফের বেতন আগে শতকরা ৭০ ভাগ দেওয়া হত এখন আমরা তা সবই দিচ্ছি। বি. এম. এস. সম্পর্কে বহু আলোচনা হয়েছে, সেখানে অরাজকতা চলেছে—দুর্নীতির আড্ডাখানায় পরিণত হয়েছে, কিন্তু উপায় নেই। সেখানে যে সমস্ত শিক্ষক ও ছাত্র তারা সব পচে যে গেছে সেই ধরনের শিক্ষক বা ছাত্র নয় সেই জন্য আমাদেরও কিছু দায়িত্ব নিতে হয়েছে। শতকরা ৭৫ ভাগ শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের বেতনের দায়িত্ব আমরা নিয়েছি। এ ছাড়া কোনও উপায় নেই। আপনারা বিচার করে দেখবেন সেটা ভাল কি মন্দ। আগে শিক্ষা সংক্রান্ত ব্যাপারে হাসপাতাল ছিল না, একটা হাসপাতাল ছিল যেটাকে ন্যাশনাল বলতে পারেন ওটা ছাড়া একটাও শিক্ষণ হাসপাতাল ছিল না। আগে প্রতি বেডের জন্য ৪ টাকা দিনে দেওয়া হত সেই জায়গায় আমরা প্রতি বেডের জন্য বছরে ৪ হাজার টাকা করেছি এই সরকার আসার পর থেকে। মাননীয় সভাপাল মহাশয়, আমরা যে খুব বেশি স্টেট হোমিওপ্যাথি ডিসপেনসারির সংখ্যা বাড়িয়েছি তা নয়। অর্থনৈতিক দুরবস্থার কথা নিখিলবাবুও বলেছেন আমি সে সম্বন্ধে পুনরায় বলছি না আমরা যখন আসি ১১২টা ডিসপেনসারি ছিল আমরা সেই ধরনের আরও ৭২টা ডিসপেনসারি বাড়িয়েছি—মোট এখন ১৮৪টা ডিসপেনসারি চলছে। পঞ্চায়েত সম্পর্কে এত বিরাগ কেন আমি তা বুঝতে পারছি না, এর আগে এই নিয়ে বিরাগের কথা শুনিনি, গ্রাম পঞ্চায়েতের কথা কংগ্রেসিরা বলতেন, কিন্তু তাদের সময় পঞ্চায়েতের হাতে কয়টা ডিসপেনসারি ছিল? মাত্র ১টা ছিল। আমরা ১৮৯টা বাড়িয়েছি—মোট এখন হয়েছে ১৯০টা। পঞ্চায়েতে এরজন্য আমরা ৩ লক্ষ টাকা ধরে রেখেছি। পঞ্চায়েত যেমন যেমন ডিসপেন্সারি করতে চাইবেন—তেমনি কম্পাউন্ডারদের বেতন বাবদ অ্যাড হক পার টাইম হিসাবে যা প্রাপ্য আমরা সেইভাবে দিয়ে আসব। এই ১৯০টা ডিসপেন্সারি তাদের ডাক্তারদের জন্য ও কম্পাউন্ডারদের জন্য পার টাইম হিসাব বেতন দিয়ে আসছি ২৫০ ও ১৫০ টাকা করে। গভঃ অর্ডার বদলে গেল সেইজন্য মহা চিন্তায় ওরা পড়ে গেছেন। ওরা সরকারি অফিসার সম্পর্কে নানা সমালোচনা করেন, কিন্তু নির্বাচিত পঞ্চায়েতের হাতে তো ছেড়ে দেওয়া হয়েছে। তাতে গভঃ অর্ডার চেঞ্জ হলেই কি সব বাতিল হয়ে গেল? পঞ্চায়েতকে বলা হয়েছে তোমরা ডিসপেন্সারি কর আমরা টাকা দেব। তোমাদের ডাঃ ও কমপাউন্ডারের টাকা দেব তোমরা টাকার কি ভাবে সদ ব্যবহার করছ সেটা দেখে। আমরা তোমাদের টাকা দেব। মাননীয় সভাপাল মহাশয়, এতে অন্যায় তো কিছু হয়নি বরং ন্যায় সঙ্গত ও যুক্তি সঙ্গত হয়েছে। গ্রামের জনজীবনের সঙ্গে যুক্ত যারা পঞ্চায়েতের প্রতিনিধি হয়ে তারা সেখানে আছেন, সুতরাং তারা গ্রামের চিকিৎসার সুযোগ কিভাবে ব্যবহৃত হবে সেটা তারাই ভাল

ভাবে বিবেচনা করবেন। এখানে রাইটার্স বিল্ডিং এ বসে সেটা ঠিক করা যায় না। ওরা যে ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলেন সেটাই তো করা হয়েছে। আর একটা কথা বলছি ভাল হয়েছে হোমিওপ্যাথি—অ্যালোপ্যাথির সম পর্যায় পেল না। এরজন্য কংগ্রেসি সদস্যরা হা-হুতাশ করেছেন। কিন্তু আমরা এসে দেখলাম কংগ্রেসি আমলে বাজেটে কত টাকা ছিল—না ১৩ লক্ষ টাকা। এখন সেটা অনেক বাড়ানো হয়েছে—এবং অন্য হেড থেকে টাকা এনে আমরা হোমিওপ্যাথি ও আয়ুর্বেদের ক্ষেত্রে টাকা বাড়িয়েছি। মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি যে, এবারের যে বাজেট তাতে দেড় কোটি টাকা ধরা হয়েছে হোমিওপ্যাথির খাতে। একেবারে বাজেট প্যাটার্ন তুলে দিতে পাচ্ছি না। কিন্তু আয়ুর্বেদ—হোমিওপ্যাথি, ইউনানি এই সমস্ত ও অন্যান্য দিকে ইন্ডিয়ান সিস্টেম অফ মেডিসিন যা আছে তাদের একাবারে মডার্ন মেডিসিনের পাশাপাশি নিয়ে আসতে পারা যাবে এটা হতে পারে না।

[5-00 — 5-10 p.m.]

তার মধ্যেই যতখানির করা সম্ভব সেই চেষ্টা করা হচ্ছে। নিখিলবাবু কতগুলি সত্য কথা বলেছেন যে মন্ত্রীর সদিচ্ছা থাকলেও সব জিনিস হয় না। এত আইনগত, বিধি বিধানগত দীর্ঘসূত্রতা ইংরেজ আমল বলুন, কংগ্রেস আমল বলুন সেটা থেকেই গেছে। কোনও একটা কাজ নর্মালি যেটা ১ দিনে হওয়া উচিত সেটা অনেক সময় ১০০ দিনেও হয় না। এটা ওদের কাছ থেকেই আমরা পেয়েছি এবং এইজন্য কাজে দেরি হচ্ছে। যারা প্রশাসনে বিভিন্ন জায়গায়, বিভিন্ন স্তরে রয়েছেন গতানুগতিকতা তাদের প্রভাবিত করেছে। যে কাজ এখনই হতে পারে সেই ফাইল ফেলে রাখা, যখন তাগিদ হবে তখন ফাইল ধরব এই হচ্ছে তাদের মনোভাব। এই যে নির্জীব জটিল জালের কথা বললাম যার মধ্যে পুরানো মেশিনারি খুড়িয়ে খুড়িয়ে চলছে সেখানে আমলা খানিকটা প্রাণশক্তি আনার চেষ্টা করছি। এদের আমলে কাজ তো এগুতই না, এখন সে কাজ এগুচ্ছে এবং সেকথা দেশবাসী ভোলেনি এবং ভুলবেও না। মাননীয় সভাপতি মহাশয়, উইথ দিজ ওয়ার্ডস আই বেগ টু মুভ দ্যাট বিল বি টেকেন ইনটু কন্সিডারেশন।

The motion that the Bill be circulated for the purpose of eliciting public opinion thereon by the next Session of the Assembly, 1980, was then put and lost.

The motion of Shri Nani Bhattacharyya that the West Bengal Homoepathic System of Medicine (Second Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and preamble**

The question that clauses 1 to 3 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nani Bhattacharyya :** Sir, I beg to move that the West Bengal Homoeopathic System of Medicine (Second Amendment) Bill. 1980, as settled in the Assembly, be passed.

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সমর্থন করেছি কারণ এই হোমিওপ্যাথি ডাক্তারদের উপর এতদিন অন্যায় অবিচার করা হচ্ছিল এই বিলের দ্বারা তার প্রতিকার কারা হচ্ছে সেইজন্য আমি সমর্থন করেছি এবং মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়েছি। আমি হোমিওপ্যাথি চিকিৎসার সমস্যা সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। নিখিলবাবু এখানে বলতে বলতে বললেন যে জনতা পার্টির এই বিলটাকে দেখেননি, তিনি আরও বললেন রিনিউয়াল সম্পর্কে বলতে গিয়ে একটা বাজেট বক্তৃতা দিলেন। আমি যে মূল কথাটা বলেছিলাম এর আগে নিখিলবাবু সেটা এড়িয়ে চলে গেলেন, সেটা হচ্ছে যখন কাউন্সিল গঠন হয়েছিল সেই সময় উনি সবচেয়ে বেশি মুখর ছিলেন এবং তিনি বলেছিলেন এটা অগণতান্ত্রিক, এটা হতে পারে না এবং ১৯ জনের মধ্যে ১১ জনই হচ্ছে এর বিরোধী। এই ভাবে তখন তিনি বলেছিলেন। কিন্তু আজকে যখন আমি এই প্রশ্নটি তুললাম উনি সেই অ্যাডহক কমিটির চেয়ারম্যান হয়ে বসে আছেন, এই সম্বন্ধে একটি কথাও তুললেন না, কেবল একটি কথা বলে গেলেন যে আমরা কিছু বুঝি না। আমি বলেছি সমস্ত নমিনেটেড মেম্বার নিয়ে এটা কতদিন চলবে। এই যে অ্যাড-হক কমিটি—গণতন্ত্রের কথা ওনারা বেশি বলেন, সেই অ্যাডহক কমিটি ১৯৭৮ সালে গঠন করা হয়েছিল কেন এতদিন ধরে চলছে, আপনারা কেন সময় পেলেন না নির্বাচন করার জন্য। যদি মনে করে থাকেন যে সব জায়গায় দুর্নীতি চলছে, অব্যবস্থা চলছে—যতক্ষণ পর্যন্ত এই কাউন্সিলকে গঠন করতে না পারছেন ততক্ষণ দেখাশোনা তত্ত্বাবধানের দায়িত্ব কার? কারণ আপনি নিতে পারবেন না, মিনিস্টার নিতে পারবেন না, অন্য কেউ নিতে পারবেন না সেই ডিপার্টমেন্টকে চালাবার, ডিপার্টমেন্ট কাকে নির্দেশ দেবেন, কাউন্সিলকে দেবেন, আমি মনে করি অবিলম্বে ঐ অ্যাডহক কমিটির অবসান ঘটিয়ে যাতে তাড়াতাড়ি নির্বাচন হয় তার ব্যবস্থা করবেন, দ্বিতীয় কথা পঞ্চায়েত সম্পর্কে পঞ্চায়েতের প্রধানদের খাম খেয়ালির উপরে একজন ডাক্তারের ভবিষ্যত নির্ভর করছে। উনি টাকার প্রশ্ন এনেছেন, টাকার প্রশ্ন নয় এটা হচ্ছে অ্যাপয়েন্টিং অথরিটি। নিখিলবাবু বললেন যে তারা আমাদের কাছে আবেদন করবে আমরা ডাক্তার দেব, মন্ত্রী মহাশয় বললেন কাউন্সিল নির্বাচিত প্রতিনিধি, তারা তত্ত্বাবধান করলে দোষটা কি। আমি তা বলছি না কিন্তু অনেক জায়গায় দেখছি ঐ পঞ্চায়েতের সঙ্গে ডাক্তারদের নিয়ে বহু গোলমাল চলছে, টাকাকড়ি আদান প্রদান নিয়ে সেখানে ঐ যে বলেছেন সার্ভিস সার্টিফিকেট দিতে হবে তিনি যে কাজ করলেন যতক্ষণ না সার্ভিস সার্টিফিকেট দিচ্ছেন গভর্নমেন্টের টাকা পাবেন না। এই নিয়ে ডিফিকালটিজ হবে। যখন ডাক্তারকে ট্রান্সফার করতে পারবেন না সেইজন্য আমার সাজেশন ছিল টাকার ব্যাপার নয়, পঞ্চায়েত যেখানে যেখানে তাকে অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে যদি পঞ্চায়েতের সঙ্গে মতবিরোধ দেখা দেয় কোনও বিষয়ে সেখানে যেন এই হেলথ ডিপার্টমেন্ট তাকে অন্য কোথাও ট্রান্সফার করতে পারে তার সার্ভিসকে রক্ষা করতে পারে এইটুকুই আমার বক্তব্য ছিল, এটি যেন স্বাস্থ্য বিভাগের অধীনে আসে। যাতে ডাক্তাররা সমান মর্যাদা পায়। অন্যান্য হাসপাতালে যে রকম পায়। সেই রকম পঞ্চায়েতের অধীনে যারা আছেন তারা যাতে সমান মর্যাদা পান সেটাই আমি তুলে ধরতে চাই এবং যখন কমপ্রিহেনসিভ বিল আনবেন তখন আমি এ সম্বন্ধে আরও বিশেষ ভাবে আলোচনা করব। আমরা আপনাদের সঙ্গে সহযোগিতা করতে চাই, পশ্চিমবঙ্গে যাতে হোমিওপ্যাথিক চিকিৎসা প্রসারিত হয় এবং ভালভাবে উন্নত হয় তার জন্য সমস্ত রকম সহযোগিতা করতে প্রস্তুত, কারণ বর্তমান সময়ে

হোমিওপ্যাথি চিকিৎসার কতখানি প্রয়োজনীয় লক্ষ লক্ষ মানুষ এর উপর নির্ভর করে আছে, সেকথা চিন্তা করে মাননীয় মন্ত্রী মহাশয় যাতে যত শীঘ্র একটা কমপ্রিহেনসিভ বিল আনেন, তার জন্য অনুরোধ জানিয়ে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মারফৎ বলছি যে ঐ ধরনের কোনও অভিযোগ, পঞ্চায়েতের সঙ্গে ডাক্তারের বনিবনা হচ্ছে না এই ধরনের কোনও অভিযোগ আমরা এখনও পাইনি।

[5-10 — 5-20 p.m.]

The motion of Shri Nani Bhattacharya that the West Bengal Homoeopathic System of Medicine (Second Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## 58th Report of the Business Advisory Committee.

**মিঃ স্পিকার ঃ** আমি কার্য উপদেষ্টা কমিটির ৫৮তম প্রতিবেদন পেশ করছি। এই কমিটির বৈঠক আজ ৩রা এপ্রিল আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে ৯ই এপ্রিল তারিখের বিধানসভার কার্যসূচির আংশিক পরিবর্তন এবং ১০ই এপ্রিল থেকে ১৬ই এপ্রিল পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিতভাবে গ্রহণের সুপারিশ করেছে ঃ—

| | | |
|---|---|---|
| Wednesday, 9.4.80 .. | (i) | Business remaining from Tuesday, the 8th April, 1980, vis., West Bengal Primary Education (Amendment) Bill, 1980. —3 hours. |
| | (ii) | The Bengal Electricity Duty (Amendment) Bill, 1980. (Introduction, Consideration and Passing)—1 hour. |
| Thursday, 10.4.80 .. | (i) | The Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) —1$^1/_2$ hrs. |
| | (ii) | The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) —1$^1/_2$ hrs. |
| | (iii) | The Calcutta Hackney Carriaged (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) —1 hour. |
| Friday, 11.4.80 .. | | Motion under rule 185 regardng assistance for development of economy in rural areas Notice given by Shri Janmejoy Ojha. —1$^1/_2$ hrs. |
| Wednesday, 16.4.80 .. | (i) | The West Bengal Court Fees (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) —1 hour. |

(ii) The West Bengal Scheduled Castes Development and Finance Corporation (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing)

—1 hour.

**শ্রী দীনেশ মজুমদার :** অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা সমিতির ৫৮তম প্রতিবেদন গ্রহণের জন্য আমি সভায় পেশ করছি।

**মিঃ স্পিকার :** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাবের বিপক্ষে কেউ নেই, অতএব এই প্রস্তাব গৃহীত হল।

## LEGISLATION

### The Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1980.

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to introduce the Paschim Banga Aurvedic System of Medicine (Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to move that the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1980, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের নীতির কথা আমি এই হোমিওপ্যাথি সংশোধনী বিল উত্থাপনের সময়ে বলেছি। এখন সেই নীতি সম্প্রসারিত হয়েছে এবং আয়ুর্বেদ চিকিৎসক যারা বছর বছর ৫ টাকা দিয়ে নাম রেজিস্ট্রিভুক্ত থাকা সত্ত্বেও নবীকরণ হচ্ছে না। যত দিন তারা জীবিত থাকবেন একবার নবীকরণ হলেই একবার রেজিস্ট্রেশন হলেই বরাবর সেটা চলবে। সেদিক থেকে এই বিলটিকে সংশোধনী বিল হিসাবে আনা হয়েছে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ রাসবিহারী পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেই সংশোধনী প্রস্তাবটি ইতিপূর্বে হাউসে বিলের যে সংশোধনী প্রস্তাব ছিল তারই অনুরূপ। কাজেই এই রকম যে বিষয় আমি সে বিষয়ে নতুন করে কিছু বলতে চাই না। নবীকরণের জন্য প্রতি বছর ৫ টাকার পরিবর্তে এক সঙ্গে ৬০ টাকা দিলে যদি সারাজীবনের জন্য রেজিস্ট্রিকৃত করা যায় তাহলে এটা ঠিকই হয়েছে। এই রকম হওয়া উচিত ছিল এবং পূর্ব থেকেই হওয়া উচিত ছিল। আমি সঙ্গে সঙ্গে একটা কথা বলব, যারা ইতিমধ্যে নবীকরণের জন্য যে টাকা দিয়েছেন হয়ত ৬০ টাকা দিয়েছেন, ১২ বছর পূর্বে এই আইন হয়েছে, তাতে যদি তারা টাকা দিয়ে থাকেন তাহলে সেই টাকাটা যেন বাদ দেওয়া হয়। এরপর আমি এই আইনের উদ্দেশ্য কিভাবে প্রতিফলিত হয়েছে, গত দু বছর ধরে তা বলছি। ১৯৬১ সালে এই আইনটি হয়েছিল, সে বিষয়ে দু-একটি কথা বলে আমার বক্তব্য

শেষ করছি। আপনারা খুবই অস্থির হয়ে পড়েছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয় সে কথা বলছেন, তবে আপনাদের একথা মনে রাখতে হবে যে ভারতবর্ষ স্বাধীনতা লাভের পূর্বে এই বাংলাদেশের আয়ুর্বেদের চিকিৎসা পদ্ধতির যে সুনাম ও সুখ্যাতি ছিল আজকে এই আইন পাস হওয়ার পরেও সেই সুনাম, সুখ্যাতি কিভাবে প্রতিষ্ঠিত হয়েছে বা প্রতিষ্ঠিত আছে বা তার অবনতি হয়েছে সে কথা আপনাদের বিবেচনা করে দেখতে হবে, এই জন্য আমি ৫ মিনিটের বেশি সময় নেব না। আমি একটা পরিসংখ্যান আপনাদের কাছে উপস্থিত করছি। ১৯৬১ সালে আমাদের যখন এই আইন হয় সেই সময় আমি এই সভার সদস্য ছিলাম। তখন এই আইনের প্রধান উদ্দেশ্য ছিল রাজ্য সরকার এই রাজ্যে হাসপাতাল সহ একটি স্টেট আয়ুর্বেদ হাসপাতাল, স্থাপন করবেন, একটা স্টেট আয়ুর্বেদিক রিসার্চ ইনস্টিটিউট এবং একটি আয়ুর্বেদিক নিম্ন শিক্ষা প্রতিষ্ঠান থাকবে, যেমন কাশীতে আয়ুর্বেদিক বিদ্যালয় ছিল এবং আরও কতকগুলি আয়ুর্বেদিক হাসপাতাল, ডিসপেন্সারি এবং ফার্মেসি বিভাগ করার চেষ্টা করবেন, সাথে সাথে ঔষধপত্র প্রস্তুত এবং তার মান নির্ণয় করবেন এই রকম ব্যবস্থা ছিল। তারপর ১৯৬১ সালে এটা কার্যকর হয়। ১৯৬৪ সালে আমি দেখতে পাচ্ছি তৎকালীন স্বাস্থ্যমন্ত্রী মাননীয়া পুরবী মুখোপাধ্যায় তার বাজেট বক্তৃতায় বলেছেন সেই সময় কার গ্রামীণ উন্নয়নের ফলে হাসপাতালকে অধিগ্রহণ করলেন এবং এখানে প্রতিষ্ঠা করলেন এবং অনারারি অ্যাডভাইসার নিয়োগ করলেন। তারপর ১০ বছর পরে দেখছি ১৯৭৪ সালের বাজেট বক্তৃতায় মাননীয় অজিত পাঁজা মহাশয় বলেছেন যে চতুর্থ পরিকল্পনায় শেষ পর্যন্ত সরকারি আয়ুর্বেদ চিকিৎসালয়ের সংখ্যা হয়েছে ১৬, সাহায্য প্রাপ্ত চিকিৎসালয়ের সংখ্যা হয়েছে ১২৭, আর উনি বলেছেন ১৯৭৪-৭৫ সালের বাজেটে ঐ আয়ুর্বেদ চিকিৎসালয়ের সংখ্যা আরও ৫টি বাড়াবেন এবং ৫০টি নূতন সাহায্য প্রাপ্ত চিকিৎসালয় নেবেন।

[5-20 — 5-30 p.m.]

তারপরে দেখতে পাচ্ছি স্নাতোকোত্তর আয়ুর্বেদ শিক্ষার জন্য শ্যামাদাস বৈদ্যশাস্ত্র পীঠে ব্যবস্থা আছে। আয়ুর্বেদ স্নাতকপূর্ব শিক্ষা ব্যবস্থা যামিনীভূষণ রাষ্ট্রীয় আয়ুর্বেদ শিক্ষায়তনে হয়েছে এবং আসন সংখ্যা ৫০ থেকে বাড়িয়ে ৬৫ করা হয়েছে। কল্যাণীতে আয়ুর্বেদ ভেষজ স্থাপন কারা হয়েছে, বিশ্বনাথ আয়ুর্বেদ মহাবিদ্যালয়ে ফার্মেসি প্রশিক্ষণ ট্রেনিং সেন্টার প্রতিষ্ঠিত হয়েছে এবং তার পরে, ১৯৭৮-৭৯ সালে বর্তমান মাননীয় মন্ত্রী যে বাজেট বক্তৃতা দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি এই জিনিসগুলি প্রায় ঠিকই আছে, বিশেষ কোনও ব্যতিক্রম হয়নি, হাসপাতাল প্রতিষ্ঠা বিশেষ কিছু বাড়েনি, ৫১ টি হয়েছে, আরও কয়েকটি করবেন বলেছেন, এই চার পাঁচ বছরের মধ্যে কিছু বাড়েনি। তারপরে ১৯৮০-৮১ সালে দেখছি—বিশেষ বেড়েছে বলে মনে হয় না, কাজকর্ম বিশেষ হয়েছে বলে মনে হয়না। ১৯৬০-৬১ সালের পর থেকে স্বাধীনতা লাভের পর থেকে এ পর্যন্ত ১৯৭৯ সাল পর্যন্ত ইন্ডিয়ার মধ্যে দেখতে পাচ্ছি আয়ুর্বেদ এবং হাকিমী চিকিৎসা সংখ্যা সারা ভারতবর্ষে ২ লক্ষ ৭০ হাজার রেজিস্ট্রি ছিল এবং পশ্চিমবাংলাতে ১৯৭৮-৭৯ সালের যে বাজেট তাতে হচ্ছে ১০ হাজার ২৪১টি আর ডিসপেন্সারি সংখ্যা ১৫ হাজারও হবে না আর এখানে একশতও হবে না বলে মনে হয়। হাসপাতালের সংখ্যা ২৪০, এটা হল সারা ভারতে অগ্রগতি আয়ুর্বেদের ক্ষেত্রে। আর স্নাতকপূর্ব আয়ুর্বেদ শিক্ষার জন্য ৮০ টি কলেজ সারা ভারতবর্ষে প্রতিষ্ঠিত হয়েছে। তার মধ্যে ৫১টি

ভলান্টারি অর্গেনাইজেশন দ্বারা পরিচালিত হচ্ছে। এগুলির অধিকাংশ বিশ্ববিদ্যালয় মঞ্জুরি প্রাপ্ত এবং এই সব প্রতিষ্ঠানের ১৬টিকে ৫ লক্ষ টাকা পর্যন্ত অর্থ সাহায্য করছেন। বেনারস হিন্দু বিশ্ববিদ্যালয়ে এবং জামনগরে দুটি স্নাতকোত্তর, পোস্ট গ্রাজুয়েট শিক্ষাব্যবস্থার জন্য ন্যাশনাল ইনস্টিটিউট আছে, জয়পুরে একটি আছে। আমি একথা উপস্থিত করতে চাই যে এখানে স্নাতকপূর্ব এবং স্নাতকোত্তর প্রতিষ্ঠান চলেছে তার অবস্থা প্রায় কল্যাণী বিশ্ববিদ্যালয়ের মতোই হয়েছে। কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়েছিল প্রধানত কৃষি ব্যবস্থা শিক্ষার জন্য কিন্তু সেই বিশ্ববিদ্যালয় কয়েক বছর পরে দেখা গেল সেটা সাধারণ বিশ্ববিদ্যালয়ের মতোই গড়ে উঠেছে, সেখানে কৃষি শিক্ষার ব্যবস্থা না হয়ে সাধারণের শিক্ষার বিশ্ববিদ্যালয় গড়ে উঠেছে। এখানেও প্রায় সেই ব্যবস্থাই হয়েছে। আজকে যে মহাবিদ্যালয়—স্নাতকোত্তর বা স্নাতকপূর্ব দুটি শিক্ষা ব্যবস্থা আছে, সেগুলি ঠিক ঠিক আয়ুর্বেদ পদ্ধতিতে পরিচালিত হচ্ছে না বলে আমার ধারণা। তার জন্যই ছাত্রেরা দীর্ঘদিন ধরে ধর্মঘট চালিয়ে যাচ্ছে, আন্দোলন চালিয়ে যাচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এই বিষয়গুলির প্রতি দৃষ্টি রেখে তার কার্য পদ্ধতি স্থির করার জন্য অনুরোধ করব। একটা কথা তিনি নিজেও স্বীকার করেছেন যে ইংরেজ আমলে এবং কংগ্রেস রাজত্বে যে অব্যবস্থা ছিল তার ফলে এই সব জিনিস এগোয়নি। ১৯৬৪-৭৪ সালে এগুলি আরম্ভ হয়, তার আগে যে ব্যবস্থা ছিল তার চেয়ে বিশেষ অগ্রগতি হয়নি।

কিন্তু সেই সময়ের মধ্যে যে অগ্রগতি হয়েছে গত ৭/৮ বছরের মধ্যে সেই রকম অগ্রগতি দেখা যাচ্ছে না। আমি তাই এই অনুরোধই করব, যে পরিষদ এই কার্য পরিচালনা করছেন সেই পরিষদকে আরও সক্রিয় করুন। আজকে শুধু অ্যালোপ্যাথি চিকিৎসা পদ্ধতি বা হোমিওপ্যাথি চিকিৎসা পদ্ধতির দ্বারা যে গ্রামাঞ্চলের স্বাস্থ্য রক্ষা করা সম্ভব নয় সেকথা আমি ৫০ বছরের একজন অভিজ্ঞ চিকিৎসক হিসাবে আপনাদের কাছে নিবেদন করতে পারি। আজকে সারা ভারতে যে ভাবে আয়ুর্বেদ চিকিৎসা পদ্ধতির প্রচার এবং প্রসার হয়েছে আপনারাও সেই রকম চেষ্টা করুন এবং আমার বিশ্বাস আপনাদের সেই চেষ্টা সফল হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা বলি, আয়ুর্বেদ পরিষদের অধীনে এখন আর আয়ুর্বেদ শিক্ষাটা নেই, এখন যে শিক্ষাটা আছে সেটা ইউনিভার্সিটির অধীনে আছে। পুরানো রেসিডিউ স্টুডেন্টস যারা আছে তাদের দায়দায়িত্ব পরিষদের ঘাড়ে। এই শিক্ষা পদ্ধতির উন্নতির পুরো ব্যাপারটা ইউনিভার্সিটির হাতে এবং একটা শিক্ষা পদ্ধতিই সারা ভারতবর্ষে চালু, সেটা হচ্ছে বি. এম. এস. বলে পরিচিত শিক্ষা পদ্ধতি, সেটা শুদ্ধ আয়ুর্বেদ। আগের যে আয়ুর্বেদ শিক্ষা পদ্ধতি ছিল সেটা ছিল মিক্সড শিক্ষা পদ্ধতি। যার জন্য সারা ভারতবর্ষের সব জায়গায় সেই পদ্ধতিতে যারা পাশ করেছে তাদের অ্যালোপ্যাথি মেডিসিন ব্যবহার করার অধিকার দেওয়া হয়েছে, পশ্চিমবাংলাতেও সেই অধিকার দেওয়া হয়েছে। কংগ্রেস আমলে কোনও ডাইরেক্টরেট ছিল না আয়ুর্বেদের উন্নতির জন্য, এই ডাইরেক্টরেট হওয়া উচিত, এটা যে মাননীয় মন্ত্রী মহাশয় করতে যাচ্ছেন এরজন্য আমি তাকে ধন্যবাদ দিচ্ছি। এই বিল আয়ুর্বেদ চিকিৎসকদের লজ্জার হাত থেকে উদ্ধার করেছে, তাদের নবীকরণের টাকা দিতে হবে না, সেইজন্য ধন্যবাদ দিচ্ছি এবং তা দিয়ে এই বিল সমর্থন করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে পশ্চিমবঙ্গ আয়ুর্বেদ সিস্টেম অব মেডিসিন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০ এনেছেন সেই বিলে তিনি বলতে চেয়েছেন যে আয়ুর্বেদ ডাক্তারদের তিনি লজ্জার হাত থেকে বাঁচিয়েছেন। এর আগে যে বিলটি পাস হল তাতে তিনি বলেছেন, হোমিওপ্যাথি ডাক্তারদের তিনি লজ্জার হাত থেকে বাঁচিয়েছেন। আমি কিন্তু স্যার, বুঝতে পারছি না কি করে তাদের লজ্জা দূর হল। উনি তিন বছর ধরে বামফ্রন্ট সরকারের স্বাস্থ্যমন্ত্রী আছেন, উনি বলেন, আয়ুর্বেদ সিস্টেম অব মেডিসিন পশ্চিমবঙ্গে খুব প্রসার লাভ করছে। স্যার, যা একটু কাজ হয়েছে সেটা ঐ কংগ্রেস আমলেই হয়েছে তারপরে আর হয়নি। একটা কথা স্বীকার করি যে হোমিওপ্যাথি সিস্টেম অব মেডিসিন সম্পর্কে তিনি কিছু করছেন কিন্তু আয়ুর্বেদ সম্পর্কে কিছুই করতে পারেননি।

[5-30 — 5-40 p.m.]

আপনারা তো খালি বিগত ৩০ বছর কংগ্রেসি রাজত্বের কথা উল্লেখ করেন, তারা ১৯৬১ সালে যে আইন করে গেছেন সেই আইনি এখনও চলছে। কোনও স্কুল কলেজ বাড়েনি। এই সম্পর্কে তিনি কিছুই দাবি করতে পারেন না। এই আয়ুর্বেদিক সিস্টেমের উন্নতি কিছু কি তিনি করতে পেরেছেন? এই আয়ুর্বেদিক চিকিৎসা পদ্ধতি ভেষজ চিকিৎসা পদ্ধতি। আমি আশা করি এই পদ্ধতির উপর আপনি জোর দেবেন, একে আরও উন্নত করার চেষ্টা করবেন। কিন্তু তার কাজে আমরা উন্নতির কোনও লক্ষ্যণই দেখতে পেলাম না। কিছুদিন আগে তিনি একটি বিল আনলেন। কাউন্সিল ভেঙ্গে অ্যাড-হক কমিটি গঠন করেছেন এবং বলেছেন পরে কাউন্সিল গঠন করবেন। সব নমিনেটেড বডি দিয়ে এই অ্যাডহক কমিটি গঠন করেছেন। আয়ুর্বেদিক সিস্টেমের কাউন্সিল করতে পারেননি। আমরা জানি স্বাস্থ্যমন্ত্রী তার কাজে অনেক বাধা পাচ্ছেন। বিভিন্ন পত্র পত্রিকার মাধ্যমে এটা আমরা জানতে পারছি এবং সেখানে এই সব সংবাদ বেরিয়েছে। উনি যেভাবে কাজ করতে চাইছেন সেই ভাবে কাজ করতে পারছেন না। ওর সেই স্বাধীনতা নেই। কারণ ওর ভয় আছে, আলিমুদ্দিনি স্ট্রিট থেকে কখন প্রমোদবাবু ফাইল কল করে বসবেন—ফাইন চাইলেই আলিমুদ্দিন স্ট্রিটে প্রমোদবাবুর কাছে তাকে যেতে হবে, এই একটা ভয় তার মনে রয়েছে। সেই জন্য তিনি ফ্রিলি কাজ করতে পারছেন না, ইন্ডিপেন্ডেন্টলি কাজ করতে পারছেন না। এই অবস্থায় আমি তাকে বন্ধু হিসাবে বলব অসুবিধার মধ্যে কাজ করা যায় না। আপনি এর একটা ফয়সালা করেননি। স্বাস্থ্য দপ্তরের উন্নতি যাতে হয় সেদিকে আপনি দৃষ্টি দিন। নিখিলবাবু কংগ্রেস আমলের কথা বললেন। উনি বললেন যুব কংগ্রেসের ছেলেদের নাকি ভাঙ্গচুর করার শিক্ষা দেওয়া হয়। এই কথা কি শিক্ষা দেওয়া হয়? ভাঙ্গচুরের ব্যাপারে আপনারা তো মাস্টার আছেন, কংগ্রেস অনেক পিছিয়ে পড়ে আছে। অতীতে আপনারা কি করেছেন? এক পয়সা, ট্রাম বাসের ভাড়া বৃদ্ধি হয়েছিল বলে আপনারা ভাঙ্গচুর করেছিলেন, ট্রাম, বাস পুড়িয়েছিলেন। আপনারা কটা আয়ুর্বেদিক কলেজ করতে পেরেছেন? আপনারা কটা কলেজ বাড়িয়েছেন তা বলতে পারবেন না। পশ্চিমবাংলায় যে দু-একটি আয়ুর্বেদিক কলেজ আছে সেখানে নানা রকম দুর্নীতি চলছে। কলেজের ছেলেদের ভিতর নানা রকম দুর্নীতি চলছে, এই খবর আমাদের কাছে এসেছে। এই সব কলেজে নানা রকম গন্ডগোল চলছে, সেটা দুর করার চেষ্টা করছেন না। আয়ুর্বেদিক পদ্ধতিতে, সিস্টেমে ৩টি পার্ট, পার্ট-এ, পার্ট-বি, পার্ট-সি—এখানে তিন রকম ডাক্তার রেজিস্ট্রেশন

পান। এ পার্টের ডাক্তারের যে জ্ঞান সি পার্টের ডাক্তারের সেই একই রকম জ্ঞান নয়। সি পার্টের রেজিস্ট্রেশন পেতে গেলে, সার্টিফিকেট পেতে গেলে ৮০ টাকা ফিজ দিয়ে নাম রেজিস্ট্রি করাতে হবে। আয়ুর্বেদিক শিক্ষা পদ্ধতির লাইসেন্স পেয়ে, রেজিস্ট্রেশন পেয়ে কাজ করছে—পার্ট ১ কলেজ থেকে পাশ করে যারা ডাক্তার হয়েছে তাদের সঙ্গে এরা নিশ্চয় সমান নয়। তিনি বলেছেন পশ্চিমবাংলায় মেডিক্যাল স্কুল করবেন, গ্রামের লোকের চিকিৎসা হবে, গ্রামে ডাক্তার যাবে। কলকাতা এবং ডিস্ট্রিক্ট টাউনে যে সব ডাক্তার আছে, তাদের যে সব সুযোগ সুবিধা আছে, সেখানকার লোকেরা যে সব সুযোগ সুবিধা পায়, গ্রামের লোকেরা কি সেই সব সুযোগ সুবিধা পাবে? গ্রামের লোকেরা নিশ্চয় তা পাবে না। তাদের জন্য আপনি সেই ব্যবস্থা করতে পারবেন না। সেই জন্য বলছেন তাদের জন্য আলাদা ব্যবস্থা করবেন। বছর বছর ফ্রি দেওয়া অসুবিধা সেটা আমরা জানি। দুই তিন বছর ফ্রি বাকি হয়ে গেলে রেজিস্ট্রেশন থেকে তার নাম কাটা যাবে বলে এক সঙ্গে ফ্রি ফ্রি নিয়ে সারা জীবনের জন্য যে ব্যবস্থা করলেন সেটা ভাল কথা। কিন্তু কথা হল তিনি চিকৎসা ব্যবস্থার কোনও উন্নতি করতে পারেননি এবং এখনও যে সব অসুবিধা আছে সে সম্পর্কে তিনি কি ব্যবস্থা করবেন সেটা তিনিই জানেন। এই কথা বলে এই বিলের মূল বিষয়কে আমি সমর্থন করলাম।

**শ্রী সুন্দর নস্কর ঃ** স্যার, আলিপুর কোর্টে ৪৬ জন আসামী যারা হাজিরা দিতে এসেছিল জজ সাহেবের সামনে সেখানে অসীম বিশ্বাস, টমি বিশ্বাস গুন্ডাদের দিয়ে অনেক লোকের হাত ঘড়ি ছিনিয়ে নিয়েছে জামাকাপড় ছিঁড়ে দিয়েছে। এরা সবাই ইন্দিরা কংগ্রেসের সভ্য। এই রকম ঘটনা আদালতের মধ্যে আজ পর্যন্ত ঘটেনি।

**মিঃ স্পিকার ঃ** এই সব কথা আপনি চিফ মিনিস্টারকে জানাবেন। আমিও জানাব। কিন্তু হঠাৎ এই রকম করে বিলের মধ্যে বললে অসুবিধা হয়। এই সব জিনিস মেনশন আওয়ারে বলবেন।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সকলেই সমর্থন করেছেন। তবে অনেকেই গোটা আয়ুর্বেদ ব্যবস্থা কি ছিল তার একটা তুলনামূলক বিচার করেছেন। শিক্ষার ক্ষেত্রে এবং চিকিৎসার ক্ষেত্রে আমরা যখন পাই তখন এই বিভাগটি লেস দ্যান স্ক্র্যাপ। সুতরাং কাজ আমাদের সেখান থেকে আরম্ভ করতে হোল। আমাদের প্রথমেই ডাইরেক্টার খুঁজে বেড়ানও হল। ডাইরেক্টার ঠিকমতো পাওয়া গেল না বলে সেন্ট্রাল গভর্নমেন্টের আয়ুর্বেদ বিষয়ক অ্যাডভাইসার ডাঃ কুরুপের কাছে আমরা গেলাম। তিনি কতকগুলি নাম পাঠালেন কিন্তু পশ্চিমবাংলায় সেইরকম পাওয়া গেল না। এমনি নেই যা আছে সে সব শ্মশান। যারা আছেন তারাও সব স্বার্থপর এবং নানা রকম দলাদলি আছে। একে বললেন ও রাজি হয় ওকে বললেন এ রাজি হয় না। পরে তিন চারটি পেয়েছি ইন্টারভিউ হয়েছে এবং খুব শীঘ্র একজনকে ডাইরেক্টার করতে পারব। একজন ভাল প্রিন্সিপ্যাল আয়ুর্বেদ কলেজের জন্য পাওয়া যাচ্ছে না। এ বিষয়ে আমরা আবার ডাঃ কুরুপের দ্বারস্থ হয়েছি। শিক্ষক নেই কোথায়ও কোথায়ও পার্ট টাইম শিক্ষক দিয়ে কাজ চালানো হচ্ছে। সুতরাং সমস্ত জিনিসটাই আমাদের ঢেলে সাজাতে সময় লাগছে। ইতিমধ্যে মিশ্র এবং বিশুদ্ধ ব্যাপার নিয়ে জটিলতা

দেখা দিয়েছে। যারা মিশ্র পড়েছে তারা সকলেই আধুনিক মেডিসিনে চিকিৎসা করছেন আয়ুর্বেদের আইন বোর্ডের তলায়। যারা আধুনিক মেডিসিন শিখেছেন তারা আয়ুর্বেদের কি চিকিৎসা করবেন। কিন্তু তারা বলছেন আমাদের একটা লিমিটেড ওয়েতে চিকিৎসা করার সুযোগ দেওয়া হোক। এ বিষয়ে আমরা যে এক্সপার্ট কমিটি করেছিলাম তাদের মতামত নিয়ে মিশ্র আয়ুর্বেদ যারা পড়েছে এবং আধুনিক মেডিসিন প্র্যাকটিস করছেন কবিরাজি আয়ুর্বেদের লেবেলের আড়ালে তারা লিমিটেড হলেও তাদের চিকিৎসা করবার সুযোগ দেওয়া হচ্ছে। এম. এ. এস. যেটা এখন ডি. এম. এস. হয়েছে তাতে ২০০ কাছাকাছি ছাত্র আছে। এখানেও শশেমিরে অবস্থা এবং সেখানে প্রায়ই অ্যাজিটেশন হচ্ছে। শশেমিরে অবস্থা হচ্ছে এই জন্য যে তারা আয়ুর্বেদ চিকিৎসার যোগ্যতা অর্জন করছে না। যারা যোগ্যতা অর্জন করছে তাদের জন্য একটা লাইসেন্স কোর্স করা যায় কিনা এটা নিয়ে দিল্লি পর্যন্ত আলোচনা চলছে। সেইজন্য আমরা লক্ষ্ণৌতে মেডিক্যাল কাউন্সিলের দারস্থ হয়েছি। এটা মন্ত্রীর প্রোটোকলের মধ্যে পড়ে কিনা জানি না। কিন্তু কাজ করতে গেলে এসব আমি গ্রাহ্য করি না। লক্ষ্ণৌ মেডিক্যাল কাউন্সিলের যিনি চেয়ারম্যান তার বাড়ি পর্যন্ত গিয়েছি যে আপনারা এ বিষয়ে একটা কিছু করুন। কিন্তু তারা এ বিষয়ে রাজি হলেন না। আমরা এ বিষয়ে ঝুঁকি নিয়ে লাইসেন্স কোর্ট বা কন্ডেন্স কোর্স একটা কিছু করতে যাচ্ছি এবং ঐ রকম ধরনের শর্ট কোর্সের মাধ্যমে আয়ুর্বেদ চিকিৎসার জন্য একটা কিছু করবার চেষ্টা করছি। ভবিষ্যতে দেখা যাক কি হয়। যাই হোক পশ্চিমবঙ্গে যাতে তারা প্র্যাকটিস করতে পারে তার জন্য কিছু ব্যবস্থা করা দরকার বলে মনে করছি। এতে আয়ুর্বেদের বিশেষ কিছু উন্নতি হবে না বললে আমরা মানব না। একেবারে কিছুই ছিল না যা ছিল সেটা শ্মশান। তাকেই আমরা ঢেলে সাজাতে চাচ্ছি। ডিসপেন্সারি অঙ্ক দিয়ে অনেকে বললেন যে এ বিষয়ে কিছু হয়নি। এ বিষয়ে আমি বলব যে আমরা নূতন ১৫টা করেছি। এবং কিছু পুরানো ছিল এবং আরও আয়ুর্বেদ হারবেরিয়ান ছিল গত বন্যায় সেগুলি ধুয়েমুছে গেছে। সুতরাং আয়ুর্বেদ হারবেরিয়ান যাতে করা যায় তার ব্যবস্থা করা হচ্ছে। সেখানে একটা ছোট আয়ুর্বেদ কারখানা তৈরি করা হচ্ছে, এবং ঔষধও সেখানে তৈরি হবে যেখান থেকে সরকারি ডিসপেন্সারিতে ঔষধ আসবে। বাজার থেকে কেনা ছাড়াও এই ভাবে আমরা করি এবং তারও সম্প্রসারণের জন্য আমরা পলিসি গ্রহণ করছি। ঔষধের স্ট্যান্ডার্ড ইজ এসেন্সিয়াল, সেটা কিভাবে হবে সে জন্য প্রত্যক্ষ অভিজ্ঞতার প্রয়োজন আছে। সেই অভিজ্ঞতা অর্জনের জন্য কিছু বিশেষজ্ঞ অফিসারদের নিয়ে কয়েকটা জায়গায় ইতিমধ্যেই দেখেছি। লক্ষ্ণৌতে তারা আয়ুর্বেদে অনেক উন্নতি করেছে। লক্ষ্ণৌতে ইউ. পি.-তে যে আয়ুর্বেদ কলেজ আছে, আয়ুর্বেদিক ড্রাগ ফ্যাক্টরি আছে, তারা এই সমস্ত জিনিস দেখেছে। আয়ুর্বেদিক মহা বিশ্ববিদ্যালয় ঐ জামনগরে সেখানে গিয়েছিলাম জানবার জন্য যে তারা কিভাবে করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে আয়ুর্বেদে এক সময় অবিভক্ত বাংলাদেশ ছিল পাইওনিয়র। কিন্তু তারপর ইন্দিরা কংগ্রেসই বলুন, আর ৩০ বছরের কংগ্রেস আমলই বলুন, সেখানে আমরা দেখছি যে যেখানে আয়ুর্বেদে অবিভক্ত বাংলাদেশ ছিল পাইওনিয়র, সেই ঐতিহ্য, সেই গৌরব এই ৩০/৩২ বছরে কোথায় তলিয়ে গেছে তার কোনও ঠিক নেই। পুরানো পান্ডুলিপি উদ্ধার করার জন্য জামনগর মহাবিশ্ববিদ্যালয়ে তার রিসার্চ হয়, আমাদের এখানে রিসার্চ করার কিছু নেই। এখানে যারা মডার্ন মেডিসিনে আছে, তারা যে রিসার্চ করছে, তারা আয়ুর্বেদিক ব্যবসা চালিয়ে কাজ করছে। আর যারা আয়ুর্বেদিক

শাস্ত্রী হয়ে উঠতে পারছেন রিসার্চ-এর ক্ষেত্রে তাদের কোনও অস্তিত্ব নেই, এই অবস্থায় আছে। এটাকে গড়ে তুলতে হবে, সে জন্য কতকগুলি স্টেপ-এর মধ্যে আমরা নিয়েছি। এই প্রসঙ্গে বলা ভাল কারণ বাজেট একটা বড় জিনিস। অন্যান্য হেড থেকে কাটছাট করে টাকা কিছুটা বাড়িয়েছি। এ বছর তার জন্য বর্ধিত অর্থ বরাদ্দ করেছি কাজটা যাতে ধাপে ধাপে এগিয়ে নিয়ে যাওয়া যায়। কিন্তু গোড়ার কথা হচ্ছে ডাইরেক্টর গড়ে তোলা, যারা এই নীতি চালনা করে এগিয়ে যাবে। সে জন্য আমরা ফার্স্ট স্টেপ ফার্স্ট এই ভাবে এগুব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Nani Bhattacharyya that the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1, 2 and preamble

The question that clauses 1,2 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nani Bhattacharyya :** Sir, I beg to move that the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.50 p.m. till 1 p.m. on Tuesday, the 8th April, 1980, at the Assembly House, Calcutta-1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 8th April, 1980 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 141 Members.

[1-00 — 1-10 p.m.]

### Held Over Starred Questions (to which oral answers were given)

**গ্রাম পঞ্চায়েতগুলিতে এম. এল. এ. ও জেলা পরিষদের সদস্যগণের প্রতিনিধিত্বের ব্যবস্থা**

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৮।) **শ্রী অনিল মুখার্জি ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের গ্রাম পঞ্চায়েতগুলিতে এম. এল. এ. ও জেলা পরিষদের সদস্যদের অথবা তাদের প্রতিনিধি নেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, তাহা রূপায়ণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) বিষয়টি পরীক্ষা করে দেখা হচ্ছে।

(খ) বিষয়টি পরীক্ষা করে দেখা হচ্ছে।

**মেদিনীপুর জেলার ঋষি বঙ্কিমচন্দ্র গ্রাম পঞ্চায়েত-এর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ**

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৯।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মেদিনীপুর জেলার এগরা ১নং পঞ্চায়েত সমিতির অধীন ঋষি বঙ্কিমচন্দ্র গ্রাম পঞ্চায়েত-এর বিরুদ্ধে কিছু দুর্নীতির অভিযোগ সরকারের নিকট আছে ; এবং

(খ) সত্য হইলে, ইহার প্রতিকারের জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

*(খ) উত্থাপিত অভিযোগ সম্বন্ধে তদন্ত চলছে। তদন্তের ফল অনুযায়ী এ বিষয়ে আইনানুগ প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হবে।*

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে তদন্ত চলছে, এর মূল অভিযোগ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১০ দফা অভিযোগ কয়েকজন করেছেন প্রধান এবং পঞ্চায়েত সদস্যদের বিরুদ্ধে। প্রধান অভিযোগ হচ্ছে আর. ডবলিউ. পি. এবং এফ. এফ. ডবলিউ. স্কীমের টাকা আত্মসাৎ এর অভিযোগ আছে দু নং অভিযোগ আছে বিভিন্ন যে সমস্ত প্রকল্পগুলি করা হয়েছে, সেইগুলো যথাযথভাবে এস্টিমেট করা হয়নি। তিন নং অভিযোগ হচ্ছে পঞ্চায়েত তহবিলের পাশ বুক ঠিক ভাবে রাখা হচ্ছে না। আর একটি অভিযোগ হচ্ছে, প্রকল্পগুলির মাধ্যমে যে কাজগুলো হচ্ছে, মাস্টার রোলে ভূয়া নাম ঢোকানো হয়েছে এবং সই জাল করা হয়েছে। মোট ১১ দফা অভিযোগ আমরা পেয়েছি।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, প্রধান বা গ্রাম পঞ্চায়েতের সদস্যদের বিরুদ্ধে কোনও ফৌজদারি মামলা রুজু করা হয়েছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** অভিযোগগুলি আসার পর আমরা তদন্তের ভার কাঁথির একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট, এগরা এক নং ব্লকের উন্নয়ন আধিকারিক, সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়র, রিলিফ ইনস্পেক্টারের হাতে দিই। তদন্তের পরে একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট প্রধান এবং তার সহযোগিদের বিরুদ্ধে ফৌজদারি মামলা রুজু করেছে।

**শ্রী হরিপদ জানা ঃ** তদন্তে যদি তারা দোষী সাব্যস্ত হয় তাহলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বি. ডি. ও., ই. ও. পি. সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়রকে দিয়ে আর একটা তদন্ত করা হয়েছে, তার রিপোর্টও পৌঁছে গেছে এবং এই বিষয়ে আমরা একটা ব্যবস্থা নিতে চলেছি।

**শ্রী হরিপদ জানা ঃ** পঞ্চায়েতের যারা মেম্বার রয়েছে, তারা কোন দলভুক্ত, তারা কি সি. পি. এম. এর?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমার জানা নেই।

**শ্রী হরিপদ জানা ঃ** যদি ঐ প্রধানের বিরুদ্ধে কোনও রিপোর্ট থাকে তাহলে সরকার থেকে কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** যে কোনও রাজনৈতিক দলেরই হোক না কেন, সি. পি. এম., আর. এস. পি. ফরওয়ার্ড ব্লক, তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী হরিপদ জানা ঃ** ঋষি বঙ্কিমচন্দ্রপুর গ্রাম এবং ভগবানপুরের বিভীষণপুর গ্রাম সম্বন্ধে কোনও অভিযোগ পেয়েছেন কি?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে সমস্ত পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে ফৌজদারি মামলা রুজু করা হয়েছে সেই সমস্ত প্রধানরা এই সময়ে পঞ্চায়েতের কাজকর্ম চালাতে পারেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ এ সম্বন্ধে আইন-টা কি, সেটাই আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি?

**অধ্যক্ষ মহোদয়** ঃ এ প্রশ্ন হয় না। আইন-টা আপনি দেখে নেবেন।

**কলকাতা হাইকোর্টের চালু মামলার সংখ্যা**

*২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭।) **শ্রী নবনী বাউরি** ঃ বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে মোট কতগুলি মামলা কলকাতা হাইকোর্টে চলছে ;

(খ) উক্ত মামলাগুলির মধ্যে, সরকার পক্ষে আছে, এইরূপ কতগুলি মামলা আছে ; এবং

(গ) মামলাগুলির দ্রুত বিচার করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করেছেন বা করছেন?

**Shri Hashim Abdul Halim :**

(a) The number of cases pending in the High Court, Calcutta as on 31.12.79 was 75,276 (Main Cases). The break-up is ; 61,712 cases were pending on the Appellate Side and 13,564 cases were pending on the Original Side of the Court.

(b) It is extremely difficult to furnish the particulars of such cases as it will be an enormous affair requiring a long time to get all the records of the court scrutinised to answer that question properly and correctly.

(c) The following measures have been taken for speedy disposal of pending cases :—

i) The same type of cases after being classified are put together so that disposal of one case disposes the other cases of similar nature involving same points of law ;

ii) The old cases, for which steps have not been taken, are placed in the list for directions for taking expeditious steps to make the same ready. Usually, there are default

clauses and the matters are dismissed if steps are not taken accordingly to the direction of the Court.

iii) The old cases which have become infructuous, are being weeded out regularly.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, আপনি বলেছিলেন সমস্ত কাজ বাংলায় হবে। প্রশ্নটি ছিল বাংলায় এবং লাইব্রেরি টেবিলে উত্তর দেওয়া হয়েছে বাংলায়, কিন্তু মন্ত্রী মহাশয় এখানে ইংরাজিতে উত্তর দিলেন। এর কারণ কি?

**শ্রী হাসিম আবদুল হালিম :** স্যার, আমি অরিজিনাল উত্তরটি পড়েছি, আমি তর্জমা পড়তে চাইনি, কারণ মেম্বারদের অরিজিনাল উত্তরটা জানা দরকার। হাইকোর্ট যেটা পাঠিয়েছে, সেটাই আমি পড়েছি। মাননীয় সদস্যর জানা উচিত ছিল যে, এখন পর্যন্ত হাইকোর্টের কোর্ট ল্যাঙ্গুয়েজ হচ্ছে ইংলিশ।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই যে মামলাগুলি হাইকোর্টে পেন্ডিং আছে এর মধ্যে কতগুলি মামলা আপনি তুলে নেবেন বলে ঠিক করেছেন?

**শ্রী হাসিম আবদুল হালিম :** আমি যা বলেছি তাতেই আপনার জানা উচিত ছিল যে, হাই কোর্টে আপিল কেস চলে, অরিজিনাল মামলা চলে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মন্ত্রী মহাশয় উত্তরে বলেছেন যে-মামলাগুলি অফলপ্রসু সেগুলি তুলে নেওয়া হচ্ছে। এই কথাটার মানে কি এবং কতগুলি তুলে নেওয়া হচ্ছে?

**শ্রী হাসিম আবদুল হালিম :** যেসব মামলাগুলি এখন আর চলার দরকার নেই, যেগুলির এখন আর কোনও পারপাস নেই। ধরুন কোনও একটি ক্ষেত্রে একটা ইঞ্জাংশন হয়েছে, কিন্তু এখন আর তার কোনও অর্থ থাকছে না, এই রকম জিনিস। যার জন্য আমি যে উত্তরটি পড়েছি তাতে বলা হয়েছে ইনফ্রাকচুয়াস মামলা। আমি হাই কোর্টের ভাষাটা পড়েছি, কিন্তু উনি বুঝতে পারেননি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মামলাগুলি তুলে নেওয়ার বিষয়ে কে সিদ্ধান্ত নেবে, সরকার, না জজ সাহেব?

**শ্রী হাসিম আবদুল হালিম :** এটা জজ সাহেবের কাজ, সরকারের কোনও ব্যাপার নয়।

**শ্রী রজনীকাত দলুই :** এতে সরকারের পরামর্শ আছে কি?

**শ্রী হাসিম আবদুল হালিম :** আমরা কোনও রেকমেন্ডেশন দিতে পারি না, দেবার কোনও প্রশ্নই ওঠে না। হাইকোর্ট যদি মনে করে কোনও কেস ইনফ্রাকচুয়াস হয়ে গেছে, তাহলেই তারা এটা করতে পারেন। রাজ্য সরকারের এ ব্যাপারে কোনও ক্ষমতা নেই।

**শ্রী রজনীকান্ত দলুই :** আপনাদের ইনফ্লুয়েন্স আছে কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** একথা জানতে চাইলে অনেক কথা বলতে হয়। আজ পর্যন্ত কোনও সি. পি. এম. মেম্বার হাই কোর্টের জজ হননি। কংগ্রেসের প্রাক্তন মন্ত্রী হেরে যাবার পর হাই কোর্টের জজ হয়েছিলেন। কিন্তু এখন তা হচ্ছে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কলকাতা হাই কোর্টে এখন জজ সাহেবের সংখ্যা কত?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমাদের এনরোল্ড স্টেঙ্থ ৩৪, কিন্তু এখন ৪-টি পদ খালি আছে। কেন্দ্রীয় সরকার এখনও পর্যন্ত সেই ভেকেন্সি ফিল আপ করার কোনও উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেননি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এক একটি কোর্টে প্রতিদিন কতকগুলি মামলা বিচার হওয়া সম্ভব?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** এ ব্যাপারে আলাদাভাবে প্রশ্ন করলে উত্তর দেব।

### আলিপুরদুয়ার ২নং ব্লক অফিস স্থানান্তর

*২৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৪।) **শ্রী মনোহর তিরকি ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ২নং ব্লকের অফিসটি যশোডাঙ্গায় নির্মিত ভবনে সরাইয়া নেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ তাহা কার্যকর হইবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ব্লকের গৃহ নির্মাণ কার্য এখনও সম্পূর্ণ হয় নাই। উহা সম্পূর্ণ হইলেই অফিস গৃহ যশোডাঙ্গায় স্থানান্তরিত হইবে।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী মনোহর তিরকি ঃ** যশোডাঙ্গায় ভবনটি অনেকদিন নির্মাণ হয়ে গেছে কিন্তু শোনা যাচ্ছে, কর্মচারিদের অনিচ্ছার জন্য চালু হচ্ছে না—এটা কি সত্যি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপ্যাধায় ঃ** এটা নির্মাণের জন্য ১ লক্ষ টাকা ন্যস্ত হয়েছিল এবং এর জন্য ৪.৬৬ শতক জমি দেওয়া হয়েছে। আধ খানা করা হয়েছিল। পরে জেলা শাসক জানতে চাইলেন কেন বাকি আছে, তখন বলা হয়েছিল টাকা নেই। তারপর টাকা স্যাংশন করা হয়েছে এবং অফিস সত্তর স্থানান্তরিত করা হবে।

### মুর্শিদাবাদ জেলার বরোয়াঁ ব্লকে সি. এ. ডি. এ. স্কীম

*২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৮।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকার মুর্শিদাবাদ জেলার বারোয়াঁ ব্লকে সি. এ. ডি. স্কীম কি কার্যকর করিয়াছেন বা করিবেন?

**শ্রী কমলকান্তি গুহ :**

হ্যাঁ, বারোয়াঁ ব্লক সি. এ. ডি. এ. স্কীমের অন্তর্ভুক্ত।

## Starred Questions
## (to which oral answers was given)

### Number of buses in the fleet of Calcutta State Transport Corporation

***438.** (Admitted question No. *310.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the (Transport) Department be pleased to state—

(a) the number of Special and Limited Stop Buses in the fleet of Calcutta State Transport Corporation as on—

(i) 1st July, 1977,

(ii) 1st February, 1980 ; and

(b) the total number of new buses acquired by the Calcutta State Transport Corporation during the tenure of the present Government (up to 31st January, 1980)?

**Shri Mohammad Amin :**

(a)

(i) Special—70, Limited Stop—417 buses.

And

(ii) Special—185, Limited Stop—410 buses.

(b) 299.

**শ্রী রজনীকান্ত দলুই :** আপনি জানেন, কলকাতায় পরিবহন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে এবং এরজন্য মানুষের যাতায়াতের অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে আপনি কতকগুলি নতুন লিমিটেড স্টপ—স্পেশ্যাল বাস দিচ্ছেন?

**শ্রী মহঃ আমিন :** কতকগুলি দেওয়া হচ্ছে সেটা প্রশ্ন করলে বলে দেব।

**শ্রী রজনীকান্ত দলুই :** আগে ৭০টা ছিল আর আপনার সময়ে ১৮৫টা হয়েছে। নতুন কতগুলি বাস সামনের বছরে দেবেন?

**শ্রী মহঃ আমিন ঃ** নতুন ২৯৯টা গাড়ি কেনা হয়েছে। এগুলি কিভাবে হয়েছে এবং কত হয়েছে তা বলে দিতে পারি। স্পেশ্যাল গাড়ি ১৮৫টা হয়েছে। এর একটা কারণ আছে এবং সেই কারণটি হল আমি লঙ রুটে অনেকগুলি নতুন বাস দিয়েছি। লঙ রুট থেকে পুরানো গাড়িগুলিকে তুলে আনা হয়েছে এবং তুলে এনে বডি বিল্ড করে আবার সেগুলিকে স্পেশ্যালে চালিয়ে দেওয়া হয়েছে। এতে করে যাত্রীরা বেশি করে গাড়ি পাচ্ছেন এবং সরকারেরও দু পয়সা হচ্ছে। আমার মনে হয় মাননীয় সদস্যরা এই ব্যাপারে আপত্তি করবেন না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আপনি ১৯৭৭ থেকে ৮০ সাল পর্যন্ত বাসের সংখ্যাটা বলেছেন, আমি জিজ্ঞাসা করছি যে কংগ্রেস আমলের থেকে এখন বাসের সংখ্যাটা তুলনামূলকভাবে কি বৃদ্ধি পেয়েছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** কংগ্রেস আমলের থেকে এখন প্রায় দ্বিগুণ গাড়ি বেরোচ্ছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই সময়ের মধ্যে কতগুলি বাস বসে গেছে?

**শ্রী মহঃ আমিন ঃ** সে হিসাবটা এখন আমার কাছে নেই। নোটিশ দেবেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কিসের ভিত্তিতে আপনি বলছেন যে বাসের সংখ্যা প্রায় দ্বিগুণ হয়েছে?

**শ্রী মহঃ আমিন ঃ** এই রকম খবর আমার কাছে আছে, সেই জন্যই বলছিলাম।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কংগ্রেস আমলের থেকে ট্রান্সপোর্টের অবস্থা এখন অনেক ডেটোরিয়েট করেছে জানেন কি?

**শ্রী মহঃ আমিন ঃ** ট্রান্সপোর্ট ডেটোরিয়েট করেছে, এই কথা ঠিক নয়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** তখন কত টাকার টিকিট সেল হোত? এখনই বা কত টাকার হচ্ছে?

**মিঃ স্পিকার ঃ** আলাদা কোয়েশ্চেন করবেন।

## Fertiliser Consumption during Rabi Season

***439**. (Admitted question No. *604.) **Shri Naba Kumar Roy and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

(a) if it is a fact that fertiliser consumption in West Bengal, during the last rabi season, was less than the consumption during the rabi season in 1978-79 ; and

(b) if so, reasons thereof ?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) পটাশ ঘটিত সারের ক্ষেত্রে সত্য।

(খ) মুখ্যত সরবরাহ না থাকার জন্য। পটাশ সার সম্পূর্ণভাবে বিদেশ হইতে আমদানি করিতে হয় এবং কেন্দ্রীয় সরকার এই আমদানির ব্যবস্থা করেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমাদের পশ্চিমবঙ্গে বছরে পটাশ সারের কতটা প্রয়োজন আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা প্রয়োজনের তুলনায় এক তৃতীয়াংশ পেয়ে থাকি, আমরা গত বছরে ১৯৭৯-৮০-তে ৭০ হাজার ৭৩৫ টন পেয়েছিলাম।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমাদের প্রয়োজন কতটা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি উত্তরে যা বলেছি তাকে তিন দিয়ে গুণ করে দিন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি দয়া করে জানাবেন কি যে কেন্দ্রীয় সরকারকে আমাদের যা টোটাল রিকোয়ারমেন্ট সেই রিকোয়ারমেন্ট ফুলফিল যাতে করা হয় সেটা জানিয়ে কি রিপ্লাই পেয়েছেন সেখান থেকে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এই নিয়ে ৬ মাস অন্তর কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের দপ্তরের মিটিং হয়, আমরা প্রতি বছর এবং ৬ মাস অন্তর আমাদের প্রয়োজনটা তুলে ধরি তাদের কাছে, তারা তাদের খেয়াল খুশিমতো কোটা ঠিক করে দেন, কোটা যা ঠিক হয় তাও ঠিক পাওয়া যায় না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই পটাশ সারের প্রয়োজনীয়তা জৈব সার দিয়ে পূরণ করা যায় না?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা দুদিক থেকেই চেষ্টা করি, রাসায়নিক সার এবং জৈব সার দুটোরই অভাব আছে। আমরা দুটোতেই যতদূর সম্ভব কৃষকের চাহিদা পূরণের চেষ্টা করি কিন্তু পূরণ করা সম্ভব হচ্ছে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমাদের নাইট্রোজেন এবং ফসফেট এইগুলি সাফিসিয়েন্ট আছে, কেবল পটাশ সারের অভাব আছে না নাইট্রোজেন, ফসফেটেরও আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এর আগে সমস্ত কথার উত্তরই এবং হিসাব দিয়েছি, লাইব্রেরিতে আছে দেখবেন ফসফেট এবং নাইট্রোজেন যা পাওয়া যায় সেই তুলনায় পটাশ সার আমরা পাই না আগের হিসাবটাই আপনাদের কাছে তুলে ধরছি।

**Shri Deo Prakash Rai :** Does the statement of the Minister about the distribution of fertiliser include Darjeeling ? Is it a fact that there is problem regarding Rabi and Kharif crop in Darjeeling ? Is the Minister aware whether Rabi and Kharif crops are cultivated there ?

May I know what the Government has done for the development of the hill areas of Darjeeling so far food or agricultural produce is concerned ?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** দার্জিলিংয়ের চাহিদা আমরা সাধ্যমতো পূরণ করার চেষ্টা করছি।

**Shri Deo Prakash Rai :** In plains you have done such and such things. But for fertilizing the Rabi and Kharif crops what subsidy or fertilizer has been given for the Darjeeling hill areas. চেষ্টা করতে করতে বুড়ো হয়ে চলে যাবে, কমলবাবুও চলে যাবেন।

(No reply)

**কোচবিহার জেলায় আর. এল. আই. স্কীম ও ডিপ টিউবওয়েল**

*৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৯।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কোচবিহার জেলায় মোট কতগুলি আর. এল. আই. এবং ডিপ টিউবওয়েল আছে ; এবং

(খ) বর্তমান সরকারের আমলে (৩১এ জানুয়ারি, ১৯৮০) পর্যন্ত উক্ত জেলায় কতগুলি ডিপ টিউবওয়েল এবং আর. এল. আই. স্কীম কার্যকর করা হইয়াছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) কোচবিহার জেলায় বর্তমানে ২১টি আর. এল. আই. এবং ১৫টি ডিপ টিউবওয়েল প্রকল্প আছে।

ইহা ছাড়া নূতন ১০টি ডিপ টিউবওয়েল প্রকল্পের নির্মাণ কাজ চলিতেছে।

(খ) ইহার মধ্যে বর্তমান সরকারের আমলে (৩১এ জানুয়ারি '৮০ পর্যন্ত) ৬টি আর. এল. আই. প্রকল্প কার্যকর করা হইয়াছে এবং ১০টি ডিপ টিউবওয়েল প্রকল্পের নির্মাণ কার্য চলিতেছে।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কিসের ভিত্তিতে কোনও জেলায় কতগুলি ডিপ টিউবওয়েল ও আর. এল. আই. হবে ঠিক করেন?

**মিঃ স্পিকার ঃ** এ কোশ্চেন হয় না, এটা পলিসি ম্যাটারের ব্যাপার।

**মেদিনীপুর জেলার দাঁতন ২ নং ব্লকে পানীয় জলের নলকূপ**

*৪৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৭২২।) **শ্রী কৃষ্ণদাস রায় ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় দাঁতন ২ নং ব্লকে পানীয় জলের কোনও নলকূপ আছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, কয়টি এবং কোথায় কোথায় (প্লটভিত্তিক) আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৪২৯টি। একটি বিবরনি লাইব্রেরির টেবিলে সংস্থাপিত করা হোল।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ঐ ব্লকে নূতন নলকূপ বসানোর পরিকল্পনা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ৪২৯ টা নলকূপের মধ্যে ৩৩২ টা চালু অবস্থায় আছে আর ৯৭টা অকেজো অবস্থায় আছে। এগুলিকে মেরামত করে আবার নূতন করে আমরা হাত দেব।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** অন এ পয়েন্ট অফ ইনফরমেশন স্যার,—হাইলিং কথাটা কি?

**মিঃ স্পিকার ঃ** ও জেনে আপনার লাভ নেই।

**জলের অভাবে বোরো ধান চাষের ক্ষতি**

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৭।) **শ্রী নানুরাম রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বোরো ধান চাষে (হাইণ্ডিং) জল না পাওয়ায় এ বছর আনুমানিক কত কুইন্ট্যাল ধান কম হইবে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

এ বছর গত বছরের তুলনায় বোরো ধান আনুমানিক ৯০ লক্ষ কুইন্ট্যাল (অর্থাৎ ৬১ লক্ষ কুইন্ট্যাল চাল) কম হইবে বলিয়া মনে হয়।

**শ্রী নানুরাম রায় ঃ** ফসল কম হবার জন্য দ্রব্য মূল্য বৃদ্ধি পাবে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ফসল কম হবার জন্য চালের দাম বাড়বে বলে মনে করি না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই কম হবার কারণ কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** খরার জন্য আমরা জল দিতে পারিনি, ময়ূরাক্ষী, দামোদর ও কংসাবতী থেকেও খুব বেশি জল দিতে পারা যায়নি, বৃষ্টিপাত কম হয়েছে। পুকুর ইত্যাদিতে কম জল থাকায় আমরা জল দিতে পারিনি। এরজন্য ফসল কম হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কৃষকরা যখন চাষ করছিল তখন তাদের জল দেওয়া হবে বলা হয়েছিল। কিন্তু তাদের জল পরে দেওয়া হয়নি তাদের ক্ষতি হয়েছিল তা কি আপনি জানেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ইরিগেশন ও কৃষি দপ্তর থেকে রেডিও সংবাদপত্র এবং পঞ্চায়েতের মাধ্যমে আমরা যৌথভাবে প্রচার করেছি যে ডি. ডি. সি. কংসাবতী ও ময়ূরাক্ষী থেকে আমরা জল দিতে পারব না। সুতরাং ঐ এলাকায় চাষীরা যেন বোরো চাষ না করে। খালি যে সব জায়গায় ডিপ টিউবওয়েল ও শ্যালো আছে সে সব জায়গায় জল দিতে পারব।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** ঐ বিভাগের কর্মচারিদের অস্থিরতার সুযোগে আগামী মরশুমে সমস্ত চাষবাস নষ্ট হয়ে যাবে এই সংবাদ আপনি জানেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** যারা ডিপ টিউবওয়েলে কাজ করে তারা যে স্ট্রাইক করবেন এ খবর আমাদের জানা নেই বা তারাও সরকারকে জানাননি। যারা ডিপ্লোমা হোল্ডার অপারেটার তারাই এই গোলমাল করছে। কিন্তু আমাদের সমর্থক যে সমস্ত সরকারী কর্মচারী আছেন তারাই এই সরকারি বিরোধী নীতিকে বাঞ্চাল করার জন্য সর্বশক্তি দিয়ে কাজ করে এই পাম্পগুলিকে চালু রাখবেন।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** আপনি যে তথ্য দিলেন তাতে আপনি বললেন কয়েকজন কিন্তু আমি আপনাকে তথ্য দিয়ে জানাচ্ছি যে আপনার ডাইরেক্টার সহ সবাই যে এর মধ্যে আছেন সে তথ্য আপনি জানেন কি?

**মিঃ স্পিকার ঃ** এটা ইনফরমেশন দেবার জায়গা নয়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ডিপ টিউবওয়েল সিস্টেমে যেখানে ওয়াটার অ্যাসিওর করে ট্যাক্স নিয়েছেন সেখানে কল বিকল হওয়ায় জল দেওয়া হয়নি। এ সব জায়গায় ট্যাক্স ফেরত দেবেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ট্যাক্স আমরা নিচ্ছি না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি আপনাকে রসিদ দেখাতে পারি।

(কোনও উত্তর দেওয়া হয় নাই)

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনাদের কারা সমর্থক আপনি জানলেন কি করে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমাদের সমর্থক তারাই যারা পশ্চিমবাংলায় কৃষকদের বাঁচিয়ে রাখবার জন্য নিজেদের ক্ষুদ্র স্বার্থ বিসর্জন দিয়ে কাজ করেন।

## শিলিগুড়িতে কেরোসিন, ডিজেল ও পেট্রোল-এর কালোবাজারি

*৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৭।) **শ্রী সরল দেব ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শিলিগুড়িতে ১০ টাকা লিটার কেরোসিন, ৭ টাকা লিটার ডিজেল ও ৮ টাকা লিটার পেট্রোল বিক্রি হইতেছে ; এবং

(খ) সত্য হইলে, এগুলির কালোবাজারি বন্ধের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) জেলা কর্তৃপক্ষের সংবাদ অনুসারে শিলিগুড়িতে এই সমস্ত দ্রব্য এই দরে বিক্রয় হইতেছে বলিয়া কোনও খবর নাই।

(খ) যথা সম্ভব সরবরাহ চালু রাখার বন্দোবস্ত করা হইতেছে।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ন্যায্য দামে কেরোসিন, ডিজেল এবং পেট্রোল সব জায়গায় পাওয়া যাচ্ছে কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** প্রশ্নটা শিলিগুড়ি সম্পর্কে ছিল, দার্জিলিং জেলার ডেপুটি কমিশনারের রিপোর্ট আপনাদের সামনে হাজির করেছি। অন্য জায়গা সম্পর্কে যদি প্রশ্ন করেন তাহলে নোটিশ দিলে উত্তর দেব।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরের প্রশ্নের উত্তর দেওয়ার আগে আপনার অনুমতি নিয়ে একটা কথা বলে নিই, তা না হলে আমাদের সরকারের পলিসি সম্পর্কে একটা ভুল বোঝাবুঝি থেকে যাবে। কথাটা হচ্ছে জয়নাল সাহেব যেটা বললেন ট্যাক্স দেওয়া হয়েছে, অথচ জল পাচ্ছে না, এটা যদি উনি লিখে দেন তাহলে নিশ্চয়ই ট্যাক্স ফেরত দেব। আমরা এখন ঠিক করেছি যে সমস্ত দুস্থ কৃষক আগাম টাকা দিতে পারবে না তারা পরে দিলেও হবে, সেক্ষেত্রে আগাম টাকা নিয়ে জল যদি না দেওয়া হয় তাহলে সেটা অন্যায় হয়েছে, সেটা যদি লিখিতভাবে জানান তাহলে নিশ্চয়ই টাকা ফেরত দেব।

## পুরুলিয়া জেলায় আর. এল. আই. স্কীম

*৪৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৯।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় মোট কতগুলি রিভার লিফট ইরিগেশন স্কীম করা হয়েছে ;

(খ) তার মধ্যে কতগুলি চালু অবস্থায় আছে ;

(গ) বন্ধগুলি পুনরায় চালু করিবার জন্য কি ব্যবস্থা লওয়া হইতেছে ; এবং

(ঘ) নূতন কোনও আর. এল. আই. স্কীম সরকারের নিকট বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) মোট ৪৩টি River Lift Irrigation Schemes করা হয়েছে। ইহা ছাড়া উপজাতি কল্যাণ কর্মসূচির অধীনে ক্ষুদ্রসেচ কর্পোরেশন ১টি প্রকল্প নির্মাণ করিতেছেন।

(খ) ৩২টি চালু অবস্থায় আছে।

(গ) মোট ১১টি বন্ধ প্রকল্পের মধ্যে ৬টিতে আগামী বর্ষার উৎস স্থলে জল আসার পর চালু করার ব্যবস্থা হইবে। ৩টিতে পাইপ লাইন বসানোর পর আগামী এপ্রিল ৮০ নাগাদ চালু করা যাইবে বলিয়া আশা করা যায়। অন্য একটিতে সমীক্ষা এবং নক্সা পরিবর্তনের পর চালু করা যাইবে বলিয়া আশা করা যায়। বাকি ১টি প্রকল্প স্থানীয় কৃষকদের সেচের জল লইতে অনিচ্ছার জন্য বন্ধ আছে। স্থানীয় পঞ্চায়েতের মাধ্যমে প্রকল্পটি চালু করার চেষ্টা চলিতেছে।

(ঘ) ১৯৭৯-৮০ আর্থিক বৎসরে খরাপ্রবণ এলাকা কার্যক্রমে ১৫টি নুতন প্রকল্প মঞ্জুরীকৃত হইয়াছে। জেলা পরিষদ কর্তৃক স্থান নির্বাচনের পর প্রকল্পগুলির কাজ শুরু হইবে।

(নো সাপ্লিমেন্টারী)

**পঞ্চায়েত সমিতিগুলিতে আইনজীবী নিয়োগ**

*৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৩।) **শ্রী সন্তোষকুমার দাস** ঃ পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের পঞ্চায়েত সমিতিগুলিতে আইনজীবী নিয়োগের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ তাহা কার্যকর হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ

(ক) পঞ্চায়েত সমিতি সমূহে আইনজীবী নিয়োগের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রজীনকান্ত দলুই** ঃ পঞ্চায়েত সমিতিগুলিতে বেআইনি কাজকর্ম চলছে, এই ব্যাপারে আইনজীবী নিয়োগের প্রয়োজন আছে এটা মনে করেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ এই প্রশ্নের সঙ্গে এটার কোনও সঙ্গতি নেই।

**কৃষকদের দ্রুত সার সরবরাহ**

*৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮০০।) **শ্রী অমলেন্দ্র রায়** ঃ কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কৃষকদের দ্রুত প্রয়োজনীয় সার সরবরাহ করিবার জন্য প্রত্যেকটি জেলা সদরে প্রয়োজনীয় সার গুদামজাত করিবার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, কোনও কোনও জেলায় কি কি সার ঐভাবে মজুত রাখা হইয়াছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) কৃষকদের প্রয়োজনীয় সার সরবরাহ করার জন্য বিভিন্ন স্থানে সার মজুত করার ব্যবস্থা নেওয়া হয়েছে ও হচ্ছে। তবে সব ক্ষেত্রেই জেলা সদরে ব্যবস্থা করা হয়নি। প্রয়োজন অনুসারে যথা সম্ভব চাষীদের নিকটবর্তী স্থানেই সার মজুত করার ব্যবস্থা হচ্ছে।

(খ) সারের সরবরাহ অনুসারেই বিভিন্ন সার বিভিন্ন সময়ে মজুত রাখা হয়। ফুড কর্পোরেশন অব ইন্ডিয়া, ইন্ডিয়ান পটাশ লিঃ ও হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের অধীনে সার মজুতের জন্য যে সকল গুদাম আছে তার একটি তালিকা লাইব্রেরি টেবিলে দেওয়া আছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনার কৃষি বিভাগ থেকে সার রাখবার জন্য গোডাউন করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা সরকারের তরফ থেকে সরাসরি সার বিলি করি না। আপনারা জানেন আমরা ডিলারের মাধ্যমে এবং কতকগুলি সংস্থার মাধ্যমে সার বিলি করে থাকি। কাজেই তাদের দায়িত্ব হচ্ছে গুদামগুলিকে ঠিক রাখা। তবে আমরা সাজেশন দিই এখানে মজুত কর, সেই অনুসারে তারা মজুত করেন।

**শ্রী রজীনকান্ত দলুই ঃ** গুদামগুলি থেকে সার যখন বিভিন্ন কেন্দ্রে পাঠান তখন আপনার কাছে কি এই খবর আছে প্যাকেটগুলি নষ্ট হয়ে যাওয়ায় সার নষ্ট হচ্ছে, ফলে সারের ওজন কম হচ্ছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমাদের জানা আছে, এখানে আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার গত বছর এই কাণ্ড করেছিলেন, আমাদের ভাল সারগুলি তারা নিয়ে গেলেন, আর খারাপ সারগুলি পাঠিয়ে দিলেন। বিদেশ থেকে যেগুলি আসে সেগুলি যদি খারাপ থাকে তাহলে সেগুলি বদলে দেওয়া হয়, কৃষকদের না দেওয়ার জন্য বলে থাকি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন চাষের আগে কৃষকরা যাতে এই সার পান তারজন্য গুদামজাত করার কি ব্যবস্থা করেছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এটা সব সময় চলছে, কোনও নির্দিষ্ট মরশুমের জন্য ব্যবস্থা নেই। যখন যেভাবে সাপ্লাই পাই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সেইভাবে আমরা আমাদের ডিলার এবং সংস্থাগুলিকে বলে দিই যে তোমরা মাল জাহাজ বা রেল থেকে খালাস করে গুদামজাত করে রাখ।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সারের যোগান কম থাকার জন্য গ্রামের চাষীরা নির্ধারিত মুল্যের চেয়ে বেশি দামে সার কিনতে বাধ্য হচ্ছে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি জানি গ্রামাঞ্চলের কিছু কিছু জোতদার এই সুযোগ নিয়ে স্টক করে রাখে এবং কৃষকদের কাছে বেশি দামে বিক্রি করবার চেষ্টা করে। কাজেই আমরা

চেষ্টা করছি এই ব্যাপারে পঞ্চায়েত যাতে তীক্ষ্ণ নজর রাখতে পারে এবং কালোবাজারি যাতে না চলে।

**Shri Deo Prakash Rai :** Will the hon'ble minister please submit a statement showing how much fertilizer has been supplied to the tea gardens ? You take it as a notice.

(নো রিপ্লাই)

**Wakf properties in the State**

*448. (Admitted question No. *978.) **Shri A. K. M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) the total value of the wrongfully possessed, alienated or leased Wakf properties in the State ; and

(b) what action has been taken by the Govenment for recovery of such properties ?

**Shri Hasim Abdul Halim :**

(a) Not readily available ;

(b) It is not possible for Government to take any legal steps for recovery of these properties.

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মন্ত্রী মহাশয় কি জানেন, বেশ কিছু ওয়াকফ সম্পত্তি রাজনৈতিক দলের কব্জায় রয়েছে?

**Mr. Speaker :** The question is disallowed.

**কলকাতা পৌর এলাকায় ফুটপাথে বসবাসকারি ভিখারিদের সংখ্যা**

*৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০১২।) **শ্রীমতী ছায়া ঘোষ ঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা পৌর এলাকায় ফুটপাথে বসবাসকারি ভিখারিদের সঠিক সংখ্যা নির্ধারণের মতো কোনও তথ্য সরকারের হাতে আছে কিনা ;

(খ) "ক" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ফুটপাথে বসবাসকারি মোট ভিখারির সংখ্যা কত ;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হইলে, ভবিষ্যতে উক্ত বাসিন্দাদের সংখ্যা নির্ধারণের জন্য কোনও ব্যবস্থা করা হইবে কি ; এবং

(ঘ) উক্ত ভিখারিদের পুনর্বাসন এবং জীবিকানির্বাহের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) কোনও তথ্য এই বিভাগের হাতে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এই বিভাগের জানা নাই।

(ঘ) এইরূপ কোনও পরিকল্পনা এই বিভাগের নাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনারা যখন মাঠে ময়দানে বক্তৃতা দেন তখন দেখি ভিখারিদের দুঃখে আপনাদের কণ্ঠ থেকে কথা বেরোয় না। আপনি বলবেন কি, কবে নাগাদ ভিখারিদের পুনর্বাসনের জন্য স্কীম নেবেন।

**মিঃ স্পিকার ঃ** এরকম প্রশ্ন ওঠে না। দি কোশ্চেন ইজ ডিসঅ্যালাউড।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলকাতাতে যে ভিখারিরা রয়েছে সেই ভিখারিদের মধ্যে পশ্চিমবাংলার বাইরে থেকে আগত ভিখারিদের সংখ্যা কি প্রতি বছর বাড়ছে?

**মিঃ স্পিকার ঃ** দিস কোশ্চেন ডাজ নট অ্যারাইস।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, ভিখারিদের সম্পর্কে ব্যবস্থা নেবার জন্য বা কলকাতাকে সুস্থ রাখার জন্য তাদের পরিসংখ্যান নেওয়া এবং তাদের পুনর্বাসনের প্রয়োজন আছে বলে আপনি মনে করেন কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ভারতবর্ষে বিভিন্ন রাজ্য থাকতে পারে, কিন্তু আসলে ভারতবর্ষ একটি দেশ এবং এখানে বিভিন্ন ভাষাভাষী, বিভিন্ন সম্প্রদায় এবং বিভিন্ন রাজ্যের লোক রয়েছে এবং এই সমস্ত লোকেরা যে কোনও রাজ্য, যে কোনও জেলায় বসবাস করতে পারে। কাজেই এই সিদ্ধান্ত নেবার প্রয়োজন নেই যে, এখানে বিহার, উড়িষ্যা বা ইউ. পি. থেকে লোক এলে তাদের আটকাব কিনা।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নও ঠিক নয়, সাপ্লিমেন্টারি কোশ্চেনও ঠিক নয়—কাজেই মন্ত্রী মহাশয় বসুন।

### Ferry Service between Calcutta and Howrah Station

*450. (Admitted question No. *1073.) **Shri Dawa Narbu La and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) what action has been taken by the present Government for procurement of passenger carrying uits and construction of jetties for passenger ferry service between Calcutta and Howrah Station across the river Hooghly ;

(b) the total amount of Central assistance received for the purpose during the tenure of the present Government (up to 29th February, 1980) ;

(c) what percentage of this Central assistance has been utilised ; and

(d) the amount spent by the State Government out of its own resources ?

**Shri Mohammed Amin :**

(a) Work orders were placed for construction of four vessels. It is expected that they will be ready for delivery shortly.

Two jetties—one near Howrah Rly. Station and the other at Armenian Ghat—are also complete.

(b) Rs. 10.53 lakhs.

(c) 100%.

(d) Rs. 9.14 lakhs.

[1-40 — 1-50 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই যে চারটা ভেসেল তৈরি হয়েছে বললেন এতে কতজন প্যাসেঞ্জার যাতায়াত করতে পারবে প্রতিদিন এবং এটা কবে থেকে চালু হবে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আমাদের ইচ্ছা ১লা মে থেকে চালু করা তবে যদি বিশেষ কোনও অসুবিধা না হয় আর টেকনিক্যাল এক্সপার্টরা বলছে তাদের ওপিনিয়ন ৩০০ থেকে ৩৫০ জন যাত্রী যেতে পারবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** জেটি দুটো কমপ্লিট হয়েছে কি?

**শ্রী মহঃ আমিন ঃ** আমি তো বলেছি জেটি দুটো কমপ্লিট হয়ে গেছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি বলেছেন কেন্দ্রীয় সরকার ১০ লক্ষ ৬৩ হাজার টাকা দিয়েছেন, আপনাদের টোটাল স্কীম কত টাকার ছিল?

**শ্রী মহঃ আমিন ঃ** টোটাল স্কীম হচ্ছে ২ কোটি ৭ লক্ষ টাকা, এর মধ্যে ১০.৫৩ লাখ আমাদের সরকার হওয়ার পরে সরকার দিয়েছেন কিন্তু প্রথমে ভারত সরকার দিয়েছেন ১ কোটি ১৫ লক্ষ টাকা।

**কলকাতা হইতে সিমলাপাল ও কলকাতা হইতে রানিবাঁধ বাস চালাইবার পরিকল্পনা**

*৪৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৭।) **শ্রী উপেন কিস্কু ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা হইতে (১) সিমলাপাল পর্যন্ত (ভায়া ঝাড়গ্রাম-রাইপুর) ও (২) রানিবাঁধ পর্যন্ত (ভায়া ঘাটাল-সারেঙ্গা, পি মোড়-রাইপুর) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের দূর পাল্লার বাস চালানোর পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) আপাতত এইরূপ কোনও পরিকল্পনা কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে কীটনাশক ঔষধ পরীক্ষার গবেষণাগার**

*৪৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৭।) **শ্রী নীহারকুমার বসু ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভেজাল কীটনাশক ঔষধ পরীক্ষার জন্য পশ্চিমবঙ্গে কোনও গবেষণাগার আছে কি; এবং

(খ) থাকিলে, (১) কোথায় আছে, (২) উক্ত গবেষণাগারে বর্তমান বৎসরে এ পর্যন্ত (২৯এ ফেব্রুয়ারি, ১৯৮০) মোট কতগুলি নমুনা পরীক্ষা করা হয়েছে ও (৩) এর মধ্যে কতগুলি ভেজাল বলে প্রতিপন্ন হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) কীটনাশক ঔষধ পরীক্ষার জন্য বর্তমানে একটি গবেষণাগার স্থাপনের ব্যবস্থা নেওয়া হয়েছে। বেশির ভাগ যন্ত্রপাতি কেনা হয়েছে এবং কিছু কেনা হচ্ছে। কিছু কর্মীও নিয়োগ হয়েছে ; বাকি নিয়োগ হলে পরীক্ষাগার ভবন নির্মাণ সাপেক্ষে ছোট আকারে এই পরীক্ষাগারের কাজ খুব শীঘ্রই চালু করা যাবে।

(খ) (১) বর্তমানে মেদিনীপুরের মাটি পরীক্ষাগারের একাংশে এই পরীক্ষাগার চালু করা হচ্ছে। তবে মেদিনীপুরেই এই পরীক্ষাগার নির্মাণের ব্যবস্থা নেওয়া হয়েছে।

(২) এখনও কাজ চালু না হওয়ায় নমুনা পরীক্ষা করা যায়নি।

(৩) প্রশ্ন ওঠে না।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, পরীক্ষাগারে আলাদাভাবে কি কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** না, এখনও কিছু পরিকল্পনা নেওয়া হয়নি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে গবেষণাগার স্থাপিত হবে, কিন্তু এখন পর্যন্ত কি ব্যবস্থা আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাটি পরীক্ষার জন্য মেদিনীপুরে যে সয়েল টেস্টিং ল্যাবরেটরি আছে সেখানে আমরা কিছুটা কাজ বোর শুরু করে দিয়েছি। কিন্তু সেখানে একটা পূর্ণাঙ্গ পরীক্ষাগার চালু করব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এতদিন পর্যন্ত যে সমস্ত ব্যবস্থা চালু আছে তাতে কতজন ভেজালকারি ধরা পড়েছে?

**মিঃ স্পিকার ঃ** উনি তো বলেছেন যে পরীক্ষাগার হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কৃষিমন্ত্রী মহাশয় কি উত্তর দিলেন, স্যার? অন এ পয়েন্ট অব অর্ডার, এখানে ভেজাল কীটনাশক ঔষধ পরীক্ষার জন্য একটা গবেষণাগার করার ব্যবস্থা করছেন কিন্তু উনি বলছেন সয়েল টেস্ট করার কথা। সয়েল টেস্টিং-এর তো প্রশ্নই ওঠে না।

**মিঃ স্পিকার ঃ** এখন সয়েল টেস্টিং ল্যাবেরোটিতে টেম্পোরারিলি কাজ হচ্ছে। পূর্ণাঙ্গ ল্যাবেরোটরি হচ্ছে।

## জেল কোড কমিশনের সুপারিশ

*৪৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৭।) **শ্রী সন্দীপ দাস ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জেল কোড কমিশন তাদের সুপারিশ সরকারের নিকট পেশ করেছেন কি ; এবং

(খ) "(ক)" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে, কবে নাগাদ তাহা প্রকাশিত হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) জেল কোড কমিটি এখনও পর্যন্ত পূর্ণাঙ্গ সুপারশি সমুহ পেশ করেননি। অবশ্য তারা একটি অন্তর্বর্তী রিপোর্ট পেশ করেছেন।

(খ) জেল কোড কমিটি কর্তৃক পূর্ণাঙ্গ রিপোর্ট সরকারের নিকট পেশ করার পরে বিষয়টি বিবেচনা করা হবে।

**শ্রী সন্দীপ দাস ঃ** অতিরিক্ত প্রশ্ন, স্যার, অন্তর্বর্তী সুপারিশের ভিত্তিতে সরকার কি জেল কোডের কিছু পরিবর্তন করেছেন এবং জেল সংস্কারের ব্যাপারে কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** জেল কোডের পরিবর্তনের জন্য পরীক্ষা চলছে। কিছু কিছু সংস্কার ইতিমধ্যেই আমরা শুরু করে দিয়েছি। তার মধ্যে এক হচ্ছে যে মেয়েদের জন্য একটা

বিশেষ জেল করতে চলেছি, (২) নন ক্রিমিন্যাল লুনাটিক্সদের মধ্যে যারা স্ত্রীলোক তাদেরকে বিশেষ একটা জেলে আমরা এনেছি, (৩) যারা দন্ডপ্রাপ্ত কনভিক্ট তাদের আমরা কিছু মজুরি বৃদ্ধি করার চেষ্টা করেছি এবং কিশোরদের জন্যও একটা কারা নির্মাণ করছি। এছাড়া আরও কিছু কিছু করেছি। পূর্ণাঙ্গ জিনিসটা আমরা তৈরি করব রিপোর্টটা পাওয়ার পর।

**শ্রী সন্দীপ দাস ঃ** রাজনৈতিক বন্দীদের ক্ষেত্রে জরুরি অবস্থার সময় অনেক কিছু পরিবর্তন হয়েছিল, রাজনৈতিক বন্দীদের উপর অনেক অত্যাচারমূলক ব্যবস্থা হয়েছিল, সেইগুলির কি কিছু পরিবর্তন হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** রাজনৈতিক বন্দীরা যাতে বিশেষ সুযোগ সুবিধা পায় সেইজন্য জেল কোড রিভিশন কমিটি প্রত্যেকটি রাজনৈতিক দলের কাছে একটি প্রশ্নমালা পাঠিয়েছেন, সেই প্রশ্নমালার ভিত্তিতে তাদের মতামত নিচ্ছে। ইতিমধ্যেই কয়েকটি রাজনৈতিক দল তাদের সুপারিশ পাঠিয়েছেন। তারা পূর্ণাঙ্গ রিপোর্ট পেশ করলে নিঃসন্দেহে আমি বলতে পারি আমাদের এই সরকার সেই রিপোর্ট অনুযায়ী জেল প্রশাসন সুচারু করবার চেষ্টা করবেন।

**শ্রী সন্দীপ দাস ঃ** কোন কোন রাজনৈতিক দলের কাছে চিঠি পাঠিয়েছেন জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** নোটিশ দিলে জানাতে পারি। তবে মোটামুটি সমস্ত স্বীকৃত দলকেই চিঠি দেওয়া হয়েছিল।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি যে বিকৃত মস্তিষ্ক বন্দীদের জন্য তিনি বিশেষ কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা বা ব্যবস্থার কোনও পরিবর্তন করেছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি পূর্বেই এর উত্তর দিয়ে দিয়েছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** শিশু ওয়ার্ড সম্বন্ধে মন্ত্রী মহাশয় কোনও কার্যকর ব্যবস্থা নিয়েছেন কিনা বা শিশুদের জন্য যে নিয়ম ছিল তার কোনও পরিবর্তন হয়েছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এ সম্বন্ধে বিবেচনা করা হচ্ছে, আশা করছি সুখবর দিতে পারব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে জেল কোড কমিশনের টার্মস অফ রেফারেন্স কি, কাদের কাদের নিয়ে এই কমিশন তৈরি হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** জেল কোড কমিশন কমিটি গঠিত হয়েছে—এতে জেল প্রশাসনের তরফ থেকে রয়েছে আই. জি. প্রিজনার্স, জয়েন্ট সেক্রেটারি, চেয়ারম্যান শ্রী তারাপদ লাহিড়ি, প্রখ্যাত অ্যাডভোকেট, বিধানসভার সদস্য শ্রী গোপাল বসু মহাশয়, প্রাক্তন বিচার মন্ত্রী শ্রী অমর চক্রবর্তী, এবং সুপন্ডিত শ্রী শান্তি দত্ত মহাশয়।

**Shri Deo Prakash Rai :** This question pertains to the improvement of prisoners in the Jails. I do not know how many members were put in Jail for potitical reasons. I have been in Jail thrice, Sir লাস্ট টাইম যখন আমাদের চিফ মিনিস্টার ডেপুটি চিফ মিনিস্টার ছিলেন তখন আমি লিড করে পুলিশ কর্ডন ভাঙ্গতে গিয়েছিলাম, আমাকে এসপ্ল্যানেডে মেরে ধরে নিয়ে গেল সেন্ট্রাল জেলে। আমাকে ওয়ার্ড নং নাইনে রেখেছিল। ইস্পাতের দরজা বন্ধ করে দিয়ে ওখানে ভিতরে—It was difficult for me to attend to the call of nature গন্ধ আছে, প্রেসিডেন্সি জেলের ইমপ্রুভমেন্ট কিছু হয়েছে কি? সে সময় আমার সঙ্গে ১৫ জন ভদ্রমহিলা ছিলেন, লেডি ডক্টর এবং ফিমেল অ্যাক্ট্রেস।

**হাওড়া-তমলুক-এর সঙ্গে দিঘাকে রেলপথে সংযুক্তিকরণ**

*৪৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৮।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া-তমলুক-এর সাথে কাঁথি মহকুমার দিঘাকে রেলপথে সংযুক্তিকরণের কেন্দ্রীয় সরকারের কোনও পরিকল্পনার বিষয়ে রাজ্য সরকার অবহিত আছেন কি ;

(খ) "ক" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ওই পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(গ) উক্ত পরিকল্পনাটির দ্রুত রূপায়ণের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রেলওয়ে বোর্ডের নির্দেশমতো দিঘাকে রেলপথে সংযুক্তিকরণের ব্যাপারে একটি প্রাথমিক ইঞ্জিনিয়ারিং ও ট্রাফিক সার্ভের কাজ আরম্ভ হইয়াছে। দিঘা পর্যন্ত রেল লাইন বিস্তারের জন্য তিনটি বিভিন্ন রুটের সমীক্ষা হইতেছে। প্রথম পরিকল্পনাটি কাঁথি শহরের মধ্যে দিয়া কাঁথি রোড স্টেশন হইতে দিঘা পর্যন্ত। দ্বিতীয়টি কাঁথি রোড স্টেশন হইতে সরাসরি দিঘা পর্যন্ত এবং তৃতীয়টি পাঁশকুড়া-হলদিয়া লাইনের কেশবপুর স্টেশন হইতে নন্দকুমার, নরঘাট, কাঁথি শহর এবং রামনগর হইয়া দিঘা পর্যন্ত। তিনটি পরিকল্পনার মধ্যে কোনটি গ্রহণযোগ্য তাহা এখনও রেলওয়ের বিবেচনাধীন।

(গ) যেহেতু উক্ত পরিকল্পনাটি কেন্দ্রীয় সরকারের সক্রিয় বিবেচনাধীন। সেহেতু বর্তমানে রাজ্য সরকারের এ বিষয়ে বিশেষ কিছু করণীয় নাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি আপনার অনুরোধ সর্বশেষ কবে জানিয়েছেন?

**শ্রী মহঃ আমিন ঃ** আমাদের সরকার হওয়ার পরে কয়েক বারই বলা হয়েছে সর্বশেষ ডেট মনে নাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি দয়া করে রেল মন্ত্রীর সঙ্গে দেখা করে কাজটা এক্সপিডাইট যাতে হয় তার জন্য চেষ্টা করবেন?

(কোনও উত্তর নাই)

## মুর্শিদাবাদ জেলার ঔরঙ্গাবাদে নূতন মিউনিসিপ্যালিটি গঠন

*৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৯।) **শ্রী আবুল হাসনাৎ খান, শ্রী আতাহার রহমান, শ্রী দীনবন্ধু মাঝি ও শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ঔরঙ্গাবাদে একটি নূতন মিউনিসিপ্যালিটি গঠন করার বিষয়ে সরকার কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ উক্ত সিদ্ধান্ত কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলায় ঔরাঙ্গাবাদে নুতন মিউনিসিপ্যালিটি গঠন করার বিষয়ে কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## জব অ্যাসিস্ট্যান্ট নিয়োগ

*৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪১।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জব 'অ্যাসিস্ট্যান্ট নিয়োগ কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে হয়ে থাকে ; এবং

(খ) না হয়ে থাকলে, কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) না।

(খ) প্রথমে কর্মসংস্থান কেন্দ্রের মাধ্যমেই জব অ্যাসিস্ট্যান্ট পদে লোক নিয়োগের নির্দেশ দেয়া হয়েছিল। কিন্তু পরবর্তীকালে দেখা যায় যে কর্মসংস্থান কেন্দ্রগুলি অধিকাংশ ক্ষেত্রেই শহরাঞ্চলে অবস্থিত এবং ঐ সকল কেন্দ্রে পঞ্জিভূত প্রার্থীদের নাম ব্লক অনুযায়ী সাজানো নেই। আরও দেখা যায় যে, পল্লী অঞ্চল সম্বন্ধে অভিজ্ঞতা সম্পন্ন প্রার্থীগণ তাদের নাম কর্মসংস্থান কেন্দ্রে পঞ্জিভূত করেন নাই। ফলে জব

অ্যাসিস্ট্যান্ট পদে উপযুক্ত হওয়া সত্ত্বেও তাদের ঐ পদে নিয়োগ করার সুযোগ পাওয়া যাচ্ছে না। অধিকন্তু ঐ সকল কেন্দ্র হতে তফসিলি জাতি ও তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত উপযুক্ত সংখ্যক প্রার্থী পাওয়া যাচ্ছে না। এই পরিস্থিতিতে সমগ্র বিষয়টি পর্যালোচনা করে এই মর্মে সিদ্ধান্ত গ্রহণ করা হয় যে, কর্ম সংস্থান কেন্দ্রের মাধ্যমে ছাড়াই সরাসরি স্থানীয় সংবাদপত্রে বিজ্ঞাপনের মাধ্যমে এবং প্রকাশ্য স্থানে নোটিশের মাধ্যমে আলোচ্য পদের জন্য ইচ্ছুক প্রার্থীদের নিকট হতে আবেদন পত্র আহ্বান করা হবে। তবে আবেদনকারিদের নাম অবশ্যই স্থানীয় কর্মসংস্থান কেন্দ্রে নথিভুক্ত থাকতে হবে।

সেই সঙ্গে এই মর্মেও নির্দেশ দেওয়া হয় যে, উপরোক্ত সংশোধিত আদেশটি প্রচার হওয়ার পূর্বে কোনও ক্ষেত্রে যদি কোনও গ্রাম পঞ্চায়েত নির্বাচন কমিটির প্যানেল অনুযায়ী কোনও নিয়োগ পত্র দিয়ে থাকেন তবে তা কার্যকর থাকবে।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে বলবেন যে চিফ সেক্রেটারি, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, লেবার ডিপার্টমেন্ট থেকে একটা সার্কুলার ইসু করেছেন যার নম্বর হচ্ছে ৫,১২,০৬০ এল ডবলিউ. ডেটেড ১৭/১০/৭৭, সেই সার্কুলারে বলা হয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোকাল বডিজে, গভর্নমেন্টে এবং নন গভর্নমেন্ট সার্ভিসে লোক নিয়োগ হবে, সেই সার্কুলার কি নস্যাৎ করা হয়েছে? এটা আমি জানতে চাই।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** নস্যাৎ করা হয়নি, বিশেষ ক্ষেত্রে প্রয়োগ করা হয়েছে।

**শ্রী হরিপদ জানা ঃ** আমি সার্কুলার সম্বন্ধে প্রশ্ন করেছি।

**মিঃ স্পিকার ঃ** উনি বলেছেন, You have not heard the reply of the Minister.

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি এটা জানাবেন এই যে জব অ্যাসিস্ট্যান্ট নেওয়ার ক্ষেত্রে আপনার যে সার্কুলার ছিল, সেই সার্কুলার অনুযায়ী সেখানে কোনও জায়গা থেকে এমন কোনও খবর আছে কিনা যে বোর্ড থেকে ছেলেদের পরীক্ষায় বসার পরে ইন্টারভিউ নেওয়া হয়েছে, কিন্তু হঠাৎ পরীক্ষা বাতিল করা হয়েছে এবং বোর্ডকে বাতিল করে পুনরায় নতুন করে বোর্ড চালু হয়েছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কোশ্চেন করবেন, উত্তর দিয়ে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি এটা জানাবেন আগে যে প্রসিডিওর ছিল সেটা যেহেতু মোর কারেক্ট এবং তাতে সি. পি. এম.-এর ছেলেরা আসছিল না, চাকুরি পাচ্ছিল না বলে, নতুন পদ্ধতি গ্রহণ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** না।

**শ্রীরামপুর এসপ্ল্যানেড ও বালিখাল-এসপ্ল্যানেড রুটে সরকারি বাস চালানোর পরিকল্পনা**

*৪৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৮।) **শ্রী পতিতপাবন পাঠক ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

[8th April, 1980]

(ক) ইহা কি সত্য যে, জি. টি. রোড হইয়া শ্রীরামপুর হইতে এসপ্ল্যানেড এবং বালিখাল হইতে এসপ্ল্যানেড এই দুটি রুটে সরকারি বাস চালু করার একটি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে ; এবং

(খ) সত্য হইলে, (১) কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর করা হইবে এবং (২) উক্ত রুট দুইটিতে ভাড়ার হার নির্ধারিত হইয়াছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) হ্যাঁ। শ্রীরামপুর হইতে এসপ্ল্যান্ডে জি. টি. রোড হইয়া একটি সরকারি বাসরুট চালু করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে। তবে বালিখাল হইতে এসপ্ল্যানেড রুট চালু করিবার কোনও পরিকল্পনা নাই।

(খ) (১) আগামী আর্থিক বৎসরের ('৮০-'৮১) মধ্যে উক্ত পরিকল্পনা কার্যকর হবে বলিয়া আশা কার যায়।

(২) না।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী দেওপ্রকাশ রাই ঃ** মিঃ স্পিকার স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, আজকে আমার একটা ইমপর্টেন্ট টেলিফোন করার দরকার ছিল ডি. সি. দার্জিলিং-কে, আমি আরজেন্ট কল করেছিলাম, ডিমান্ড কল করেছিলাম কিন্তু পাইনি। কলকাতার অপারেটাররা বলছেন, দার্জিলিং-এর লাইন খারাপ। ইতিমধ্যে স্যার, আমার বাড়ি থেকে টেলিফোন এল। দার্জিলিং-এর লাইন যদি খারাপই থাকত তাহলে আমার বাড়ি থেকে টেলিফোন এল কি করে? কেন আমি দার্জিলিং-এর ডি. সি.-কে টেলিফোনে পাচ্ছি না, এসব কি হচ্ছে কি? এটা স্যার, আপনি একটু দেখুন।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী রজনীকান্ত দলুই, বীরেন্দ্রকুমার মৈত্র এবং ডাঃ জয়নাল আবেদিন মহাশয়ের কাছ থেকে তিনটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথম প্রস্তাবে শ্রী দলুই গত ৩রা এপ্রিল জলপাইগুড়ির মূর্তি চা বাগানে পুলিশের গুলি চালনায় চার ব্যক্তির মৃত্যুর অভিযোগ সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে শ্রী মৈত্র গত সপ্তাহে তিনজন অভিযুক্ত ডাকাতকে ধরার ফলে মালদহ জেলার হরিশচন্দ্রপুর থানা ঘেরাও সম্পর্কে এবং তৃতীয় প্রস্তাবে ডাঃ আবেদিন গত ৭. ৪. ৮০ তারিখে জাতীয় কংগ্রেসের কিছু মহিলা, যুব-ছাত্র শ্রমিক ও স্বেচ্ছাসেবকের উপরে পুলিশের আক্রমণ সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। তিনটি মুলতুবি প্রস্তাবের বিষয়ই মূলত আইন ও শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইনের মাধ্যমে এর প্রতিকার সম্ভব। আমি তাই তিনটি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি। তবে ঐ জলপাইগুড়ির মূর্তি চা বাগানে গুলি চালনা সম্পর্কে একটি বিবৃতি দেবার জন্য আমি মিনিস্টারকে বলছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** চিফ মিনিস্টার ফিরে এলে ওটা হবে।

**মিঃ স্পিকার :** সদস্যগণ এখন ইচ্ছা করলে কেবলমাত্র সংশোধিত প্রস্তাবগুলি পাঠ করতে পারেন। প্রথমে শ্রী রজনীকান্ত দলুই পড়ুন।

**Shri Rajani Kanta Doloi :** The Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

Four Tea Garden workers died due to police firing in Murti Tea Gardens in the Metali Thana area of Jalpaiguri district on Thursday the 3rd April, 1980. The Tea Garden which was under lock out for some months was reopened on the 31st March, 1980.

The Management, in connivance with some anti social elements, attacked the workers who were demanding payments of their area dues and other basic amenities like supply of drinking water etc. The police at the behest of the leaders of a political party opened fire on innocent workers. This has aggravated the tension in the area which may erupt into violent disturbance at any time.

স্যার, এখানে পলিটিক্যাল পার্টির নাম দেওয়া ছিল, সি. পি. এম. পার্টির কথা ছিল, সব কেটে দেওয়া হয়েছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** স্যার, আমি খুব ভদ্রভাবে দিয়েছিলাম, কিন্তু এখানে যেভাবে এসেছে তাতে এটা পড়ে কিছু লাভ হবে না। স্যার, এতে সি. পি. এম. ডাকাত ঘেরাও করতে বললে জেলা পরিষদের সভাপতির প্রশংসা করা হয়েছে—এটা পড়ে কোনও কিছু লাভ হবে না, তাই আমি পড়ছি না।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দ্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—স্বাধীন সার্বভৌম ভারতের অঙ্গরাজ্য আসামে দীর্ঘদিন ধরে বাঙালি নিধন, নির্যাতন এবং বিতাড়ন, জাতীয় তেল সম্পদের পরিশোধন ও পরিবহন বন্ধ এবং বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সম্প্রসারণের বিরুদ্ধে এবং কেন্দ্রীয় সরকারের নিষ্ক্রিয় ভূমিকার প্রতিবাদে জাতীয় কংগ্রেসের নেতৃবৃন্দ ও মহিলা যুব ছাত্র ও শ্রমিক স্বেচ্ছাসেবকবৃন্দ যখন শান্তিপূর্ণভাবে রাজ্যের বিভিন্ন স্থানে গত ৭/৪/৮০ তারিখে অবরোধ ও প্রতিবাদজ্ঞাপন করছিলেন তখন পুলিশ বেপরোয়াভাবে আক্রমণ করে মহিলা সহ বহু স্বেচ্ছাসেবক ও নেতৃবৃন্দকে আহত করে এবং তাদের অনেককে হাসপাতালে ভর্তি করতে হয়েছে। কারও কারও অবস্থা উদ্বেগজনক। পুলিশের এই জঘন্য আক্রমণ সম্পর্কে সভায় আলোচনা হোক।

## CALLING ATTENTION

**অধ্যক্ষ মহোদয় :** আমি নিম্নলিখিত বিষয়গুলির উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথা :—

১। ৭/৩/৮০ তারিখে শিলিগুড়িতে ডাকাতি—শ্রী রজনীকান্ত দলুই

২। ইসলামপুর মাটিকুন্ডা গ্রামে পুলিশ খুন—শ্রী রজনীকান্ত দলুই

৩। ৫/৪/৮০ তারিখে কোচবিহার জেলায় ঘূর্ণিঝড়—শ্রী রজনীকান্ত দলুই

৪। হাওড়ার ঘনশ্যামপুরে জনৈক যতীন্দ্রনাথ পুরকায়েতের হত্যা সম্পর্কে—শ্রী রজনীকান্ত দলুই

৫। গ্রামাঞ্চলে খুন, ডাকাতি ও রাহাজানির ঘটনা বৃদ্ধি—শ্রী রজনীকান্ত দলুই

৬। খিদিরপুর ডকে জাহাজে আগুন লাগার ঘটনা—শ্রী রজনীকাত দলুই

৭। টালা ব্রিজের কাছে দুর্ঘটনা—শ্রী রজনীকান্ত দলুই

৮। দামোদর কয়লাখনিতে ৩০ জন সংজ্ঞাহীন ও খনি বন্ধ—শ্রী রজনীকান্ত দলুই

৯। সাম্প্রতিক আসামের ঘটনার প্রতিবাদে আন্দোলনকারি কংগ্রেসের নেতৃবৃন্দের উপর পুলিশি হামলা—ডাঃ জয়নাল আবেদিন।

10. Inability of National Tannery to pay salary to its workers—Shri Birendra Narayan Ray and Shri Sumanta Kumar Hira.

11. Strike by local Bengalee Employees of Kashmir Burreau of Information—Shri Rajani Kanta Doloi

"সাম্প্রতিক আসামের প্রতিবাদে আন্দোলনকারি কংগ্রেসের নেতৃবৃন্দের উপর পুলিশি হামলা" বিষয়ের উপর ডাঃ জয়নাল আবেদিন............কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি :** ১৮ তারিখে উত্তর দেব।

**ডাঃ জয়নাল আবেদিন :** Thank you Sir.

## STATEMENT UNDER RULE — 356

**মিঃ স্পিকার :** শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় বিড়লাদের পরিচালিত বিদ্যালয়গুলির কর্মীদের ধর্মঘট সম্পর্কে একটি বিবৃতি দেবেন।

**Shri Partha De :** Sir, out of the three institutions the first one viz., Hindi High School is a Higher Secondary School. The Second viz. Mahadevi Biral Shisu Vihar is a Primary Institution. The remaining one is a Home Science College affiliated to the University of Jadavpur. As such we have nothing to do in respect of Jehuri Devi Birla Mandir

College as this institution does not come under the purview of enquiry by the officers of the Directorate of Secondary Education.

The Hindi High School is now affiliated to the Central Board of Secondary Education, Delhi. It is understood that the said School was previously recognised by the West Bengal Board of Secondary Education but because of some disagreement in late sixties the management switched over its affiliation to the Central Board of Secondary Education, Delhi without obtaining 'no objection certificate' from the State Government. The Education Directorate has no control over the institutions and as such the officer of the Education Directorate instructed to make an 'on the spot enquiry', could not meet the management of the school inspite of his best effort.

However, the following information has been gathered by the said officer from the striking employees of the institutions :—

1) The name of the Union which has given the call for strike is "Birla Group of Institutions Worker Employees Union".

2) The school has no definite scale of pay and laid down service conditions for the D. Grade employees and the drivers. Their main demand is the introduction of the Government approved scales of pay as are applicable to the employees of the schools affiliated to the West Bengal Board of Secondary Education along with certain other fringe benefits like medical allowance and definite leave rules and job description.

3) They had been placing these demands since January, 1979 in a democratic way. As a result total initial salary of all D. Grade employees which was Rs. 170/- per month upto December, 1979 was increased to Rs. 220/- per month from January, 1980 and that of the Drivers which was Rs. 275/- per month was raised to Rs. 300/- per month. A driver after 27 years of service is now getting all together Rs. 453/- p.m.

[2-10 — 2-20 p.m.]

4) Three employees had been suspended and the services of another employee terminated in an unjust manner as a result of which they went of strike with effect from 21st March, 1980. Since the Final + 2 Examination was in progress at that time the employees, inspite of their strike call, ensured smooth conducting of the said examination. It was actually found that the guards, inspite of being members of the Union, were doing their duty at the gate in full

uniform to protect the property of the school.

5) The management is reluctant to talk with the employees in presence of any leader who is not an employee of the school and unless they talk as individuals and not as members of the union. The employees are reluctant to do so as they feel that as individuals they may fail to understand total implications of the terms of final settlement and then they may sign some papers which may go against them in future.

6) It was claimed by the employees that the students and teachers of the school, being sympathetic to the cause of the employees, were not attending the school on their own.

7) The employees of the Hindi High School and Mahadevi Birla Shishu Vihar are agreeable to accept the similar agreement as was arrived at by the management and the employees of Modern High School, the agreed scales of pay of which are as below :—

A- All D-grade employees other than the drivers.

Rs. 136-1-137-2-177-3-188/- with a D.A. of Rs. 122/- per month

B- Drivers

Rs. 180-5-225-7-350/- with D.A. between Rs. 122-195/- p.m.

Other conditions of service and fringe benefits were also laid down in the agreement.

Thus it will be seen from the above that as per rules, this Govt. is not in a position to intervene in the matter directly. The matter is however being taken up with the Central Board of Secondary Education, Delhi by the State Government.

**শ্রী সন্দীপ দাস ঃ** স্যার, আপনার অনুমতি নিয়ে বলছি যে মন্ত্রী মহাশয় পুরানো তথ্যের উপর ভিত্তি করে বিবৃতি দিয়েছেন। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। তিন দিন ধরে বিড়লা হিন্দু স্কুল, শিশু বিহার, জহুরি দেবি হোম সায়েন্স কলেজ ইত্যাদি সব শিক্ষা প্রতিষ্ঠানগুলি স্কুল অথরিটি বন্ধ করে দিয়েছে। এই সমস্ত স্কুল মিলে প্রায় আড়াই হাজার ছাত্রছাত্রীর ভবিষ্যত অন্ধকার, ২০০ উপর শিক্ষক, ১০০ উপর অশিক্ষক কর্মচারিদের ভবিষ্যত অন্ধকার। মন্ত্রী মহাশয় বললেন রুল পারমিট করছে না। প্রয়োজন হলে এর জন্য দিল্লিতে যেতে হবে। সেখানে এমন মনোভাব সৃষ্টি করা হয়েছে যে এই সরকার আর থাকবে না অতএব শিক্ষক কর্মচারিদের উপর এই নীতি চালানো যেতে পারে। আমি আপনাকে অনুরোধ করে বলছি যে মন্ত্রী মহাশয় তার দায়িত্ব এড়িয়ে যেতে চাইছেন। তারা একেবারে সাইনে ডাই বন্ধ করে দিচ্ছে সে কথা কিন্তু তার বক্তব্যের মধ্যে নাই।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Food & Supplies Department will make a statement in response to the Calling Attention notice of Shri Rajani Kanta Doloi regarding Cement crises for West Bengal.

**Shri Sudhin Kumar :** The State has been passing through a crisis of cement for a long time. Against a quarterly requirement of about 5 lakh M.T. of cement, the Central allocation had so long been about 3.5 lakh M.T. Due to production and transport constraints, actual arrivals are less than the allocations. Allocations fell from 3,57,500 M.T. for qr. II. '79 to 2,86,000 M.T. in qr. I. '80, and supplies fell from 3,58,000 M.T. in Qr. II. '79 to 2,30,000 M.T. in 1st qr. '80. Out of arrival of 2,30,000 M.T. in 1st qr. '80 amount available for individual private consumption was only 1,25,000 (approx). Govt. Department received 70,000 M.T. (approx) and other Undertakings and Public bodies received 35,000 M.T. (approx).

Taking advantage of the inadequate supply unscrupulous, operating agents, contractors and traders indulge in black marketing in cement.

With a view to checking the malpractices noticed in the distribution of cement through normal trade channels, the State Govt. introduced a scheme of public distribution of cement through the West Bengal Essential Commodities Supply Corporation Ltd., which became effective from 1.10.78.

The two broad objects of the scheme are :—

(a) to ensure supply of cement to different Govt. Department, State Undertakings and Corporations and to facilitate the progress of the development projects undertaken by the State Govt.

(b) to set up an effective machinery to ensure equitable supply of cement at reasonable price to other categories of consumers.

It can be said that after the take-over, as aforesaid, the position has improved. But it has to be admitted that with such a huge gap between the supply and the demand which is about 5 lakh M.T. Govt. find it difficult to make both ends meet.

However, Govt. is fully aware of the situation and is taking steps towards distribution of cement in the best possible manner.

[2-20 — 2-30 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা সিরিয়াস ব্যাপার আপনাকে

জানাচ্ছি। এই সেশনে আমি অনেকগুলো প্রশ্ন দিয়েছি শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস, মুসলিম কমিউনিটির কতজন আনএমপ্লয়েড—এডুকেটেড আনএমপ্লয়েড আছেন এই ব্যাপারে। আমার কোশ্চেন অ্যাডমিট করা হয়েছে, কিন্তু এই ব্যাপারে কোনও রিপ্লাই আসছে না—একটা স্পেসিফিক টাইম ছিল, কিন্তু এই মন্ত্রীরা জ্যোতি বসু, মহম্মদ আমিন, হালিম সাহেব, তারা কেউ এই ব্যাপারে কোনও রকম অ্যাকশন নিচ্ছেন না। এতে আমি মনে করি আমার প্রিভিলেজ নষ্ট হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি আপনাকে বলবার জন্য কোনও অনুমতি দিইনি।

## Mention Cases

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি. পি. এম. প্রধান কত গম চুরি করেত পারে এফ. এফ. ডবলিউ-র—এই কয়েকদিন আগে খবরের কাগজে বেরিয়েছে যে এই রকম গম নিয়ে তছনছ হচ্ছে। তার ফলে প্রশাসনে নাকি কিছু পরিবর্তনের জন্য সার্কুলার দেওয়া হয়েছে। আমি বারুইপুর কনস্টিটিউয়েন্সির শঙ্করপুর গ্রামের মীরজাপুর গ্রাম সভায় এফ. এফ. ডবলিউ-এর কাজে একটা চুরির কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ধরা আমাদের পক্ষে সহজ হয়েছে, একটা লোকের হাত কাটা, সে রাত্রে টিপ দিচ্ছে, কাটা টিপ। অরিজিন্যাল টিপ যেটা, একটা দেওয়া হয় ডিলারের কাছে, একটা অফিসে থাকে, তাতে সই করেছে, আবদুল লতিফ, তত্ত্বাবধায়ক, মানে পে মাস্টার, আর কমল কুমার পুরকায়েত হল ডিলার। একটা লোকই টিপ দিচ্ছে, খোদা বক্স, খাতিয়াল লস্কর, আবদুল বারি, মহঃ মন্ডল, হামিদালি এদের নামে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাত্রে টিপ দিয়েছে, তার যে কাটা হাত সেটা খেয়াল ছিল না, সব টিপগুলো কাটা আঙ্গুলের। পর পর দাগ আছে কাটা আঙ্গুলের—একটা লোক টিপ দিচ্ছে সারা রাত ধরে। এই রকম একটি হিসাব দাখিল করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর বিরুদ্ধে কমপ্লেন দাখিল করা হয়েছে যে একটা লোক টিপ দিয়েছে হোল শিটে, সমস্ত গম সে নিয়েছে এবং আত্মসাৎ করেছে। মুখ্যমন্ত্রী বলেন আমার কাছে নির্দিষ্ট অভিযোগ দেবেন। আমি বিধানসভার প্রত্যেক মাননীয় সদস্যকে দেখাবার জন্য এটা এনেছি। আপনাদের বিধানসভার প্রত্যেক মাননীয় সদস্যকে দেখাবার জন্য এটা এনেছি। আপনাদের যদি ইচ্ছা থাকে তাহলে দেখে যেতে পারেন, কাটা হাতে রাত্রিবেলা টিপ দিয়েছে। সে জানতে পারেনি যে তার হাতটা কাটা ছিল, সে টিপ দিয়ে সমস্ত গমগুলো আত্মসাৎ করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর কাছে এটা দেখাচ্ছি এবং আপনাকেও দেখাচ্ছি, আমি চাই অবিলম্বে এই যে টিপ দিয়েছে এবং ওখানে যে প্রধান এবং গ্রামের মেম্বার আছেন যাদের মাধ্যমে বিলি করা হয়েছে, তাদের গ্রেপ্তার করা হোক আমি জানি বর্তমানে ওখানকার মাননীয় বিধানসভার সদস্য এখানে নেই, উনি সব জানেন যে এই রকম ভাবে করা হয়েছে।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা বৈধতার প্রশ্ন আছে, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় যে কথা বললেন তার উপর। সুতরাং এখনই এটা তুলতে হবে। আমার বৈধতার প্রশ্ন হচ্ছে এখানে একটা নীতি আপনি করে দিয়েছেন। যদি কোনও দলিল এখানে উত্থাপন করতে হয়, সেই দলিলটা আপনাকে আগে দেখিয়ে নিতে হবে।

সেটাকে আপনাকে দেখিয়ে উত্থাপন করেছেন কিনা সেটা আপনি বলবেন। আমার সুনির্দিষ্ট প্রশ্ন হচ্ছে সত্যবাবু যে দলিলটি এখানে দেখালেন সেটি তিনি আপনাকে দেখিয়েছেন কি? আপনি সেটার বিষয়ে স্যাটিসফাই হয়েছেন কি? স্যাটিসফাই হয়ে সেটি আপনি তাকে এখানে উত্থাপন করতে দিয়েছেন কি? আমার দ্বিতীয় কথা হচ্ছে, যে কাগজটি উনি এখানে দেখালেন তাতে তিনি বললেন যে কে একজন জিনিস-পত্র নিয়েছে টিপ সই দিয়ে—আমার কথা হচ্ছে ঐ কাগজটি একটি নির্দিষ্ট জায়গায় থাকার কথা, সত্যবাবুর পকেটে থাকার কথা নয়। সুতরাং ওটি যদি জাল দলিল না হয় তাহলে উনি কি করে এখানে আনলেন? সুতরাং আমার বৈধতার প্রশ্ন, আপনাকে দেখিয়ে এনেছেন কিনা, আপনি স্যাটিসফাই হয়েছেন কিনা? দ্বিতীয় প্রশ্ন এই বিধানসভায় কেউ জাল দলিল অথবা [* *] করা দলিল পেশ করতে পারেন কিনা? এটার সম্বন্ধে আমি আপনার কাছে রুলিং চাইছি। There cannot be any third alternative. Either it is a fake document or a taken-away document.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বোধ হয় প্রসিডিয়োরটা ঠিক জানেন না। আমি একটা জিনিস রেফার করেছি, তাতে ওর উত্তেজিত হওয়ার কোনও কারণ নেই। আমি একটা জিনিস দেখিয়েছি—গভর্নমেন্টের একটি কাগজের কপি আমি দেখিয়েছি যেটা পে মাস্টারের কাছে থাকে।

**(গন্ডগোল)**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বোধ হয় প্রসিডিয়োর জানেন না। উনি চিৎকার করে বললেন দলিল বা [* *] করে আনা হয়েছে কিনা, আমি জিজ্ঞাসা করছি। আমি পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি যে, যে কাগজটি আমি এনেছি সেটি আমি কোথা থেকে এনেছি সে জবাব আমি তাকে দিতে বাধ্য নই, বিধানসভায় সে জবাব দিতে আমি বাধ্য নই। এটা আমার অধিকার। মাননীয় সদস্য রীতি-নীতি বহির্ভূতভাবে একজন সদস্য সম্পর্কে অভিযোগ করলেন। এতে আমি মনে করি উনি আমার প্রিভিলেজ নষ্ট করতে চাইছেন। সুতরাং আমি প্রিভিলেজের প্রশ্ন তুলছি। কাইন্ডলি ড্র আপ এ প্রিভিলেজ এগেনস্ট হিম।

**(গন্ডগোল)**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, এই ভাবে একজন সদস্য আর একজন সদস্যর বিরুদ্ধে বলবার অধিকার কোথা থেকে পেলেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আপনি ওটি কোথা থেকে পেয়েছেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি কোথা থেকে এনেছি, কি করে পেয়েছি, সে কথা নির্মল বোস মহাশয়, আপনার জানার অধিকার নেই।

**(গন্ডগোল)**

---

* Expanged as ordered by the Chair.

**শ্রী ভবানী মুখার্জি ঃ** স্যার, উনি যেটি পড়লেন সেটি একটি গুরুত্বপূর্ণ জিনিস। তাই আমি বলছি যে, ওটি যেন উনি আপনাকে জমা দেন।

**অধ্যক্ষ মহোদয় ঃ** হ্যাঁ, উনি আমার কাছে জমা দেবেন।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী নির্মলকুমার বোস ঃ** স্যার, ঐ ডকুমেন্টটি উনি আপনার কাছে জমা দিন, কারণ This is the property of the House. Since he has shown this here this has become the property of the House.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আপনার কাছে আমি জমা দেব। স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং ইম্পোর্টান্ট ডকুমেন্ট। এটা আমি আপনাকে দেব, আপনার সেফ কাস্টডিতে রাখব। আমি এটা কেন্দ্রীয় মন্ত্রীর কাছে দেখাব, এটা হারিয়ে যেতে পারে এবং কারচুপি হতে পারে সেইজন্য আপনাকে দেব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় নির্মল বোস যিনি নিজেকে আইনের পন্ডিত ভাবেন অথচ আইনের কিছু জানেন না। প্রায়ই আপনাকে জ্ঞান দেবার চেষ্টা করেন। ইউ আর ইন দি চেয়ার স্যার, আপনি মাননীয় সদস্যকে মেনশন করতে দিয়েছেন আর মাননীয় সদস্য নির্মল বোস মহাশয় কোন অধিকারে আপনাকে জ্ঞান দিতে চায় আইনের ব্যাপারে, প্রসিডিওরের ব্যাপারে? আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি নির্মলবাবু প্রায়ই হেনস্থা করতে চায়। টু গার্ড দি চেয়ার আমি বলছি এর বিরুদ্ধে স্টেপ নেওয়া হোক।

**মিঃ স্পিকার ঃ** ৩৫১ ধারায় আপনারা উল্লেখ করবেন না, সময় চলে যাচ্ছে। ৩৫১ ধারায় বলুন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** অন এ পয়েন্ট অব অডার স্যার, একজন মাননীয় সদস্য আর একজন মাননীয় সদস্যকে চোর বলতে পারেন না।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** একজন চোর যদি আর একজন [* *] বলে তাহলে গায়ে লাগে না কিন্তু একজন [* *] যদি আর একজন সাধুকে [* *] বলে তাহলে গায়ে লাগে।)

(গন্ডগোল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চুরির কথা বললে চোরের মায়েরা রেগে যায় কিন্তু আইন-শৃঙ্খলার কথা উঠলে ডাকাতরা রেগে যাবেন কিনা তা আমি জানি না। যাইহোক, আমি যেকথা বলছিলাম, একজন যুদ্ধ ফেরত প্রাক্তন সৈনিক শ্রী সত্যেন্দ্রনাথ দত্ত, গ্রাম নকুরতলা, জেলা মুর্শিদাবাদ—এই লোকটির উপর পুলিশি অত্যাচারের ঘটনা এই হাউসে জানাচ্ছি। ৫ থেকে ১০ পারসেন্ট পুলিশ

* Expanged as ordered by the Chair.

সি. পি. এমের কাছ থেকে ঘুষ নিয়ে তারা ডায়রেক্টলি মানুষের উপর অত্যাচার করছে। একজন প্রাক্তন সৈনিকের উপর পুলিশ কি রকম অত্যাচার করেছে তা আমি বিস্তারিতভাবে বলছি না। আপনার কাছে দিয়ে দিচ্ছি, বিচার পাব কিনা জানি না এই জঙ্গলের রাজত্বে।

**শ্রী সুভাষ গোস্বামি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার ছাতনা ব্লকে গত ১লা এপ্রিল ঘূর্ণি ঝড়ে ঘর-বাড়ির চাল উড়ে গেছে। ফলে গরিব মানুষেরা নিরাশ্রয় হয়ে পড়েছে। একে ঐ এলাকায় চাষবাস ভাল হয়নি তারফলে খড় পাওয়া যাচ্ছে না। যেটুকু পাওয়া যাচ্ছে তাও অগ্নি মূল্যে বাজারে বিক্রি হচ্ছে। সেইজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে এই সমস্ত নিরাশ্রয় গরিব মানুষেরা তাদের ঘরের চাল তৈরি করতে পারে তারজন্য প্রয়োজনীয় খড় বা টিন প্রভৃতি আচ্ছাদনের সত্ত্বর ব্যবস্থা করা হয়।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার উল্লেখ পর্বের প্রসঙ্গে কিছুদিন যাবৎ বলব ভাবছিলাম কিন্তু কালকে পার্লামেন্টারি জার্নালে এই বিধানসভার অন্যতম রিপোর্টার বন্ধু ডাঃ রণজিত বসুর মেনশন সম্বন্ধে রচনা পাঠ করে আমি উৎসাহিত বোধ করি আমার এই বক্তব্য রাখবার জন্য। মেনশনের সুযোগটা বিধানসভার সদস্যরা আপনার মাধ্যমে তাদের নির্বাচনী কেন্দ্রের সুখ, দুঃখ, ব্যথা, বেদনার সমস্যার বিষয় বিধানসভার সামনে উপস্থিত করতে পারেন এবং বিধানসভার মাধ্যমে মাননীয় সরকারের দৃষ্টিতে আনতে পারেন এবং প্রয়োজনীয় প্রতিকার প্রার্থনা করতে পারেন যাতে মেনশন কেসের উদ্দেশ্য সিদ্ধ হয়। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়দের তখন এই সভায় উপস্থিত থাকা প্রয়োজন, কিন্তু তারা তা থাকেন না। আমাদের সৌভাগ্য আজকে অন্তত ৪ জন মন্ত্রী উপস্থিত রয়েছেন। মন্ত্রী মহাশয়রা না থাকলে উল্লেখ পর্বের বিশেষ কোনও কাজ হয় না। সেইজন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়দের অনুরোধ করছি যে মেনশনের সময় তাদের উপস্থিতি আবশ্যক এবং যদি সম্ভব হয় তাহলে তৎক্ষনাৎ যদি তারা তাদের বক্তব্য পেশ করতে পারেন তাহলে মেনশন কেসে কাজ হয়। সঙ্গে সঙ্গে আমি আরেকটি কথা আপনাকে বলব যে মেনশন কেস যখন উপস্থিত করা হয় যে উদ্দেশ্যে আমি আগেই বলেছি, কিন্তু একই বিষয়ে অনেক সদস্যই উল্লেখ করেন বা অনেক সদস্যকে উল্লেখ করতে দেন তাহলে উল্লেখ করার উদ্দেশ্য সিদ্ধ হয় না, একই সদস্যকে প্রতিদিন উল্লেখ করতে দিলেও উদ্দেশ্য সিদ্ধ হয় না। কাজেই এই সম্বন্ধে মাননীয় সংসদীয় মন্ত্রীর দৃষ্টি আমি আপনার মাধ্যমে আকর্ষণ করছি এবং অনুরোধ করছি যে ওরা যেন সুচিন্তিত সিদ্ধান্ত গ্রহণ করেন এবং ব্যবস্থা করেন।

**মিঃ স্পিকার ঃ** এই হাউসে যে অবস্থা চলছে মেনশন নিয়ে তাতে ঐ বিষয়টি সংসদে আনা প্রয়োজন। আমরা আপনার প্রোপোজালটি রুলস কমিটিকে জানাবার ব্যবস্থা করব। আপনি প্রোপোজাল রুলস কমিটিতে পাঠিয়ে দেবেন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এ বছর জলের অভাবে বোরো চাষ এমনিতেই কম হয়েছে, যেটুকু চাষ হয়েছে তাও কিন্তু সিক্ত আবহাওয়া এবং বৃষ্টিপাতের ফলে শোষক পোকা এবং মাজরা পোকার আক্রমণ বেড়েছে। তাতে ফসল নষ্ট হয়ে যাচ্ছে। বাজারে ঔষধ যা পাওয়া যাচ্ছে তা দিয়ে কোনও কাজ হচ্ছে না। তাতে অত্যন্ত ভেজাল রয়েছে। সরকারি ব্যবস্থা যেটা আছে

বা সরকারি ঔষধপত্র যা আছে তা চাষ উঠে যাবার পর বোধহয় পাঠানো হবে, কাজেই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন অফিসারদের একটু তাগাদা দেন এবং তাড়াতাড়ি যাতে ঔষধ দিয়ে পোকা তাড়ানো যায় তার চেষ্টা করেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র হরিশচন্দ্রপুর এলাকায় একটি উচ্চ বালিকা বিদ্যালয় গত কয়েক বছর ধরে মঞ্জুরির প্রার্থনা জানিয়ে আসছে। বিদ্যালয়টির নাম হরিশচন্দ্রপুর গার্লস হাই স্কুল। হরিশচন্দ্রপুর এবং রতুয়া এই দুইটি থানার চারটি ব্লকের মধ্যে কোথাও গার্লস স্কুল নাই। গত বছর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে মঞ্জুরি দেওয়ার কথা বলেছিলেন এবং শিক্ষা মন্ত্রী মহাশয়ও বলেছিলেন যে আগামী বার আপনার এটিকে মঞ্জুরি দেওয়া হবে। গতবৎসর তাদের দলের একজন সমর্থককে সন্তুষ্ট করার জন্য এই স্কুলটিকে বঞ্চিত করে এক মাইলের মধ্যে আর একটি ছেলেদের স্কুলকে মঞ্জুরি দেওয়া হয়।

বর্তমান বৎসরে জেলা পরিদর্শক কমিটি এবং কেন্দ্রীয় মঞ্জুরি কমিটি মঞ্জুরি দেওয়ার সুপারিশ করা সত্ত্বেও মাননীয় শিক্ষামন্ত্রী নাকি মঞ্জুরী আটকে দিয়েছেন—যদিও সরকার বিধানসভায় মেয়েদের শিক্ষা ব্যবস্থা প্রসারের প্রয়োজনীয়তার কথা স্বীকার করেন। বিরোধীদলের নির্বাচন কেন্দ্রের ব্যাপার বলে মনে না করে তিনি যেন এটির মঞ্জুরির ব্যবস্থা করেন এবং তার পূর্ব প্রতিশ্রুতি রক্ষার চেষ্টা করেন।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী সরল দেব ঃ** স্যার, আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে যখন কয়লা সংকটে পশ্চিমবাংলার মানুষের নাভিশ্বাস উঠেছে ঠিক সেই সময় বঁনগা, ও বারাসাতে কয়লা ওয়াগানে করে পাঞ্জাব ও হরিয়ানায় চলে যাচ্ছে। এটা এক্ষুনি বন্ধ করা দরকার এবং এই মালগুলি উদ্ধার করে সাধারণ মানুষের মধ্যে বিলি করার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, প্রতিদিনই আমরা আপনার কাছে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে সেই কথা বলি। হুগলি জেলার ধনিয়াখালি ও দাদপুরে কংগ্রেস কর্মীরা গ্রাম ছেড়ে অন্যত্র বসবাস করছে। সেখানকার স্থানীয় সি. পি. এম. নেতা গনেশ পাল ও গোরাচাঁদ হালদারের নেতৃত্বে বেশ কিছু লোক তীর, ধনুক লাঠি নিয়ে থানা আটক করে রেখেছে। কংগ্রেস কর্মীদের তারা ঘরে ঢুকতে দিচ্ছে না। তাদের সম্পত্তি লুঠ করা হচ্ছে। এ বিষয়ে কয়েকশো লোকের একটি আবেদন পত্র আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে দিচ্ছি। সেখানকার অত্যাচারের ফটো স্ট্যাট কপিও আমার কাছে আছে। আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে অবিলম্বে এই দুটি থানার শান্তি ফিরিয়ে আনুন ও কংগ্রেস কর্মীরা যাতে ঘরে ফিরে আসে তার ব্যবস্থা করুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আপনার কাছে আমি একটা টেলিগ্রাম পড়ে জমা দিচ্ছি। এটা যদি স্বরাষ্ট্র মন্ত্রীকে দেন তাহলে ভাল হয়। "Yesterday Negotiations with

Workers Federation on Chief Secretary suggestions Failed Powerloom Industry Deadlock Many Members Beaten Up Before Leaders and Hospitalised Life and Property Endangered Intervention and Protection Solicited Letter Follows".

Powerloom Owners' Association
of Bengal Ranaghat

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** স্যার, আমার এলাকার কালিয়াচক এর অধীন তিলধরিয়া ব্লকে তিলতলা, বেগুনতলা প্রাথমিক বিদ্যালয় গত কাল সকাল ৮-৩০ সময় নরেন মন্ডলের নেতৃত্বে কতকগুলি লোক স্কুল চলাকালীন স্কুল-এ ঢুকে হেড টিচারকে কনটিজেন্সির হিসাব দিতে বলে তারা আরও বলে কেয়ারের মাল ছেলেদের না খাইয়ে এটা বাজারে বিক্রি করে তার হিসাব দাও। এ বিষয়ে যা ব্যবস্থা করার তা তারাই করবে। প্রধান শিক্ষক বাধা দিলে তাকে মারধোর করা হয়। তিনি পঞ্চায়েত সমিতির সদস্য। তার সঙ্গে গুন্ডা প্রকৃতির লোকও ছিল। থানায় জানানো সত্ত্বেও এ বিষয়ে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। শিক্ষকরা স্কুলে যাচ্ছেন না। ফলে স্কুল বন্ধ হতে চলেছে। আমি লিখিত ভাবে একটি আবেদন পত্র শিক্ষা মন্ত্রীর কাছে দিচ্ছি।

**শ্রী অজয় দে :** স্যার, কিছুদিন আগে ডিজেল সরবরাহকে কেন্দ্র করে আরামবাগে বহু দুর্ঘটনা ঘটে গেছে। আর. টি. এ. থেকে লরি পিছু ৮০ লিটার ডিজেলের পারমিট দেওয়া সত্ত্বেও সেখানকার সেকেন্ড অফিসার মিঃ এম. এন. সরকার সেটাকে লঙ্ঘন করে ৫০ লিটার করে ডিজেল দিচ্ছেন। এই ভাবে দেওয়ার ফলে সেখানে প্রচন্ড গোলমাল হচ্ছে। সেখানে ১৪ হাজারের মতো ভূয়া কার্ড আছে। সেইজন্য আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে এ বিষয়ে পুঙ্খানুপুঙ্খভাবে তদন্ত করে যাতে করে প্রকৃত চাষী কাজ পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী শচীন সেন :** স্যার, গতকাল সমস্ত সংবাদপত্রে দেখলাম কংগ্রেস (আই)-এর ভোলা সেন মহাশয়, আক্ষেপ করে বলেছেন কংগ্রেস (আই)-এর সদস্য ১০ জন কংগ্রেস আইকে খুন করেছে। অর্থাৎ তারা নিজেরাই মারামারি করছে আর এখানে এসে অন্য দলের নামে দোষারোপ করছেন। একটু আগেই রজনীবাবু তাই বললেন। আমার এলাকায় কংগ্রেস (আই)-এর দেবাশিষ দাসগুপ্তকে কংগ্রেস (আই)-এর একজন যুবক খুন করেছে। অর্থাৎ নিজেদের ভেতর এই ভাবে মারামারি করে পঃ বাংলার আইন শৃঙ্খলা ভঙ্গ করছে। ভোলাবাবু সেই ১০ জনের নাম প্রকাশ করুন যাতে করে সরকার তদন্ত করে সে বিষয়ে ব্যবস্থা গ্রহণ করতে পারেন।

**শ্রী দীনেশ মজুমদার :** স্যার, ইতিপূর্বে হরিপদবাবু মেনশন সম্পর্কে কয়েকটি কথা বললেন। আমি একটি বিষয়ে এখানে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, মেনশনের অধিকার যাতে সমস্ত সদস্যরা পান সে বিষয়ে আপনাকে অনুরোধ করছি। হরিপদবাবু সঠিক ভাবে বলেছেন যে, এটা দেখা যাচ্ছে যে অনেক মাননীয় সদস্য যারা ভাগ্যবান তারা রোজই বলতে পারছেন।

[2-50 — 3-00 p.m.]

এটা সবাই যাতে সমানভাবে পান সেটা দেখবেন। এই হাউসে একটা পদ্ধতি আগে চালু ছিল সেটা হচ্ছে একজন সদস্য সপ্তাহে একটা দুটোর বেশি মেনশন করার সুযোগ পাবেন না। যদিও এটা লিখিত রুলসের কোনও ব্যাপার নয়, তবুও এই রকম একটা পদ্ধতি চালু ছিল ঘুরে ঘুরে যাতে সমস্ত সদস্য এই মেনশনের সুযোগ পান। সুতরাং সেই বিষয়টা আপনি বিবেচনা করবেন এই অনুরোধ আমি আপনাকে করব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে সবিনয়ে নিবেদন করতে চাই যে সংসদীয় রীতি-নীতিতে অপোজিশনের একটা সুযোগ আছে। এটা একটা ট্যাসিট আন্ডারস্ট্যান্ডিং শুধু নয়, এটা একটা অ্যাস্টবলিসড কনভেনশন। যেমন কোয়েশ্চেন আমাদের চেয়ে সরকার পক্ষের অনেক সময় বেশি থাকছে, দীনেশবাবু যে কথা বললেন এতে আমরা মনে করি বিরোধী পক্ষের সদস্য হিসাবে আমাদের অধিকারের উপর উনি সামান্য হস্তক্ষেপের ইঙ্গিত করেছেন। মেনশন আগে ছিল না, কনভেনশন নেই, কোথাও নেই, যখন প্রথম যুক্তফ্রন্ট সরকার গঠিত হয় তখন দেশে অরাজকতার জন্য আমাদের বিরোধী পক্ষের কথাগুলি বলার জন্য মেনশন প্রথা চালু হয়। আন্ডার রুল ৩৫১ বিরোধী পক্ষের সংসদীয় রীতি-নীতিতে কিছু সুযোগ আছে, যেমন কোয়েশ্চেন, কলিং অ্যাটেনশন, মেনশন, অ্যাডজোর্নমেন্ট, এগুলি বিরোধীদের অধিকার, এগুলি সরকার পক্ষ ব্যবহার করছে। আমি অত্যন্ত সবিনয়ে নিবেদন করতে চাই দীনেশবাবুর কাছে যে এটা সর্ব-বিদিত হতে পারে না। কারণ, সরকার পক্ষের সদস্যদের সুযোগ আছে অ্যাক্সেস টু দি মিনিস্ট্রি, টু দি ক্যাবিনেট, বিরোধী পক্ষের সদস্যদের এই সুযোগ সীমিত। সেজন্য আপনি রেকর্ড খুলে দেখুন ৩০ বছরের রাইট ফ্রম ১৯৩৯, আপনি দেখবেন যে বিরোধী পক্ষের এই অধিকারগুলি নির্দিষ্ট। আমরা যখন সরকারে ছিলাম তখন সামান্য কিছু নেওয়ার চেষ্টা করেছি, আপনারা আপত্তি করেছিলেন। আজকে যদি আপনারা এই মেনশনের সীমিত ব্যবস্থাটা দাবি করেন তাহলে আমি মনে করি এতে বিরোধী পক্ষের অধিকার ক্ষুণ্ণ হবে, এই সুযোগ বিরোধীদের জন্য নির্দিষ্ট থাকা উচিত, এই আবেদন আমি আপনার কাছে করছি।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের কোনও অধিকার ক্ষুন্ন হোক এটা আমরা চাই না। কিন্তু তার সঙ্গে সঙ্গে অন্যান্য সমস্ত সদস্যের অধিকার যাতে ক্ষুন্ন না হয় সেটা লক্ষ্য রাখবেন। একটা পদ্ধতি চালু করবেন ৩০টা কি ৪০ টা মেনশন হবে, সেটার যথাযথ গুরুত্ব দিয়ে যাতে একটা ব্যবস্থা হয় এই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার, স্যার, আপনি যেদিন থেকে এই হাউস চালাচ্ছেন আমরা লক্ষ্য করেছি মেনশন যতগুলি আপনার টেবিলে জমা পড়ে ততগুলি বক্তা তাদের বক্তব্য রাখার সুযোগ পান। যদি কেউ ঘুমিয়ে থাকে তাহলে তার কাছ থেকে জোর করে বক্তব্য আদায় করা যায় না। আমরা দেখেছি আপনার টেবিলে একটাও মেনশন পড়ে থাকে না। ওরা জমা দেবেন না, আবার আমাদের বলতে দেবেন না দিস ইজ নট প্রপার।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যতগুলি মেনশন থাকে আপনি

কোনওটাই বাদ দেন না, সবগুলিই বলতে দেন, এটা আপনার মহানুভবতা। আজকে যারা সরকারে আছেন তারা একদিন অপোজিশনের ছিলেন, তারা সেই সব ভুলে গেছেন, তারা আজকে ভুল ইন্টারপ্রিটেশন করছেন। আপনি আমাদের আধ ঘন্টার এই অধিকারটা ক্ষুন্ন করার চেষ্টা করবেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় এখানে বক্তব্য রাখার সময় বললেন ভোলা সেন মহাশয় বলেছেন ১০ জন কংগ্রেস কর্মী খুন হয়েছে, এই কংগ্রেস কর্মীদের ওদের নিজের দলের লোক খুন করেছে। ভোলা সেন মহাশয় এখানে নেই, তিনি থাকলে ভাল করতেন, একজন বিধানসভার সদস্যের অনুপস্থিতিতে আর একজন বিধানসভার সদস্য তার সম্বন্ধে বললেন, বলে তিনিও আবার বিধানসভা থেকে চলে গেলেন। সুতরাং উনিও যেটা বলেছেন সেটা অসত্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন-শৃঙ্খলা ফিরে আসেনি কোথাও।

(গোলমাল)

ঐ সমস্ত খুনি গুন্ডাদের আপনারা আমাদের দলের ভেতর ঢুকিয়ে দিয়েছেন। তারা কি করছে সেটা খবর রাখবেন, তারা কংগ্রেস কর্মীদের খুন করছে, আপনারা তাদের আমাদের দলের ভেতর ঢুকিয়ে দিয়ে সর্বনাশ করছেন।

(তুমুল হট্টগোল)

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় সদস্য শচীনবাবু মেনশন করার সময় বললেন দৈনিক গড়ে পশ্চিমবাংলায় ৫/৬টি খুন হচ্ছে। আমরা সরকারি পরিসংখ্যান অনুযায়ী দেখছি ১৯৭৮ সালে যে খুন হয়েছে, ১৯৭৯ সালে তার চেয়ে বেশি খুন হয়েছে এবং এটা আজকে আনন্দবাজার পত্রিকায় দেখলাম। আমি একথা বিধানসভায় অনেকবার উল্লেখ করেছি। শচীনবাবু আজকে বললেন এটা নাকি আমাদের দলে নিজেদের মধ্যে খুন হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** তিনি পার্সনালি আপনাকে কিছু বলেননি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, আমি দাবি করছি পশ্চিমবাংলায় যারা এই খুন করছে তাদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হোক। আমাদের দলের শক্তি দেখে ওরা ভীত হচ্ছে এবং আমাদের বিরুদ্ধে গুন্ডা নিয়োগ করেছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্যার, ওরা বলছেন মেনশনের সময় সরকার পক্ষের সময় কার্টেল করা হয় না। কিন্তু আমি দেখেছি মেনশনের সময় বরং সরকার পক্ষের সময়ই কার্টেল করা হয়।

**মিঃ স্পিকার ঃ** আপনি কোনওদিন মেনশন করতে চেয়ে মেনশন করতে পারেননি?

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আমি এই সেশনেই মেনশন পাইনি।

**মিঃ স্পিকার ঃ** এই তো আগের দিন আপনি গার্ডেন রিচ ওয়ার্কসপ সম্বন্ধে মেনশন করেছেন।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি এন. এল. সি. সি.-র সভাপতি। শচীনবাবু একটা মৃত্যুকে নিয়ে ব্যঙ্গোক্তি করেছেন। দেবাশীষ—ওয়ান অব দি সেক্রেটারিস—তিনি খুন হয়েছেন, তিনি যুব কংগ্রেসের ট্রেজারার ছিলেন। আসামীদের মধ্যে সোনা, মানিক নামে দুজন সি. পি. এম.-এর কার্ড হোল্ডার আছে। সি. পি. এম.-এর লোকেরা পঞ্চম বাহিনী হিসেবে ঢুকে দেবাশীষকে মেরেছে। ডায়িং ডিকলারেশনে এবং এফ. আই. আর—এও বলা হয়েছে এরা সি. পি. এম.-এর লোক। অথচ শচীনবাবু সেই খুনকে বিকৃত করে এখানে বললেন। যাহোক, আমি আবেদন করছি পশ্চিমবাংলায় এরকম খুন বন্ধ করা হোক।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। নির্মলবাবু এর আগে যখন সত্য বাপুলি মহাশয় ডকুমেন্ট প্লেস করেছিলেন সেই সময় নির্মলবাবু একটি পয়েন্ট অব অর্ডার তুলে বলেছিলেন যে ডকুমেন্টটা হয় জাল, না হয় চুরি করে আনা, এই দুটো শব্দ তিনি ব্যবহার করেছিলেন।

**(গোলমাল ঃ কংগ্রেস বেঞ্চ হইতে)**

আপনাকে শুনতে হবে, আপনারা অপোজিশন বলে প্রিভিলেজ নেবেন, আমরা উঠে দাঁড়ালে গোলমাল করবেন এটা হবে না, আগে শুনতে হবে। স্যার, উনি বলেছেন হয় এটা জাল, না হয় চুরি করে আনা, হাইপথিডিক্যাল টার্মে এ কথাটা বলেছেন। আমরা একটু আগে উপদেশ শুনলাম ওদের কাছ থেকে যখন নাকি শচীনবাবু ভোলা সেনের অনুপস্থিতিতে বলছিলেন তখন বললেন যে মাননীয় সদস্যর অনুপস্থিতিতে এ কথা বলা শচীনবাবুর ঠিক হয়নি। অথচ অদ্ভুত ব্যাপার যে মাননীয় সদস্য উপস্থিত থাকা কালে সরাসরি সত্য বাপুলি মহাশয় এ কথা বলেছেন যে নির্মলবাবু চোর। এখন আমার কথা হচ্ছে নির্মলবাবু বলেছেন হয় ডকুমেন্টটা জাল নতুবা চুরি করে আনা হয়েছে। তার বদলে একজন সদস্য আরেক জন মাননীয় সদস্যকে বললেন যে তুমি চোর। আর সেটা রেকর্ড হয়ে থাকবে সেটা হতে পারে না। স্যার, আমি আপনার কাছে অনুরোধ করব যে এই হাউসের স্যাংটিটি রক্ষা করবার জন্য কোনও সদস্য যদি উত্তেজনার মুহূর্তেও অপর এক সদস্যকে সরাসরি চোর বলে থাকেন সেই অংশটকু অন্তত এক্সপাঞ্জ করে রাখা হোক। কারণ এই অংশটা সমস্ত সংবাদপত্রে বেরিয়ে যাওয়ার আগে একটা প্রতিরোধমূলক ব্যবস্থা থাকা দরকার, তার জন্য আমি বলছি যে এটা এক্সপাঞ্জ করা দরকার। ডকুমেন্টে কি আছে সেটা দেখা দরকার। এই ভাবে কোনও মাননীয় সদস্য অশালীন মন্তব্য অন্য একজন মাননীয় সদস্যকে করে থাকেন সেটা সম্পূর্ণভাবে এক্সপাঞ্জ করা দরকার।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে, আমি আপনার কাছে দেখিয়ে এসেছি এবং নির্মলবাবুও আমার কাছে দেখে গেলেন, দেখে গিয়ে বললেন এটা তো গভর্নমেন্টের সাপ্লাই ফর্ম। নির্মলবাবু কিছু না জেনে না দেখে যদি বলেন যে এটা চুরি কোনও সদস্য সম্বন্ধে এই কথা বলেন এটা নিশ্চয়ই চলতে দেওয়া যায় না, তিনি নিজে আমার কাছে এসে দেখে গেছেন। আমি আপনাকে দেখিয়েছি এবং হাউসে এটা জমা দিয়েছি সুতরাং উনি এটা অন্যায় কথা বলছেন অত্যন্ত গর্হিত কথা বলছেন।

## LEGISLATION

### The West Bengal Primary Education (Amendment) Bill, 1980.

**Shri Partha De :** Sir I beg to introduce the West Bengal Primary Education (Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার এই বিলের স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজিনসে বলেছেন যে The Act was once amended in 1976. এটা ছাপানো আছে। আমি লাইব্রেরি খুঁজে দেখেছি যে ১৯৭৬ সালে এর কোনও অ্যামেন্ডমেন্ট হয়নি। এই যে উনি ভুল তথ্য দিলেন এই ভুল তথ্য উনি এখানে আনতে পারেন কি পারেন না এটার উপর আপনার রুলিং চাচ্ছি। এটা কি হবে?

**Shri Sasabindu Bera :** Sir, I am on another point of order on the motion moved by the Member-in-charge of the Bill. The Bill in its present contents is out of order and therefore, the motion moved by the Member-in-charge of the Bill is also out of order. The Bill is out of order because it contains some nonsense that makes no sense literally speaking.

**Mr. Speaker :** It does not make out that the Bill is out of order.

**Shri Sasabindu Bera :** The Bill is now the property of the House. Whether any amendment will be accepted in future that is a different question. The Bill in its present form cannot be introduced. It is presumed that the honourable Member-in-charge of the Bill presses a substantive motion but May's Parliamentary Practice is very clear in this respect which states that a substantive motion is a self-content proposal submitted for the approval of the House and drafted in such a way as to be capable of expressing a decision of the House. Here the motion is a part and parcel of this Bill and decision cannot be taken by the House. The Bill's definition is very clear, and according to May's Parliamentary Practice a Bill is a draft of the legislative proposal which when passed through its various stages and in both the Houses and royal assent obtained (here it is the assent of the President) becomes an Act of the Parliament. The Bill as enacted may be passed by this House and assent of the President may be obtained. The Bill in this form cannot be passed by this House ; the Bill, as it is, cannot be introduced.

The Bill must be self-contained, must be complete in itself so that without any amendment it can be passed from this House for the assent of the President. What is there in the amendment of section 66

? Clause 17 states that "In sub-section (1) of section 66 of the principal Act—(1) clause (a) shall be omitted ; (2) in sub-section (2), for the words "State Government" jurisdiction of a non-specified municipality within the district" shall be omitted.

আপনি যে অ্যামেন্ডমেন্টের কথা বলছেন সেটা ভবিষ্যতের কথা। এখানে কথা হচ্ছে যিনি এনেছেন তিনিই আবার সঙ্গে সঙ্গে আর একটা অ্যামেন্ডমেন্ট আনছেন। ইট ইজ ভেরি আনফরচুনেট, এটা লেজিসলেশনের একটা মস্ত বড় ফেলইয়োর। উনিই বলেছেন যে অবজেক্টস অ্যান্ড রিজিন্স এ ভুল আছে এবং সেটা ভুল হিসাবেই তিনি গ্রহণ করতে বলছেন যার জন্য এই হাউসে মেম্বার ইন চার্জকে ক্ষমা করবে কি না করবে সেটা হাউসের বিচার্য বিষয়। আমার সে পয়েন্ট নয়, আমার পয়েন্ট হচ্ছে যে এই পার্টটা খুঁজে পেলাম না, স্যার, আর এর ল্যাঙ্গুয়েজটা দেখুন in sub-section (2) for the words "State Government" Jurisdiction of a non-specified municipality within the district shall be omitted for something something is very peculiar. তিনি মিনিস্টার ইন চার্জ তিনি কি বিলটা পড়েন না? যখন আমাদের কাছে আসে ক্যালকাটা গেজেট পাবলিশ হওয়ার পর তখনও বিলটি তিনি পড়েননি। পড়ুন বা না পড়ুন that is not the question. My specific point is that on account of this very defect the Bill contains some nonsense literally speaking. তারপর সেটা আপনারা করেছেন That is practically nonsense literally. Sir, The Bill is out of order. Therefore, the motion moved by the member-in-charge or the Minister-in-charge is out of order because this Bill, in its content, forms a part and parcel of the motion in itself. Therefore ; Sir, this Bill cannot be introduced. There is only one scope, viz. this Bill should be withdrawn and after necessary amendment as has been proposed that should be placed here. That is my specific point. Sir, my point is whether this Bill can be moved as it is in its present form. I want your specific rulling on this question, Sir.

[3-10 — 3-20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এই বিল একটা কমপ্রিহেনসিভ লেজিসলেশন নয়। Article 41 of the Constitution আছে Right to education is compulsory and universal. It is presumed that it will have some financial implication on the State Exchequer. Unfortunately there is no financial memorandum attached to it under Rule 72 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. ২টি গ্রাউন্ডে আমি আপত্তি জানাচ্ছি, ১নং হচ্ছে এতে ফাইনান্সিয়াল মেমোরেন্ডাম নেই। এই অ্যানভিসেজেস যে এই পরিবর্তনগুলো Certainly it envisages extra expenditure from the State Exchequer দেখুন আসতে পারে কিনা। ফাইনান্সিয়াল মেমোরেন্ডাম এর প্রশ্নও এ বিষয়ে রুলিং আপনি দেবেন। ২নং উনি যে কথা এখানে বলেছেন আমি ধরে নিচ্ছি এটা প্রিন্টিং মিস্টেক। ১৯৭৫ ইট মে বি আপনি তো বলেছেন আমারটা ধরে নিচ্ছি এটা হতে পারে।

আমি দেখলাম যে ১৯৭৫ সালে একটা অ্যামেন্ডমেন্ট হয়েছিল। I accept, Sir, that is a printing mistake. This Primary Education Act of 1973 has not been brought to operation as yet in its full form. Before executing the provisions or implementing its provisions can any Minister bring a comprehensive legislation as to alter the entire composition and the entire structure of the primary education of the State. থার্ড গ্রাউন্ড স্যার, মোটামুটি সবাই বলে আপনিও বলেন সবাই চায় ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার। আপনি এখানে মাননীয় জ্যোতি বসু—ওয়ানস ইন ১৯৬৯ মোশন মুভ করেছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়, আপনি জানেন আমরা সবাই চাই গণতন্ত্রের প্রতিষ্ঠা। এই বিলের প্রভিসনগুলি contrary to the conception of democracy. সরকার পক্ষ উত্তর নিশ্চয় দেবেন ক্লজ ওয়াইজ আলোচনার সময়। The entire Bill has been purported to concentrate power in the hands of the Cabinet, in the hands of the party in power. এই জন্য সেই দিক নিয়ে আপনার কাছে অ্যাপিল রাখছি। I appeal to you. You decide on the basis that you are on this side and somebody on the other side. এটা বললে হবে না। আপনার কাছে আমরা চাচ্ছি ফাইনান্সিয়াল মেমোরান্ডাম। ৭১ রুল অনুযায়ী আপনি এই বিল অ্যালাউ করতে পারেন কিনা? আপনার হাতে ক্ষমতা আপনি পারেন। এটা মিনিস্টার বাধ্য কিনা ক্যাবিনেট বাধ্য কিনা? ২নং পয়েন্ট স্যার, আমরা ধরে নিচ্ছি যে প্রিন্টিং মিসটেক বাকিটা This primary education is not being conducted according to the provisions of the Act of 1973. ৩ বছর পাওয়ারে আছেন আজকে comprehensive change in the structure. বিলে এটা করা চলে কিনা? এই বিলটার প্রভিসন আমরা দেখছি। তা থেকে এটাই বুঝেছি এই দুটো বিষয়ে আপনি রুলিং দেবেন। থ্যাঙ্ক ইউ স্যার।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের কয়েকজন মাননীয় সদস্য প্রশ্ন তুলেছেন, বিধেয়কটি আমরা গ্রহণ করতে পারি কিনা। মাননীয় ডাঃ জয়নাল সাহেব কতকগুলি মৌলিক প্রশ্ন তুলেছেন, সেটা টেকনিক্যাল ব্যাপার নয়, মেরিটের প্রশ্ন তিনি এটা ফার্স্ট রিডিং-এ বলতে পারতেন, গণতন্ত্র ইত্যাদি। মাননীয় বীরেন মৈত্র এবং শশবিন্দু বেরা মহাশয় কতকগুলি টেকনিক্যাল কথা বলেছেন। বীরেন মৈত্র মহাশয় বলেছেন যে, উদ্দেশ্য এবং হেতুর বিবরণে ১৯৭৬ সালের সংশোধনীর কথা উল্লেখ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নিবেদন আপনার কাছে—উদ্দেশ্য এবং হেতুর বিবরণ বিধেয়কের অংশ কিছু নয়, এটা একটা বিবৃতি, বিধেয়ক গ্রহণ করব কি করব না, বিবৃতির সঙ্গে তার সম্পর্ক নাই।

(**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ইট ইজ পার্ট অব দি লেজিসলেশন।)

**(নয়েজ)**

**শ্রী নির্মলকুমার বসু ঃ** বিবৃতিতে যাই থাকুক, বিধেয়ক হচ্ছে মূল কথা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্দেশ্য এবং হেতুর বিবরণে যে অংশটা আছে, সেটা বিধেয়কের ব্যাপার নয়, এটা ব্যাখ্যা। দ্বিতীয় কথা এখানে বলা হয়েছে—কিছু ছাপার ভুল আছে, সেই

ছাপার ভুল সংশোধন করে নিতে চাই, অতীতেও এই কক্ষে নজির আছে, এটা গ্রহণ করেছি। তৃতীয় কথা বলা হয়েছে—এর মধ্যে ফিনান্সিয়াল মেমোরেন্ডাম নাই। বিধেয়কটি প্রথম থেকে শেষ পর্যন্ত যদি আমরা দেখি তাহলে দেখব গঠন এবং কতকগুলি বিষয় আছে যা পরিবর্তন করা হয়েছে, যার সঙ্গে আর্থিক দায় দায়িত্ব-এর ব্যাপার প্রত্যক্ষভাবে নাই, পরোক্ষভাবে অনেক কথা বলা যায়। সুতরাং যদি ভারপ্রাপ্ত মন্ত্রী বলেন অর্থের ব্যাপারটা নাই, তাই রাজ্যপালের অনুমোদন নেওয়া হয়নি—ফাইনান্সিয়াল মেমোরেন্ডাম নেই সেটা নিশ্চিত বলা যায়, এই কারণে প্রাথমিক যে আপত্তি সেই আপত্তি ঠিক নয়। সুতরাং এই বিধেয়কটি আমরা বিবেচনার জন্য গ্রহণ করতে পারি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য নির্মলবাবু যে কথা বললেন—বিলের উদ্দেশ্য এবং হেতুর বিবরণের উপর বিল গ্রহণযোগ্য কি গ্রহণযোগ্য নয় এটা নির্ভর করে না, বিধেয়কই হচ্ছে আমাদের গ্রহণ করার বিষয়, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে উদ্দেশ্যের উপরেই বিধেয়ক রচিত হয়, সুতরাং উদ্দেশ্যে যদি কন্ট্রাডিকশন থাকে, উদ্দেশ্য যদি ডিফেক্টিভ হয় তাহলে বিধেয়ক ইট সেল্ফ কন্ট্রাডিক্টরি অ্যান্ড ডিফেক্টিভ। মাননীয় সদস্য নির্মলবাবু তাই একথা কি করে বললেন বুঝতে পারলাম না।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বীরেন মৈত্র মহাশয় যেটা উল্লেখ করেছেন যে উদ্দেশ্য এবং হেতুর বিবরণে ১৯৭৬ সালের এটা ছাপা হয়েছে, সেটা কার্যত ছাপার ভুল, এটা ১৯৭৫ সালে যে সংশোধন করা হয়েছিল সেই সংশোধনী উল্লেখ করার উদ্দেশ্য ছিল, এটা দুঃখজনক হলেও ছাপার ভুল হয়েছে। তবে উদ্দেশ্য এবং হেতুর বিবরণে যে মর্ম বস্তু আছে, তাতে এটা খুব কিছু ক্ষতিগ্রস্ত হচ্ছে না। তবে এটা ছাপার ভুল স্বীকার করে নিচ্ছি। এটা পরিবর্তন করা উচিত। আর একটা প্রশ্ন তুলেছেন মাননীয় সদস্য শশবিন্দু বেরা মহাশয়, আমি একটা সরকারি অ্যামেন্ডমেন্ট এনেছি ১৭(২) ধারা, আসলে এটা ছাপার ভুল হয়েছে। আমি যে পরিবর্তন আনব বলে ঠিক করেছিলাম সেটা যথারীতি সরকারি নিয়ম অনুযায়ী। কিন্তু মূল যে অ্যামেন্ডমেন্ট তা থেকে এটা যখন ছাপা হল, তখন দেখলাম ছাপায় ভুল আছে। স্বাভাবিকভাবেই সেজন্য নিজে অ্যামেন্ডমেন্ট এনেছি। এটা ছিল ওরিজিন্যাল প্রপোজড অ্যামেন্ডমেন্ট, ছাপা হয়নি বলে ইন দি ফরম অব অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। সেদিক থেকে অসঙ্গতি কিছু নাই। আগেও এই রকম হয়েছে, নজির আছে। কাজেই এটাকে আইনের দিক থেকে বিবেচনা করার ক্ষেত্রে খুব একটা অসুবিধা কিছু নাই। তিন নম্বর কথা হল মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন যে কথা বলেছেন—এই বিলটা এখনও কার্যকর হল না, এর অ্যামেন্ডমেন্ট আসছে কেন। এই আইন কার্যকর করতে গিয়ে যে অসুবিধাগুলি বোধ করা গেছে, সেই অসুবিধাগুলি দ্রুত দূরিকরণের দরকার। সেটা আমি সময়ে আলোচনার ক্ষেত্রে বিস্তারিত বলব। সেজন্য এই পরিবর্তন বা অ্যামেন্ডমেন্ট আনার প্রস্তাব আমরা করছি। এই প্রসঙ্গে আমি বলছি ফাইনান্সিয়াল মেমোরেন্ডাম এর মধ্যে নেই কেন, মূল যে আইন পাশ হয়েছিল—প্রিন্সিপল অ্যাক্ট যেটাকে বলা হচ্ছে, সেই সময় তার জন্য পুঙ্খানুপুঙ্খরূপে কি কি দায় দায়িত্ব হবে, সেই সম্পর্কে ফাইনান্সিয়াল মেমোরেন্ডাম যথারীতি পেশ হয়েছিল এবং পাশ হয়েছিল, এখন আমরা যা আনব সেটা যখন আলোচনা

করি গ্রহণ করবেন, আইনগত দিক থেকে বলতে পারি তাতে নতুন করে আর কোনও ফাইনান্সিয়াল কিছু ইমপ্লিকেশন থাকছে না।

[3-20 — 3-30 p.m.]

তাতে নতুন করে আর কোনও ফাইনান্সিয়াল ইমপ্লিকেশন থাকছে না। এই আইন কার্যকর করার জন্য ইতিপূর্বেই রাজ্য সরকার যে অর্থ বরাদ্দ করেছেন এবং অর্থের বিভিন্ন সংস্থান ধরে রেখেছেন তার মধ্যেই সেটা হবে, সেইজন্য এই সংশোধনীতে আলাদা কোনও ফাইনান্সিয়াল মেমোরান্ডামের প্রয়োজন ছিল না, তাই সেটা আনিনি। স্যার, আপনি এটা বিবেচনা করার সময় আমার এই ব্যাখ্যাগুলি দয়া করে মনে রাখবেন এই আশা করছি।

**Shri Sasabindu Bera :** Sir, there is no scope of considering the amendment at this stage. The Bill has been circulated and that has become the property of the House. So, the point is, whether that Bill in its present content can be introduced or not. This is the question. My point is that the Bill cannot be introduced on account of inherent defects. এই ডিফেক্টগুলির জন্য এই বিল ইন্ট্রোডিউস করা যায় না। This cannot be Introduced because the Bill is defective.

**Mr. Speaker :** Would, you justify that the Bill is wholly non-understandable ? How can you argue that because clause 17(b) is not understandable the whole Bill is non-understandable ?

**Shri Sasabindu Bera :** In exclusion of clause 17 the Bill is in order. Therefore that clause should be excluded from the Bill. If your decision is, the Bill should be introduced after it is in order then it is all right.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, উনি যে প্রিন্টিং মিসটেকের কথা বললেন সেটা যদি ইন্ট্রোডিউস করবার সময় বলতেন...

**মিঃ স্পিকার ঃ** সেই স্কোপটাই তো তখনও আসেনি, I have not allowed the Minister to introduce the Bill. তার আগেই আপনারা পয়েন্ট অব অর্ডার তুলেছেন। উনি যদি ইন্ট্রোডিউস করার স্কোপ পেতেন এবং তখনও যদি না বলতেন তাহলে he would have been guilty of that.

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** স্যার, এখানে যে সমস্ত পয়েন্ট অব অর্ডার উঠেছে সেগুলি আদৌ কোনও পয়েন্ট অব অর্ডারই নয়। একটা বিল সার্কুলেটেড হয়েছে, সার্কুলেশনের পর দেখা গেল কয়েকটি টাইপোগ্রাপিক্যাল মিসটেক হয়েছে, না, হয় প্রিন্টিং মিসটেক হয়েছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এটা ক্যালকাটা গেজেটে প্রকাশিত হয়েছে।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** তাতে এই ভুল যে হবে না সেটা কোনও কথা নয়। মানুষ মাত্রই ভুল করে।

এটা আলোচনা হবে। সংশোধনী আপনারা গ্রহণ করবেন কি করবেন না সেটা পরের ব্যাপার। মাননীয় সদস্য বললেন এটা ননসেন্স, এটা কেন তিনি বললেন আমি বুঝলাম না। একটি বিল এসেছে, তার পার্ট পড়ে বোঝা যায় না কোথায় কি আছে। কেন না প্রিন্টিং মিসটেক হয়েছে, বাস্তব কথা। কিন্তু উনি বলছেন ননসেন্স—সমস্ত বিলটাই কি ননসেন্স? উনি একটা পার্ট পড়ে বুঝতে পারলেন না। যদি বুঝতে পারা না যায়—হাউস যদি বুঝতে পারে আইনটা ঠিকভাবে হয়নি তাহলে রিজেক্ট করতে পারে, হাউস রিজেক্ট করতে পারে। কিন্তু সমস্ত বিলটাই কন্সিডারেশন হবে না, এই রকম কোনও নজির আমার জানা নেই, ওর জানা থাকতে পারে। আমার প্রশ্ন হচ্ছে বিলটা অ্যাকর্ডিং টু রুলস আছে কিনা, অ্যাকর্ডিং টু রুলস কিনা—স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনসে টপগ্রাফিক্যাল মিসটেক আছে, তার উপর সংশোধনী হবে কিনা—এই বিলের মধ্যে আলোচনা যখন হবে তখন তার মধ্যে সেটা আসতে পারে। আমি হাউসের যে প্রোগ্রাম দেখেছি তাতে বলতে পারি আগামী কালও এই আলোচনা হবে। যদি কোনও অ্যামেন্ডমেন্ট আসে রিজেক্ট হয় হবে, অ্যাকসেপ্ট হয় হবে। সুতরাং আমার মনে হয় এটা রুলসের বিরোধী কিছু নয়। হাউসের বিজনেস পদ্ধতি অনুযায়ী বিলটি নিয়ে প্রসিড করা উচিত।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিলটি ইন্ট্রোডিউস করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই একটি অ্যমেন্ডমেন্ট দিয়েছেন। উনি অ্যাডমিট করেছেন, বিলে একটি ডিফেক্ট রয়ে গেছে। কিন্তু উনি যখন ইন্ট্রোডিউস করলেন বিলটি তখন উইথ অ্যামেন্ডমেন্ট করলেন না, যদিও এটা একটা নেচার অব টেকনিক্যাল ডিফেক্ট—আমি বলছি এটা যেন একটা প্রিসিডেন্ট হয়ে না থাকে, যেহেতু তিনি এই রকম একটা বিল ইন্ট্রোডিউস করলেন এবং এর মধ্যে একটা টেকনিক্যাল ডিফেক্ট আছে সেটা প্রিসিডেন্ট হিসাবে যেন না থেকে যায়, কারেক্ট করে নেওয়া দরকার।

**মিঃ স্পিকার ঃ** আবার আপনি কেন আলোচনা বাড়াচ্ছেন? শশবিন্দুবাবুকে তো আমি পরিষ্কার করে বলেছি—কথা হচ্ছে গেজেট যে ভাবে হয়েছে সেইভাবে যদি একটা পোরশন বোধগম্য না হয় তাহলে হোললি বিলটি বোধগম্য নয়, এই ধরে নিয়ে ইট ইজ উইদিন দি কমপিটেন্স অব দিস লেজিসলেচার—এই পোরশন করতে হবে, নাকি অ্যামেন্ডমেন্ট অ্যাকসেপ্ট করে আলোচনা করতে হবে দিস ইজ এ সিমপল কোশ্চেন—এতে কোনও কিছু কথা নেই। আই হোল্ড দ্যাট এটাকে করাতে পারব। এখন মিনিস্টার বিলটি ইন্ট্রোডিউস করে কি বলেন শুনুন।

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, মিনিস্টার বলছেন ভুল হয়েছে, অথচ ইন্ট্রোডিউস করছেন। আপনি রুল ৭৩টা দেখুন। তিনি নিজেই বলছেন, মোশন ভুল, অথচ মুভ করছেন—আপনি রুল ৭৩টা দেখুন।

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন, মন্ত্রী মহাশয়কে বিলটি উত্থাপন করতে অনুরোধ করছি।

**Shri Abdus Sattar :** He has already introduced the Bill. You asked the Minisiter to move the motion and he has already introduced.

স্যার, মিনিস্টার নিজেই স্বীকার করছেন ভুল আছে। He himself says that. The Minister should withdraw the Bill.

**Shri Partha De :** Sir, I beg to move that the West Bengal Primary Education (Amendment) Bill, 1980, be taken into consideration.

মাননীয় স্পিকার, স্যার, আমি এখন সংশোধনী বিধেয়কটি বিবেচনার জন্য রাখতে চাইছি। আমি এই সম্পর্কে দু-একটি তথ্য আপনাদের অবগতির জন্য এবং সভার অবগতির জন্য জানাচ্ছি। আমার মনে হয় কারণগুলি বললে সভার মত এই বিল গ্রহণ করার পক্ষে আমরা পাব। মূল আইনের যে সংশোধনী এখন আনা হচ্ছে এটা ১৯৭৩ সালের প্রাথমিক শিক্ষা আইন—এই আইন পাশ করানোর জন্য দীর্ঘ দিন ধরে পশ্চিমবাংলার শিক্ষক, শিক্ষা দরদি ব্যক্তি এবং আমাদের এখানকার বিধানসভার সদস্যদের বহু রকম প্রচেষ্টার পরে মোটামুটিভাবে একটি বিল আসে, যেটা ১৯৭৩ সালে পাশ হয়। মূল যে আইন, যার সংশোধনী এখন আমরা আনতে চাইছি, এটা রচনা করেন প্রাক্তন শিক্ষামন্ত্রী যুক্তফ্রন্ট সরকারের শ্রদ্ধেয় শিক্ষক আন্দোলনের নেতা সত্যপ্রিয় রায় মহাশয়। আইনের মূল কথা যেটা ছিল তা হল প্রাথমিক শিক্ষার একটি সংগঠিত রূপ দেওয়া দরকার আছে, বিশেষ করে ভারতবর্ষের সংবিধান প্রাথমিক স্তরে শিক্ষা সম্পর্কে একটি সার্বিক প্রতিশ্রুতি আছে।

[3-30 — 3-40 p.m.]

তার ভিত্তিতে পশ্চিমবাংলাতে গুরুত্ব সহকারে স্বাধীনতার পরবর্তী পর্যায়ে কখনও গ্রহণ করা হয়নি। কিন্তু পরবর্তীকালে যুক্তফ্রন্টের মন্ত্রিসভা সেটা গ্রহণ করেছিলেন এবং এ সম্পর্কে তৎকালীন মন্ত্রীরা বিশেষ একটা কমিটি তৈরি করেছিলেন এবং বিলটি তারা সমৃদ্ধভাবে তৈরিও করেন। কিন্তু নানা কারণে রাজনৈতিক কারণে, যা আমি বিলের শুরুতেই এই সব কথা আনতে চাচ্ছি না, এই বিল আসল না। সরকার ভেঙ্গে গেল। পরবর্তীকালে এই বিল আনার জন্য অনেক চেষ্টা হয়েছে। কিন্তু এই বিল এমন আকারে এল যে ত গর বিল গ্রহণ করে আইনটিকে কার্যকর করা যাবে না। কি করা হোল? ঐ বিলের মধ্যে মূল কথাগুলি আইনের মধ্যে আনার জন্য রাখা হয়েছিল সেগুলি ঠিকমতো পরিবর্তন করা হল না। পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষাকে জেলার বিভিন্ন স্তরে গ্রামাঞ্চলে শহরে এবং পশ্চিমবাংলার ব্যাপক রাজ্য স্তরে যারা পরিচালনা করবেন সেই সংস্থাগুলি এমনভাবে তৈরি করা হবে বলে রাখা হোল তাতে সেই সংস্থা তৈরি হতে পারবে না। অনেক আলাপ আলোচনা করে ঠিক করা হোল একটা জেলাতে যে প্রাথমিক শিক্ষার কাউন্সিল হবে পরিষদ হবে সেই পরিষদে ঐ সব সরকারি অফিসাররা থাকবেন বেসরকারি প্রতিনিধি থাকবেন জেলা পরিষদের লোক মিউনিসিপ্যালিটির লোক থাকবেন এবং ঐ জেলাতে যতজন বিধানসভার সদস্য আছে ততজন থাকবেন। অনেক কিছু আলাপ আলোচনা করে এমন একটা জিনিস করা হোল তার বাস্তব সমস্যা কি দেখুন। ২৪-পরগনা জেলা বা মেদিনীপুর জেলাতে যে প্রাথমিক শিক্ষার পরিষদ হবে তাতে অন্যান্য সদস্য থাকবেন এবং প্রতিটি বিধানসভার সদস্যরা থাকবেন। তাতে দেখুন তাদের আসনই দিতে পারা যাবে না এই হচ্ছে বাস্তব সমস্যা। আমাদের পশ্চিমবাংলার কোনও জেলাতেই এই সব সদস্যদের বসবার জায়গা নাই। শুধু বসবার জায়গা তো পরের

কথা এই সব সদস্যরা বসে বিচার বিবেচনা করে চিন্তা করে কাজ করার মতো কোনও অবসর তারা পাবেন না। একটা বিরাট সংখ্যা হবে। দুই নম্বর হোল অনেক গবেষণা করে অনেক বিচার বিবেচনা করে শিক্ষক প্রতিনিধি কতজন থাকবেন—বিগত দিনে বহু আলোচনা হয়েছে পরবর্তীকালেও বহু আলোচনা হোল—দেখা গেল শিক্ষকদের প্রতিনিধি রাখা হবে ৮ জন। জেলা স্তরে ৩ জন—এই রকম করে রাখা হবে। আমাদের ধারণা হয়েছে তাতে মূল ধারণা কি ছিল। ধারণা ছিল প্রাথমিক শিক্ষা স্তরের সঙ্গে যুক্ত যারা তাদের সহযোগিতা নিয়ে তাদের সঙ্গে নিয়ে এবং গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে জনগণের যে সব সংস্থা এর সঙ্গে জড়িত আছে জেলা পরিষদ পঞ্চায়েত মিউনিসিপ্যালিটি এগুলিকে সঙ্গে নিয়ে প্রাথমিক শিক্ষাকে গ্রামাঞ্চলে শহরাঞ্চলে সর্বস্তরে ছড়িয়ে দেব। ভাল ভাল কথা রাখা হোল—কিন্তু কতকগুলি বাস্তব অসুবিধা এই বিলের আইনের মধ্যে রাখা হোল যাতে একে কার্যকর করার সুযোগই হোল না। আমরা জানি নির্বাচন পদ্ধতির কথা। কার্যকরভাবে আমাদের যদি কাজ করতে হয় তাহলে বাস্তব কতকগুলি চিন্তার ভিত্তিতে এই বিলটিকে সংশোধন করা দরকার। আমাদের যদি প্রাথমিক শিক্ষা স্তরে কাজ করতে হয় এবং যে কাজ আমরা ব্যাপকভাবে শুরু করেছি তাহলে এমনভাবে আমাদের বিলটি সংশোধন করতে হবে যাতে সে কাজ আমরা ভালভাবে করতে পারি। এবং যখন আমরা কিছু কিছু কাজ সত্যিই সত্যিই শুরু করেছি সেই কাজগুলি বিপুল পরিমাণে বিস্তার লাভ করে এবং তার সঙ্গে অত্যন্ত প্রয়োজন হয়ে পড়েছে সারা রাজ্যে এই ব্যাপারে এমন ধরনের সংগঠন তৈরি করা যে সংগঠন সচেতনভাবে সুচিন্তিতভাবে যোগ্যতাভাবে প্রাথমিক শিক্ষার প্রসার লাভ করাতে পারে। সেই ব্যবস্থার কথা আমরা চিন্তা করছি। আমাদের কতকগুলি বাস্তব দিক চিন্তা করতে হবে। এমন যদি আইনের বিধান থাকে যে নির্বাচন পদ্ধতিটা একক হস্তান্তরযোগ্য ভোটারের মাধ্যমে নির্বাচন হবে। শুনতে খুব ভাল বিরুদ্ধে বলার কিছু নেই কিন্তু এটুকু কার্যকর করতে গেলে সরকারের যে বিধি তৈরি করতে হবে যে রুলস তৈরি করতে হবে এবং সেই অনুযায়ী নির্বাচন সম্পন্ন করে প্রাথমিক স্তরে শিক্ষকদের এই বোর্ডে নিয়ে আসতে অনেক বছর সময় লেগে যাবে। এবং কার্যত হলও তাই। এই আইন পাশ হবার পরে পড়ে থাকল। বিধি প্রণয়ন ইত্যাদি ব্যাপারে অসুবিধা দেখা দিল এবং তার পরে হল না। সে জন্য আমরা যে সংশোধনী এনেছি, প্রথম বক্তব্য হচ্ছে মূল আইনের ৪ নং যে ক্লজ তাতে আমাদের প্রধান পরিবর্তনটা আছে। সেখানে আমরা প্রস্তাব করেছি—আমরা সেখানে কি বলেছি? ঐ মূল আইনে ছিল যে উপ-অধিকর্তা একজন থাকবেন। আমরা বলেছি যে তা কেন? প্রাথমিক যে পর্ষদ তৈরি হবে রাজ্যস্তরে যাকে বোর্ড বলছি, তাতে উপ-অধিকর্তা কেন থাকবেন? অধিকর্তা নিজে থাকবেন। আমরা সে জন্য এখানে প্রস্তাব করেছি যে অধিকর্তা পদাধিকারবলে তিনি সদস্য হবেন। দ্বিতীয় হচ্ছে, প্রাথমিক শিক্ষা কি পরস্পর বিচ্ছিন্ন? তাতে নয়। প্রাথমিক, মাধ্যমিক, কলেজ, ইউনিভার্সিটি—এই সব আলাদা আলাদা হতে পারে না, পরস্পর পরস্পরের সঙ্গে সংযুক্ত। সে জন্য আমরা যখন এই মাধ্যমিক শিক্ষা পর্ষদ সম্পর্কে সংশোধন এনেছিলাম, মাননীয় সদস্যরা লক্ষ্য করে থাকবেন যে প্রাথমিক স্তর, কলেজ স্তরকে যুক্ত করে আমরা প্রস্তাবটাকে গঠন করেছিলাম। এখানে আমরা প্রস্তাব করেছি যে মধ্যশিক্ষা পর্ষদের যিনি সভাপতি, তিনি পদাধিকারবলে সদস্য, থাকবেন। এখানে আপত্তি কারার কিছু নেই। তারপর বলেছি যে প্রাথমিক স্তরে শিক্ষকদের মধ্যে ১২ জন বিভিন্ন বিভাগ থেকে তারা নির্বাচিত হয়ে আসবেন এবং তারা এই পর্ষদের

মেম্বার হবেন। কিন্তু তাদের নির্বাচনের পদ্ধতিটা মূল আইনে যা ছিল তার থেকে পরিবর্তন করেছি এবং সভার কাছে বলব যে আইনটার কার্যকরভাবে প্রতিফলিত যদি দেখতে চান যেটা জয়নাল আবেদিন সাহেব বলেছেন তাহলে এটার আপনারা সমর্থন করবেন। সিম্পল মেজরিটিতে তারা তাদের প্রতিনিধি নির্বাচিত করে পাঠাতে পারেন। অনেক জটিল পদ্ধতির মধ্যে গেলে এটাকে কার্যকর করা যাবে না। হয়ত দেখা যাবে বাকি সদস্যরা চলে আসবেন, কিন্তু শিক্ষক প্রতিনিধিরা আসতে পারবেন না। কাজেই তাতে কোনও লাভ হবে না। সে জন্য আমরা বলেছি যে পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের মধ্য হইতে বিহিত প্রণালীতে নির্বাচিত ৬ জন ব্যক্তি। তাতে যদি বলেন যে সিঙ্গল ট্রান্সফারেবল ভোট দেবেন—আমরা এই কথা বলিনি যে বিধানসভার সদস্যরা সিঙ্গল ট্রান্সফারেবল ভোট দিতে পারবেন না, আপনারা প্রতিনিধি যাতে পাঠাতে পারেন তার ব্যবস্থা আছে। এর পরে মূল কথাগুলি আমি বলে নিই। সরকার মনোনীত কতকগুলি ক্যাটাগোরি আমরা ভাগ করেছি। আমরা সেখানে কি বলেছি? আমরা এটাকে বাড়িয়েছি। এর আগের যে আইন ছিল তাতে রাখা ছিল, প্রত্যেকটি ক্যাটাগোরিতে, সেই ক্যাটাগোরি অব মেম্বারস তাতে একটা করে সাব ক্লজ ছিল যে একজন মহিলা দিতে হবে, একজন অমুক দিতে হবে। এই যে বিভিন্ন রকমের এক একটা প্রতিনিধিত্ব, এত রকমের কন্ডিশন করা হয়েছিল, আমি যে জটিলতার কথা বললাম, সেই জটিলতা পর্ষদ গঠনে আটকে যেত। আমরা কি অস্বীকার করি যে সরাসরি নির্বাচিত হয়ে আসার ক্ষেত্রে যাদের অসুবিধা আছে, তাদের ক্ষেত্রে কোনও রিজার্ভেশন থাকা উচিত? তা কখনও করতে পারি না। সে জন্য ক্যাটাগোরিকালি স্পষ্টভাবে আমরা কতকগুলি রিজার্ভেশন রেখেছি। আমরা কি বলেছি? আমরা বলেছি, আমরা যাদেরকে মনোনীত করব সেই মনোনীত ১২ জনের মধ্যে দুইজন হবেন মহিলা, একজন হবেন ইঙ্গ ভারতীয় সম্প্রদায়ভুক্ত সদস্য, একজন হবেন তফসিলিভুক্ত জাতির সদস্য, একজন হবেন তফসিলি উপজাতির সদস্য, একজন হবেন এই রাজ্যের নেপালি ভিন্ন অন্য যেকোনও ভাষাগত সংখ্যালঘু সদস্য, একজন হবেন পার্বত্য অঞ্চলের কোনও নেপালি অধিবাসী, একজন হবেন মহাবিদ্যালয় বা বিশ্ববিদ্যালয়ের শিক্ষক এবং দুই জন হবেন মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক। এই ক্যাটাগোরিগুলি আমরা রেখেছি। এখন এই বিষয়ে নিশ্চয়ই আপনারা আলোচনার সময়ে বলবেন। আমার কথা হচ্ছে, এই ভাবে রিজার্ভেশন না রাখলে এই সব ক্যাটাগোরিতে তারা রিপ্রেজেন্ট করবেন কি করে? এদের কি ক্যাটাগোরির মধ্যে ঢোকানো হবে না? তারপর লিঙ্গুইস্টিক মাইনরিটির মধ্যে দুটো ভাগ করতে পেরেছি। একটা হচ্ছে, যারা নন-নেপালি অথচ লিঙ্গুইসটিক মাইনরিটি পশ্চিমবাংলায়। আর একটা হচ্ছে, যারা নেপালি। অ্যাংলো-ইন্ডিয়ান কমিউনিটি—এদের নমিনশনের সুযোগ না দিয়ে কোথা থেকে ইলেকটেড করে আনবেন?

[3-40 — 4-20 p.m.] (Including adjournment)

সে তো আরও জটিল ব্যাপার হবে সেই জন্য আমি এটা রেখেছি এবং আমার মনে হয় এই ভাবে যদি নমিনেট করা হয় তাহলে বোর্ড একদিক থেকে আরও বেশি ওয়েল রিপ্রেজেন্টেড হবে। এই হচ্ছে চার নং সম্পর্কে আমার মূল বক্তব্য। আর একটা মূল বিষয় আমরা সংশোধন হিসাবে রাখছি, এর আগের মূল আইনে আছে, যে সমস্ত পৌর প্রতিষ্ঠান, যে সমস্ত মিউনিসিপ্যালিটি, তাদের মধ্যে দুটো ভাগ থাকবে। একটা হচ্ছে স্পেসিফায়েড

মিউনিসিপ্যালিটি, বিশেষভাবে সরকার যাতে স্পেসিফাই করবেন, বিশেষভাবে যাদের সুনির্দিষ্ট করবেন, তারা এক ধরনের মিউনিসিপ্যালিটি, আর একটা হচ্ছে নন-স্পেসিফায়েড মিউনিসিপ্যালিটি, সুনির্দষ্ট না করা এই রকম মিউনিসিপ্যালিটি। তাতে কি অসুবিধা ছিল? তাতে অসুবিধা ছিল যে সরকারের উপর একটা দায়িত্ব—নন স্পেসিফায়েড এবং স্পেসিফায়েড মিউনিসিপ্যালিটিগুলোর মধ্যে স্পেসিফায়েড মিউনিসিপ্যালিটিগুলোর জন্য আলাদা একটা কাউন্সিল করা হবে, এটা যদি করা হয় তাহলে এনি মেম্বার অব মিউনিসিপ্যালিটি পশ্চিমবাংলায় হবে এবং তাতে একটা ইউনিফর্ম প্ল্যানিং করা যাবে না। সেই জন্য আমরা ঠিক করেছি ক্যালকাটা কর্পোরেশন, কলকাতার জন্য আলাদা কাউন্সিল এবং কলকাতা ছাড়া যতগুলো জেলা আছে, তাদের মধ্যে যতগুলো মিউনিসিপ্যালিটি আছে, সমস্ত মিউনিসিপ্যালিটির জন্য একটা সাধারণ জেলার স্কুল পর্ষদ বা বিদ্যালয় কাউন্সিল করা হচ্ছে, আশা করি এই পরিবর্তন কেন আনা হয়েছে, এটা সদস্যরা উপলব্ধি করবেন এবং এটাকে সমর্থন করবেন। আর পরিবর্তনের মধ্যে যেগুলো উল্লেখযোগ্য সেটা হল আমরা এখানে জেলা পরিষদ এবং মিউনিসিপ্যালিটির যে প্রতিনিধিত্বমূলক আইন ছিল, সেখানে যেভাবে ধারাটা ছিল, তাতে জেলা পরিষদ অথবা মিউনিসিপ্যালিটির সদস্য নন এই রকম কাউকে তারা পাঠাতে পারেন। আমরা এখানে বলছি জেলা পরিষদ এবং মিউনিসিপ্যালিটি তারা তাদের মধ্যে থেকে কাউকে পাঠান, কারণ তারাই হচ্ছেন নির্বাচিত সংস্থা। সেই এলাকার স্থানীয় স্বায়ত্ব শাসন দেখবার জন্য তাদের নিজস্ব প্রতিনিধিরা বোর্ডে আসবেন। এই হচ্ছে পরিবর্তন। পরিবর্তনটা খুব বড় নয়। কিন্তু পরিবর্তনের অর্থটা খুব তাৎপর্যপূর্ণ। এখানে জেলা স্তরে যে কাউন্সিল আছে, সেই কাউন্সিলে শিক্ষক প্রতিনিধি আগে ছিলেন কম পক্ষে ৬ জন। আমরা সেখানে করেছি কম পক্ষে ৯ জন। নিশ্চয়ই কোনও সদস্য এটায় আপত্তি করবেন না। আর একটা জিনিস, যেটা ছিল না, সেটা আমরা ইন্ট্রোডিউস করেছি, সেটা হচ্ছে কাউন্সিলের যারা কর্মচারী, এখন যেটাকে জেলা স্কুল বোর্ড বলা হয়। এই আইনটা কার্যকর হলে সেটা জেলা কাউন্সিলে পরিণত করা হবে, তার যারা কর্মচারী, তারা যাতে কাউন্সিলের প্রতিনিধিত্ব করতে পারেন তার জন্য একটা ব্যবস্থা আমরা রেখেছি। কলকাতা জেলার যে কাউন্সিল নির্বাচন হবে সেই কাউন্সিলে যাতে ইঙ্গ ভারতীয় প্রতিনিধি থাকতে পারেন তার জন্য একটা ব্যবস্থা আমরা রেখেছি। ডেপুটি ডিরেক্টার অব অ্যাংলো ইন্ডিয়ান স্কুল, তিনি হবেন একজন এক্স অফিসিও মেম্বার ফ্রম ক্যালকাটা। এটা নিশ্চয়ই কেউ আপনারা আপত্তি করবেন না। এবারে আমরা দুটো পরিবর্তন আনছি ৬০ ধারায় যে বিধি ছিল সেই বিধিতে। একটা আমি বলছি, রাজ্য সরকার কর্তৃক সময় সময় যেরূপ গৃহিত হবে সেই রূপ শর্ত পরিপূরণ সাপেক্ষে এবং সেই রূপ নির্দেশিকাসমূহ প্রতিপালন সাপেক্ষে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা। আর একটা আমরা নুতন জিনিস আনছি, এর প্রয়োজন রয়েছে, রাজ্য সরকার কর্তৃক সময় সময় এতৎ বিষয়ে যেরূপ গৃহিত হইত সেইরূপ নির্দেশিকা পালন সাপেক্ষে নুতন কোনও স্থানে স্থাপন করিয়া উহার অবস্থান পরিবর্তন করা, এই একটা অধিকার আমরা রাখছি যাতে বোর্ড এবং কাউন্সিল এটাকে কার্যকর করতে পারে। তা না হলে কার্যত কোনও পরিকল্পনা করা যাবে না। আর একটা বড় পরিবর্তন আমিরা আনছি, সেই পরিবর্তনটা হল—মূল আইনে আছে যে প্রয়োজন মতো যখন পরিবর্তনটা ঘটবে, তখন বিভিন্ন স্তরে অ্যাডমিনিস্ট্রেটর বা প্রশাসক নিয়োগ করা যাবে।

আমরা ওটাকে পরিবর্তন করে বলছি, একজনের উপর দায়িত্ব না দিয়ে সব জায়গায় অ্যাড হক কমিটি বা সাময়িক কোনও কমিটি আমরা করব।

আর একটি খুবই উল্লেখযোগ্য বিষয় আছে। মাননীয় সদস্যরা নিশ্চয়ই লক্ষ্য করে থাকবেন যে, ৯৮ ধারার আমরা একটি সংশোধনী এনেছি। ৯৮ ধারায় যেটা আমরা নতুন করে ইন্ট্রোডিউস করছি, সেটা হচ্ছে পর্ষদের অনুমোদন সাপেক্ষে কোনও বিদ্যালয়ের প্রশাসন অধিগ্রহণ করতে পারা যাবে এবং সেখানে প্রশাসন নিয়োগ করা হবে। এই নিয়ে অনেক হৈ-চৈ হতে পারে। এই বিলের বিষয়ে বিগত দিনে যখন আলোচনা হয়েছিল তখন এ বিষয়ে আলোচনা হয়েছিল। সিলেক্ট কমিটিতে যখন আলোচনা হয়েছিল তখনও এ বিষয়টি উঠেছিল। মাননীয় সদস্যদের এখানে আমার একটু বলার আছে যে, যারা কেবল মাত্র সরকারি অনুদান গ্রহণ করেন না এই অজুহাতে নিজেদের যেমন ইচ্ছা তেমন বিদ্যালয় পরিচালনা করেন, বিদ্যালয় থেকে লাভ করেন, ছাত্র-ছাত্রীদের কাছ থেকে নানা ভাবে অর্থ আদায় করেন, তাদের সেই সমস্ত কাজকে নিয়ন্ত্রণ করার জন্যই এটা করা হচ্ছে। পর্ষদের আইন-কানুন অনুযায়ী তাদের যাতে পরিচালনা করা যায়, তার জন্য এই ধারাটার পরিবর্তন করতে হচ্ছে। পর্ষদ তাদের পরিচালনা করতে পারছে না—কেবল মাত্র সরকারের কাছ থেকে অর্থ গ্রহণ করছে না বা নামমাত্র করছে এই অজুহাতে যেমন খুশি তারা চলছে। এটা কখনই চলতে দিতে পারা যায় না। এটা নিয়ে বিগত দিনে বহু আলোচনা হয়েছে। আমরা এ বিষয়ে শিক্ষকদের সঙ্গে আলোচনা করেছি। এর আগে এটা নিয়ে এখানে আলোচনা হয়েছিল তখন বিরোধী পক্ষও মোটামুটি এক মত হয়েছিলেন যে, এগুলি নিয়ন্ত্রণ করার ক্ষমতা থাকা দরকার। সেই জন্যই এটা আনছি। আমরা আজকে যে পথে যেতে চাইছি সে পথে যদি কেউ যেতে না চান কিম্বা ফ্রি এডুকেশন হওয়া সত্ত্বেও ছাত্র-ছাত্রীদের কাছ থেকে বিভিন্নভাবে টাকা পয়সা কালেকশন করেন তাহলে তা বন্ধ করার জন্য আমাদের এই ব্যবস্থা রাখতে হচ্ছে। এই হচ্ছে মোটামুটি কথা এবং এর পরে রুলস যখন তৈরি হবে বা তারা করবেন তখন আমরা তাদের কিছু বলে দেব না, তারা নিজেরাই করবেন। মোটামুটি এই কয়েকটি সংশোধনী আমি এখানে রাখছি। ছাপার ভুল যেটা ধরা পড়েছে সেটার সম্বন্ধে যদি অ্যামেন্ডমেন্ট দেওয়া হয় তাহলে আমি সেটার মীমাংসা করে দেব। আমি বলছি উদ্দেশ্য ও হেতুর বিবরণের মধ্যে যে ভুলটুকু আছে সেটুকু ছাপার ভুল। কার্যত ঐ সংশোধনীটি হয়েছিল ১৯৭৫ খ্রীস্টাব্দে, কাজেই ওটার পরিবর্তন করতে হবে। কিভাবে করতে হবে, সেটা আমি জেনে বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সদস্যদের কাছে শুধু এইটুকু বলব যে, এই বিল যেভাবে আনা হয়েছে সেটা হচ্ছে ১৯৭৩ সালে যে মূল আইন সেই মূল আইনকে কার্যকর করবার একটা প্রচন্ড রকমের তাগিদ থেকেই—পশ্চিমবাংলার সমস্ত শিক্ষক ছাত্র-ছাত্রী অভিভাবক, গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলের মানুষের আশা-আকাঙ্খায় প্রাথমিক শিক্ষা যে পর্যায় এসে দাঁড়িয়েছে এবং আমরা একে প্রসারিত করবার জন্য যেভাবে এগিয়ে চলছি তাতে একে যদি একটা আধার দিতে হয়, সত্যি সত্যিই বাস্তবে কার্যকর করতে হয়, তাহলে আমাদের মূল আইনের যে কতগুলি অসুবিধা ছিল, যার জন্য একে কার্যকর করা যেতে পারেনি সেগুলির পরিবর্তন করতে হবে এবং সেই পরিবর্তনই করতে চাইছি। আমি আশা করি আপনারা সেগুলি পরিবর্তন করবার

অনুমতি দেবেন এবং আপনারা সকলে এক মত হয়ে এই বিলকে পাশ করে এটাকে আইনে পরিণত করবেন। এই কথা বলে আমি আমার এই প্রস্তাবটি রাখছি।

(At this stage the House was adjourned till—4-20 p.m.)

(After adjournment)

[4-20 — 4-30 p.m.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** পয়েন্ট অব ইনফরমেশন স্যার, গত ৬. ৪. ৮০ তারিখে সন্ধ্যা ৭টার সময়ে মাঝেরহাট ফ্রি প্রাইমারি স্কুল হতে শ্রী মিহিরকুমার দাস, পিতা জ্ঞানেন্দ্র নাথ দাস—একে সি. পি. এমের লোকেরা জোর করে ধরে নিয়ে গেছে, কিডন্যাপ করে নিয়ে গেছে। এখনও এই ছেলেটিকে পাওয়া যাচ্ছে না। ছেলেটি বাঁচবে কি মরবে তাও জানি না। এই ছেলেটির গার্জেনরা বাইরে বসে কাঁদছেন এবং পাড়ার লোকেরাও এসেছেন। জানি না, পরে হয়ত এই ছেলেটির লাস পাওয়া যাবে। আমি আপনার মাধ্যমে জানিয়ে দিলাম, যেন উদ্ধারের ব্যবস্থা করা হয়।

**মিঃ স্পিকার :** মাননীয় সদস্যগণ, মাননীয় সদস্য দীপক সেনগুপ্ত মহাশয় এখানে যে কতকগুলি শব্দ ব্যবহার করেছিল সেই সম্পর্কে একটু আগে আমার কাছে প্রশ্ন উত্থাপন করেছিলেন। এজন্য আমি ঐ শব্দগুলিই বৈধ কি অবৈধ সেইসব প্রশ্নে যেতে চাই না। এগুলি পার্লামেন্টারি প্রথায় চলবে কি চলবে না এইসব প্রশ্নেও যেতে চাই না। মাননীয় সদস্যদের পরস্পরের মধ্যে এই সমস্ত শব্দ ব্যবহার হওয়া বাঞ্ছনীয় নয়। ব্যক্তিগতভাবে যদি সেটা বিশেষ করে আসে তাহলে দুঃখজনক হতে পারে। আমি মনে করি ঐ সংক্রান্ত ব্যাপারে দীপকবাবু যে প্রশ্ন তুলেছেন—দু পক্ষের বক্তারা যে বক্তব্যগুলি রেখেছেন এবং যার দ্বারা মাননীয় সদস্যদের মধ্যে আক্রোশের ভাব এসেছে সেই চোর শব্দটা ব্যবহারের দ্বারা—আমি সেই চোর এবং চুরি এই দুটোকে এক্সপাঞ্জ করে দিচ্ছি। আপনারা সকলে এটা গ্রহণ করবেন, পরস্পরের মধ্যে আক্রোশ যাতে না হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ব্যাপারটা আপনি ধরেছেন এর আগেতে এই হাউসেতে ঐ বেঞ্চ থেকে এবং এদিকের তরফ থেকে এই চোর কথাটা বলা হয়েছিল ডাঃ জয়নাল আবেদিনকে, তখন বলা হয়েছিল যে কথাটা পার্লামেন্টারি, এটা আনপার্লামেন্টারি ওয়ার্ড নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে ডিসিশন হয়েছিল যে চোর পার্লামেন্টারি যেহেতু ডাঃ জয়নাল আবেদিন মহাশয়কে বলা হয়েছিল, সেইজন্য আনপার্লামেন্টারি নয়। আজকে অত্যন্ত বেদনার সঙ্গে বলছি—আপনি বলছেন বলার কিছু নেই, আপনি চেয়ারে থাকতে থাকতে একটা ডিসিশন হয়ে যাওয়া ভাল ;

**মিঃ স্পিকার :** আপনি বসুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আজকে আপনি বলছেন, জানিনা সরকার পক্ষ বলে বলছেন কিনা? শুধু তাদের কথা নয়, আগে যেটা হয়েছিল সেটাও বলুন, বহু আনপার্লামেন্টারি, বাজে

বাজে কথা আগে বলা হয়েছে, কিন্তু সেগুলোতে এত গুরুত্ব দেওয়া হয়নি, আজকে আপনি যেভাবে গুরুত্ব দিচ্ছেন আগের ব্যাপারটাতেও যদি এইরকম গুরুত্ব দিতেন তাহলে আমরা খুব খুশি হতাম। বিরোধীদল বলে ওদের কাছে হয়ত আমাদের কোনও মূল্য নেই কিন্তু আপনার কাছে তো থাকবে। স্পিকারের কাছে তো থাকবে। আমাদের যে সমস্ত বৈধতার প্রশ্ন আছে আমরা তার ফুল ফ্লেজেড সুযোগ পাই না। এটার জন্য—মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত বেদনার সঙ্গে বলছি এটা যে আপনি দিলেন তাহলে আগে যেটা হয়েছিল সেটার সম্বন্ধে কিছু করুন, একদিন ফুল হাউসে ডিসকাশন করুন। অকারণে বিরোধীদলের প্রিভিলেজ কার্টেল হবে সেটা আমরা চাই না, আপনি পুনর্বিবেচনা করে রুলিং দিন।

**মিঃ স্পিকার :** আপনি এত বলতে থাকেন যে আপনাকে থামানো যায় না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** বলতে আমরা চাই না, যখন আঘাত আসে তখনই বলতে হয়। আমরা তো গল্প করতে আসিনি স্যার।

**মিঃ স্পিকার :** এত দীর্ঘ সময় ধরে একই জিনিস বলছেন। যখন তখন যা খুশি বলবার—

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এটা যা খুশি হল? ঐখানে চেয়ারে বসে ১০/১৫ মিনিট ধরে বলছে, কোনও সাবজেক্ট ম্যাটার নেই তবুও বলছে, সেটা যদি দীর্ঘ না হয় আমরা বললেই সেটা দীর্ঘ হল? আমরা যেটা প্রয়োজন সেটাই বলছি।

**মিঃ স্পিকার :** আরেক জন বলতে উঠেছেন, তাকে বলতে দিন।

**শ্রী রজনীকান্ত দলুই :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আপনি যে রুলিং দিয়েছেন, আপনি যেটা বললেন যে এটা অশালীন কথা—চোরটাকে এর আগে পার্লামেন্টারি ওয়ার্ড বলে স্বীকৃত হয়েছে। আপনার চেয়ার থেকে এর আগে মিঃ ডেপুটি স্পিকার বলেছেন যে পার্লামেন্টারি ওয়ার্ড। আমাদের কথা হচ্ছে—

**মিঃ স্পিকার :** আমি তো বলেছি যে আমি জানি। আমি তো অবিদিত নই। অবিদিত থেকেই আমি বলেছি একটা স্পিরিটে। আমি যে স্পিরিটে কথাটা বললাম মিঃ বাপুলি এবং মিঃ দলুই সেই স্পিরিটটা নষ্ট করে দিলেন।

**শ্রী রজনীকান্ত দলুই :** আমাদের হামেশাই যা তা করে। আমরা সব সময় আপনার প্রোটেকশন চাই, আপনি প্রোটেকশন দিয়ে এসেছেন। তাহলে আপনি দয়া করে বলুন এই চোর কথাটা আনপার্লামেন্টারি, পার্লামেন্টারি ওয়ার্ড নয়। ওটা আনপার্লামেন্টারি ওয়ার্ড, আপনি আপনার রুলিং দিন।

**মিঃ স্পিকার :** আমি তো ও সমস্ত বিষয়ের মধ্যে যেতে চাচ্ছি না। মেম্বাররা পরস্পরের মধ্যে এমন শব্দ ব্যবহার করবেন না যাতে পরস্পর ব্যক্তিগতভাবে আক্রান্ত হচ্ছেন বলে মনে করেন। সেই রকম শব্দ যাতে ব্যবহৃত না হয় সেই কথাই বলেছি। আর কেন আলোচনা করছেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ক্লারিফিকেশন চাইছি। কতটুকু কি করলেন সেটা আমাদের জানতে হবে।

**মিঃ স্পিকার ঃ** আমি বলে দিচ্ছি, পরস্পরের মধ্যে যে চোর শব্দ বলা হয়েছে সেই শব্দ টাকে এক্সপাঞ্জ করে দিতে চাইছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, এখন কি এই রকম ডিবেট চলবে?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনি চিন্তা করে দেখুন কি করে সুষ্ঠুভাবে হাউস চালাবেন। ডেপুটি স্পিকারের রুলিংটা আপনি রিভিউ করে বলে দিন। ইট ইজ পার্লামেন্টারি অর আনপার্লামেন্টারি, হাউসে ক্লিয়ার হয়ে যাক। মিঃ ডেপুটি স্পিকারের রুলিংটাকে আপনি রিভিউ করে বলে দিন।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে শিক্ষা মন্ত্রী মহাশয়, ১৯৭৩ সালের প্রাথমিক শিক্ষা আইনে যে ধারাগুলি ছিল সেগুলির কয়েকটি ক্ষেত্রে অসুবিধা জটিলতা দূর করার জন্য এবং ধারাগুলি সঠিকভাবে কার্যকর করার জন্য একটা সামগ্রিক সংশোধন এনেছে। তিনি উদ্দেশ্য এবং হেতু বর্ণনা করতে গিয়ে যা বলেছেন ৭৩ সালের প্রাথমিক শিক্ষা আইন যা হয়েছিল—শিক্ষাকে সার্বজনীন করবার জন্য, সম্প্রসারণ এবং সর্বাত্মক উন্নতি সাধনের জন্য। এই সম্পর্কে আমার একটু বক্তব্য আছে যে, আমি এ বিষয়ে তার সঙ্গে একমত নই। কারণ যে আইন রচিত হয়েছিল তার দ্বারা সার্বজনীন করা কি সম্ভবপর হয়েছিল? অর্থাৎ সমস্ত শিশুকে প্রাথমিক শিক্ষার অন্তর্ভূক্ত করা ঐ আইনের দ্বারা সম্ভবপর ছিল না। বহু ক্ষেত্রেই অনেক শিশু প্রাথমিক শিক্ষা পাবার সুযোগ পায়নি। সর্বাত্মক উন্নতিসাধন বলতে আমরা বুঝি অলরাউন্ড ডেভেলপমেন্ট। অর্থাৎ শিশুর স্বাস্থ্য মন এবং তার বুদ্ধি সম্পূর্ণ বিকাশ এই আইনের দ্বারা কি সম্ভবপর হয়েছিল? ১৯৪৩-৪৪ সালে যে কমিশন বসেছিল তারা বলেছিলেন ৪০ বছরের মধ্যে ফ্রি অ্যান্ড কম্পালসারি প্রাইমারি এডুকেশন করতে হবে। তারপর কোঠারি কমিশনও বলেছিলেন ৩ বছরের মধ্যে ফ্রি অ্যান্ড কম্পালসারি প্রাইমারি এডুকেশন করতে হবে। এই আইনের মধ্যে সেই ফ্রি অ্যান্ড কম্পালসারি এডুকেশনের কথা নেই এবং তার সময় সীমাও বেঁধে দেওয়া হয়নি। তারপর যারা শিক্ষা দেবেন সেই শিক্ষকদের অবস্থা কি? তারা এখনও পর্যন্ত চাপরাশির সমান বেতন পান না। তারা ৩য় শ্রেণীর সরকারি কর্মচারিদের সমান সুযোগ সুবিধা পান না। সেইজন্য তারা শিক্ষাদানটাকে সেকেন্ডারি বলে ধরে নিয়েছেন। এর ফলে শিক্ষার ক্ষেত্রে প্রাথমিক স্কুলগুলিতে এক চরম বিশৃঙ্খলার অবস্থা চলছে এবং সেখানে পড়াশুনা ঠিকমতোন হয় না। শিশুর স্বাস্থ্য রক্ষার জন্য অগ্রসর দেশগুলিতে তাদের ভাল খাদ্য দেওয়া হয়—ভাল পরিবেশে তাদের রাখা হয় এবং অ্যাপারেটার্স তাদের দেওয়া হয়। আমাদের দেশে সে রকমের কোনও ব্যবস্থা নেই। অতএব সেই রকম কোনও উদ্দেশ্য শিক্ষা আইনের মধ্যে আগেও ছিল না এখনও নেই এবং তারই ফলে তাদের বুদ্ধি ও মনের বিকাশ সম্ভবপর হয়নি। সেইজন্য সর্বাত্মক উন্নতি সাধন একটা অতিরঞ্জিত কথা। তারপর তিনি বলেছেন এই আইন বলবৎ করার পক্ষে যে জটিলতা ছিল তার ব্যাপক

সংশোধন উনি করেছেন। এই করতে গিয়ে প্রাইমারি এডুকেশন বোর্ড এবং ডিস্ট্রিক্ট কাউন্সিল গঠনের মধ্যে যে জটিলতা ছিল সেটাকে দূর করতে চান এবং সদস্যরা যাতে খুব সহজে সেখানে যেতে পারেন সে ব্যবস্থা তিনি করতে চেয়েছেন। সদস্য সংখ্যা ৩১ থেকে বাড়িয়ে ৪১ জন করেছেন। এটা করতে গিয়ে সরকারি মনোনীত হবেন ১৮ জন, অর্থাৎ সরকার নমিনেট করছেন ১২ জনকে এবং বিধানসভা থেকে নির্বাচিত হবেন ৬ জন, এ ছাড়া ডায়রেক্টর আছেন। আমরা মনে করি একটা বোর্ডের যদি অটোনমি না থাকে তাহলে সেটা সরকারি যন্ত্রে পরিণত হবে। অর্থাৎ যে দল যখন সরকারি ক্ষমতায় থাকবেন তারা যে ভাবে ইচ্ছা পরিচালিত করবেন এবং সেই সরকারের যখন পতন ঘটবে তখন প্রথমে একটা অ্যাড হক কমিটি হবে তারপর তারা তাদের লোক নিয়ে মনোনীত একটা বোর্ড গঠন করবেন। এই বোর্ড রাজ্য ভিত্তিক এবং জেলা ভিত্তিক হবে। কাউন্সিলে যে সমস্ত সদস্য নেওয়া হবে তার অধিকাংশই হবেন সরকারি মনোনীত ব্যক্তি। পুরানো আইনে ব্যবস্থা ছিল মিউনিসিপ্যালিটি থেকে, শিক্ষকদের তরফ থেকে এবং বিধানসভার থেকে সদস্য থাকবেন। মিউনিসিপ্যালিটির তরফ থেকে প্রোপোরশনাল রিপ্রেজেন্টেশন থাকবে। প্রাথমিক শিক্ষকদের ইলেকশন যাতে সহজে হয় সেজন্য তিনি ব্যবস্থা করেছেন। মিউনিসিপ্যালিটির তরফ থেকে বা কর্পোরেশন থেকে যাদের নির্বাচিত হবার কথা সেখানে যদি প্রাপোরশনাল রিপ্রেজেন্টেশন দেওয়া হত তাহলে তাতে জটিলতা কি থাকত? তারপর বিধানসভার সমস্ত সদস্যদের কাউন্সিল ও বোর্ডে থাকার কথা ছিল। বোর্ডের ব্যাপারে ছিল যে এম. এল. এ.-রা তারা তাদের প্রোপোরশনাল রিপ্রেজেন্টেশন সেখানে পাঠাতে পারবেন। এর ফলে শাসক দল তার নিজের মনোমতো লোক নিতে পারবেন। মূল আইনে ছিল প্রত্যেক জেলায় তারা থাক.ত পারবেন।

[4-40 — 4-50 p.m.]

কিন্তু এখানে যা হচ্ছে প্রত্যেক জেলা থেকে থাকতে পারবে এমন কোনও নিশ্চয়তা এখানে নেই। শাসক দল সংখ্যাগরিষ্ঠ, তারা যাকে মনে করবেন তিনি যে এলাকার লোক হন না কেন তিনি সেখানে যেতে পারবেন। সুতরাং দেখা যাচ্ছে শাসক দলের সমস্ত সদস্য বোর্ডে, ডিস্ট্রিক্ট কাউন্সিলে যেতে পারবেন, এখানে বিরোধী দলের ভূমিকা, গুরুত্বকে সম্পূর্ণভাবে অস্বীকার করা হয়েছে, এই বোর্ড কিংবা কাউন্সিল একটা সরকারি যন্ত্রে পরিণত হবে। এর চেয়ে আরও সহজ হত যদি মন্ত্রী মহাশয় একেবারে ইলেকশনের কথা না রেখে এটাকে একেবারে সরকারি দপ্তরে পরিণত করতে পারতেন, যেমন বৃটিশ আমলে ছিল সেই রকম এটাকে সরাসরি সরকারি দপ্তরে পরিণত করে দিলে আরও সুবিধা হত। আগে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের ব্যবস্থা ছিল। এবারে মন্ত্রী মহাশয় তার পরিবর্তে অ্যাড-হক কমিটি করেছেন। এই অ্যাড-হক কমিটির জ্বালা যন্ত্রণা দেখছি। প্রত্যেকটি জেলায় অ্যাড-হক কমিটি আছে, এই অ্যাড-হক কমিটির দলবাজির কথা ছেড়ে দিলাম, কিন্তু এটা একটা চরম দুর্নীতির আখড়া হয়ে দাঁড়িয়েছে কি শিক্ষক নিয়োগের ক্ষেত্রে, কি ট্রান্সফারের ক্ষেত্রে, কি বিদ্যালয়ের স্থান নির্বাচনের ক্ষেত্রে। আমরা এখানে যে অভিযোগ আনছি মন্ত্রী মহাশয় হয়ত বলবেন ওটা বিরোধী দলের কষ্ট কল্পিত অভিযোগ, এরমধ্যে সত্যতা কিছু নেই, কিন্তু আমি তাকে একটা কথা বলি যে সংখ্যা গরিষ্ঠতার জোরে সবকিছুকে অস্বীকার করা যায়, কিন্তু সত্যকে অস্বীকার করা য়ায় না, সত্য একদিন ফুটে উঠবে, তখন তিনি ভাল করে বুঝতে পারবেন যে অ্যাড-হক কমিটি

কিভাবে দুর্নীতিকে প্রশ্রয় দিয়ে শিক্ষক নিয়োগে টাকা খেয়ে চলেছে, কোথায় স্কুল হবে সেখানে কি রকম দুর্নীতি বাসা বেঁধেছে। সেজন্য আমি বলছিলাম এর চেয়ে বোধ হয় অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ ভাল ছিল। আমার মনে হয় অ্যাড-হক ১ বছরের জন্য না করে ৬ মাসের জন্য নিয়োগ করতে পারতেন। কারণ, অ্যাড-হক কমিটির মানে হচ্ছে শাসক দলের একচেটিয়া আধিপত্য, এখানে বিরোধী দলের কোনও বক্তব্য, ভূমিকা থাকার কথা নেই। সেজন্য ব্যাপক দুর্নীতি সেখানে বাসা বেঁধেছে। তারপর কাউন্সিল গঠনের ব্যাপারে কিংবা বোর্ড গঠনের ব্যাপারে আগে ব্যবস্থা ছিল কিছু সংখ্যক মহিলা আসতে পারবে, সেই মহিলাদের আসার পথটা কিছুটা বন্ধ করে দেওয়া হয়েছে। এটা সত্য যে সরকার দু'জন মহিলাকে মনোনীত করবেন। আগে ১ জনের ব্যবস্থা ছিল, সেখানে দু'জন হবে। অন্যান্য ক্ষেত্রে কাউন্সিলে কিংবা বোর্ডে শিক্ষক শিক্ষিকাদের মধ্যে থেকে যাতে মহিলারা আসতে পারেন তার একটা ব্যবস্থা মূল আইনে ছিল, সেটা পাল্টে দেওয়া হয়েছে, তাদের আসার সুযোগটা সংকুচিত করে দেওয়া হয়েছে। অবশ্য এটা সত্য আজকে যখন শিক্ষকদের মধ্যে আন্দোলন হচ্ছে তখন শিক্ষক এবং শিক্ষিকাদের মধ্যে এই রকম তফাৎ করবার দরকার নেই, সেটা বুঝি, তাহলে দু'জন মহিলাকে আলাদা করে মনোনয়ন দেবেন কেন? আবার যদি মনোনয়ন দিচ্ছে সেক্ষেত্রে শিক্ষকদের তরফ থেকে যে কয়জন আসবেন তাদের মধ্য থেকে অন্তত ২/১ জন শিক্ষিকা আসতে পারবেন তার ব্যবস্থা থাকা উচিত ছিল।

কেননা আমরা জানি বিশেষ করে প্রাইমারি এডুকেশনের ক্ষেত্রে মহিলাদের ভূমিকা বেশি থাকা উচিত। শিশুদের শিক্ষা পুরুষদের হাতে যা হয় তার চেয়ে মহিলাদের হাতে বেশি হয়। শিশুকে কিভাবে শিক্ষা দিতে হয়, শিশু কি চায়, শিশুদের মনস্তত্ত্ব মহিলারাই ভালভাবে বুঝতে পারে একথা সমস্ত শিক্ষাবিদরাই স্বীকার করেছেন। কাজেই মহিলারা যাতে বেশি সংখ্যায় আসতে পারেন, মহিলা শিক্ষক যাতে বেশি সংখ্যায় নিযুক্ত হতে পারেন সেই ব্যবস্থা থাকা উচিত ছিল। কিন্তু আমি দেখলাম তাদের আসার পথ আরও সংকুচিত করলেন শিক্ষামন্ত্রী মহাশয়। এটা বড়ই দুঃখের কথা। তারপর, কাউন্সিলে এম. এল. এ.-দের আসার কথা আমি বলেছিলাম যে তারা আসতে পারেন। কিন্তু মন্ত্রী মহাশয় বললেন এতে সংখ্যা বিরাট হয়ে যাবে, এত নেওয়া যাবে না। তাহলে এক্ষেত্রে হবে সরকারি মনোনয়ন এবং ওই সরকারী মনোনয়ন-এর কথা আমরা জানি যে শুধু তাদের দলের লোকদেরও নেওয়া হবে। কাজেই দেখা যাচ্ছে কাউন্সিল বা বোর্ডে শুধু সরকারি পক্ষের লোক থাকবে, বিরোধীপক্ষের কেউ থাকবে না। এই ব্যবস্থায় কিন্তু আর একটা অসুবিধা আছে এবং সেটা হল যতদিন সরকার থাকবে ততদিনই এই প্রাথমিক শিক্ষা বোর্ড বা কাউন্সিল থাকবে এবং সরকার উঠে যাবার সঙ্গে সঙ্গেই ওটাও উঠে যাবে। অর্থাৎ বোর্ড বা কাউন্সিলের চিরস্থায়িত্ব এই জিনিস আর থাকবে না। তারপর, মূল আইনের ৮৫ (ক) ধারায় আছে প্রাইমারি বিদ্যালয়ে যে ওয়েলফেয়ার কমিটি আছে তাকে সুপারসিড করে সেখানে অ্যাডহক কমিটি নিয়োগ করা চলতে পারে এবং সেই ধারাটি বর্তমান সংশোধনের মাধ্যমে তুলে দেবার ব্যবস্থা হয়নি। স্যার, আমরা দেখেছি বিশ্ববিদ্যালয় সুপারসেশন, কলেজ সুপারসেশন, সেকেন্ডারি স্কুল সুপারসেশন এবং প্রাইমারি স্কুল সুপারসেশন কিভাবে হয়। প্রাইমারি স্কুলে একটা ওয়েলফেয়ার কমিটি হবে এবং সেখানে গ্রামের লোক বা স্থানীয় লোক থাকবে এবং সেগুলি দেখাশুনা করবে এটাই তো ভাল ব্যবস্থা।

কেন্তু সেখানেও যদি সুপারসেশন হয়, অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয় তাহলে অটনমি-র মূল ধারণাটাই পাল্টে যাবে। কাজেই ওয়েলফেয়ার কমিটি যেটা হবে সেখানে অ্যাড-হক কমিটি বা অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের পন্থা না থাকাই ভাল ছিল। এরপর আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, মূল আইনে সেকেন্ডারি শিক্ষকদের বোর্ড বা কাউন্সিলে আসার তেমন সুযোগ ছিল না। কিন্তু সামান্য যেটুকুও বা সুযোগ ছিল তাও দেখছি বর্তমান সংশোধনে সংকুচিত হয়ে গেল। প্রাইমারি বোর্ডে বা কাউন্সিলে সেকেন্ডারি শিক্ষকদের কি আসা উচিত নয়? আমি মনে করি এটা খুবই দারকার কারণ প্রাথমিক শিক্ষার সঙ্গে মাধ্যমিক শিক্ষার একটা সংযোগ থাকা উচিত। প্রাথমিক শিক্ষার পরই ছেলেমেয়েরা আসছে মাধ্যমিক বিদ্যালয়ে এবং আমরা দেখেছি প্রাথমিক শিক্ষা অন্তে যে সমস্ত ছেলেমেয়েরা আসছে মাধ্যমিক বিদ্যালয়ে তারা কি কি অসুবিধার সম্মুখীন হচ্ছে। তাদের কোথায় কাঁটা বিঁধছে, কি করা উচিত সেটা মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকরা ভাল করে বুঝতে পারেন। কাজেই তারা যদি বেশি সংখ্যায় রিপ্রেজেন্টেশন এই বোর্ড-এ পেতেন তাহলে তারা এই বিষয় নির্দেশ বা পরামর্শ দিতে পারতেন এবং কিভাবে অসুবিধাগুলি দূর করা যায় তা বলতে পারতেন এবং তাতে ছেলেমেয়েদেরও সুবিধা হোত। আইনে কিন্তু সেই ব্যবস্থা না হওয়ার জন্য আমি মন্ত্রী মহাশয়কে বলব এই মাধ্যমিক শিক্ষকদের সরিয়ে রেখে আপনি ভাল কাজ করেননি। মন্ত্রী মহাশয় প্রথমে বলেছেন, সর্বাত্মক উন্নয়নের জন্য বা অল রাউন্ড ডেভেলপমেন্টের জন্য এই আইন রচিত হয়েছে।

[4-50 — 5-00 p.m.]

আমি সেজন্য আপনাকে বলতে চাই এবং অনুরোধ করব যে তিনি প্রথমে যে কথা বলেছিলেন সর্বাত্মক উন্নয়নের জন্য বা অল রাউন্ড ডেভেলপমেন্টের জন্য যে আইনটা রচিত হয়েছিল, সত্যিকারের সর্বাত্মক উন্নয়নের জন্য সেরকম আইন হওয়া বাঞ্ছনীয়। যেমন বড় বাড়ির ভিত শক্ত না হলে বাড়িটি বেশিদিন টেকে না সেই রকম প্রাথমিক শিক্ষা তার মূল ভিত্তি যদি শক্ত হয় তাহলে ভবিষ্যৎ উজ্জ্বল হবে প্রাথমিক ছাত্র-ছাত্রীদের। আমাদের যারা জাতির ভবিষ্যৎ, তাদের ভবিষ্যৎ উজ্জ্বল হবে। সেজন্য আমি বলব প্রাথমিক শিক্ষা যাতে দৃঢ় ভিত্তির উপর প্রতিষ্ঠিত হয় সেইভাবে এই আইনের পরিবর্তন বাঞ্ছনীয় এই কয়টি কথা বলে মাননীয় সদস্য শশবিন্দুবাবু যে সমস্ত অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীচরণ সেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষা সংশোধন বিল ১৯৮০ মাননীয় মন্ত্রী এখানে উত্থাপন করেছেন, আমি এই সংশোধন বিল সমর্থন করছি। এই সংশোধনী সমর্থন করতে গিয়ে আমি বিগত দিনের কিছু কথা বলতে চাই, কারণ এই কথার সঙ্গে আমি আমার সমর্থন করার কারণ দেখাব। আমরা সবাই জানি যে শক্তি যে শ্রেণী শাসন ক্ষমতায় থাকে যে নীতি তারা অনুসরণ করুন না কেন শ্রেণী স্বার্থেই অনুসরণ করে থাকে। কি শিল্প নীতির ক্ষেত্রে, কি কৃষি নীতির ক্ষেত্রে, কি শিক্ষা নীতির ক্ষেত্রে, সেই একই শ্রেণীর স্বার্থে সেই নীতি অনুসৃত হয়ে থাকে এবং সেটা শ্রেণী স্বার্থেই পরিচালিত হয়। যখন আমাদের দেশে বৈদেশিক শাসন ছিল তখন যে সমস্ত নীতি এখানে

অনুসৃত হয়েছে, বৃটিশ সাম্রাজ্যবাদের দ্বারা, তার দ্বারা সাম্রাজ্যবাদী স্বার্থই রক্ষিত হয়েছে, সে জনগণের স্বার্থের প্রতি নজর রেখে কখনই তারা কোনও নীতি অনুসরণ করেননি। কি শিল্প নীতির ক্ষেত্রে, কি কৃষি নীতির ক্ষেত্রে, কি শিক্ষা নীতির ক্ষেত্রে এই ভাবেই তারা কাজ করে। আমাদের দেশে বিপুল আত্মত্যাগের ফলে যে স্বাধীনতা এল, সেই স্বাধীনতা লাভের পরে আমাদের দেশের জনগণ এই নীতি করেছিল যে জাতীয় রাষ্ট্র দেশের ঔপনিবেশিক অতীতের যে কুৎসিত, অবশেষগুলি আছে তার অবসান ঘটাবে, তাকে নিশ্চিহ্ন করে দেবে এবং এমন একটি নীতিগ্রহণ করবে যাতে দেশ দ্রুত অগ্রসর হতে পারে এবং পর নির্ভরতা দূর করতে পারে, অভাব এবং দারিদ্রের অবসান ঘটাতে পারে, যাতে বৈষয়িক জীবন এবং সাংস্কৃতিক জীবনে উন্নতি হতে পারে এবং নিরক্ষরতার বিরুদ্ধে যাতে একটি বলিষ্ঠ শিক্ষা নীতির চালু করতে পারে। এই মানুষের আশা ছিল, কিন্তু এই কাজ হয়নি, কারণ যারা স্বাধীনতা লাভের পর ক্ষমতায় গেলেন তারা এই নীতি অনুসরণ করেননি, কারণ বৃহৎ পুঁজিপতির নেতৃত্বে বুর্জোয়া ধনীদের যে সরকার, এবং সেই দলের দ্বারা যে পরিচালিত সরকার, তারা কখনও জনগণের স্বার্থে, দেশের স্বার্থে এই রকম কোনও নীতি অনুসরণ করতে পারে না। আমরা আগেই জানি আমরা বলেছি বিভিন্ন সময়ে যে নীতি অনুসৃত হয়েছে সেই নীতির চরিত্র কি ছিল তা বোঝা যায় যদি বাস্তব অবস্থাকে আমরা একটু বিচার করি। সেটা কি, যে সেই নীতি অনুসৃত হয়েছিল তার অনিবার্য পরিণতি হিসাবে আজকে দেশের ৭০ ভাগ মানুষ দরিদ্র সীমার নীচে বসবাস করে, আর যারা বৃহৎ পুঁজিপতি, একচেটিয়া পুঁজিপতি তাদের শত শত কোটি টাকা মুনাফা হয়েছে। আজকে বিড়লার মুনাফার পরিমাণ ১,৩০০ কোটি টাকার মতো। কাজেই বোঝা যায় কাদের স্বার্থে কোন শ্রেণীর স্বার্থে এই নীতি অনুসৃত হয়েছে এবং তার দ্বারা বোঝা যায় সরকার কোন শ্রেণীর স্বার্থ রক্ষা করে বা স্বার্থের প্রতিনিধিত্ব করে। তাই মানুষের যে আশা ছিল স্বাধীনতা লাভের পর যে জাতীয় সরকার একটা বলিষ্ঠ নীতি গ্রহণ করবে, মানুষের সেই আশা তারা পূরণ করতে পারেনি। কাজেই আমরা দেখছি যে নীতি তারা অনুসরণ করেছে, জনসাধারণের স্বার্থের বিরুদ্ধে, শিল্পের ক্ষেত্রে, কৃষির ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে জনস্বার্থ বিরোধী একটা নীতি তারা অনুসরণ করেছে।

প্রাথমিক শিক্ষা সার্বজনীন করা, অবৈতনিক করা, এত ডাইরেক্টিভ প্রিন্সিপিলের মধ্যে ঘোষণা করা ছিল কিন্তু তাতো কার্যকর হয়নি এবং তারজন্য কোনও উদ্যোগ সামগ্রিকভাবে যেমন নেওয়া হয়নি, আরও সঠিকভাবে বলা যায় যে পশ্চিমবাংলায় এই উদ্যোগ আদৌ কিছু ছিল না, কোনও উদ্যোগ ছিল না। ৩০ বৎসর তারা শাসন ক্ষমতায় ছিলেন কিন্তু সেই রকম কোনও নীতি তারা অনুসরণ করেননি। ১৯৭৩ সালের আগে, তার পূর্বে সাম্রাজ্যবাদীরা যে আইন করেছিল রুর‍্যাল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, ১৯৩০ তার পরিবর্তনের প্রয়োজনীয়তা ১৯৭৩ সালের আগে পর্যন্ত কংগ্রেস দল বা কংগ্রেস সরকার মনে করেনি। এবং আমরা জানি সেই নীতি, সেই আইন অত্যন্ত দুর্বল, অত্যন্ত ত্রুটিপূর্ণ ছিল কিন্তু তাও পরিবর্তন করার প্রয়োজন তারা মনে করেননি। দেশের স্বার্থে, জনগণের স্বার্থে এবং সার্বজনীন শিক্ষা, এরজন্য বরাবর আমরা বামপন্থীরা লড়াই করে এসেছি। বরাবর শিক্ষক যাঁরা রয়েছেন, শিক্ষা প্রতিষ্ঠানে রয়েছেন, যাঁরা একটা বলিষ্ঠ শিক্ষানীতি চান দেশের স্বার্থে, শিক্ষা বিস্তারের স্বার্থে, তাঁরা লড়াই

করেছেন, কিন্তু কখনই কংগ্রেস দলের কাছ থেকে এই রকম আইন পাওয়া যায়নি। ১৯৬৩ সালে যে আরবান প্রাইমারি এডুকেশন অ্যাক্ট চালু করেছিলেন, কংগ্রেসের আমলে এটা করেছিলেন, সেটা অত্যন্ত দুর্বল, অত্যন্ত ত্রুটিপূর্ণ ছিল এবং আমি যতদূর জানি ১৯৭৩ সালে যখন এই আইন বিধানসভায় পাশ করা হয় তখন পশ্চিমবাংলার ৮৮টি মিউনিসিপ্যালিটির মধ্যে ৮/১০টি মিউনিসিপ্যালিটিতে কেবলমাত্র আরবান প্রাইমারি এডুকেশন অ্যাক্ট কোনও প্রকার চালু ছিল এবং তাও সেই আইন থেকে কলকাতা বাদ ছিল। তাই জনস্বার্থে একটা বলিষ্ঠ শিক্ষানীতি গ্রহণ করতে কংগ্রেস দল ব্যর্থ হয়েছিল। দেশের ৭০ ভাগ মানুষ, ৭৫ ভাগ মানুষ যারা গ্রামে বাস করে এবং যাদের মধ্যে শিক্ষা বিস্তার অত্যাবশ্যক ও অপরিহার্য আমরা দেখছি বিগত ৩০ বৎসর গ্রামের অগণিত মানুষ তারাই সবচেয়ে বেশি অবহেলিত হয়েছে, তাদের ক্ষেত্রে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। ১৯৬৯ সালে—একথা বলা দরকার এবং মাননীয় মন্ত্রী মহাশয়ও উল্লেখ করেছেন, ১৯৬৯ সালে যখন যুক্তফ্রন্ট সরকার গঠিত হয় এবং যুক্তফ্রন্ট সরকারের যিনি শিক্ষামন্ত্রী ছিলেন—শিক্ষক আন্দোলন, শিক্ষা আন্দোলনের অন্যতম নেতা প্রয়াত সত্যপ্রিয় রায়, তিনি একটা বিলের খসড়া তৈরি করেছিলেন এবং তিনি এটা চেয়েছিলেন যে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে একটা বলিষ্ঠ নীতি যাতে গ্রহণ করা যায়। আমরা একথা জানি এবং আমরা এই নীতিতে বিশ্বাস করি যে শিক্ষা লাভের অধিকার একটা গণতান্ত্রিক এবং সার্বজনীন অধিকার এই নীতির উপর দাঁড়িয়ে যাতে একটা বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া যায় শিক্ষার ক্ষেত্রে, শিক্ষা বিস্তারের ক্ষেত্রে তারজন্য তিনি যে বিল উত্থাপন করেছিলেন এবং আমরা এও জানি যে সেই বিল কার্যত বিধানসভায় পাশ করানো সম্ভব হয়নি। কারণ কেন্দ্রীয় সরকার তখনকার যুক্তফ্রন্ট যে গণতান্ত্রিক নীতি নিয়ে কাজ শুরু করেছিল তার বিরুদ্ধে চক্রান্ত করেছিল এবং যুক্ত ফ্রন্টের মধ্যে এক অংশের বিশ্বাসঘাতকতার ফলে সেই যুক্তফ্রন্ট সরকারের পতন ঘটেছিল, কাজেই সময় পাওয়া যায়নি যাতে সেই বিল উপস্থাপিত করা যায়, পেশ করা যায় বিধানসভায় এবং তা যাতে আইনে পরিণত করা যায়। সেই যে বিল রচিত হয়েছিল, তৈরি হয়েছিল তারই খানিকটা সংশোধন করে ১৯৭৩ সালে যে আইন দি ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, ১৯৭৩, সেটা আইনসভায় তাঁরা আনেন এবং পাশ করেন। একথা বলতে আমার দ্বিধা নেই যে সত্যপ্রিয় রায় শিক্ষক ও শিক্ষা আন্দোলনের অন্যতম নেতা ছিলেন এবং যুক্তফ্রন্টের যে নীতি ছিল তার উপর দাঁড়িয়ে এই বিলটা এনেছিলেন। কাজেই কংগ্রেস দল ১৯৭৩ সালে যে বিল পাশ করালেন—আমার বলতে কোনও দ্বিধা নেই তার উদ্যোক্তা ছিলেন প্রয়াত শিক্ষামন্ত্রী সত্যপ্রিয় রায়। কি উদ্দেশ্য ছিল সেই বিলের? উদ্দেশ্য ছিল যাতে প্রাথমিক শিক্ষা বাধ্যতামূলক, সার্বজনীন এবং অবৈতনিক করা যায় এবং এই উদ্দেশ্যের দিকে একটা বলিষ্ঠ পদক্ষেপ ছিল। একথা নয় যে একটা বিল পাশ হয়ে গেলেই সমস্ত কিছু হয়ে গেল। এটা একটা পদক্ষেপ গ্রহণ করা। ১৯৩০ সালে ব্রিটিশ সাম্রাজ্যবাদ যে আইন করেছিল ১৯৭৩ সালের আগে পর্যন্ত এর উপর কোনও আইন পশ্চিমবাংলায়—অন্যান্য জায়গায় হয়েছে, কিন্তু পশ্চিমবাংলায় কোনও আইন পাশ হয় নাই। কাজেই দি ওয়েস্টবেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, ১৯৭৩, এটাও কিন্তু যথাযথভাবে বাস্তবায়িত হলনা, কার্যকর হল না।

[5-00 — 5-10 p.m.]

মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, যে বিল হয়েছিল এবং তা কার্যকর করার যে ব্যবস্থা হয়েছিল, তার পরিচালন করার যে ব্যবস্থা হয়েছিল তা আদৌ বাস্তবায়িত হল না। ১৯৭৩ সালে একটা বিল পাস হল, ১৯৭৪ সালে অনুমোদন পেয়ে গেল, ১৯৭৫ সালে রাজ্য সরকার তার একটা অ্যামেণ্ডমেন্ট করলেন কিন্তু ১৯৭৫, ১৯৭৬ ও ১৯৭৭ সালের মার্চ পর্যন্ত বিলটিকে কার্যকর করা গেল না এবং তা বাস্তবে প্রয়োগ করা সম্ভব হল না। তার মানে বলতে হয়, একটা আইন পাস হল কিন্তু তা প্রয়োগ করা হল না। কার্যত পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষার ব্যাপারে.যে আইন চালু আছে কার্যকর করার ক্ষেত্রে তার কোনও ব্যবস্থা হল না। এরকম একটা পরিস্থিতির মধ্যে আমরা এসে দাঁড়িয়েছি। আমাদের উদ্দেশ্য কি? আমাদের উদ্দেশ্য ১৯৭৩ সালের যে আইন সেই আইন যাতে যথাযথভাবে কার্যকর করা যায় এবং যথাযথভাবে প্রয়োগ করার জন্যই হল এই সংশোধন। এর দ্বারা এই কথাই আমরা বলছি যে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যতকিছু অসুবিধা এতদিন ধরে রয়েছে, যা এতদিন পর্যন্ত কংগ্রেস দল দূর করেনি, সে সমস্ত দূর হয়ে যাবে তা নয়, তারা যা করেনি তার বিরুদ্ধে একটা পদক্ষেপ নেওয়া হয়েছে। এই আইনের উপর নির্ভর করে যাতে আগামী দিনে আরও অগ্রসর হওয়া যায় সেকথা আমি পরবর্তীকালে বলবো। কাজেই সংশোধনীর ক্ষেত্রে খুবই সীমিত। প্রাথমিক শিক্ষাকে আবশ্যিক করার প্রশ্নে এবং তার পরিচালন ব্যবস্থা যাতে গণতান্ত্রিক করা যায় ও এই আইনটিকে যাতে যথাযথভাবে কার্যকর করা যায় গণতান্ত্রিক পদ্ধতিতে তার জন্যই এই সংগ্রাম। সংশোধন এইটুকু। তার সীমাবদ্ধতা আছে এবং এই সীমার মধ্যেই এই সংশোধনী। আমি প্রথমত, এ কথা বলতে পারি যে শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে বিশেষ করে প্রাথমিক শিক্ষা ব্যবস্থায়, আমি মনে করি যে, সামগ্রিক যে শিক্ষানীতি, যে শিক্ষা ব্যবস্থা চালু রয়েছে তার সঙ্গে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা অবিচ্ছিন্নভাবে যুক্ত—এটা আলাদা করে বিচার করা যায় না। প্রাথমিক শিক্ষা ব্যবস্থার সঙ্গে আমরা দীর্ঘদিন যুক্ত আছি। যার বেসিক ট্রেনিং আছে, যার মাধ্যমিক শিক্ষা আছে, উচ্চ শিক্ষা আছে এবং এই সমস্ত স্তরে যে শিক্ষক আছেন তাদের মধ্যে সমন্বয় সাধন করার দরকার আছে, বিশেষ করে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে এর আরও বেশি দরকার রয়েছে। এই দৃষ্টিভঙ্গীর ভিত্তিতে যদি কাজ শুরু করা না যায় তাহলে পরবর্তীকালে প্রচণ্ড অসুবিধা দেখা দেবে যা আমাদের অভিজ্ঞতায় দেখতে পাই। যেমন এখানে বলা যায় যে, এই সংশোধনীতে যে বোর্ড অব সেকেণ্ডারির প্রেসিডেন্টের কথা বলা হয়েছে, তিনি সেই বোর্ডের মধ্যে পদাধিকার বলে ঐ পদে থাকবেন—এটা প্রিন্সিপাল অ্যাক্টে ছিল না—যেমন বলা হয়েছে যে কলেজ অথবা ইউনিভার্সিটির একজন শিক্ষক থাকবেন এর মধ্যে। কারণ উচ্চশিক্ষার যে অভিজ্ঞতা সেটা যাতে সেখানে আসতে পারে সেজন্য এই ব্যবস্থা করা হচ্ছে—এটা প্রিন্সিপল অ্যাক্টে ছিল না। এই বিলে আরও বলা হয়েছে যে দুজন মাধ্যমিক শিক্ষক ঐ বোর্ডে থাকবেন। কাজেই, এর মধ্যে বেসিক ট্রেনিং ইন্সটিটিউশনের শিক্ষক থাকবেন, প্রাথমিক শিক্ষক থাকবেন এবং কলেজ ইউনিভার্সিটির শিক্ষক থাকবেন। সামগ্রিকভাবে শিক্ষা জগতে যাতে একটা সমন্বয় সাধন করা যায় তার ব্যবস্থা এখানে রাখা হয়েছে, যা প্রিন্সিপ্যাল অ্যাক্টে আগে ছিল না। দ্বিতীয়ত বলা যায়, বোর্ডের মধ্যে শিক্ষককে একটা উপযুক্ত সংখ্যায় রাখতে হবে যা আগে ছিল না। এটা একটা দাবি ছিল শিক্ষক আন্দোলনের

মধ্যে। তখন আউট অব ৪৭ মাত্র ১০ জন শিক্ষক ছিলেন। এখন সেখানে ৪৩ করা হয়েছে, যার মধ্যে ১৭ জন বাইরের এবং কলকাতা থেকে যদি ২ জন আসেন তাহলে ৪৩ জনের মধ্যে ১৯ জন থাকবেন শিক্ষক। সমস্ত স্তরের শিক্ষক তার মধ্যে থাকবেন—যাতে শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে সর্বস্তরের অভিজ্ঞতা এখানে রাখা যায় ও প্রতিফলিত করা যায় এমন ব্যবস্থা এখানে রয়েছে। যেমন বেসিক ট্রেনিং থেকে ২ জন, প্রাইমারি থেকে ১০। ১২ জন কলেজ থেকে ১ জন এবং সেকেণ্ডারি থেকে ২ জন রাখা হয়েছে স্টেট বোর্ডে যেটা করা হয়েছে তার মধ্যে। তৃতীয়ত আমি একথা বলতে চাই এখানে বলা হয়েছে—ক্যালকাটা কর্পোরেশন কাউন্সিলের দ্বারা একজনকে নির্বাচিত করবেন, সেক্ষেত্রে তারা কাকে নির্বাচিত করবেন? এক্ষেত্রে আমরা চাই ক্যালকাটা কর্পোরেশনে কাউন্সিল থেকে একজন আসুক—তার ব্যবস্থা করা হোক। মিউনিসিপ্যালিটি কমিশনার কাদের নির্বাচিত করবেন? আমরা চাই যে বোর্ডের যে যে মিউনিসিপ্যালিটির যাঁরা কমিশনার আছেন তাদের মধ্যে থেকে লোক আসুক।

এই ব্যবস্থা পুরানো প্রিন্সিপল অ্যাক্টে ছিল না, ফ্রম এমং দি কমিশনারস্ অব দি মিউনিসিপ্যালিটিজ তারা যাতে বোর্ডে আসতে পারেন সেই ব্যবস্থা করা হয়েছে। বলা হয়েছে ইলেকটেড করতে পারবে, জেলা পরিষদের সদস্যরা ইলেকটেড হয়ে আসছে, মিউনিসিপ্যালিটি কমিশনার, ক্যালকাটা কর্পোরেশন কাউন্সিলার এতে আছেন, সামগ্রিকভাবে নির্বাচিত সংগঠন হয় সেইভাবে প্রতিনিধিরা এখানে আসছেন এবং এখানকার যা প্রয়োজনে সব দিক থেকে স্বার্থ রক্ষিত হতে পারবে। এখন কথা উঠেছে নমিনেশনের ব্যাপারে, অটোনমিশনের কথা উঠেছে, বলেছেন অনেকে। কিন্তু অটোনমি সম্বন্ধে পুরানো যে ধ্যান-ধারণা তা বাদ দিতে হবে, বৃটিশ সাম্রাজ্যবাদ যখন ছিল, স্বাধীনতার জন্য সংগ্রাম করেছি যখন আমরা, তখন এই সমস্ত প্রতিষ্ঠানে আমাদের দেশের জাতীয় শিক্ষার স্বার্থে বৃটিশ সাম্রাজ্যবাদের হস্তক্ষেপ চলবে না কিন্তু স্বাধীনতার পরে, স্বাধীন ভারতে অটোনমির যে ধ্যান-ধারণা পরিবর্তন স্বীকার করে নেওয়া দরকার, পুরানো মানসিকতা গ্রহণযোগ্য নয়। এদিক থেকে যেকথা আমরা বলি সেটা হচ্ছে লিংগুইস্টিক মাইনরিটির একজন পশ্চিমবঙ্গে থাকা একান্ত প্রয়োজন বোর্ডে, নেপালি একজন যাতে আসতে পারে তার ব্যবস্থা রয়েছে। প্রাথমিক শিক্ষকদের সংখ্যা বাড়িয়ে ১২ থেকে ১৪ জন করা হয়েছে এবং বারো জন যাতে প্রত্যেক ডিভিশন থেকে আসতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। ডিস্ট্রিক্ট কাউন্সিলের ক্ষেত্রেও তাই। সংগ্রামী মানুষ আসবে তাতে ভয় কিসের? ভয় পাবার কি আছে? স্কুল পরিষদের ক্ষেত্রে দেখা যাচ্ছে তারা এতে থাকবেন এবং তাদের মধ্য থেকে নির্বাচিত হয়ে প্রাথমিক টিচার যারা আসবেন তাদের সংখ্যা ৬ জন থেকে বাড়িয়ে ৯ জন করা হয়েছে। এখন কথা হচ্ছে—১৯৭৩ সালে যখন বিধানসভায় এই নিয়ে আলোচনা হয়, তখন কংগ্রেস দলের সদস্যরা বলেছেন এক একটা জেলার সমস্ত এম. এল. এরা যদি ডিস্ট্রিক্ট কাউন্সিলে এসে হাজির হয়, তাহলে ব্লাঙ্কি বডি হয়, কাজও করা যায় না, ২৪ পরগণার ডিস্ট্রিক্ট প্রাইমারি কাউন্সিলে যদি এম. এল. এরা সেখানকার থাকেন তো একটা বিরাট বডি হয়ে যাবে, এটা কখনও ফাংশন করতে পারবেনা, সবাই আসবে কেন? ডিস্ট্রিক্ট যেমন যেমন এম. এল. এ কে নির্বাচন করবেন, কাউন্সিলে আসবেন, এতে ডিস্ট্রিক্টের স্বার্থ রক্ষিত হতে পারবে। গ্রাম-পঞ্চায়েত থাকবে, জেলার থাকবে, রাজ্যের ক্ষেত্রে থাকবে, ভারতবর্ষের ক্ষেত্রে থাকবে, আন্তর্জাতিক ক্ষেত্রে থাকবে, সকলেই থাকবে, এমন ব্যবস্থাই হয়েছে। আপনারা

যারা এখানে সদস্য আছেন, জেলা থেকে নির্বাচিত হয়ে আসতে পারবেন এবং যারা প্রাথমিক শিক্ষা ব্যবস্থায় কার্যকর সাহায্য করতে পারবেন, বিধানসভার সেই সদস্যকে নিয়ে আসতে পারবেন। তবে সংখ্যা কম করা হয়েছে, ৩ জন মনোনীত ছিল ৬ জন করা হয়েছে। এতে দুজন মহিলা থাকবেন, শিডিউলড কাস্টের থাকবেন একজন, শিডিউলড ট্রাইবের থাকবেন, লিংগুইস্টিক মাইনরিটির থাকবেন, কলেজ টিচার থাকবেন, সেকেণ্ডারি টিচার থাকবেন, ডিস্ট্রিক্ট প্রাইমারি কাউন্সিলের থাকবেন এবং ডিস্ট্রিক্ট কাউন্সিলে যে ব্যবস্থা তাতে বিভিন্ন স্তরের মানুষেরা সেখানে থাকবেন এবং শিক্ষার সঙ্গে যারা যুক্ত আছেন, তারা সেখানে থাকতে পারবেন এবং তাদের যে বিপুল অভিজ্ঞতা আছে, সেই অভিজ্ঞতা দিয়ে যাতে ডিস্ট্রিক্ট কাউন্সিলগুলি যথাযথভাবে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা গড়ে তুলতে পারে, সমস্ত ব্যবস্থাতে সাহায্য করতে পারবেন এবং এই দৃষ্টিভঙ্গীর ভিত্তিতেই এই ব্যবস্থা করা হয়েছে। এতে কি কারও আপত্তি আছে? মূলত কি করে প্রাথমিক শিক্ষাব্যবস্থা সুষ্ঠুভাবে হতে পারে, কাদের দিয়ে হতে পারে এমন পদ্ধতিই নেওয়া হয়েছে। ১৯৭৩ সালের যে আইন তা ১৯৭৪ সালে অনুমোদন পেয়েছিল কিন্তু ১৯৭৭ সাল পর্যন্ত কেন চালু হল না? কি অসুবিধা ছিল?

[5-10 — 5-20 p.m.]

অসুবিধাটা কি ছিল? অসুবিধা ছিল নিশ্চয়। তাহলে তো আজকে মুক্ত কণ্ঠে বলা উচিত যে আমাদের আসলে উদ্দেশ্য ছিল এটা চালু না করা অথবা বলা উচিত ছিল আমাদের অপদার্থতা, অক্ষমতার জন্য এটা চালু করতে পারিনি, এ ছাড়া দ্বিতীয় কিছু এখানে বলা যায় না। অপরদিকে আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, গভর্নমেন্ট স্পনসর্ড স্কুল, কর্পোরেশনের আণ্ডারে স্কুল, মিউনিসিপ্যালিটির আণ্ডারে স্কুল এবং প্রাইভেট স্কুল আছে। প্রাইভেট স্কুলের তো কথাই নেই, তারা তো ব্যবসা চালায়। কাজেই এই সমস্ত অবস্থা ছিল। এখন যে অবস্থাটা চলছে এই অবস্থাটা চলতে দেওয়া যায় না। সুতরাং আজকে আণ্ডার ওয়ান আমব্রেলায় যাতে সমস্ত বিষয়টা আনা যায়, একটা সুসংহত, সুনির্দিষ্ট পথে যাতে শিক্ষা ব্যবস্থাটাকে চালু করা যায় এবং প্রাথমিক শিক্ষা থেকেই যাতে সেটা শুরু করা যায় তার জন্য ব্যবস্থা করা দরকার, এই ছন্নছাড়া অবস্থাটাকে আর চলতে দেওয়া যায় না। এখানে ম্যানেজমেন্ট টেক ওভারের কথা বলা হয়েছে। এখানে কি করা যাবে? আমার ইচ্ছামতো আমি চলবো, আমি ব্যবসা করতে চাই আমাকে ব্যবসা করতে দিতে হবে এটা তো চলতে পারে না, সেখানে সরকারি নীতি অনুসরণ করতে হবে। আজকে আমার একথা বলতে কোনও দ্বিধা নেই—এখানে ডাঃ আবেদিন আছেন, তিনি একজন প্রবীণ সদস্য তাঁর অভিজ্ঞতা প্রচুর, তাঁকে বলি, আমরা অভিজ্ঞতায় কি দেখেছি? আমরা দেখেছি, কাজটা হল না। কেন হল না? আজকে একথা বলা দরকার যে কেন পশ্চিমবাংলায় একটা সুসংহত প্রাথমিক শিক্ষা আইন চালু করা যায়নি। কারা বাধা সৃষ্টি করেছিল? এই আইন তো আমরাও চেয়েছিলাম। এখানে তিনটি ডিভিসন করা হয়েছে নির্বাচনকে সরলীকরণ করার জন্য, ডিভিসন থেকে তারা নির্বাচিত হয়ে আসবেন। আজকে এখানে এই বিধানসভায় যারা বলছেন প্রপোরন্যাল রিপ্রেজেনটেশানের কথা ডিস্ট্রিক্ট প্রাইমারি কাউন্সিলের ক্ষেত্রে বা স্টেট বোর্ডের ক্ষেত্রে সামগ্রিকভাবে এই দাবির সমর্থন তো তারা কোনওদিন করেন নি। প্রোপোরসন্যাল রিপ্রেজেনটেসান লোকসভা, বিধানসভায় হোক এই দাবি তো আমরাই করে এসেছি, আর ওঁরা সোচ্চার কণ্ঠে প্রতিদিন তার প্রতিবাদ

করেছেন তাহলে আজকে এই ডিস্ট্রিক্ট প্রাইমারি কাউন্সিলের ক্ষেত্রে বা স্টেট বোর্ডের ক্ষেত্রে হঠাৎ এই দাবিটা এলো কোথা থেকে? কোন দৃষ্টিভঙ্গী থেকে এল? আমি একথা নিশ্চয় বলব, নিশ্চয় অভিজ্ঞতার ভিত্তিতে পরবর্তী পদক্ষেপ নেওয়া যেতে পারে কিন্তু এখনই এমন কোনও পদক্ষেপ নেওয়া উচিত নয় যাতে গোটা আইনটাই চালু করার পথে বাধার সৃষ্টি হয় বা যা কংগ্রেস আমলে হয়ে গেছে। কাজেই এই দিক থেকে আমি মনে করি এই সংশোধনগুলি খুবই বাস্তবসম্মত সংশোধন। আমাদের আইনটা কার্যকর করতে হবে এবং এই আইনের প্রয়োগের জন্য সুষ্ঠু নীতি নিয়ে আমাদের অগ্রসর হতে হবে। এই আইনের প্রয়োগের পর তার ফলাফলের অভিজ্ঞতার উপর দাঁড়িয়ে পরবর্তীকালে আমাদের পদক্ষেপ নিতে হবে। আজকে কংগ্রেসের সদস্য যারা আছেন—আজকে কংগ্রেস (ই) হতে পারেন, না পারেন কিন্তু তারা সকলেই এক জায়গায় ছিলেন। তারা ঝগড়া করে চলে যান, গোলমাল করে চলে যান, যাদের আদর্শ নেই, নীতি নেই, আজকে এ দলে আছেন, কালকে ও দলে চলে গেলেন নীতিনিষ্ঠ কর্মপন্থা তাদের কাছ থেকে জনসাধারণ আশা করেন না, কাজেই নীতিবাক্য তারা যত কম বলেন ততই বোধহয় দেশের পক্ষে মঙ্গল। আজকে যে নীতির উপর দাঁড়িয়ে এই বিলটির উপর সংশোধনী আনা হয়েছে সেই নীতির কথা মনে রেখে এই বিলটিকে বাস্তবায়িত করার জন্য আমাদের চেষ্টা করতে হবে। এরপর আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি কয়েকটি বিষয়ের প্রতি আকৃষ্ট করবো। প্রিন্সিপল অ্যাক্টের ১৯(ক) দিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো। এই ট্রান্সফারের অধিকারটা বা আইনের ক্ষমতাটা থাকা ভালো কিন্তু এটা যেন বাধ্যতামূলক না হয়, রুলস যখন হবে তখন এ দিকে দৃষ্টি দেবেন। পুয়োর পে-এর কথাটা অনেকে বললেন। জনতা পার্টির সরকার তো অনেক রাজ্যে ২।। বছর পর্যন্ত ছিল কত জায়গায় প্রাথমিক শিক্ষকদের জন্য আদর্শ মাহিনা তারা স্থির করে গিয়েছিলেন? আমি যতদূর জানি, তেমন কিছু তারা করেন নি। যাই হোক, এটা অনস্বীকার্য যে তাদের বেতন অত্যন্ত কম। কম বেতনের লোকদের যদি ডিস্ট্রিক্ট থেকে ডিস্ট্রিক্টে ট্রান্সফার করা হয় তাহলে তাদের পক্ষে সেটা দুঃসাধ্য ব্যাপার হয়ে দাঁড়ায়। কাজেই আমি বলব, এটা যেন বাধ্যতামূলক করা না হয় এবং যখন রুলস হবে তখন যেন এটার প্রতি দৃষ্টি দেওয়া হয়। তারপর আর একটি কথা বলি, ডিস্ট্রিক্ট প্রাইমারি কাউন্সিল আছে, বোর্ডও থাকে স্টেট লেভেলে কিন্তু এই ডাইরেক্টরটা—সেখানে হস্তক্ষেপ কিভাবে করতে পারছেন সেদিকে কোনও রকম চেক আপ করার ক্ষমতা এই ডিস্ট্রিক্ট কাউন্সিলের নেই, স্টেট প্রাইমারি বোর্ডের নেই।

একটু নজর রাখা দরকার, তা নাহলে দি ভেরি পারপাজ অব দি অ্যাক্ট, কোনও রকম কিছু করা যাবে বলে মনে হয় না। আগের অভিজ্ঞতায় এবং বিগত পৌনে ৩ বছরের অভিজ্ঞতায় এটা আমরা দেখেছি। এদিকে নজর রাখা উচিত। তৃতীয় কথা হচ্ছে যে সমস্ত গভর্নমেন্ট রেকগনাইজড স্কুলগুলি আছে তাদের পক্ষে এই আইন প্রযোজ্য, কিন্তু যেগুলির রেকগনিশন নেই—আমি এমন অনেক ঘটনা জানি যেখানে গভর্নমেন্টের রেকগনিশন চায়নি, গভর্নমেন্টের অনুদান চায়নি। আমার বক্তব্য হচ্ছে সে ক্ষেত্রে কি করব? আমি বলি শিক্ষা জগতে এই অ্যানার্কিজম চলবে না এবং সেই ক্ষেত্রে জনসাধারণের কাছে আমরা প্রতিশ্রুতি দিই যে এই কাজগুলি শিক্ষাক্ষেত্রে করতে চাই এবং সেই কাজগুলি যথাযথভাবে বাস্তবে রূপায়িত হতে পারে, এই দায়িত্ব নিশ্চয় সরকারের আছে। আমরা চোখ বুজে থাকতে পারি

না, জনসাধারণের কাছে বলব আমরা প্রতিশ্রুত যে এই শিক্ষা ব্যবস্থা করব—আর সেই শিক্ষা ব্যবস্থা চালু করার দায়িত্ব এক দল বা অন্যদের উপর থাকবে, এর উপর কন্ট্রোল হবে না এবং যখন একটা প্রাথমিক শিক্ষার সুষ্ঠু ব্যবস্থা চালু করতে চাইছি তখন এই অ্যানার্কিজম চলবে—এ কখনও হতে পারে না। যেখানে ব্যবসা করবে তা নিয়ে কি পড়াবে, কিভাবে পড়াবে, কি বেতন হবে, তার কোনও স্থিরতা থাকবে না, এ হওয়া উচিত নয়। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি আজকে নয়, অদূর ভবিষ্যতে এদিকে একটু নজর দিতে হবে এই পয়েন্টে। আমরা একটা অভিজ্ঞতার ভিত্তিতে দাঁড়িয়ে ভাল আইন তৈরি করতে চাই, এদিকে নজর দিতে হবে। কিছুই ছিল না, অনেক খানি বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া হয়েছে। কিন্তু বলিষ্ঠ পদক্ষেপ মানেই এইখানেই শেষ নয়, তার মধ্যে আরও কতকগুলি বিষয় আছে, যে বিষয়গুলি অভিজ্ঞতার উপর দাঁড়িয়ে আলোচনা করতে হবে। আরও পয়েন্ট কভার করতে হবে। যেমন বলা যায় ১৯৩০ সালে রুর‍্যাল প্রাইমারি এডুকেশন অতি ছন্নছাড়া ছিল। গ্রামে এক রকম, কলকাতা শহরে এক রকম, মিউনিসিপ্যালিটি এরিয়ায় আর এক রকম, বিভিন্ন ধরনের শিক্ষা ব্যবস্থা চালু থাকত। তখন তো কেউ এই কথা মনে করেননি যে ১৯৩০ সালের আইনের পরিবর্তন ঘটানো দরকার—কলকাতা শহরে এক রকম ছিল, রুর‍্যাল এরিয়ায় আর এক রকম ছিল। স্বাধীনোত্তর যুগের কথা আপনারা জানেন এবং অন্যান্য রাজ্যে তারা কিছু কিছু নীতি গ্রহণ করেছিলেন। কেরল, অন্ধ্রে অবৈতনিক প্রাথমিক শিক্ষা বাধ্যতামূলক এবং সেখানে দশম, একাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা অনেক আগেই করা হয়েছিল। আমাদের পশ্চিমবাংলায় অবৈতনিক শিক্ষা এর আগে ছিল? এটা এখন চালু হয়েছে। ১৯৭৪ সালে আর্বান এরিয়ায় অবৈতনিক করা হয়েছে, এর আগে পর্যন্ত করা হয়নি। অন্য রাজ্যে অনেক আগেই হয়েছে। ফল কি দাঁড়িয়েছে? অবস্থা খুব খারাপ অন্যান্য রাজ্যের তুলনায়। ১৯৫০ সালে ত্রিবাঙ্কুর, কোচিনের পরেই পশ্চিমবাংলার স্থান ছিল, ৩০ বছর কংগ্রেস পশ্চিমবাংলায় রাজত্ব করার পরে শিক্ষা ক্ষেত্রে আমাদের স্থান হচ্ছে দ্বাদশ। স্বভাবতই কংগ্রেস সরকারের বলিষ্ঠ নীতির দুর্ভাগ্যজনক পরিণতিই হচ্ছে এই। ৩০ বছরের হিসাব, হিসাব নয়, ৯ মাস আর ১৩ মাসের হিসাব হল হিসাব। ৩০ বছর ৯ মাসের চেয়ে বড়, না ৯ মাস ৩০ বছরের চেয়ে বড়? জয়নাল আবেদিন সাহেব তো এখানে আছেন, আমি তাকে জিজ্ঞাসা করি ডাইরেক্টিভ প্রিন্সিপলস যে কথা ছিল ওয়েস্ট বেঙ্গলে এটাকে বাস্তবে রূপায়িত করার জন্য আপনারা কি পদক্ষেপ নিয়েছিলেন? আপনারা পারসু করেছিলেন? কাজেই আমাদের এখানে কি হয়েছে সেটা ওরা বুঝতে পারছেন না। চতুর্থ শ্রেণী পর্যন্ত করেছিলেন। আমাদের আমলে পঞ্চম শ্রেণী, তারপর অষ্টম শ্রেণী, তারপর দশম শ্রেণী পর্যন্ত হয়েছে। আগামী ১৯৮১ সাল থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা চালু হচ্ছে। পৌনে ৩ বছরের মধ্যে এই জিনিস করা হয়েছে। আপনারা তো অনেকদিন ক্ষমতায় ছিলেন, তখন করেননি কেন? আপনারা তো ৩০ বছর বলষ্ঠি নীতির ধারক বাহক ছিলেন, তখন সম্ভব হয়নি কেন? এটা তো হয়নি—অষ্টম শ্রেণী পর্যন্ত বই পাচ্ছে, ষষ্ঠ শ্রেণী পর্যন্ত বই দেওয়া হবে। বিভিন্ন দিক থেকে বামফ্রন্ট সরকারের নীতি কার্যকর করা হচ্ছে। বলা হয়েছিল ১০ বছরের মধ্যে প্রাথমিক শিক্ষাকে অবৈতনিক সার্বজনীন করা হবে—হয়নি। আপনারা কোনও উদ্যোগ গ্রহণ করেননি। দ্বাদশ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়বার ব্যবস্থা তো আপনাদের সময়ে হয়নি, দশম শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়বার ব্যবস্থা আপনাদের সময়ে হয়নি। রজনীকান্ত দলুই-এর পক্ষে স্বভাবতই

এগুলি দুর্ভাগ্যের কথা এই কারণে যে আপনারা চেয়েছিলেন কেউ যাতে শিক্ষা না পায়, আর আমাদের সুযোগ আমরা জনগণের মধ্যে শিক্ষা বিস্তার করতে বদ্ধপরিকর।

[5-20 — 5-30 p.m.]

আমি মোটামুটিভাবে বলছি যে ভারতবর্ষ যখন স্বাধীন হোল ১৯৪৭ সালে তখন ঐ কংগ্রেসি আমলে ভারতবর্ষে যে জনসংখ্যা ছিল আজ সেই সংখ্যক লোক আজ নিরক্ষর আছে। ৩০ বছর কংগ্রেসি শাসনের এই হয়েছে ফল যে আজকে দেশের শতকরা ৭০ ভাগ লোক নিরক্ষর। আমরা চাই দেশের শিক্ষা বিস্তার আপনাদের আমরা ঐ নীতির সমর্থক নই যে দেশের মানুষকে অশিক্ষিত করে রেখে নিজেদের স্বার্থ সিদ্ধি করব। আমরা মনে করি যে দেশের সর্বশ্রেণীর মানুষের শিক্ষা লাভের অধিকার হচ্ছে একটা গণতান্ত্রিক অধিকার। কতকগুলি মুষ্টিমেয় লোক শিক্ষা করবে শিক্ষাকে কুক্ষিগত করে রাখবেন এটা হোল ঔপনিবেশিক মনোভাবের প্রতিফলন। দেশের শিক্ষাকে এগিয়ে নিয়ে যেতে হবে। আমরা মনে করি ছেলেদের শিক্ষা দেবার দায়িত্ব দরিদ্র পিতা-মাতার নয়। এটা রাষ্ট্রের দায়িত্ব—জাতীয় সরকার জনপ্রিয় সরকার তাই মনে করে যে জনস্বার্থে শিক্ষার মানকে আরও উন্নত করা। এবং সেই দিকে লক্ষ্য রেখে আমরা এটা করছি। আমি এই কথা বলতে পারি যে আজকে বামফ্রন্ট সরকারের স্বার্থ দেশের জনগণের স্বার্থ তাদের সঙ্গে বামফ্রন্ট সরকারের সম্পর্ক নিবিড় এবং জনগণের সঙ্গে সম্পর্ক রেখেই তাদের নীতি নির্ধারণ করে। এবং তারই উপর দাঁড়িয়ে আমরা সমস্ত নীতি নির্ধারণ করি। যদিও আমাদের ক্ষমতা সীমিত তারই মধ্যে দাঁড়িয়ে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে সর্বস্তরে পরিবর্তন আনতে চাই। আজকে যে প্রাথমিক শিক্ষা সংশোধন বিল আনা হচ্ছে কিছু দিন আগে যখন ক্যালকাটা ইউনিভার্সিটি বিল আনা হয় তখন আমরা বলেছিলাম যে প্রাথমিক স্তর থেকে উচ্চ শিক্ষা স্তর পর্যন্ত যাতে একটা সংযোগ থাকে তার দিকে আমরা চিন্তা রেখেছি। বাধার সৃষ্টি হতে পারে। আজকে সেই নীতি ভিত্তিক যে সংশোধন মন্ত্রী মহাশয় উত্থাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করি। আমি আর সময় না নিয়ে এই কথা বলতে চাই যে আজকে আমরা যে নীতি নির্ধারণ করতে যাচ্ছি সেটা যাতে যথাযথ পালন করা হয় সেদিকে তিনি যেন নজর রাখেন। এবং আমি এ সম্বন্ধে যে পয়েন্টগুলি বললাম সেগুলি তিনি মনে রাখেন। ডিরেক্টলি যে স্কুল আছে সেগুলি ব্যতিরেকে যেগুলি রেকগনাইজড নয় সেগুলিতেও আমরা যেন দিতে পারি সেই ব্যবস্থা করা দরকার। আমি বলতে পারি আজকে এ জিনিস থাকা উচিত নয়। শিক্ষা ক্ষেত্রে এই রকম ব্যতিক্রম এই রকম পার্থক্য থাকা কখনই উচিত নয়। এই দিকে দৃষ্টি আকর্ষণ করে যে সংশোধনী আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই তো পাঁচটা পর্যন্ত আলোচনা হোল। এখন মাত্র দু পার্টির বক্তব্য হয়েছে। তাহলে তো আরও অনেক সময় বাড়াতে হবে।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** এ আলোচনা কালকেও হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সেটা কি করে হবে, সেটা করা যাবে না।

**শ্রী দীনেশ মজুমদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কালকেও আলোচনা হবে। আপনি ফার্স্ট রিডিংটা ওপেন রাখবেন।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি তাহলে প্রথমে ঠিক বলিনি। কালকেও এই বিলে আলোচনা হবে।

**শ্রী সামসুদ্দিন আহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনার কাছে আবেদন জানাচ্ছি যে বীরেনবাবু, সুনীল সেন প্রভৃতি কয়েকজন যাতে গোলমাল না করেন তার জন্য আপনি নজর রাখবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় প্রাথমিক এবং মাধ্যমিক বিষয়ে যে বিল এনেছেন, আমি সেই বিষয়ে চিন্তা ভাবনা করে এই কথা বলতে চাই যে আমরা বহু আগে এই বিষয়ে বিভিন্ন সদস্যরা উল্লেখ করেছি যে একটার পর একটা বডির কি অবস্থা হয়েছে। সরকার অধিগ্রহণ করছেন এবং সেখানে অ্যাডমিনিস্ট্রেটর বসাচ্ছেন জেলায়, রাজ্য পর্যায়ে এবং বিভিন্ন পর্যায়ে। আমরা বারবার বলেছি যে নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে কেন এগুলি গঠন করা হচ্ছে না? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিন বছর চিন্তা করার পরে তিনি দেখলেন যে ১৯৭৩ সালের যে আইন পরবর্তীকালে সেটাকে কার্যকর করা যাচ্ছে না। কিন্তু আমি আশ্চর্য হচ্ছি, যে বিষয়টা এত গুরুত্বপূর্ণ ছিল, যে বিষয় সম্পর্কে বিভিন্ন সদস্য তাদের নিজেদের অভিজ্ঞতা বার বার এই হাউসের সামনে তুলে ধরেছেন, সেই বিষয়ে এত দেরিতে কেন এই অ্যামেন্ডমেন্ট আনলেন? কেন এর আগে এটা গুরুত্ব দিয়ে, প্রাইওরিটি দিয়ে আনলেন না? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যখন উনি সংশোধনী নিয়ে এলেন, তখন দেখা গেল, যদিও উনি বলেছেন যে এটা প্রিন্টিং মিসটেক, কিন্তু যেখানে একটা আইনের আকারে এই সভার সামনে এসেছে, সেখানে এই প্রিন্টিং মিসটেক রূপে একটা ছাপানো বিল কি করে হাউসের সামনে আসতে পারে আমি বুঝতে পারি না। এই সংশোধনীতে উনি বলেছেন ঐ ১৯৭৩ সালের আইন, এটা নিয়ে এগুনো যাচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই আইন বিধানসভায় আলোচনা হয়েছে এবং গৃহীত হয়েছে এবং রাষ্ট্রপতির সম্মতি পাবার পরে এই বিল নিয়ে এগুনো গেল না, তিনি চেষ্টা করলেন না। এটা অত্যন্ত আশ্চর্যের কথা।

[5-30 — 5-40 p.m.]

বিধানসভায় যে বিলটা পাশ হয়েছে, সেই বিল নিয়ে কোনও প্রচেষ্টা করলেন না, একদম চুপচাপ বসে রইলেন। শেষ মুহূর্তে এসে সাষ্টাঙ্গ প্রনামে সেই ভাবে আমাদের কাছে অ্যামেন্ডমেন্ট এনে হাজির করলেন। সেই অ্যামেন্ডমেন্ট এর মধ্যে দেখতে পাচ্ছি পার্টিবাজির গন্ধ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলে নিতে চাই মূল বিষয়ে যাবার আগে, সেটা হচ্ছে গঠন সম্বন্ধে। এখানে নমিনি অব দি গভর্নমেন্ট বলা হল ১২ জন। তার মধ্যে দেখতে পাচ্ছি মূল বিলে যা ছিল তার থেকে বিশেষ তফাৎ নেই। আপনি দেখুন সেকশন ফোরে ছিল ওয়ান শ্যাল বি এ য়োম্যান মূল বিলে, বর্তমানে কারা হচ্ছে টু শ্যাল বি য়োম্যান, তফাৎ হল একজন মহিলা বাড়ালেন। আবার ওয়ান শ্যাল বি দি মেম্বার অব দি অ্যাংলো ইন্ডিয়ান কমিউনিটি, মূল বিলে ছিল, আপনারা এখানে করলেন ওয়ান শ্যাল বি এ মেম্বার অব এনি অব দি লিঙ্গুইসটিক মাইনরিটি কমিউনিটিজ ইন দি স্টেট আদার দ্যান নেপালি।

এই কথাটা ক্লিয়ার হল না, আমাকে বুঝিয়ে দিন ওয়ান শ্যাল বি মেম্বার অব দি লিঙ্গুইস্টিক মাইনরিটি কমিউনিটিজ ইন দি স্টেট আদার দ্যান নেপালি বলতে আপনি কি বোঝাতে চাইছেন। কারণ মূল বিলেও ছিল পরিষ্কার ভাবে যে অ্যাংলো ইন্ডিয়ানদের থেকে নেওয়া হবে। আর একটা জিনিস নূতন ভাবে জুড়েছেন, তার জন্য ধন্যবাদ জানাচ্ছি, ওয়ান শ্যাল বি এ নেপালি ইনহ্যাবিট্যান্ট অব দি হিল এরিয়া, মূল বিলে এর কোনও উল্লেখ ছিল না, সেটা আপনারা করেছেন, তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। মূল বিলে মেডিক্যাল প্রাকটিশনারকে নমিনি করার জন্য বলা ছিল, আপনারা সেটা রাখলেন না। আপনারা এটাকে বিভিন্ন পর্যায়ে রেখেছেন। কেন এটা তুলে দিলেন আমি বুঝতে পারছি না। এখানে ১২ জনের কথা বলা হয়েছে, কিন্তু হিসাবে দেখছি ১০ হচ্ছে, দুটিকে উহ্য রেখেছেন। 12 persons interested in education nominated by the state government of whom at least. এইগুলো বললেন। তারপর হিসাবে দেখা যাচ্ছে ১০ হচ্ছে, বাকি দুটির কোনও উল্লেখ নেই। আপনি এটা হিসাব করে দেখুন। আবার এখান থেকে এক্সঅফিসিও ডিরেক্টারের কথা বলেছেন, আবার মেম্বার অব দি লেজিসলেটিভ অ্যাসেম্বলি কমিয়ে নিয়ে এলেন। ছিল বোধ হয় ১৬ জন, তার জায়গায় করলেন two members of each of the districts of Midnapore and 24-Parganas, and one member from a each of the other districts from amongst the members of the Assembly elected in prescribed manner by the members of the Assembly from that district and one member from Calcutta elected by the members of the Assembly from Calcutta. আগে এখানে প্রত্যেক জেলা থেকে রিপ্রেজেন্টেটিভ ছিল। বড় জেলা থেকে দু'জন করে ছিলেন এবং অন্যান্য জেলা থেকে একজন করে এম. এল. এ. ছিলেন। আজকে সেটাকে আপনি ৬-জন করে দিয়েছেন। গোটা পশ্চিমবাংলা থেকে ৬-জন এম. এল. এ. প্রতিনিধি নেওয়া হবে। এই যদি হয় তাহলে আপনি জেলা লেভেল থেকে কি করে ভাগ করে নেবেন? আর যদি অ্যাসেম্বলি ফ্লোরে নির্বাচন করে নেওয়া হয়, তাহলে সেটা আপনি কি করবেন তা আপনিই জানেন। কিন্তু আগে যেটা ছিল, সেটা অনেক সহজ পদ্ধতি ছিল। ২৪-পরগনা, মেদিনীপুর এবং কলকাতার ২-জন করে প্রতিনিধি এবং অন্যান্য জেলাগুলি থেকে এক জন করে প্রতিনিধি নেওয়ার ব্যবস্থা ছিল। এখানে ৬-জনকে কিভাবে নমিনেন্ট করবেন? এটা অত্যন্ত মুশকিলের ব্যাপার হবে। এর অর্থ এটাই কি ধরে নিতে হবে যে, যখন যে দল ক্ষমতায় থাকবেন তখন তাদের সদস্যরাই নির্বাচিত হবেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এটাই কি আমরা ধরে নেব? আমি এটা মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করছি, আমি আশা করছি উনি এর জবাব দেবেন। এখন বামফ্রন্ট সরকারে আছে, সুতরাং এখন আমরা কি ধরে নিতে পারি যে, বামফ্রন্টের সদস্যরাই সেখানে থাকবে? সেটাই স্বাভাবিক। কিন্তু এর ফলে বিরোধী দলের কোনও প্রতিনিধিত্ব সেখানে থাকবে না। এই আশঙ্কাই আমরা করছি। তারপর সেকেন্ডারি বোর্ড সম্বন্ধে এখানে বলা হচ্ছে যে, President of the West Bengal Board of Secondary Education, ex-officio or his nominee ? এই নমিনি-টা কেন রাখা হ'ল? প্রেসিডেন্ট থাকুন, তাতে আমাদের কোনও আপত্তি নেই। হোয়াই নমিনি? এক্স-অফিসো অর হিজ নমিনি, মানেটা কি? তাহলে কি প্রেসিডেন্ট থাকবেন না? যেন তেন প্রকারে দলবাজি করার জন্য বীরেন্দ্রবাবুকে পাঠিয়ে দেবেন। এটা হতে পারে না। সুতরাং এক্স-

অফিসো প্রেসিডেন্ড অর হিজ নমিনি, এই কথাটায় আমাদের আপত্তি। এক্স-অফিসো প্রেসিডেন্ট থাকুন, তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু অর হিজ নমিনি কথাটায় আপত্তি। এটা মন্ত্রী মহাশয় একটু ভেবে দেখবেন। তারপর জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউশন সম্বন্ধে যে কথাগুলি বলেছেন সেগুলি আমার ভেগ মনে হচ্ছে। এখানে যেটা বলা হচ্ছে—two teachers of Junior Basic Training Institutions, of whom one shall be the head of one such Institution, elected in the prescribed manner by the teachers of Junior Basic Training Institutions from amongst themselves. এই কথাটা বলতে কি বলছেন, না two teachers of Junior Basic Training Institutions of whom one shall be the head of such Institution. এই কথা বলে আবার বলছেন, elected in the precribed manner by the teachers of Junior Basic Training Institutions from amongst themselves. তাহলে কি দাঁড়াল, না, জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউশন গুলির হেড যারা আছেন তারা প্রতিনিধি হবেন এবং অন্যান্য শিক্ষকরাও প্রতিনিধি হবেন। তাহলে জয়েন্টলি ইলেক্টেড করে কি আনবেন? না কি করবেন? এই জায়গাটা আমি ঠিক বুঝতে পারছি না। আবার বলছেন—twelve teachers of primary schools of whom four shall be elected from each Division in the prescribed manner by the members of the Primary School Councils, who are representatives of primary school teachers in the Primary School Councils of the concerned Divisions. গোটা পশ্চিমবাংলায় ৩টি ডিভিসন আছে। এই ৩টি ডিভিসন থেকে বলেছেন হবে, কিন্তু এটা কি পদ্ধতিতে হবে তা বোঝা যাচ্ছে না, মুশকিল হয়ে যাচ্ছে। কিভাবে করবেন আপনি? বলা সহজ হলেও করা কঠিন। এটা যদি আপনি নির্দিষ্ট করে দিতেন তাহলে ভাল হত। হোল ডিভিসনের—প্রেসিডেন্সি ডিভিসন, জলপাইগুড়ি ডিভিসন, বর্ধমান ডিভিসন—এই সমস্ত ডিভিসন থেকে আপনি প্রতিনিধি নিয়ে আসবেন শিক্ষকদের। আবার বলতে চাচ্ছেন কাউন্সিল নয়, ডিস্ট্রিক্ট কাউন্সিলে যারা আছেন তারাই করবেন। কিন্তু আমি মনে করছি, ওখানে দলবাজি হবে, কারণ আপনি সীমিত করে দিলেন। যদি সকল শিক্ষকদের দ্বারা করাতেন জিনিসটা তাহলে মোর ডেমোক্র্যাটিক হত। আবার বলছেন, ক্যালকাটা কর্পোরেশন থেকে ১ জন—one person elected in the prescribed manner by the Council of the Calcutta Corporation from amongst themselves. এখানে আপনি কম সদস্য রাখলেন। কলকাতার মতন জেলা যেখানে ছাত্রসংখ্যা এবং শিক্ষায়তনের সংখ্যা বেশি সেখানে আমার মনে হয়—আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন ব্যাপারটা—সেখানে থেকে প্রতিনিধিত্বের সংখ্যা কম বলে মনে হচ্ছে। আবার বলছেন, three persons, one from each Division, elected in the prescribed manner by the Commissioners of the Municipalities of the concerned Division from amongst themselves. এখানে আপনি ঝগড়া লাগিয়ে দিলেন। কারণ প্রচুর মিউনিসিপ্যালিটিস আছে। সুতরাং আপনি এত কম সংখ্যক দিলেন কেন? প্রত্যেকটি ডিভিসন থেকে ১ জন, অর্থাৎ ওয়ান ফ্রম ইচ ডিভিসন। একটি জেলাতে একাধিক মিউনিসিপ্যালিটিস আছে। আর আপনি মাত্র ১ জন দিলেন। কমালেন কেন? কমাতে গিয়ে অসুবিধা দেখা দিল। একটি ডিভিসন থেকে একজন দিলেন প্রতিনিধিত্ব করবার জন্য। তারপর আপনি ১৬ থেকে কমিয়ে ৬-এ এনেছেন। এগুলি নমিনি। এখন প্রশ্ন হচ্ছে আপনি ১২

করবেন। এই ১২ জনের জন্য—তাদের বাবা নেই, মা নেই কারণ আপনি যা খুশি তাই করবেন, যারা সরকারে থাকবেন তারাই করবেন। আমার আশঙ্কা হচ্ছে, যে উদ্দেশ্য নিয়ে আপনি করতে যাচ্ছে সেই উদ্দেশ্য ব্যর্থ হবে। আবার দেখছি, নতুন সেকশন এনেছেন। ৬০ অ্যামেন্ডমেন্ট করে ১৫ যেটা আনলেন এই জায়গায় আপনি বলছেন যে—ক্লজ জুড়ে বলছেন—to set up new primary shcool subject to fulfilment of terms and conditions and observance of the guidelines laid down in this behalf by the State Government from time to time. এই জিনিস কেন করলেন? আপনার প্রাইমারি এডুকেশন হল, সবই হল—আপনি এখানে বলতে চাচ্ছেন গাইড-লাইন্স লেড ডাউন ইন দিস বিহ্যাভ বাই দি স্টেট গভর্নমেন্ট ফ্রম টাইম টু টাইম—এটা আপনি ফ্লেক্সিবল কেন রাখলেন বুঝতে পারলাম না। একটা নির্দ্দিষ্ট গাইড লাইন না রেখে নিজেদের হাতে রেখে দিলেন, যখন যেমন খুশি গাইডে লাইন দেব?

যখন যেমন খুশি তেমনি গাইড লাইন দেবেন, এবং যখন খুশি ভিক্টিমাইজ করবেন এও তো হতে পারে। তাই এই সংশোধনী আপনি করলেন যে ভিকটিমাইজড হতে পারে, খেয়াল খুশিমতো গাইড লাইন করবেন। নির্দিষ্ট গাইড লাইন থাকলে—এখন আপনি হাইকোর্টকে অ্যাভয়েড করতে চাইলে—নির্দিষ্ট গাইড লাইন যদি রাখতেন তাহলে হাইকোর্টে আসা যেত। আপনি নিজের হাতে নিয়ে নিলেন খেয়াল খুশিমতো চালাবার জন্য। আবার আপনি জুড়লেন ১ এবং ২-য়েতে to change the location of an existing primary school by shifting the same to a new subject to compliance with the necessary guideline and instructions laiddown in this regard from time to time by the State Government. সবই আপনি হাতে রাখলেন। স্কুলটাকে যদি উঠিয়ে নিয়ে যান, এমনও হতে পারে যে হয়ত আপনার মনপুত হয়ে বা আপনার ক্যাডারদের মনপুত হয়ে কাজ কর্ম করে না, তাই শাস্তির জন্য স্কুলটাকে ১০ মাইল দূরে নিয়ে চলে গেলেন, এও তো হতে পারে। সুতরাং সেইজন্য আশঙ্কা প্রকাশ করছি যে আপনারা নিজেদের হাতে এমনভাবে ক্ষমতা রাখলেন যে সত্যিকার যে সুযোগ সেটাকে দূরে নিক্ষেপ করতে পারবেন। তাতে অসুবিধা হবে এই যে নিরপরাধী যে পাখি সে তীরবিদ্ধ হতে পারে এই আশঙ্কা আমার হচ্ছে। ভাল মানুষ যারা আছে তাদের উপর এমন অবস্থার সৃষ্টি করলেন—নিরীহ শিক্ষক এবং সেখানকার বাসিন্দাদের উপর চাপ পড়তে পারে আপনি এটা করলেন। সব আপনার কুক্ষিগত করে রাখলেন ডেমোক্র্যাটিক ওয়েতে। একে তুঘলকি ব্যবস্থা বলা যেতে পারে। তারপর আপনি চলে আসুন আরেক জায়গায়, যেখানে আপনি বলেছেন যে—substitution of new section for section 98.

এটা যা বলেছেন সেকশন ২২এ ৯৮-এর বদলে বলেছেন আপনি the board or any primary school council subject to the approval of the board, as the case may be, shall have the power to take over management of any primary school under private ownership and upon such take over to bring such school under the control and management of the primary

school council having jurisdiction and also to appoint an administrator for its day to day administration pending formation of a duly constituted management committee or welfare committee as the case may be.

মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে বর্তমানে স্কুলগুলি যে পরিচালিত হয় তার পদ্ধতি কি আছে? সেখানে কোনও ম্যানেজিং কমিটি আছে? একটা অ্যাডভাইসরি কমিটি এই রকম ধরনের কিছু আছে। কিন্তু জানি যে কোনও গুরুত্বপূর্ণ ব্যাপারে টেক ওভার হোক বা যাই হোক, সমস্ত দায়-দায়িত্ব প্রধান শিক্ষকের উপর থাকে। হেড টিচারকে দায়িত্ব বহন করতে হয়, অ্যাডভাইসরি কমিটি নামধারী যারা থাকেন তারা কিন্তু আসেন না, অ্যাডভাইসরি কমিটির সীমিত কোনও ক্ষমতা নাই। রিটার্নে সই করেন সেক্রেটারি, সেক্রেটারি না করলে ২ জন সদস্য সই করে চলে যায়। এখন আমি ম্যানেজিং কমিটির প্রশ্নটা বলি। এইগুলি একটা সুযোগ আবার আপনি বলেছেন—the board or any primary school council shall have the power to accept properties of any primary school under private ownership and management when such properties are transferred to it by gift or otherwise and upon such acceptance the property shall vest in the board or the primary school council having jurisdiction.

[5-50 — 6-00 p.m.]

এটা কেন করলেন তা আমি বুঝতে পারলাম না। স্কুল বোর্ডকে সম্পত্তি লিখে দিলে সেটা স্কুল বোর্ডের সম্পত্তি হয়। সুতরাং এ ক্ষেত্রে তার পরিবর্তন কেন করলেন তা বুঝতে পারছি না। আমি কতকগুলি সাজেশন রেখে আমার বক্তব্য শেষ করছি। আপনাদের মেজরিটি আছে আইন পাশ হবেই আপত্তি কিছু নেই। কিন্তু কথা হল যে আইন ছিল সেটা আপনারা তিন বছর কেন করেননি। সুতরাং কত দিনের মধ্যে এটা কার্যকর করবেন। আমার সাজেশন হচ্ছে যে আইন আপনারা করবেন তাকে ইমপ্লিমেন্ট করুন। প্রাথমিক শিক্ষাকে আপনারা ঝুলিয়ে, রেখেছেন। একটা টাইম বাউন্ড কিছু বলে দিন যে প্রাথমিক শিক্ষকে গণতান্ত্রিক পদ্ধতিতে গঠিত সংস্থার হাতে তুলে দেবেন। এই ভাবে অ্যাড হক করে আর চালাবেন না। অ্যাড হক প্রথার মধ্যে যে সেকেন্ডারিতে যেমন দলবাজি করেছেন—প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে সেইরূপ দলবাজি না করে নির্বাচিত একটা সংস্থার হাতে এর দায়িত্ব তুলে দিন। এই বিলকে সমর্থন করার দরকার ছিল। কিন্তু মেন কতকগুলি জিনিস করলেন যাতে আমরা সমর্থন করতে পারি না।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রাইমারি এডুকেশন বিল যেটা মন্ত্রী মহাশয় এনেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আপনি জানেন যে ইংরাজ আমলে ১৯১৯ সালে ও ১৯৩০ সালে প্রাইমারি এডুকেশন অ্যাক্ট ২ বার পাশ হয়। তারপর স্বাধীনতার পর যারা ভার পেলেন তাদের কাছ থেকে পশ্চিমবাংলার মানুষ অনেক আশা আকাঙ্খা করেছিল সেইজন্য ৬৩ সালে তাকে রূপ দেবার একটা প্রচেষ্টা তারা করেছিলেন। এবং সেই হিসাবে ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন আর্বান অ্যাক্ট হয়েছিল যাতে গ্রামের কথা ছিল না, তারপর বহু ভাবনা চিন্তা করে ৭৩ সালে একটা অ্যাক্ট করলেন যাকে

ইমপ্লিমেন্ট করতে অনেক সময় নিলেন। এর দায় ভার সম্পূর্ণ রূপে তাদের ছিল কিন্তু দায়িত্ব তারা পালন না করে আজকে বলছেন ৩ বছর আপনারা দেরি করলেন কেন। তখন বাধ্যতামূলক শিক্ষা ব্যবস্থার কথা হয়েছিল যাতে ইংরাজরা সম্পূর্ণ রূপে কয়েকজন কর্তৃপক্ষের হাতে এই দায়িত্ব ছেড়ে দিয়ে নিজেরা নিজেদের কর্তব্য পালন করেননি। ইংরেজরা যা করেছিলেন ৬৩ সালে বা ৭৩ সালে তারা এমনই জিনিস করলেন যার ফলে আমরা মূল লক্ষ্যের দিকে যেতে পারলাম না। নানা রকম সংস্থার কথা বলে বলেছিলেন প্রাথমিক শিক্ষাকে বাধ্যতামূলক করা যাবে না। অথচ কনস্টিটিউশনে মেনে নিয়েছে সার্বজনীন করতে হবে। এক একটা রাজ্যে এক এক ভাবে করেছে। তবে পশ্চিমবাংলায় আমাদের সাধ আছে সাধ্য নেই। হাওড়া জেলার ২ জন শিক্ষা মন্ত্রী রবীন্দ্রনাথ সিংহ ও মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়-এর মুখে আমরা অর্থের অভাব—শিক্ষক সমস্যার কথা—অনুপযোগী পাঠ্যক্রম—ত্রুটিপূর্ণ প্রশাসন—গৃহের অভাব—সামাজিক ও ধর্মীয় অন্তরায়—প্রাকৃতিক অন্তরায় এবং সর্বপরি দারিদ্র্যের কথা শুনেছি। এই সমস্যার সমাধান করতে গেলে আমাদের যেমন ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন আছে সেই রকম ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব প্রাইমারি এডুকেশন হোক। কিন্তু তাকে রূপ দেবার প্রচেষ্টা কোনও সময় হয়নি। এ বিষয় আমাদের সরকারের সুচিন্তিত পরিকল্পনা—প্রশাসনিক ব্যবস্থার সংস্কার—পর্যাপ্ত অর্থের ব্যবস্থা—শিক্ষক ও শিক্ষণ ব্যবস্থার উন্নয়ন—বাধ্যতামূলক আইন প্রণয়ন এবং সর্বোপরি সহযোগিতা আমরা দেখতে পাচ্ছি। এ সব জিনিস আমরা আগে দেখিনি যার ফলে আমাদের কাজ অনেক পিছিয়ে গেছে এবং শিক্ষার ক্ষেত্রে একটা নৈরাজ্যের সৃষ্টি হয়েছে। আমাদের এখানকার পি. এ. সি. যে রিপোর্ট পেশ করেছেন এ বিষয় তা অত্যন্ত হতাশাব্যঞ্জক এবং পূর্বের যে সরকার ছিল তারা কি রকম ভাবে টাকা পয়সার অপচয় করে গেছে তার পরিচয় এই রিপোর্টের মধ্যে কমিটি বলেছেন।

[6-00 — 6-10 p.m.]

আপনারা জানেন যে এফেক্টিভ অ্যান্ড সুপারভিশন ওভার দি ডিস্ট্রিক্ট প্রাইমারি স্কুল বোর্ড, এখন যেটা হতে যাচ্ছে প্রাইমারি স্কুল কাউন্সিল, তার উপর এফেক্টিভ কন্ট্রোল এবং সুপারভিশন এর কোনও ব্যবস্থা না থাকার ফলে আমাদের যথেষ্ট ক্ষতি হয়েছে। ১৯৭২-৭৩ সালে আমরা দেখেছি ৬৪ লক্ষ ৯২ হাজার টাকার যে গ্র্যান্ট এসেছিল তা খরচ হয়নি। তার মানে হাওড়া জেলার টাকা পড়ে, সেই টাকাটা খরচ করতে পারেনি। তার কারণ, একটা আত্মসন্তুষ্টির মনোভাব রাজ্যের শিক্ষা দপ্তরের মধ্যে ছিল। তারপর আমরা দেখলাম পেন্সিল, বই, শ্লেট কিনবার জন্য ৪ লক্ষ ৫৩ হাজার টাকা ১৯৭০, ১৯৭১, ১৯৭২ সালে দেওয়া হয়েছিল, সেই টাকাটাও খরচ হল না। তাহলে প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে যেভাবে এগিয়ে যাবার কথা আমরা সকলেই বলছি সেটা এগোবে কি করে? সেজন্য এগোচ্ছে না, সেই ব্যাপারে কে কথা বলবে? তার মানে আমাদের কন্ট্রোল যেটা থাকা উচিত ছিল ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের উপর এডুকেশন ডিপার্টমেন্টের সেটা ছিল না। এই বিল যদি ১৯৭৩ সালের আগে নিয়ে আসা হত তাহলে এর বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা যায়, যে সমস্ত টাকা-পয়সা আসছে সেগুলি কিভাবে খরচ করা যায় সেগুলি হত। ১৯৭০-৭১ সালে যে গ্র্যান্ট স্পেসিফিক পারপাসে নিয়ে আসা হয়েছিল খরচ করার জন্য সেইসব টাকা সেই পারপাসে খরচ না করে

ঐসব স্কুল বোর্ডে ডাইভারশন হল। তাতে দেখা যাচ্ছে ৮৫ লক্ষ ৫১ হাজার টাকা হাওড়া, হুগলি, বর্ধমান স্কুল বোর্ডে ডাইভারসন করে খরচ করা হল, একেবারে যেন নিজেদের ব্যাপার যা খুশি তাই করবেন। ৫ কোটি ৩৩ লক্ষ ২৩ হাজার টাকা স্যাংশন হল, তার মধ্যে যে টাকাটা খরচ করতে পারা গেল না সেই টাকাটা স্পেসিফিক পারপাস বাদ দিয়ে নিজেদের খুশিমতো খরচ করল। আমরা সার্বজনীন শিক্ষা চাই, তারজন্য শিক্ষক নিয়োগ করতে হবে, তার প্রতি এতটুকু লক্ষ্য দেওয়া হয়নি, একটা অবজ্ঞার ভাব দেখলাম, ১২৯ লক্ষ ৪২ হাজার টাকা প্রাইমারি স্কুল টিচারদের অ্যাপয়েন্টমেন্টের জন্য খরচ করা হল না। ১৯৭২, ১৯৭৩, ১৯৭৪, ১৯৭৫ সালের কথা বলে তারা বলেন যে তারা অনেক জায়গায় অনেক কিছু করেছিলেন। কিন্তু আজকে প্রশ্ন যে টাকাটা যে পারপাসে খরচ করার কথা ছিল সেই টাকাটা সেইভাবে খরচ করলেন না কেন? সেইজন্য আজকে এফেক্টিভ কন্ট্রোলের কথা বলা হয়েছে। তাই তার অটোনমি থাকল না বলে বিরোধী পক্ষ যে সোচ্চার হয়ে উঠেছেন তার কোনও কারণ আছে বলে আমি মনে করি না। একটা ইনস্টিটিউশনকে অ্যারেঞ্জমেন্ট ফর ইন্সপেকশন অ্যান্ড এনকোয়ারির দায়িত্ব যদি আমরা দিতে পারি এইসব বোর্ডের উপর তাহলে শিক্ষাটা ভাল পথে এগোতে পারবে। এই বিলে সেটা নিয়ে আসা হয়েছে। শিক্ষা নীতি সম্বন্ধে শ্রদ্ধেয় সত্যপ্রিয় রায়ের যে ইচ্ছা ছিল সেই ইচ্ছা পরবর্তীকালে ফলবতী হবে এই আশা রাখি। সবচেয়ে বড় কথা একটা কমিটিতে কার বেশি লোক হবে তাই নিয়ে সোচ্চার, কিন্তু একবারও বলা হল না সিলেবাস কেমনভাবে করা হবে। যেটাকে মূল ভিত্তি বলছি আজকে প্রাইমারি এডুকেশনের সেই মূল ভিত্তি যে সিলেবাস সেই সিলেবাস এমনভাবে তৈরি করা হোক যাতে ছেলেরা সত্যিকারের মানুষ বলে পরিগনিত হয়। আজকের দিনে লেখাপড়া শিখে অনেক কিছু করছে, আমি ব্যক্তিগতভাবে কিছু বলছি না, আমি জানি গেজেটেড অফিসার হয়ে লেখাপড়া শিখে শেষ পর্যন্ত বাবাকে গাছে বেঁধে ঠেঙিয়েছে।

তার মূল কারণ কি? তার মূল কারণ হচ্ছে প্রাথমিক শিক্ষাকে যেভাবে পাঠক্রম তৈরি করে এগিয়ে নেওয়া উচিত ছিল ইংরেজ সরকার সেটা চায়নি এবং পরবর্তীকালে স্বাধীন ভারতবর্ষে যারা এসেছেন তারাও সেভাবে করতে পারেননি, তারা গড্ডালিকা প্রবাহে চলেছেন। আমি মনে করি এই দৃষ্টিভঙ্গীর পরিবর্তন হওয়া উচিত। আমি মনে করি এই এডুকেশন বিল আনার সময় সিলেবাসটা যাতে আরও সুন্দর করা যায়, ছেলে মেয়েরা যাতে ভবিষ্যতে সুশিক্ষা পায় সেই দৃষ্টিভঙ্গী থাকা উচিত। আমি এই ব্যাপারে একটা সাজেশন মন্ত্রী মহাশয়ের নিকট আগেই দিয়েছি এবং সেটা হচ্ছে নীতি শিক্ষার ব্যবস্থা করা যায় কিনা। আমি সার্বজনীন নীতির কথাই বলছি, এখানে কোনও পার্টির কথা নেই, ধর্মের কথাও নেই। আমার বক্তব্য হচ্ছে ভিতটা শক্ত করা দরকার। তারপর, ট্যাক্সেশনের ক্ষেত্রে ট্যাকসেশন, পেনাল অ্যাকশন এবং রিপিল এই ৩টিকে পাশাপাশি রেখে অ্যাক্ট অ্যামেন্ড করা উচিত ছিল। আমি জানি শিক্ষা ক্ষেত্রে টাকার দরকার এবং সেই টাকা আনতে গেলে ট্যাক্সের ব্যাপার রয়েছে। তখনকার শাসক দল একেবারে চুপচাপ ছিলেন। ট্যাক্সের ক্ষেত্রে তারা যে পথ অবলম্বন করেছিলেন আমরা যেন সেই পথ অবলম্বন না করি, আমরা দেখছি ৩ কোটি ৪০ লক্ষ ৮০ হাজার টাকা প্রাথমিক বিদ্যালয়ের মিড ডে মিলের জন্য রেখেছেন। তবে এ টাকায় হবে না, আরও টাকার প্রয়োজন। কাজেই সেই টাকা পয়সা কোথা থেকে আসবে সেটা আমাদের চিন্তা করা

দরকার। আমি একটা সাজেশন রাখব। ডাঃ রায় যখন পশ্চিমবাংলার সার্বিক উন্নতির জন্য চেষ্টা করছিলেন তখন তিনি বুঝেছিলেন ভারতবর্ষে প্রয়োজনীয় সব টাকা পাওয়া যাবে না, পন্ডিত নেহেরু সব টাকা দিতে পারবেন না এবং সেজন্যই তিনি আমেরিকা পর্যন্ত ছুটেছিলেন কিভাবে পশ্চিমবাংলাকে সমৃদ্ধ করা যায়, কিভাবে পশ্চিমবাংলার জন্য বিভিন্ন রকম উন্নয়নমূলক পরিকল্পনা করা যায়। সেজন্য আমি বলছি ইউনেসকো, ইউনিসেফ, ন্যাশনাল অ্যান্ড ইন্টারন্যাশনাল ফিলানথ্রপি অর্গানাইজেশন যেগুলো রয়েছে তাদের কাছ থেকে এবং তাছাড়া বড় বড় লোকদের কাছ থেকে দান হিসেবে যদি কিছু টাকা পাওয়া যায় তাহলে সেটা কেন আমরা নেব না। পৃথিবীতে যে সমস্ত ডেভেলপমেন্ট কান্ট্রি আছে তাদের কাছ থেকে টাকা পয়সা নিয়ে এসে আমরা যদি আমাদের প্রাইমারি এডুকেশন ফান্ডকে সমৃদ্ধ করতে পারি তাহলে অর্থের দিক থেকে আমরা একটা ব্যবস্থা করতে পারব। পেনাল অ্যাকশনের ব্যাপারে আমরা চুপচাপ থেকে যাচ্ছি কেন? পেনাল অ্যাকশন কেন হবে না? যেটা ১৫ বছরের মধ্যে হবার কথা ছিল সেটা এখনই হোক এবং ৮০ সালে সেটা আরও কঠোর হোক। দেখাই যাক না কি হয়। বলা হচ্ছে বয়স্কদের ফাইন করা হবে যদি কোনও গার্জেন তাদের ছেলেমেয়েদের স্কুলে না পাঠায়। এতে হয়ত কেউ কেউ বলবেন এরকম বাড়াবাড়ি করলে আমরা দেশের মানুষের কাছ থেকে ভোট পাব না। আমার বক্তব্য হচ্ছে তা হলেও আমাদের এগোতে হবে এবং এক মত হয়ে এগুতে হবে যে রকম করেই হোক। দেশের শিক্ষার ব্যাপারে আমাদের এগিয়ে যাবার চেষ্টা করতেই হবে। ফাইন করাটাই বড় কথা নয়, তাদের ভালভাবে বোঝাতে হবে। শুধু কাউন্সিলের বা বোর্ডের মেম্বার হলেই চলবে না।

[6-10 — 6-20 p.m.]

কিন্তু যদি এগিয়ে যেতে পারি এই সব ব্যাপারে তাহলে আমার মনে হয় খানিকটা ব্যবস্থা হবে। এটা ঠিক আজকে যে গণতান্ত্রিক ব্যবস্থা আমাদের বামফ্রন্ট সরকার আসার পর বিভিন্ন দিক থেকে নিতে যাচ্ছি—এখানেও একটা ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং হচ্ছে তাতে আমরা দেখতে পাচ্ছি সব দিক থেকে সমস্ত স্ফিয়ারে মানুষকে শিক্ষার ব্যাপারে নিয়ে আসছি এবং তার জন্য আমরা এডুকেশন বোর্ড করতে যাচ্ছি। এতে সব রকম লোক থাকবেন—তবে ওনারা যেটা চাইছেন ডিস্ট্রিক্ট কাউন্সিল গুলিতে সমস্ত এম. এল. এরা যাবেন, গিয়ে হৈ-চৈ করবেন খাওয়া দাওয়া করবেন তারপর যে যার বাড়ি চলে যাবেন এবং গিয়ে টি. এ. বিল নেবেন। এইরকম করতে গেলে এটা সম্পূর্ণ ব্যর্থ হবে। আমরা গণতান্ত্রিক পদ্ধতিতে এগিয়ে যাচ্ছি সে ব্যাপারে আমরা নিঃসন্দেহে এবং শ্রেণী বৈষম্য দূরিকরণ করা হচ্ছে—আমাদের মূল উদ্দেশ্য সেটা দূর করতে গিয়ে আজকে আমাদের সরকার ব্যবস্থা গ্রহণ করছেন যে ঐ ডিফারেন্ট টাইপ স্কুল যেগুলি ব্যক্তিগত মালিকানায় রয়েছে সেগুলিকে ভেঙ্গে দিয়ে লেখাপড়ার মধ্যে যে বৈষম্য বা আচরণ রয়েছে সিলেবাসের মাধ্যমে এগুলিকে একেবারে শেষ করে দিয়ে সবাইকে যাতে এক মন্ত্র এক সমান পাঠক্রম অনুযায়ী আমরা শিক্ষিত করে তুলতে পারি তাহলে আমরা মনে হয় আমরা যে সমাজবাদে বিশ্বাস করি সেই দিকে এগিয়ে যেতে পারব। সেদিক থেকে এই বিল একটা নতুন দৃঢ় পদক্ষেপ এতে কোনও সন্দেহ নাই। তবে আরেকটা কথা উঠেছিল যে লোকেশন—একটি স্কুল একটি জায়গা থেকে সরিয়ে নিয়ে যাবেন কেন, আপনারা দলবাজি করছেন এ কথা বলে গেলেন সামসুদ্দীন সাহেব। আমি বলি যে আগেকার

দিনে আপনারা যে সমস্ত স্কুল বিভিন্ন জেলায় তৈরি করেছিলেন এক একটা জায়গায় যেখানে বেশি লোক বাস করে সেখানে কোনও স্কুল নাই আর যেখানে কম লোক-বাস করে সেখানে ৩/৪টে করে স্কুল করেছেন, সেজন্য যদি ৩/৪ স্কুল একটি স্কুল সেখান এবং এটা করা উচিত, সেদিক থেকে এটা নিশ্চয় দলবাজি হলেও আমি মনে করি শিক্ষা ক্ষেত্রে সে দলবাজি করা উচিত। আমাদের সবচেয়ে বড় কথা হচ্ছে এই যে শ্রেণী বৈষম্য আছে সেটা দূরিকরণের একটা প্রচেষ্টা এবং এই বিলের মধ্যে সেই প্রচেষ্টা রয়েছে। আরেকটা কথা হচ্ছে যে অনেক স্কুলে ৪ থেকে ৫ জন টিচার আছেন অথচ স্কুলে মাস্টাররা যাচ্ছেন না এগুলি ৭২ থেকে ৭৭ পর্যন্ত ঘটেছে, এখন তারা সেই সুবিধা ভোগ করতে চান, সেই সুবিধাভোগী শ্রেণী যেটা গড়ে উঠেছিল এর বিরুদ্ধে একটা ব্যবস্থা গ্রহণ করা উচিত। আরেকটা কথা আমি বাধ্য হয়ে বলছি, প্রাইমারি শিক্ষক অনেক সময় দেখা যায় আরেকটা পোস্টে কাজ করছে, যেমন পোস্টম্যানের কাজ করে। এখানে অনেকে বলবেন ওরা দুই জায়গায় কাজ করেন কারণ মাইনে কম। কিন্তু আগে ৫০/৬০ টাকা মাইনে ছিল এখন তার চেয়ে অনেক বেশি পাচ্ছেন, সুতরাং তারা এখন পোস্ট মাস্টার করবেন আর স্কুলও করবেন এতে পোস্ট মাস্টারিও হচ্ছে না স্কুল করাও হচ্ছে না, সুতরাং এগুলিকে দূরিভূত করার ব্যবস্থা না করা যায় তাহলে খুব ভুল হবে এবং এ ব্যাপারে সরকারের এগিয়ে আসা উচিত।

আর যেটা জন্মেজয়বাবু বলেছেন যে সার্বজনীন করবার চেষ্টা কোথায়, কিন্তু চেষ্টা তো আগে কেউ করেনি এই চেষ্টাটা আমরাই এখন করছি এবং আপনারা সহযোগিতা করবেন এটাই আমাদের কাম্য। আপনারা বলছেন যে চাপরাশির সমান বেতন একজন প্রাইমারি টিচার পান কিন্তু তারা এই চাপরাশিদের চেয়ে বেতন কম পেত কেন? তাকে যদি কিছু ভাল অবস্থায় নিয়ে আসা হয়ে থাকে তাহলে সে নিয়ে এসেছে এই বামফ্রন্ট সরকার। এর আগে যুক্তফ্রন্ট সরকার হয়েছিল, সুতরাং বামফ্রন্টরাই যা কিছু ভাল করবার করেছে এবং সমস্ত ব্যাপারে এই রকম চেষ্টা চলছে। আর একটা জিনিস হচ্ছে এই অ্যাডমিনিস্ট্রেটার একটি লোক সুতরাং অ্যাডমিনিস্ট্রেটারের বদলে অ্যাড-হক কমিটি নিয়ে আসা হয়েছে বলে অন্যায় করা হচ্ছে বলে তারা যে অভিযোগ করেছে আমি মনে করি একজন লোকের বদলে যদি ১০ জন, ২০ জন লোক অন্যায় করে তবুও সেই অন্যায়টা গণতান্ত্রিক অন্যায় হবে, একজনের ডিক্টেটারশিপ সেখানে থাকবে না একথা তাদের মনে রাখা উচিত। যাই হোক, আমি মনে করি আজকে এই বিল নিয়ে এসে যে অ্যামেন্ডমেন্ট করেছেন সেই অ্যামেন্ডমেন্ট সব দিক দিয়ে অভিনন্দনযোগ্য। আশা করি বিরোধীপক্ষ সর্বান্তকরণে এটা সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষমন্ত্রী মহাশয় যে দি ওয়েস্টবেঙ্গল প্রাইমারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০, এনেছেন, আমি এই বিলের উপর কতকগুলি অ্যামেন্ডমেন্ট দিয়েছি। এই অ্যামেন্ডমেন্টগুলি আমি প্রাইমারি যে স্ট্রাকচার বিভিন্ন স্টেট লেভেল থেকে ডিস্ট্রিক্ট লেভেল পর্যন্ত আছে সেই স্ট্র্যাকচারগুলি ডিমোক্র্যাটাইজ করার দিকে লক্ষ্য রেখে আমি এই অ্যামেন্ডমেন্ট দিয়েছি। অনেক অ্যামেন্ডমেন্ট আছে, আমি মূল অ্যামেন্ডমেন্টগুলি আলোচনা করছি। প্রথম হল এই বিল মন্ত্রী মহাশয় এনেছেন তাতে আমরা লক্ষ্য করছি একটা জিনিস যে নমিনেশন সিস্টেম, নমিনেটেড মেম্বার

স্টেট লেভেলে, ডিস্ট্রিক্ট লেভেলে যা আছে ১২ জনের মতো আউট অব ৪১ মেম্বার, আপনার স্টেট লেভেল বডি যেটা তাতে ১২ জন মনোনীত। অথচ নমিনেশন সিস্টেম আমরা জানি it is not in conformity with the democratic concept. এর ফলে আমরা আশা করেছিলাম যে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় তিনি এই অ্যামেন্ডমেন্ট বিলে নমিনেশনটাকে যাতে অ্যাভয়েড করতে পারেন সেদিকে যাবেন বা যথাসম্ভব নমিনেশনটাকে কমিয়ে আনবেন। কিন্তু সংখ্যা কমানো তো দূরে থাক সংখ্যা তিনি আরও বাড়িয়েছেন। এখন এখানে অবশ্য তিনি নমিনেশনের ক্ষেত্রে কতকগুলি ভাগ করে দিয়েছেন। যেমন শিডিউল্ড কাস্ট, ট্রাইবস, শিডিউল্ড কাস্ট উইমেন, সেকেন্ডারি টিচার, কলেজ টিচার,এই সমস্ত ক্যাটিগোরি থেকে। আমি তাকে অ্যামেন্ড করছি, আমি তাকে অ্যামেন্ড করে যেভাবে এনেছি, এই ক্যাটিগোরি গুলি নমিনেটেড হবে অর্থাৎ শিডিউল্ড কাস্ট থেকে প্রতিনিধি নিতে চাচ্ছেন, ভাল কথা, শিডিউল্ড ট্রাইবস থেকে নিতে চাচ্ছেন, ভাল কথা, শিডিউল্ড কাস্ট উইমেন থেকে নিতে চাচ্ছেন, ভাল কথা, কিন্তু আমার বক্তব্য এই চয়েসটা, সিলেকশনটা, এটা এই রকম আনডেমোক্র্যাটিক ওয়েতে কেন গভর্নমেন্ট এক তরফা করবেন? তাহলে তারা নির্বাচিত হোক। সেইজন্য আমি এই সাজেশনটা দিয়েছি। আপনি প্রাইমারি টিচার ১২ জন নির্বাচিত হবে বলে বলেছেন, আমি সেখানে বলছি এই স্টেট বডিতে ২১ জন প্রাইমারি টিচার নির্বাচিত হোক এবং ২১ জনের মধ্যে আপনি ঐ সরকারি বকলমে বলতে পারেন, যেভাবে বিভিন্ন ক্যাটেগোরিকে নমিনেশনের মাধ্যমে নিয়ে আসছেন তারা ইলেকটেড হয়ে আসুক। অর্থাৎ শিডিউল্ড কাস্ট, ট্রাইবস, প্রাইমারি টিচারই হোক এই সমস্তগুলি নির্বাচিত হয়ে আসুক। তাহলে এই যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে এই অ্যামেন্ডমেন্টের মধ্যে আমি যে ২৫ নং অ্যামেন্ডমেন্ট এনেছি তাতে অনেকগুলি পারপাস সার্ভ হবে। ১নং, প্রাইমারি টিচারদের রি-প্রেজেন্টেশনটা খুব কম আছে, ৪১ জন টিচারের মধ্যে মাত্র ১২ জন প্রাইমারি টিচার, সেই রিপ্রেজেন্টেশনটা বাড়বে, ১২ জনের জায়গায় ২১ জন হবে।

[6-20 — 6-30 p.m.]

এই নমিনেশন সিস্টেম এটা গণতান্ত্রিক রীতিনীতির বিরোধী এবং অগণতান্ত্রিক পদক্ষেপের বিরোধী এইটা কার্যকর হবে। ফলে যাদের আপনারা নমিনেট করছেন তাদের নমিনেট না করে ঐ সমস্ত ক্যাটাগোরির রিপ্রেজেন্টেশন বাই ইলেকশন এসে যাবে। ফলে দুটো পারপাসই সার্ভ হবে। এক হচ্ছে নমিনেশন সিস্টেম থেকে আমরা অব্যহতি পাব, অপরদিকে থেকে প্রাইমারি টিচার এর দিক থেকে রিপ্রেজেন্টেশন বাড়বে। আমি দ্বিতীয়ত আরেকটা অ্যামেন্ডমেন্ট এনেছি। একটা ভাইটাল জিনিস আপনাদের দৃষ্টি এড়িয়ে যাবে এইটা ভাবিনি। কেননা আপনারা যত গণতন্ত্রের কথা বলুন বা বিভিন্ন সংগঠনের কথা বলুন অথবা যেসব গণসংগঠনগুলি রয়েছে অর্থাৎ শিক্ষক সংগঠন প্রাইমারি টিচার্স অর্গানেজশনগুলি রয়েছে অল বেঙ্গল টিচার্স অর্গানাইজেশন, বি. পি. টি. এ. এইগুলিতে সরকার দ্বারা স্বীকৃত অর্গানাইজেশন এবং হাজার হাজার শিক্ষক এই সমস্ত অর্গানাইজেশন এর প্রতিনিধি ফলে এই যে স্টেট লেভেল অর্গানাইজেশন, রেজিস্টার্ড অর্গানাইজেশন যে সমস্ত আছে সেই টিচার্স অর্গানাইজেশন এর মধ্যে থাকবে এটা আমরা আশা করেছিলাম। অতীতে টিচার্স অর্গানাইজেশন এর রিপ্রেজেন্টেশন সেকেন্ডারি এডুকেশন বোর্ডে ছিল। এইগুলি প্রাইমারি ডেমোক্র্যাটিক নর্ম। আশা করেছিলাম যে

প্রাইমারি টিচার্স রিপ্রেজেন্টেশন দেবার ব্যবস্থা করবেন। কিন্তু সে রকম কোনও ব্যবস্থা না থাকার ফলেই আমি একটি অ্যামেন্ডমেন্ট এনেছি। যাতে সমস্ত রেজিস্টার্ড স্টেট লেভেল প্রাইমারি। টিচার্স অর্গনাইজেশনগুলি আছে তাদের একজন করে রিপ্রেজেন্টেটিভ যেন এই স্টেট লেভেল কমিটির মধ্যে থাকে। এ ছাড়া আরেকটা জিনিস বলেছেন যে প্রাইমারি, মাধ্যমিক বা উচ্চ শিক্ষার ক্ষেত্রে কোনওটাই বিচ্ছিন্ন নয়, সমন্বয়ের প্রয়োজন আছে এবং আমিও মনে করেছিলাম যে এর প্রয়োজনীয়তা আছে। সেই দৃষ্টিভঙ্গী থেকেই শুধু প্রাইমারি শিক্ষক রিপ্রেজেন্টেশন নয়, মাধ্যমিক, কলেজ বা উচ্চতর রিপ্রেজেন্টেশন প্রয়োজনীয়তা আছে। শুধু এই কথাই আমি বলতে চাইছি আপনারা সেকেন্ডারি টিচার্স কলেজ বা ইউনিভার্সিটি টিচার্স ইনক্লুড করছেন কিন্তু সে ইনক্লুশন আপনারা তাদের নমিনেশন ব্যবস্থা করবেন। হোয়াই? আমার সাজেশন হচ্ছে সেকেন্ডারি টিচার্স থেকে যারা রিপ্রেজেন্ট করবেন, কলেজে ইউনিভার্সিটি থেকে যারা রিপ্রেজেন্ট করবেন তারা এই কমিটির মধ্যে ইলেক্টেড হয়ে আসবেন। এ জন্য এই মর্মে এইখানে আমি ২টি অ্যামেন্ডমেন্ট রেখেছি যে নমিনেশন নিয়ে নয়, সেকেন্ডারি টিচার্স, কলেজ রিপ্রেজেন্ট হবে যেটা সেটা বাই ইলেকশন হবে। তৃতীয়ত আমি এম. এল. এ. সংখ্যা কমিয়ে আনার কথা রেখেছি। এইরকমভাবে জেলা পরিষদ এর সদস্য ৩ জন থেকে কমিয়ে ১ জন করার কথা বলেছি। ডিস্ট্রিক্ট প্রাইমারি টিচার্স কাউন্সিল যেগুলি আছে সেগুলি সম্পর্কে মোটামুটি এই ব্যবস্থা করবেন। এই দৃষ্টিভঙ্গীতে কতকগুলি অ্যামেন্ডমেন্ট এখানে এনেছি যেগুলি মধ্যে নমিনেশনের ব্যবস্থা করেছেন সেখানে নমিনেশন এর সংখ্যা বাড়ানোর ক্ষেত্রে আমি কমানোর সাজেশন দিয়েছি। এই ক্ষেত্রে একটা কথা বলতে ভুলে গেছি অ্যাংলো ইন্ডিয়ান কমিউনিটির ক্ষেত্রে একটিমাত্র নমিনেশন স্টেট গভর্নমেন্ট দেবেন। আর সমস্তগুলি ইলেকটেড হয়ে আসবে। ডিস্ট্রিক্ট লেভেল যেগুলি নমিনেট করছেন ডিস্ট্রিক্ট প্রাইমারি কাউন্সিল সেক্ষেত্রে আমার সাজেশন হচ্ছে শিডিউল কাস্ট ও শিডিউল ট্রাইব এর প্রাইমারি টিচার্সের যারা আছে তারা ইলেকটেড হয়ে আসবে। এতে দুটো পারপাস সার্ভ হচ্ছে। এই ক্যাটিগরিগুলি কভার করা হচ্ছে এবং সেই সঙ্গে ডেমোক্র্যাটিক নর্ম মেনটেন্ড হচ্ছে। আরেকটা জিনিস হচ্ছে কোনও একজন সদস্য খুব কারেক্টলি রেজ করেছেন। সেকেন্ডারি টিচার্স, প্রাইমারি টিচার্স একজন করে রিপ্রেজেন্টেশনের প্রভিসন ছিল এবং সেটা ইলেক্টেড হয়ে আসবে এইরকম একটা প্রভিসন ছিল। কিন্তু আনফরচুন্টেলি ইলেকটেডের হয়ে আমার যে স্কোপ ছিল সেখানে নমিনেট করছেন। আমার বক্তব্য সেগুলি আমার ব্যবস্থা করা হোক।

আমার বক্তব্য এগুলি ইলেক্টেড হতে পারে, কাজেই এই কলেজটা অমিট করে এই প্রভিসন রিটেন করুন যাতে সেকেন্ডারি স্কুল এবং কলেজের—এই উভয় ক্ষেত্রে ডিস্ট্রিক্ট প্রাইমারি কাউন্সিলগুলিতে সেকেন্ডারি টিচারদের মধ্য থেকে এক জন এবং কলেজ টিচারদের মধ্যে থেকে একজন ইলেক্টেড হয়ে আসবে। আমি এই মর্মে অ্যামেন্ডমেন্টগুলি এনেছি। আর রেজিস্টারড প্রাইমারি টিচারস অর্গনাইজেশন যেগুলি আছে তাদের একজন রিপ্রেজেটেটিভ ডিস্ট্রিক্ট কাউন্সিলে ইনক্লুড করা দরকার। এই হচ্ছে আমার মোটামুটি অ্যামেন্ডমেন্ট। ১৯৭৩ সালে অ্যাক্টে নানা রকম অসুবিধা ছিল বলে অ্যামেন্ডমেট এনেছেন। কিন্তু অ্যামেন্ডমেন্ট আনতে আনতে তো তিন বছর সময় অতিক্রান্ত হতে চলেছে। এতদিন পরে অ্যামেন্ডমেন্ট আনলেন, তারপরে বিল পাশ হবে, আইন হবে। তারপরে একটা কমিটি তৈরি হবে—এটা

চিন্তার বিষয়। আমার একটা কোশ্চেন হচ্ছে অ্যাড হক রেজিম, অ্যাডমিনিস্ট্রেটার, মনোনীত কাউন্সিল—এ ফ্লো কতদিন চলবে? সকল স্তরেই এই জিনিস দেখতে পাচ্ছি। শুধু প্রাইমারি ক্ষেত্রেই নয়, সেকেন্ডারি এবং ইউনিভার্সিটি স্টেজে ও এই জিনিস চলছে। আপনারা আসার পর কমিটিগুলি ভেঙে দিয়েছেন, ইউনিভার্সিটির ক্ষেত্রে—ক্যালকাটা ইউনিভার্সিটির ক্ষেত্রে বিশেষ করে আইন পাশ হওয়ার পরেও নির্বাচন হল না, সেকেন্ডারি বোর্ড অব এডুকেশন সেখানে ও নির্বাচন হল না। পাঁচ বছরের মধ্যে আপনাদের দু বছর চলে গেছে, তাই বাকি দু বছরের মধ্যে নির্বাচিত সংস্থাগুলি আসবে কিনা গড়ে উঠবে কিনা। তাই আমি আপনার কাছে স্পেসিফিক কোশ্চেন রাখছি এই যে অ্যাড হক রেজিম আর কত দিন চলবে। আপনি কি আমাদের কোনও পজিটিভ প্রতিশ্রুতি দিতে পারেন যে এই সময়ের মধ্যে নির্বাচিত বডি তৈরি করবেন? তাহলে আমরা আশ্বস্ত হতে পারি। এ ছাড়া এক্সপ্যানশন সম্বন্ধে উদ্দেশ্যের মধ্যে যা লিখেছেন তাতে প্রাথমিক স্তরে শিক্ষা সার্বজনীন করা এই সমস্ত ভাল ভাল কথা আছে এবং যে উদ্দেশ্য নিয়ে আমাদের সামনে বিলটা রেখেছেন তা যদি সাধিত হয় তবে খুশি হব। কিন্তু আমাদের যে বাস্তব অভিজ্ঞতা তাতে তার প্রতিফলন দেখতে পাচ্ছি না। প্রশ্ন হচ্ছে মূল দৃষ্টিভঙ্গী, অতীতেও এই জিনিসগুলি দেখেছি, এই সমস্ত স্কুলে এমন সব ব্যাপার হয় শিক্ষক অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে যে তাতে চূড়ান্ত দুর্নীতি এবং দলবাজি দেখা গেছে। কতকগুলি ক্ষেত্রে যেমন শিক্ষক নিয়োগের ক্ষেত্রে অচল অবস্থা চলেছে। কতকগুলি স্কুলে—ক্যালকাটা ডিস্ট্রিক্টের কথা বলি ক্যালকাটা ডিস্ট্রিক্টে ৪০০ অ্যাডিশনাল টিচার ১৯৭৭ সালের জুন মাসে সরকারি নির্দেশ অনুসারে অনুমোদন দেওয়া হয়েছে কিন্তু যে সমস্ত টিচার ৭/৮ বছর ধরে চাকুরি করেছে উইথ দি এক্সপেক্টেশন যে যখন টিচার নেওয়া হবে তখন তারা অ্যাপয়েন্টমেন্ট পাবে। দেখা গেল যখন প্যানেল তৈরি হল, এমন ইঞ্জাস্টিস যে মেজরিটি এই সমস্ত লোকেরা যারা ৭/৮ বছর ধরে কাজ করেছে, তাদের নেওয়া হল না। অন্য লোকদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল। এতে একটা অচল অবস্থা দেখা দিয়েছে। আমি তাই নিবেদন করতে চাই যে একজনের ভাত মেরে আর একজনের ভাতের ব্যবস্থা করেছেন, এটা কি ন্যায় বিচার? বিভিন্ন জেলাতে চূড়ান্ত দলবাজি এবং এই সমস্ত জিনিস চলেছে এবং পুরানো দিনে যে জিনিস চলত, তাই চলেছে। একজন বললেন টাকা পয়সার ব্যাপার কংগ্রেস আমলে চলেছে। আপনাদের আমলেও তাই হচ্ছে। আপনাদের আমলে প্রচুর টাকা পয়সা ইউটিলাইজ করতে পারেননি, আনইউটিলাইজড থেকে গেছে। এই তথ্য যদি ভুল হয় তো আপনি আমাকে দেবেন, আমার যে খবর তাতে টাকা ইউটিলাইজ হয়নি, সমস্ত ব্যাপারটাই দেখতে হবে। আমার বক্তব্য হচ্ছে এই যে অ্যাড হক রেজিম যত তাড়াতাড়ি পারেন শেষ করুন আমাদের প্রতিশ্রুতি দিন কবে নির্বাচন হবে। সর্বশেষে বক্তব্য এই যে আমি যে অ্যামেন্ডমেন্টগুলি এনেছি তার যুক্তি বিবেচনা করে গ্রহণ করবেন, এই কথা বলে বক্তব্য শেষ করছি।

[6-30 — 6-40 p.m.]

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের দিনটি আমাদের এই পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষা জগতের একটি স্মরণীয় দিন। দীর্ঘদিন আগেই একটি সার্বিক প্রাথমিক শিক্ষা আইন পশ্চিমবঙ্গে হওয়া উচিত ছিল কিন্তু তা হয়নি। সেটা কি কারণে হয়নি তা নিশ্চয় আমাদের মনে রাখতে হবে। আমরা দেখি ১৯১৯ সালে একটি আইন হয়েছিল

আর্বান প্রাইমারির জন্য। পরবর্তীকালে ১৯৩০ সালে এবং ১৯৬৩ সালে আর্বান আইন যেটা সংশোধন করা হল সেই সমস্ত আইনের মধ্যে প্রাথমিক শিক্ষার প্রতি যে গুরুত্ব দেওয়া উচিত ছিল তা দেওয়া হয়নি। এটা দেওয়া হয়নি এইজন্য যে একটা দেশে শিক্ষাব্যবস্থা কি ভাবে পরিচালিত হবে সেটা নির্ভর করে সেই দেশের সমাজব্যবস্থার উপর। আমাদের দেশের শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থা এবং বৃটিশ সাম্রাজ্যবাদ, তারা আমাদের দেশের সমস্ত মানুষকে শিক্ষিত করতে চায়নি। তাই শিক্ষা যেখান থেকে আরম্ভ, সেই প্রাথমিক শিক্ষা থেকে শিক্ষাকে গড়ে তোলার কাজটা ঠিকভাবে হয়নি। তার ফলে দেখা গেছে দুশো বছর ধরে তারা শাসন করলেও ১৯৩০ সালের আগে প্রাথমিক স্তরের শিক্ষার জন্য কোনও আইন তারা করলেন না। আমাদের যে ব্যবস্থা ছিল প্রাথমিক শিক্ষার সে ব্যবস্থা ভেঙ্গে দেওয়া হয়েছিল। ১৮৩৫ সালে উইলিয়াম অ্যাডমসের রিপোর্ট অনুযায়ী আমরা জানি আমাদের এই বাংলাদেশে এক লক্ষ প্রাথমিক বিদ্যালয় ছিল যেটা আমাদের দেশের মাতৃভাষার মাধ্যমে চলত—ইন্ডিজিনিয়াস প্রাইমারি এডুকেশন। সেটার কোনও রকম উন্নতির চেষ্টা তারা করলেন না, উপরন্তু তারা ভাবলেন, উপর তলার কিছু মানুষের জন্য শিক্ষার ব্যবস্থা করতে পারলেই সেই মানুষরা নীচের তলার মানুষদের শিক্ষিত করতে পারবে। সেই কুখ্যাত ডাউনওয়ার্ড ফিলটেশনের কথা আমরা সকলেই জানি। বৃটিশরা চেয়েছিল কিছু মানুষকে শিক্ষিত করে এ দেশে তাদের শোষণকে রক্ষা করতে তাই তারা প্রাথমিক স্তরের শিক্ষার জন্য ১৯৩০ সালের আগে পর্যন্ত কোনও আইন করলেন না। ১৯৩০ সালের যে আইন তারমধ্যে অনেক ফাঁক ছিল, তারপর ১৯৬৩ সালের আইনের মধ্যে দেখা গেল—স্বাধীন ভারবর্ষের পশ্চিমবঙ্গ রাজ্যে যে আইন হল—সেখানেও কতকগুলি মিউনিসিপ্যালিটির স্কুলগুলি নেওয়া হল কিন্তু কলকাতা কর্পোরেশন-এর যে স্কুলগুলি সেগুলি তার আওতায় নিয়ে আসা হল না। তারপর ১৯৭৩ সালে যে আইন হল সেই আইনের কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে সেই আইনকে কার্যকর করার কোনও রকম অবস্থাই নেই সুতরাং এই সংশোধনগুলি নিয়ে আসা দরকার, প্রাথমিক শিক্ষার উপর যে গুরুত্ব সেই গুরুত্বকে যদি কার্যকর করতে হয় তাহলে সমস্ত প্রাথমিক শিক্ষাকে একটা সংগঠনের মধ্যে আনা দরকার।

আমরা সেই জন্য এই সংশোধনীটি এনেছি যে সংশোধনীর মধ্যে দিয়ে আজকে প্রত্যেকটি জেলা কমিটি, বা রাজ্য স্তরে যে কমিটি হবে সেই কমিটি কো-অর্ডিনেট করবে সমস্ত জেলা এবং কোনও জেলায় প্রাথমিক স্তরের ক্ষেত্রে রুর‍্যাল, আর্বানের পার্থক্য থাকবে না, সবাই একটা অর্গানাইজেশনের মধ্যে থাকবে, এটাই হচ্ছে সার্বিক দিক। আমাদের দেশের প্রাইমারি শিক্ষাকে আমরা ভালভাবে জানি। প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে আজকে সবচেয়ে গুরুত্ব দেওয়া দরকার। আমাদের দেশে সার্বজনীন শিক্ষা ব্যবস্থা চালু করার কথা সংবিধানে লেখা আছে। দেখা যাচ্ছে সংবিধানে লেখা থাকলেও সেটা কিন্তু কার্যকর হচ্ছে না। কার্যকর হচ্ছে না তার কারণ হল, মানুষের যে অর্থনৈতিক অবস্থা তাতে করে শিক্ষার যেটা মূল কথা, শিক্ষা কোন মানুষকে দেবে, কিভাবে দেবে, শিক্ষা কি ভাবে নেবে, এই লক্ষ্য কিছুই ঠিক হয়নি। এই সমাজ ব্যবস্থায় কিছুই ঠিক হয়নি কখনও। আমি যদি কয়েকজন মণীষীর কথা বলি বা তাদের উদ্ধৃতি দিই তাহলে হয়ত অনেকে বলবেন আমরা এটা রাজনীতিগতভাবে বলছি। উত্তর কোরিয়ার রাষ্ট্রপতি কিম ইল সুং বলেছেন—In every society the aim of

education lies in training. The people to serve the society in which they live. Education in feudal society served to defend the feudal system by educating people to respect the feudal order. Education in capitalist society serves to foster selfishness in people and make them meekly yield to the capitalist exploitation and oppression. এই যদি হয় সোশ্যাল সিস্টেমকে সার্ভ করার জন্য যে শিক্ষা—আমাদের দেশে সোশ্যাল সিস্টেম কি রকম? আমাদের দেশের সোশ্যাল সিস্টেম সমাজ ব্যবস্থায় শোষণ রয়েছে, জমিদারি, পুঁজিপতি শোষণ রয়েছে, সাম্রাজ্যবাদী শোষণ রয়েছে। সমস্ত মানুষকে শিক্ষা দেবার মতো ব্যবস্থা এখানে হতে পারে? জমিদারি শোষণ ব্যবস্থার মধ্যে কিছু মানুষকে কুসংস্কারের মধ্যে রাখতে হবে অজ্ঞতা ও অচেতনতার মধ্যে রাখতে হবে। তাই তো আজকে আমাদের এই বিরাট ভারতবর্ষ কিভাবে নষ্ট হতে চলেছে। আমাদের দেশের মধ্যে প্রভিনসিয়ালিজম, প্রাদেশিকতা, সাম্প্রায়িকতা, জাতিভেদ প্রথা মাথা চাড়া দিয়ে রয়ে গেছে, ৩০ বছরেও শেষ হল না। এটা ভাবতে পারা যায়? ভারতবর্ষের মতো এত বড় একটা গণতান্ত্রিক দেশে একজন মন্ত্রীর দুর্ভাগ্য—তিনি হচ্ছেন হরিজন মন্ত্রী, একটি মূর্তি উন্মোচন করছিলেন, তাকে গঙ্গাজল দিয়ে ধুতে হল। আমাদের দেশে হরিজনদের উপর অত্যাচার চালাতে হবে, তাদের বশে রাখতে হবে, তাদের অশিক্ষিত, করে রাখলেই এটা সম্ভব। তাদের বোঝাতে হবে তোমরা পাপের প্রায়শ্চিত্ত করবার জন্য জন্ম লাভ করেছ। নীচু জাত হিসাবে তোমরা জন্ম লাভ করেছে, নীচু জাত হিসাবেই থাকতে হবে। তাই তো ভারতবর্ষের বুকে আজও হরিজনদের উপর অত্যাচার চলে। The aim of education in socialist society is a far cry from that of exploiter societies. Education in socialist society should imbue the new generation with communist ideology and impart them knowledge needful to the building of socialism and communism.

আমাদের দেশের বিশিষ্ট শিক্ষিত পন্ডিত যারা তারাও বলেছেন—এখানে অনেক পন্ডিত রয়েছেন, অনেক শিক্ষিত ব্যক্তি রয়েছেন, যারা শিক্ষা নিয়ে কিছু গবেষণা করেন, শিক্ষা নিয়ে যারা চিন্তা করেন—বম্বে ইউনিভার্সিটির সোশ্যাল সায়েন্সের একজন অধ্যাপক আমাদের শিক্ষার অবস্থা কেমন সেই সম্পর্কে তিনি বলেছেন—বার্ট অ্যান্ড রাসেল বলেছেন, "In the case of modernization on the capitalist basis, education is considered as a commodity supplied in different ways and at different prices in the market by various agencies. তাহলে education is a commodity. কিনা এটা এতদিন ধরে চলেছে কিনা। ভারতবর্ষে সেই বৃটিশ আমল থেকে আজ পর্যন্ত শিক্ষা একটা কমডিটি একটা দ্রব্য যেটা তার বিভিন্ন এজেন্সির জন্য অর্থাৎ রামকৃষ্ণ মিশন থেকে, ইন্ডিভিজুয়াল থেকে আরম্ভ করে, বিভিন্ন সোসাইটি থেকে এই জিনিস হচ্ছে। তাই তো কলকাতায় আমরা দেখতে পাই কর্পোরেশনের যে শিক্ষা ব্যবস্থা—এমন কি কলকাতায় একটা প্রাথমিক শিক্ষা আইন আজও পর্যন্ত হোল না। আজ আমাদের দেশে প্রেসিডেন্সি কলেজে স্ট্যাটাস্টিক্স টাঙ্গানো ছিল তাতে দেখা গেছে স্কুল গোইং চিলড্রেন ৬ থেকে ১১ বছরের ছেলেমেয়েদের যাদের স্কুলে যাবার প্রয়োজন তাদের যে সংখ্যা তার সবচেয়ে বেশি অংশ হচ্ছে যারা স্কুলে যেতে পারে

না আর সেটা হচ্ছে এই কলকাতায়। গ্রামাঞ্চলে প্রাইমারি স্কুলগুলিতে ছেলেরা যেতে পারছে। আর এই কলকাতা শহর যেটা একটা ইন্টার ন্যাশনাল টাউন সেখানে এমন কোনও ব্যবস্থা হয়নি যে ব্যবস্থার মধ্যে দিয়ে প্রাথমিক শিক্ষা কলকাতার সমস্ত নগরবাসীর কাছে নিশ্চিতভাবে যেতে পারে। বস্তির ছেলেমেয়েদের স্কুলে পাঠাবার মতো স্কুল নেই আজও সেই কমডিটি হিসাবে পরিগণিত হয়ে আছে। আর বেশি যিনি টাকা খরচ করতে পারেন তিনি শিক্ষাকে কিনতে পারছেন এবং তাদের ছেলেরা আগামী দিনে বড় লোক হবার ব্যবস্থা করেছে। এই আইন ছিল না এবং এর জন্য দেখা যায় ক্যাপিটালিস্ট সোসাইটিতে and basically to be purchased by the consumers. the quality and quantity of the commodity available to the purchasers depends on the purchasing capacity of the family or group from which the individual consumer springs. এই হচ্ছে আমাদের দেশের অবস্থা এখানে সার্বজনীন শিক্ষা ব্যবস্থা কি করে হবে প্রাথমিক শিক্ষার উদ্দেশ্য হচ্ছে আগামী দিনে শিক্ষাকে বিশ্ববিদ্যালয় শিক্ষা ভিত্তিক করা। কিন্তু বিশ্ববিদ্যালয়ে কটা ছেলে যেতে পারে। আমাদের দেশে এন. সি. আর. টি. হিসাবে দেখতে পাই when the constitution laid down that free and compulsory education should be provided by 1960, for all children till they reach the age of 14 years, it was expected that an additional 500 laksh of children would have to be enroled in elementary schools. Although 27 years have since passed and a very large expansion in enrolment in elementary education has taken place, the task that still remains undone is vast and almost comparable to that in 1950. This will be seen from the statistics. ১৯৫০ সালে যা ছিল তাই থেকে গেল। একটা স্ট্যাটাস্টিক্স থেকে দেখা যাচ্ছে ১৯৮৩ সালকে যদি আমরা এনরোলমেন্ট করি সমস্ত সার্বজনীন শিক্ষা দেওয়ার যদি ব্যবস্থা করি, তাহলে ৬ থেকে ১১ বছর বয়সের ৪৫২ লক্ষ ছেলেমেয়েকে স্কুলে পাঠাতে হবে। যে অবস্থা ছিল সেই অবস্থাই আমাদের রয়েছে। প্রাইমারি শিক্ষার উদ্দেশ্য কি সেই কথা আজকে গ্রামের সাধারণ মানুষকে অর্থনৈতিক দুরবস্থার মধ্যে দেখতে পাই বিভিন্ন বস্তি এলাকার ছেলেদের স্কুলে পাঠাবার মন নাই। তারা বলে, পাঠিয়ে লাভ কি? তার চেয়ে, চায়ের দোকানে পাঠালে ভাল হবে। যারা স্কুলে পড়েছে তারা চাকুরি-বাকুরি পাবে। সুতরাং শিক্ষার যে একমাত্র উদ্দেশ্য আগামী দিনে কলেজি শিক্ষা, বিশ্ববিদ্যালয়ের শিক্ষা, হায়ার সেকেন্ডারি পড়াশুনা করা, এ ছাড়া কোনও উদ্দেশ্য নাই। গ্রামের সাধারণ মানুষের শিক্ষার কোনও সুযোগ নাই আর তারা ইচ্ছুকও নয় এই হচ্ছে অবস্থা। আজকে এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে এখানে এমন ব্যবস্থা করা যায় না যে সমাজ ব্যবস্থার মধ্য দিয়ে আমাদের শিক্ষা ব্যবস্থাকে ঢেলে সাজাব। শিক্ষা ব্যবস্থার যে কাঠামো আছে সেই কাঠামোর মধ্যে আমরা কি করতে পারি? আমরা প্রাথমিক শিক্ষার গুরুত্ব কতখানি দেব, সেইটা আমরা বলছি। আমাদের বামফ্রন্ট সরকার প্রাথমিক শিক্ষার উপর জোর দিয়েছেন। একজন মাননীয় সদস্য বললেন যে একটা অ্যাডহক কমিটি করে যে সব দুর্নীতি, অমুক তমুক হচ্ছে, তার ব্যবস্থা করতে। আমি তাকে জিজ্ঞাসা করি আমাদের দেশে কটা প্রাথমিক বিদ্যালয় গত ৩০ বছরে সরকারি উদ্যোগে হয়েছে? একটি প্রাথমিক বিদ্যালয় সরকারি উদ্যোগে হল না কেন? এই বিষয়ে কোনও উদ্যোগ ছিল? যা হয়েছে জনগণের উদ্যোগে হয়েছে। তাদের উদ্যোগটা কি ছিল? গ্রামের জমিদার, জোতদার, মোড়ল-মাতব্বর,

তাদের যে উদ্যোগ ছিল তাতে আমাদের দেশের ছেলে—মেয়েরা লেখাপড়া শিখবে সেই উদ্দেশ্য ছিল না। তাদের উদ্দেশ্য ছিল তাদের ছেলে-মেয়েরা লেখাপড়া শিখবে, পাশ্চাত্য শিক্ষায় শিক্ষিত হবে, সে জন্য গ্রামে হাই স্কুলের প্রয়োজন, প্রাইমারি স্কুলের প্রয়োজন। পরবর্তীকালে দেশের সাধারণ লোক, যুবকেরা বুঝলেন যে আমাদের গ্রামে যদি স্কুল হয় তাহলে আমরা একটা চাকুরি পাব। তাই, কিছু লোক, কিছু যুবক গ্রামের মোড়ল, মাতব্বরের কাছে গিয়ে বাঁশ, খড় ইত্যাদি জোগাড় করে নিয়ে বলব আমরা স্কুল খুলব। আপনারা ভোটবাবুরা, আমরা ভোটবাবুরা গেলাম এবং গিয়ে বললেন, হ্যাঁ, স্কুল খুললে চাকুরি দেব। তারা বলবে, ভোট দাও তোমাদের স্কুল করে দেব। স্কুল করা হল, সেখানে চাকুরি হল। তারপর গ্রামের মানুষ বুঝল যে ঐ স্কুল ৩ জনের জন্য হয়েছে। গ্রামের সাধারণ মানুষের জন্য স্কুল হয়নি। একটা কিছু হয়ে যদি স্কুলের ঘরগুলি ভেঙ্গে যায়, ঘরগুলি যদি উড়ে যায় তখন গ্রামের মানুষ বোঝে যে ঐ স্কুলতো আমাদের জন্য নয়, আমাদের ছেলে-মেয়েদের জন্য নয়, এটাতে ৩টি ছোকরা করে খাচ্ছে, অতএব স্কুলের বাঁশ, খড় তারাই ঠিক করবে। এর ফলে কি হয়েছে? প্রাথমিক স্কুল কিছু গড়ে উঠেছে যেখানে কিছু শিক্ষিত মানুষ আছে, যেখানে চাকুরি পাবে সেখানে। কিন্তু যেখানে হরিজনরা বাস করে সেখানে স্কুল গড়ে ওঠেনি। যেখানে অনুন্নত শ্রেণীর মানুষেরা বাস করে সেখানে স্কুল হল না। দেশের মানুষ যারা রক্ত ঢেলে, ঘাম ঝরিয়ে মাটির সঙ্গে মিশে সম্পদ সৃষ্টি করল তাদের জন্য স্কুল হল না। স্কুল হল না ক্ষেতমজুর অধ্যুষিত এলাকায়, হরিজন অধ্যুষিত এলাকায়। স্কুল কোথায় হল? যেখানে বাবুরা থাকেন সেখানে স্কুল হল। তাই, যে যেমন ভাবে পারল সেই ভাবে করে নিল। সেখানে আমাদের দেশ সবচেয়ে উন্নত দেশ বলবেন? মুর্শিদাবাদ জেলায় লক্ষ লক্ষ শ্রমিক, লক্ষ লক্ষ ক্ষেতমজুর বর্ধমান, ২৪ পরগনা, হুগলি জেলায় খাটতে আসে। মুর্শিদাবাদ জেলায় প্রাথমিক স্কুলের সংখ্যা গ্রামের চেয়ে বেশি। কারণ সেখানে বাবুরা থাকেন, রাজারা থাকেন সে জন্য সেখানে স্কুল হয়েছে। আর যে গ্রাম ক্ষেতমজুর অধ্যুষিত সেখানে স্কুল হয়নি। মেদিনীপুরে কলেজ হয়েছে এবং প্রতিটি থানায় থানায় কলেজ আছে। কিন্তু সেখানে প্রাথমিক স্কুল গড়ে ওঠেনি। তাই, এই সরকার ঠিক করেছে যে প্রাথমিক স্কুল করবে। আজকে আর বাবুদের উপর নির্ভর করে, গ্রামের ছোকরাদের উপর নির্ভর করে স্কুল হবে না। এই স্কুল সরকারি উদ্যোগে হবে এবং সে জন্য এই কমিটি যাতে ফুল ফ্লেজেড-তে কাজ করতে পারে তার ব্যবস্থা করা হচ্ছে। আজকে যে স্কুল হবে সেটা কোনও বাবুকে বা কোনও ছোকরা-ছেলেকে ডেকে এ কথা ভাল হবে না যে ভোট দাও চাকুরি নাও। প্রাথমিক শিক্ষক একজন সেখানে পাঠিয়ে স্কুলটা আরম্ভ করা হবে। এই হচ্ছে আমাদের প্রাথমিক স্তরে যে স্কুল হবে তার চেষ্টা। এতদিন ধরে আমাদের দেশে কি হয়েছে? কত টাকা খরচ করা হয়েছে আমাদের দেশে, প্রাথমিক শিক্ষক বন্ধুরা বলুন? আমরা প্রত্যেকবারে টাকা বাড়িয়ে দিয়েছি। গতবারে ৮৮ কোটি টাকা ছিল, এবারের বাজেটে ২৪৯ কোটি টাকা করা হয়েছে। এর জন্য আরও কতকগুলি কাজ করা দরকার। একজন মাস্টার মহাশয়ের কথা শুনে আমি অবাক হয়ে গেলাম। সামসুদ্দিন সাহেব বক্তৃতা করলেন, ঐ ৯৮ ধারাটা বদলিয়ে দিয়ে আমরা সব টেক ওভার করব। কি টেক ওভার করব? স্কুলতো এমনিতেই চলে না। কোনও ম্যানেজিং কমিটি নেই। এসব উনি জানেন? হেড মাস্টারি করেন, এগুলি জানবেন কি করে। মানুষ এখানে পাঠিয়েছে সত্যি কথা বলার জন্য, কিছু জ্ঞানের কথা বলার জন্য। কিছু জানেন না বলে চলে

গেলেন। উনি জানেন আমাদের দেশে কত প্রাইমারি স্কুল আছে? আজও আমাদের দেশের সরকার সমস্ত দায়িত্ব গ্রহণ করেনি। এডেড স্কুল যেটা আন্ডার ম্যানেজিং কমিটি ৩ হাজার ৭৫৭ তাতে ৮ লক্ষ ২ হাজার ৭১৯ জন ছাত্র পড়ছে। এটা সরকারি স্কুল নয়।

[6-50 — 7-00 p.m.]

এটা সরকারি স্কুল নয়, school managed by corporation and municipal areas ৮৯৬টি। ৪১ হাজার ৭১২টি ছাত্র পড়ে। গভর্নমেন্ট স্পন্সর্ড ফ্রি প্রাইমারি স্কুল ইনক্লুডিং আর. এন. স্কুল মাঝে মাঝে গভর্নমেন্টকে টাকা দিতে হয়, মাঝে মাঝে ম্যানেজিং কমিটিকে দেখতে হয়, ইলেকশন করে অ্যাপয়েন্টমেন্ট করে, এই সমস্ত আছে ৮৮৭ এবং এতে ১ লক্ষ ৪৫ হাজার ছাত্র পড়ে। আপনি জানেন না স্কুল আছে সেগুলি কেবলমাত্র গভর্নমেন্ট ডি. এ. পায়—আজও প্রাইমারি স্কুলে গভর্নমেন্ট ডি. এ. নেই এমন অবস্থা আছে ৮৮টি। তাতে ২ হাজার ২৬২ জন ছাত্র পড়ে। আবার সরকারি মাধ্যমিক বিদ্যালয়গুলির সঙ্গে যুক্ত প্রাইমারি সেকশনে বড় বড় স্কুল আছে, এডুকেশন সার্ভিসের লোক তারা, কি অবস্থা দেখুন, তারা আছে ৩১টা, আর দেখুন প্রাইভেটলি ম্যানেজড স্কুল গেটিং নো ফাইন্যান্সিয়াল অ্যাসিস্ট্যান্স ফ্রম দি গভর্নমেন্ট, তা হচ্ছে ১৯টি, তাতে ৬ হাজার ৭৫০ জন ছাত্র পড়ে। আমাদের পশ্চিমবাংলায় প্রায় ৪৪ হাজার স্কুল আছে, তার মধ্য থেকে ১০ থেকে ১০।। লক্ষ, ছাত্রছাত্রীর এখনও পর্যন্ত সরকারি দায় দায়িত্ব যারা পুরোপুরি নেয়নি। আজকে এই আইন মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন ইত্যাদির যে সমস্ত প্রাইভেটলি ম্যানেজড স্কুল থাকবে, সেই স্কুলগুলোকে তাদের ইচ্ছামতো চালাতে দেওয়া হবে না। সরকারি নিয়ন্ত্রণে প্রাথমিক স্কুলগুলো যা হবে তার লক্ষ্য আমরা ঠিক করে দেব ঠিক করেছি। এই স্কুলে ছাত্র রাখবার জন্য কি করা হয়েছে, আজকে তিন বছরে আমাদের ৩৩ লক্ষ ছেলে মেয়েকে সুবিধা দিয়েছি, কেননা আমরা জানি গ্রামের গরিব মানুষের ছেলে, গ্রামের মজুরের ছেলে, হরিজনের ছেলে, তারা স্কুলে যেতে চায়, কিন্তু আমরা জানি গ্রামের ছয় বছরের ছেলে, তার বাবা, যখন কল্পনা করে আমার ছেলেকে লেখাপড়া শেখাতে হবে, কেননা আমি তো ছিলাম টিপ দেওয়ার দলে, আমার সম্পদ গেছে, মহাজনরা আমার সব কেড়ে নিয়েছে, আমি টিপ দিয়ে আমার সব হারিয়েছি.আমি আমার ৬ বছরের ছেলেটিকে টিপ দিতে হবে না। স্কুলে পাঠাব। পৌষ মাস, মাঘ মাস, তখন ছেলে স্কুলে থাকে, তারপর যখন বৈশাখ মাস আসে, আষাঢ় মাস আসে, তখন সেই বাবা তার ৬ বছরের ছেলেটিকে হাতছানি দিয়ে বলে বাবা স্কুলে যেতে দিতে পারব না, গরু চরিয়ে খাও, চায়ের দোকানে চাকরি করে খাও। আমরা কি পারি না তাদের হাতে একখানা রুটি তুলে দিতে? এক টুকরো পাঁউরুটি যদি তাদের হাতে তুলে দেওয়া যায়, দুটো মুড়ি যদি তাদের হাতে তুলে দেওয়া যায়, দুটো চিঁড়ে যদি তাদের হাতে তুলে দেওয়া যেত তাহলে ছেলেটি স্কুলে থাকত্। সেই ব্যবস্থা কি করা হয়েছিল এই ৩৩ লক্ষ ছেলের জন্য কয়েক কোটি টাকা খরচ করে? শুধু সার্বজনীন শিক্ষা, ইউনিভার্স্যালিটি অব এডুকেশন বললেই হবে না, যা আমরা এখন করতে পারব না। এখন আমরা গরিব মানুষের হাতে পয়সা তুলে দিতে পারছি না। দিতে পারলে হয়ত সব ছেলেকে ছিনিয়ে নিয়ে আসতে পারতাম। এর জন্য লক্ষ্যের পরিবর্তন প্রয়োজন। তাই প্রাইমারি শিক্ষার যে সিলেবাস, সেই সিলেবাসের কথা আমরা ভাবছি। তার পরিবর্তন করতে হবে। গ্রামের মানুষের কাছে এই

প্রশ্নটা যেন আজকে না থাকে যে এই শিক্ষা নিয়ে আমার কি লাভ হবে। একটু হিসাব নিন, যারা সমালোচনা করতেন, গত তিন বছরে বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতির ফলে আজকে মাধ্যমিক, প্রাথমিক স্তরে যে সমস্ত শিক্ষা, সেখানে আজকে এনরোলমেন্ট বেড়েছে কি না। আজকে ছাত্র সংখ্যা বাড়ছে কি না বাড়ছে সেটা একটু দেখুন। ছাত্র সংখ্যা বাড়ছে, কারণ আজকে ১০ ক্লাস পর্যন্ত ফ্রি করে দেওয়া হয়েছে। চতুর্থ শ্রেণী পাশ করে একজন প্রান্তিক চাষীর ছেলেকে তার বাবা স্কুলে দিচ্ছে এই ভেবে যে আমার ছেলে ডাক্তার হবে, ইঞ্জিনিয়ার হবে বা কেরানি হবে, এই বলে নয়। সরকার স্কুল করে দিয়েছে, সরকার টাকা নেব না, পয়সা নেব না, বেতন নেব না। তার ছেলেকে শুধু দুটো পান্তা ভাত খাইয়ে স্কুলে পাঠাতে হবে। এই হচ্ছে মানসিকতা। তাই বলছিলাম ফান্ডামেন্টাল রাইট হিসাবে, মৌলিক অধিকার হিসাবে শিক্ষাকে আজকে এগিয়ে দেওয়ার প্রাথমিক কাজ আমরা করতে পেরেছি। এই জন্য এগুলির মডিফিকেশনের দরকার আছে। আমরা তাড়াতাড়ি কাজ করতে চাই। গণতান্ত্রিক পদ্ধতিতে শিক্ষা ক্ষেত্রে কো-অর্ডিনেন্স আনতে চাই। সেই জন্যই আমরা এই আইনের মাধ্যমে ঠিক করেছি ইউনিভার্সিটি থেকে আরম্ভ করে সেকেন্ডারি এবং প্রাইমারি পর্যন্ত শিক্ষা জগতের সমস্ত মানুষদের প্রতিনিধিদের এর সঙ্গে সংযুক্ত করব। সেই উদ্দেশ্য নিয়ে-ই সংশোধনী বিল আনা হয়েছে এবং এটাই এই বিলের মূল উদ্দেশ্য। আমি আশা করব যে, আপনারা আমাদের এই কাজকে সমর্থন করবেন। সমর্থন করতে গিয়ে গঠনমূলক সমালোচনা নিশ্চয়ই করবেন, ত্রুটি-বিচ্যুতির কথা বলবেন। আমরা সেগুলি নিশ্চয়ই শুনব। কিন্তু দুঃখ হয় বন্ধু যখন দেখি ৪৬ শত প্রাথমিক বিদ্যালয় গ্রামে গ্রামে করতে গিয়ে বাধা পাই। বাধা আসছে, সেই বাধা কোথা থেকে আসছে? বাধা আসছে প্রতিক্রিয়াশীল শক্তির কাছ থেকে, অর্গানাইজড টিচারের নামে যারা দাদা-দের ধরে স্কুল করে চাকুরির ব্যবস্থা করতে চেয়েছিল তাদের কাছ থেকে। হাইকোর্ট থেকে ইঞ্জাংশন নিয়ে এসে আমাদের স্কুল করার কাজে বাধা দেওয়া হচ্ছে। এই বাধা যদি আজকে না আসত, তাহলে আমরা এতক্ষণে ৪৬ শত প্রাথমিক বিদ্যালয় করে দিয়ে গ্রামের মানুষকে শিক্ষার সুযোগ দিতে পারতাম। আমরা জানি বন্ধু আমাদের সমাজ ব্যবস্থায় এক শ্রেণীর মানুষ আছে, যারা অত্যন্ত হিংসুটে। তারা চায় না গরিব মানুষের ছেলেরা শিক্ষার আলো পাক, শিক্ষিত হোক। যদি তারা শিক্ষা পায় তাহলে তো তারা শিক্ষার মধ্যে দিয়ে তাদের হিসাব বুঝে নেবে। রক্ত ঝরানো পরিশ্রম দিয়ে ৮ টাকার বিনিময়ে যে সম্পদ জোতদারের ঘরে তারা তুলে দিচ্ছে, সেই সম্পদের হিসাব তারা বুঝতে পারে না। তাদের সেটা বোঝাতে চায় না, সেই জন্য শিক্ষা দিতে চায় না। আমরা আজকে তাদের সেই সুযোগ দিতে চাইছি। সেই জন্য আজকে এই সংশোধনী বিল নিয়ে আসা হয়েছে। আমি আশা করব মাননীয় সদস্যরা এই বিলটি গ্রহণ করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কয়টি কথা বলে, আপনি আমাকে বলবার সুযোগ দিয়েছেন, সেই জন্য আপনাকে ধন্যবাদ দিয়ে সকলকে আর একবার এই সংশোধনী বিলটিকে সমর্থন করবার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাধ্যমিক শিক্ষা-মন্ত্রী শ্রী পার্থ দে মহাশয় যে বিল উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। সেই সঙ্গে সঙ্গে আমাদের পক্ষের সদস্য শ্রদ্ধেয় লক্ষ্মীচরণ সেন মহাশয় যে বক্তব্য শুরু করেছেন সেই বক্তব্যকে

অনুসরণ করে দু' একটি কথা বলতে ইচ্ছা করছি। শ্রদ্ধেয় লক্ষ্মী সেন মহাশয় খুবই সঙ্গতভাবে বলেছেন যে, বর্তমান সমাজ ব্যবস্থায় যে—দল রাষ্ট্র ক্ষমতায় থাকবে সেই দলের দৃষ্টিভঙ্গী শিক্ষা ক্ষেত্রে প্রতিফলিত হবে। বিগত ৩০ বছর ধরে যে কংগ্রেসি শাসন ব্যবস্থা আমাদের দেশের মধ্যে প্লাবিত ছিল—রাজ্য স্তরেও যে কংগ্রেসি শাসন ব্যবস্থা প্লাবিত ছিল—আমরা খুব সঙ্গতভাবেই শিক্ষা ক্ষেত্রে সেই শাসন ব্যবস্থার প্রতিবিম্ব দেখেছি। এর ফলেই শিক্ষা ব্যবস্থার মধ্যে যে সমস্ত অব্যবস্থা এবং নৈরাজ্য ছিল, সেই নৈরাজ্য থেকে গেছে। এই প্রসঙ্গে একটা কথা আমি বলব যে, যখন এই বিলটি পড়ছিলাম তখন এই বিলের মধ্যে লক্ষ্য করালম যে, বোর্ড এবং কাউন্সিল জেলা স্তরে ও রাজ্য স্তরে গঠন করার কথা বলা হয়েছে। সেই কাউন্সিলে যারা সদস্য মনোনীত হবেন তারা যে তরফ থেকেই হোন না কেন—বিধানসভার সদস্যই হোন, মিউনিসিপ্যালিটির প্রতিনিধিই হোন, কর্পোরেশনের প্রতিনিধি হোন, মাধ্যমিক শিক্ষক, কলেজ শিক্ষক ইত্যাদি যারাই সদস্য হয়ে বোর্ডে বা কাউন্সিলে আসুন না কেন—তাদের মধ্যে মধ্যবিত্ত মানুষের প্রাধান্য থেকে যাবে। সুতরাং বোর্ড এবং কাউন্সিলে মধ্য-বিত্ত মানুষের প্রাধান্য থেকে যাবে। যদি তাই হয় তাহলে আমরা নিঃসন্দেহে বলতে পারি যে, আমরা বামফ্রন্ট শ্রমিক, কৃষক, মেহনতী মানুষের স্বার্থের পক্ষে লড়াই করছি। কিন্তু তা সত্ত্বেও কৃষক-শ্রমিকদের প্রতিনিধিত্বের আমাদের যে প্রত্যাশা সেই প্রত্যাশা এই বিলের মধ্যে অনেকখানি আহত হচ্ছে।

[7-00 — 7-10 p.m.]

বিশ্ববিদ্যালয়ের বিলের ক্ষেত্রে আমরা দেখলাম সেখানে কৃষক প্রতিনিধি থাকার ব্যবস্থা আছে, ট্রেড ইউনিয়নের প্রতিনিধিত্ব থেকে গেছে। কিন্তু প্রাথমিক শিক্ষা ব্যবস্থা আমাদের দেশে একেবারে গ্রাম থেকে শুরু করে ছড়িয়ে আছে এবং এই শিক্ষা ব্যবস্থায় যে পরিচালকমন্ডলী গঠিত হচ্ছে—ঐ রাজ্য স্তরের বোর্ড জেলা স্তরের ব্যবস্থায় যে পরিচালকমন্ডলী গঠিত হচ্ছে—ঐ রাজ্য স্তরের বোর্ড জেলা স্তরের কাউন্সিল তার মধ্যে দেখছি বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে যেটা হতে পারল অর্থাৎ কৃষক প্রতিনিধিত্বের ব্যবস্থা থাকল এক্ষেত্রে কিন্তু হল না। প্রাথমিক শিক্ষার ব্যাপক অংশ গ্রামাঞ্চলে ছড়িয়ে আছে। সুতরাং সেখানে কৃষক প্রতিনিধিত্বের সুযোগ আরও বেশি করে থাকার প্রয়োজন ছিল। কারণ যেসব পরিবারের ছেলেমেয়েরা প্রাথমিক শিক্ষার সুযোগ লাভ করতে চায় সেইসব পরিবারের মানুষ বা অভিভাবকদের আসার সুযোগ যদি থেকে যেত তাহলে বোধ করি এই যে বিল এই বিল সার্থক হতে পারত। স্বভাবতই সেক্ষেত্রে ব্যতিক্রম ঘটে গেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব। পরবর্তীকালে একটা সংশোধনী নিয়ে এসে এই যে ত্রুটি থেকে গেছে এই ত্রুটি দূরিকরণের চেষ্টা করবেন। খুব স্বাভাবিকভাবেই মধ্যবিত্তের প্রতিফলন থেকে গেলেও আমরা জানি থেকে যাবে। কারণ রাজ্য স্তরে শিক্ষা ব্যবস্থার যে কাঠামো সেই কাঠামোর মধ্যে যখন কাজ করতে হয়—তার একটা সীমাবদ্ধতা আছে সেই সীমাবদ্ধতার মধ্যে কাজ করতে হয় বলেই এই অসম্পূর্ণতা থেকে গেছে। তবু ও প্রত্যাশা করব পরবর্তীকালে সংশোধনী নিয়ে আসবেন। প্রাথমিক শিক্ষা ব্যবস্থা চিরকাল অবহেলিত থেকে গেছে। স্বাধীনতার পর প্রাথমিক শিক্ষা ব্যবস্থার আমূল পরিবর্তনের কথা চিন্তা করা হয়নি। ১৯৭৩ সালে যে প্রচেষ্টা হয়েছিল এবং পরবর্তীকালে যারা শাসন ব্যবস্থায় থাকলেন—১৯৭৭ সালের আগে পর্যন্ত তারা শিক্ষা ব্যবস্থা সম্পর্কে

কোনও চিন্তা করলেন না। মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে, এই বিলের মধ্যে অসম্পূর্ণতা থাকলেও, অপূর্নতা থাকলেও তিনি একটা প্রচেষ্টা নিয়েছেন। একটা পরিবর্তন এনে একটা সর্বোচ্চ শিক্ষা ব্যবস্থার পথে এগিয়ে যাবার ক্ষেত্রে পদক্ষেপ গ্রহণ করেছেন। কিন্তু তবুও এই কথা বলতে বাধ্য হচ্ছি এই বিলের মধ্যে দিয়ে প্রাথমিক শিক্ষা ব্যবস্থার সমস্ত অংশ কভার করছে না। প্রাথমিক শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে গতিশিলতা, সজিবতা আনতে গেলে যে ব্যবস্থা থাকার দরকার ছিল, যে বাধ্যতামূলক শিক্ষা ব্যবস্থা সংযোজিত হওয়া দরকার ছিল তার কোনও উল্লেখ এই বিলের মধ্যে নেই। কোনও এক সময়ে মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নোত্তরের সময়ে বলেছিলেন যে, পশ্চিমবাংলার শতকরা ৮৬ জন শিশু প্রাথমিক শিক্ষার আওতার মধ্যে এসে গেছে। আমি জানি না এই পরিসংখ্যান কোথা থেকে সংগ্রহ করা হয়েছে কিন্তু গ্রামাঞ্চলের অধিকাংশ শিশু শিক্ষা ব্যবস্থার সুযোগ পায় না। তার কারণ যে অর্থনৈতিক অবস্থার মধ্যে গ্রামের গরিব কৃষকেরা বাস করেন তাতে তাদের সঙ্গতি থাকে না। শিশুদের স্কুলে পাঠানোর মতোন অবস্থা তাদের থাকে না। শিশুদের পয়সা অর্জন করবার জন্য দায়িত্ব পালন করতে হয়। সেইজন্য প্রাথমিক শিক্ষা ব্যবস্থা অবৈতনিক হলেও হবে না, বাধ্যতামূলক শিক্ষা ব্যবস্থার প্রবর্তন করতে হবে। এই যদি না করা যায় তাহলে গ্রামের দরিদ্র মানুষদের, পশ্চাৎপদ মানুষদের জীবনে শিক্ষার আলো পৌঁছে দেওয়া যাবে না। তা না হলে কৃষকের ছেলেরা কৃষক হবে আর মধ্যবিত্তের ছেলেরা হুজুর হবে। কৃষক বা মজুরের ছেলেরা হুজুর হবে না। সুতরাং সত্যিকারের যদি শিক্ষা ব্যবস্থার আমূল পরিবর্তন করতে হয় তাহলে বাধ্যতামূলক শিক্ষা ব্যবস্থা চালু করার জন্য বাস্তব পরিবেশ তৈরি করতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দুটো পর্যায়ে যে বোর্ড গঠন করা হয়েছে, জেলা এবং রাজ্য পর্যায়ে বোর্ড গঠন করা হয়েছে, এদের মধ্যে কোনও সামঞ্জস্য থাকছে না, ঐ রেলপথের দুটো লাইনের মতো অগ্রসর হবে, সামঞ্জস্য বিধানের কোনও প্রচেষ্টা নাই। পরবর্তীকালে আরও সামগ্রিক বিল নিয়ে এসে আরও কমপ্রিহেনসিভ বিল নিয়ে এসে এই অসম্পূর্ণতাকে দূর করতে হবে। সঙ্গে সঙ্গে আর একটা কথা—যে কথাটা বলতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে শিক্ষার সঙ্গে যে শিক্ষকরা সব চাইতে বেশি করে সংযুক্ত সেই শিক্ষক প্রতিনিধিত্বের সংখ্যা এই বোর্ড এবং কাউন্সিলের মধ্যে অত্যন্ত কম। আমরা দেখছি বিধানসভার সদস্যরা যাচ্ছেন, মিউনিসিপ্যালিটির সদস্যরা যাচ্ছেন, কর্পোরেশনের সদস্যরা যাচ্ছেন, কলেজ শিক্ষকরা যাচ্ছেন, ভাল কথা, তারা তাদের অভিজ্ঞতার কথা বলবেন, কিন্তু প্রাথমিক শিক্ষা ব্যবস্থা যার উপর ভিত্তি করে শিক্ষাব্যবস্থার যে সৌধ গড়ে উঠবে সে ক্ষেত্রে তাদের মূল্যবান উপদেশের প্রয়োজন আছে এবং তাদেরও ধন্যবাদ দেবার প্রয়োজন আছে। কিন্তু শিক্ষার সঙ্গে সব চেয়ে বেশি যারা যুক্ত সেই প্রাথমিক শিক্ষকদের প্রতিনিধির সংখ্যা অত্যন্ত কম এটা লক্ষ্য করে দেখবেন। তাদের প্রতিনিধির সংখ্যা অত্যন্ত কম এটা লক্ষ্য করে দেখবেন। তাদের প্রতিনিধির সংখ্যা বাড়ানোর প্রয়োজন আছে, কাজেই পরবর্তীকালে এই বিল সম্পর্কে আবার ভাবতে হবে। সঙ্গে সঙ্গে আরেকটা কথা বলতে চাই, এই ব্যবস্থার মধ্যে—এই বিলের মধ্যে দিয়ে যদিও স্বাগত জানাবার অনেক কিছু আছে কিন্তু মাননীয় সদস্য বারি সাহেব যা বললেন, ক্রটি বিচ্যুতির সমালোচনা করারও প্রয়োজন আছে আরও একটু সামঞ্জস্য

করার জন্য। তিনি যা বললেন সেদিকে দৃষ্টি রেখে বলছি যে আজকে এই বিলের মধ্যে অনেক ভাল স্বাগত জানানোর মতো অভিনন্দন জানানোর মতো অনেক কিছু বক্তব্য থাকলেও আজকে আমলা এবং বিশেষজ্ঞদের যে প্রাধান্য সেই প্রাধান্য থেকে গিয়েছে এবং গণতান্ত্রিক বিধিব্যবস্থায় বোর্ড এবং কাউন্সিল গড়ে তোলার পক্ষে বাধা সৃষ্টি হয়েছে এবং সেদিক থেকে গণতান্ত্রিক পরিস্থিতিতে ঠিক ঠিক মতো কার্যকর করার জন্য এই বিলের মধ্যে যে অসমতা থেকে গিয়েছে পরবর্তীকালে সেগুলির প্রতি তারা দৃষ্টি দেবেন। কিন্তু পুরানো ব্যবস্থার অগ্রণী পদক্ষেপ হিসেবে এই বাস্তব ত্রুটিগুলি থেকে গিয়েছে। কাউন্সিল এবং বোর্ডের আর্থিক ক্ষমতা সীমাবদ্ধ, এর ফলে তারা কোনও উন্নয়নমূলক কোনও বড় ধরনের কাজ করতে পারেন না। কাউন্সিল এবং বোর্ড এদের আর্থিক সীমাবদ্ধতা থেকে গিয়েছে, তাদের অর্থনৈতিক ক্ষমতাকে বা়ড়াতে হবে যাতে জেলা স্তরে তারা বড় কর্মসূচি গ্রহণ করতে পারেন, এই সীমাবদ্ধতার কথা স্মরণ করিয়ে দেবার প্রয়োজন আছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে জেলা পর্যায়ে ডি. আইয়ের প্রাধান্য থেকে গিয়েছে, রাজ্য পর্যায়ে ডি. পি. আইয়ের যে প্রাধান্য থেকে গিয়েছে তাকে দূর করতে হবে। ডি. আই. এবং ডি. পি. আইদের জেলা এবং রাজ্য স্তরে শেষ কথা বলার মালিক এই ব্যবস্থার পরিবর্তন করতে হবে। আমি একজন মাধ্যমিক শিক্ষক হিসাবে জেলা স্তরে ডি. আই.-র কাছে অনেক সময় যেতে হয়, যে অভিজ্ঞতা, যে শিক্ষা দীক্ষার দিক থেকে—ডি. আই.-র কাজ যারা করছেন তারা মাধ্যমিক শিক্ষকদের চেয়ে বেশি শিক্ষিত নন, কিন্তু তাদের মধ্যে এমন একটা কমপ্লেক্স কাজ করছে আমার ব্যক্তিগত অভিজ্ঞতা যে ডি. আইদের কাছ থেকে ভাল ব্যবহার পান না। মাননীয় মন্ত্রী মহাশয় বারি সাহেবের জেলাতে—জেলায় জেলায় মাধ্যমিক শিক্ষকদের জিজ্ঞাসা করবেন নগর অভিজ্ঞতা তারা নিয়ে এসেছেন, মর্মান্তিক অভিজ্ঞতা তাদের নিয়ে আসতে হয় মুর্শিদাবাদের ডি. আইয়ের কাছ থেকে। প্রাথমিক শিক্ষকদের এই হচ্ছে অভিজ্ঞতা। মফস্বল থেকে জেলায় ডি. আই-র কাছে গেলে শিক্ষকরা হারিয়ে যান কোনও পাত্তা করতে পারেন না। দারোয়ান থেকে ঐ পর্যন্ত পৌঁছতে গেলে তাদের নাভিশ্বাস উঠে যায়। কাজেই তাদের এই প্রাধান্য খর্ব করতে হবে। গণতান্ত্রিকতার কথা আমরা বলব, আমলা প্রাধান্য এবং তথাকথিত যেসব প্রাধান্যের কথা আছে সেগুলি খর্ব করতে হবে তবেই গণতান্ত্রিক পদ্ধতি বজায় থাকবে এবং সমস্ত বোর্ড কাউন্সিলের উপর নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে যে সুপ্রিমেসি সেই সুপ্রিমেসি বজায় রাখার জন্য বিধি ব্যবস্থা করতে হবে, তা যদি করতে পারি তাহলে আমরা যে গণতান্ত্রিকতার কথা বলছি আমরা যা চাই, যা কামনা করি রাজ্য স্তরে গণতান্ত্রিক বিধিব্যবস্থা প্রবর্তিত হোক এবং তাদের যে প্রাধান্য সেই প্রাধান্য প্রতিষ্ঠিত হোক, তাহলে সেই প্রাধান্য প্রতিষ্ঠিত করা সম্ভব হবে। এবং এই বিলে যে অসম্পূর্ণতা থেকে গিয়েছে এ সম্পর্কে দৃষ্টি দিতে হবে।

[7-10 — 7-20 p.m.]

এখন আবার গঠন করা হল পৌরসভা ও কর্পোরেশনের জন্য পৃথক কাউন্সিল। আমাদের সমাজ ব্যবস্থায় গ্রাম ও শহরের মধ্যে বৈষম্য আছে। কিন্তু আমি বলতে চাই এই পৃথক কাউন্সিল যদি গঠন করা না হত তাহলে একটা সুসামঞ্জস্য শিক্ষা নীতি পরিচালিত

হতে পারত। এই দিক থেকে আমাদের দৃষ্টিভঙ্গী অবশ্যই স্বচ্ছ। কিন্তু এই বৈষম্যের ফলে শিক্ষার শুরুতেই একটা যে বৈষম্য থেকে যাচ্ছে সেটা ভবিষ্যতে নিশ্চই বিবেচনা করবেন। সেইজন্য স্বাধীনতার পর এই প্রথম একটা বড় ধরনের বিল প্রাথমিক শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে এল। হয়ত অনেক তাড়াতাড়ি করে অনেক কিছু ভাবনা চিন্তা হয়নি বলেই প্রথম থেকেই ত্রুটি বিচ্যুতি থেকে গেছে, কিন্তু পরবর্তীকালে এগুলি দেখে একটা সুসামঞ্জস্য বিধি প্রণয়ন করতে হবে অর্থাৎ হুজুরের জন্য এক ধরনের নীতি এবং মজুরের জন্য আর এক ধরনের নীতি তার পরিবর্তন সাধন করতে গেলে শিক্ষার ক্ষেত্রে একই কাউন্সিলের মধ্যে দিয়ে শিক্ষা ব্যবস্থাকে পরিচালিত করতে হবে। সেইজন্য বলছি পৌরসভা ও কর্পোরেশনের জন্য যে আলাদা কাউন্সিল গঠন হল তা দূর করে গ্রাম ও শহরের মধ্যে যে পার্থক্য আছে তা দূর করতে হবে। আজ গ্রামের মানুষ নানান কর্মে উদ্বুদ্ধ হয়েছে। তারা বিভিন্ন কর্মসূচির মধ্যে দিয়ে জাগ্রত হয়েছে এবং আজ তারা উঠে দাঁড়িয়েছে। সেইজন্য সমাজ ব্যবস্থা পরিবর্তনের যে লড়াই তাতে তারা আমাদের সামিল হয়েছে। আমরা জানি জনসাধারণ এই সরকারের পেছনে আছে। কিন্তু সঙ্গে সঙ্গে নিপীড়িত মানুষের দিকে তাকিয়ে এই সাংবিধানিক কাঠামোর মধ্যে এই সমাজ ব্যবস্থার মধ্যে যদি আমাদের আন্তরিকতা থাকে, তাদের জন্য কল্যাণকর কাজ গুলি যদি আমরা রূপায়িত করতে পারি তাহলে তারা আমাদের আরও বেশি করে আশীর্বাদ জানাবে এবং সেদিকে আমাদের দৃষ্টি সীমাবদ্ধ রাখতে হবে। সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা সংবিধানের বাধা বিপত্তির মধ্যে থেকেও যদি আমরা পৃথিবীর অন্যান্য দেশ বিশেষ করে সমাজবাদী এবং মুক্তিকামী দেশ যেমন চীন, রাশিয়া থেকে উদাহরণ নিয়ে সেইভাবে চলার চেষ্টা করি তাহলে আমাদের সফলতা আসবেই। এ বিষয়ে আমাদের বিপ্লবের মহান নেতা লেনিনের অনেক উক্তি আমাদের মন্ত্রী মহাশয় এখানে দিলেন। আমরা অবশ্য জানি যে বুর্জোয়া ব্যবস্থার মধ্যে এই সমস্ত কাজ করা কি দুরূহ। কিন্তু এটাও আমরা জানি যে, এই সমস্ত কাজ করার ক্ষেত্রে যদি আন্তরিকতা আমাদের থাকে তাহলে আমরা আরও বেশি কাজ করতে পারি। সেই কারণে আমি বলব মনোনীত সদস্যদের যে প্রাধান্য এখানে থেকে গেছে তা দূর করতে হবে। দেবপ্রসাদবাবু যা বললেন—যে অ্যাড হক রাজত্ব চলছে—তাতে তার সঙ্গে আমি দ্বিমত পোষণ করছি। যে সব মাধ্যমিক স্কুলে অ্যাডমিনিস্টেটার করা হয়েছে সে সব জায়গায় নৈরাজ্য দূর করার জন্যই হয়েছে। আমি একটি মাধ্যমিক বিদ্যালয়ের কথা জানি সেখানে অ্যাডমিনিস্টেটার নিয়োগের প্রয়োজন ছিল। সেখানে হেডমাস্টার থেকে বেয়ারা পর্যন্ত কংগ্রেস এর স্বৈরাচারি আমলে রাজনৈতিক কারণে বহিষ্কৃত ছিলেন। সেখানে যদি ম্যানেজিং কমিটি থেকে যেত তাহলে সেই ম্যানেজিং কমিটির কালোহাত যে কালো হাত প্রধান শিক্ষক থেকে বেয়ারা পর্যন্ত অপসারণ করে ছিলেন তার উপদ্রব আরও বেশি করে চলত। সেইজন্য শিক্ষা মন্ত্রীকে ধন্যবাদ যে তিনি সেখানে বার বার এক্সটেনশন করে অ্যাডমিনিস্টেটার রেখে দিয়েছেন।

কিন্তু সঙ্গে সঙ্গে যে দায়িত্ব ছিল সেটা যদি পালন করতেন তাহলে বামফ্রন্ট সরকারের তিন বছর অতিক্রান্ত হবার সে কথা তা আজকে আলোচিত হত না। মন্ত্রী মহাশয় আজকে কৃষক মেহনতী মানুষের কথা বলেছেন কিন্তু যদি তিনি বলতেন যে প্রধান শিক্ষক থেকে বেয়ারা পর্যন্ত যারা রাজনৈতিক কারণে বহিস্কৃত হয়েছেন যাদের পেটের ভাত নেই, পরিবারের ছেলেরা শিক্ষার সুযোগ পাচ্ছে না—ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে বাঁচার সুযোগ পাচ্ছে না—তারা

চাকরি হারা হয়ে যে পর্যায়ে গেছেন সেই পর্যায়ে আর যদি না থাকতে হত এবং সে বিষয়ে যদি সচেষ্ট হতেন তাহলে অনেক কাজ তারা করতে পারতেন। অবশ্য অনেক কাজ তারা করেছেন, দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা তারা করেছেন। তিনি মন্ত্রী মহাশয়ের সম্মিলিত প্রচেষ্টায় বহু টাকা শিক্ষা ক্ষেত্রে বরাদ্দ করেছেন যার ফলে তারা আজকে মানুষের আশীর্বাদ পাচ্ছেন। কিন্তু ছোট কাজের দিকেও তাদের দৃষ্টি দিতে হবে। এই বিল আনার সঙ্গে সঙ্গে গ্রাম বাংলার যে সমস্ত প্রাথমিক বিদ্যালয় যেখানে বর্ষার সময় জল পড়ে বলে ছেলেরা বসতে পারে না—যেখানে মাথার উপর খোলা আকাশ—বসার জায়গা যেখানে একমাত্র মৃত্তিকা—যে মৃত্তিকায় তারা ভূমিষ্ঠ হয়েছে—সেই যে পরিবেশ সেই পরিবেশের যদি পরিবর্তন করতে পারতেন তাহলে আগামী দিনে যে শিশু যার উপর আমাদের প্রত্যাশা অনেক বেশি এবং আগামী দিনে যে শিশু আমাদের সমাজ ব্যবস্থা পরিবর্তনে নেতৃত্বে দেবে সেই শিশুর মনোবল আমরা সেইভাবে গড়ে তুলতে পারতাম। গ্রাম বাংলার অভিজ্ঞতা আমাদের আছে। গাছ তলায় যেসমস্ত স্কুল আছে তারজন্য টাকার পরিমাণ বৃদ্ধি করতে হবে এবং এরজন্য গ্রামে যে কাজ হয় দরকার হলে সে কাজ কম করতে অর্থাৎ আর ডাব্লু. পি.-র কাজ কম করতে হবে। সেখানে শিক্ষার আলো যে ছড়িয়ে দেবার দরকার আছে সে কথা বুঝতে হবে। বারি সাহেব আমার পাশ্ববর্তী এলাকার লোক। তার সাধু প্রচেষ্টা আছে। মানুষ আমাদের পেছনে আছে এবং থাকবে। তাদের লড়াইয়ের সঙ্গে আমরা আছি। কিন্তু সঙ্গে সঙ্গে ছোট ঘটনার দিকেও দৃষ্টি দিতে হবে। এই দৃষ্টি দিলে শুধু আমাদের নয় মানুষের অনেক সমস্যার সমাধান হবে এ কাজ করতে পারলে যে অগ্রগামী বাহিনী তৈরি হবে ঐ কৃষকদের মধ্যে থেকে তারাই বামফ্রন্ট নেতৃত্ব দেবে। তাদের জীবনের স্বপ্নকে যদি সার্থক করে তুলতে হয় তাহলে তাদের কথা আগে চিন্তা করতে হবে। তাদের বৈপ্লবিক চিন্তাধারা তৈরি করতে হবে। তা যদি না হয় তাহলে কিছুই হবে না। সুতরাং এই মানুষ তৈরি করার কাজ যদি করতে পারি তাহলে মার্ক্সবাদ লেনিনবাদ চিন্তা ধারার আগামী দিনে বিপ্লবের কাজে তারা অংশীদার হবে। এই দিকে দৃষ্টি রেখে এই বিলের প্রয়োজনীয় সংশোধন পরবর্তীকালে করবেন এবং আরও কমপ্রিহেনসিভ বিল আনবেন এই আশা নিয়ে আমি শেষ করছি।

[7-20 — 7-30 p.m.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষা মন্ত্রী প্রাথমিক শিক্ষা পর্ষদ গঠনের যে বিল এনেছেন সেই বিল সম্বন্ধে এর আগে যারা বক্তব্য রাখলেন এবং সর্বশেষ বক্তা সরকার পক্ষের একজন বড় সমর্থক জয়ন্তবাবু যে বক্তব্য রাখলেন তাতে তারা এই বিলের সমালোচনা করলেন। জয়ন্তবাবু প্রাথমিক শিক্ষক, ছাত্রদের অবস্থা, স্কুল গৃহের কি অবস্থা সমস্ত কিছু পর্যালোচনা করলেন বুদ্ধিমত্তার সাথে। তিনি যেটা সমালোচনা করলেন ঠিক সেই একই কথা বারি সাহেব বললেন যে চাকরির লোভে স্কুল তৈরি হয়, সেখানে কয়েকজন যুবক তাদের নিজেদের স্বার্থে স্কুল তৈরি করতে চায়। আগে জমিদার-জোতদাররা প্রাথমিক বিদ্যালয় করত, আজকে ঐ ছেলেরা চাকরির জন্য প্রাথমিক বিদ্যালয় করছে এই কথা তিনি বলেছেন। জানি একথা বলার উদ্দেশ্য কি, একথা বলতে গিয়ে নিজেরা দোষী হচ্ছেন কিনা। আমি জানি দোষী হচ্ছেন। অর্গানাইজড টিচার যারা অর্গানাইজ করেছেন তাদের উপর বিক্ষোভ

দেখাচ্ছেন যে তারা অন্যায় করেছেন, কিন্তু এই যে ২ হাজার স্কুল হয়েছে এই ২ হাজার স্কুলের যদি খবর নিয়ে দেখেন তাহলে দেখবেন সেখানে সব পার্টির ছেলেরা না হলে সেই স্কুল মঞ্জুর হয় না। আমি জানি মেদিনীপুরের ক্ষেত্রে প্রত্যেকটি স্কুল সেইভাবে হয়েছে। তিনি বলেছেন যে যেখানে হরিজন আছে সেই জায়গাতে স্কুল হওয়া দরকার, সেই জায়গাতে স্কুল করতে যাচ্ছি, আমরা সরকার থেকে মানুষের মঙ্গল করছি, কংগ্রেস ৩০ বছরে যা করেনি আমরা তা করতে চলেছি। দুঃখের কথা হরিজন পল্লীর একটা গ্রামে একটা বিদ্যালয় হয়েছিল কংগ্রেস আমলে ঠিকই, কিন্তু যেহেতু সেই গ্রামের মানুষ কংগ্রেসি সমর্থক নয় সেইজন্য সেই স্কুল মঞ্জুর হয়নি আজও। তারা সি. পি. এম., বামফ্রন্টের পুরাপুরি সমর্থক নয়, তারা তাদের ছেলেদের লেখাপড়া শেখাতে চায়, কোনও দল তারা দিতে চায় না, মহিষাদল ১ নং ব্লকের ২নং অঞ্চলের যে গ্রাম সেই গ্রামটি সেইজন্য আজও অবহেলিত, সেই গ্রামে কোনও স্কুল নেই, যদিও একটা স্কুল আছে কিন্তু সেই স্কুল বোর্ডের যিনি সদস্য ছিলেন তিনি মঞ্জুর করাতে পারেননি। সেজন্য একথা বলছি যে মজুরেরা আজকে হুজুর হতে পারবে না। একটা প্রাথমিক স্কুলের জন্য কংগ্রেস সরকার যে পরিমাণ খরচ করে গেছেন আজকে বামফ্রন্ট সরকার সেই পরিমাণ খরচ করছেন। গ্রামে যে প্রাথমিক স্কুলের ঘর নেই, যেখানে ছেলেরা খেতে পায় না তারজন্য অর্থ, দরদ নিশ্চয়ই বামফ্রন্ট সরকারের আছে। ৩০ বছর ধরে কংগ্রেস সরকার প্রাথমিক শিক্ষার কোনও সংস্কার করেনি, প্রাথমিক শিক্ষার কোনও উন্নতি করতে পারেননি, প্রাথমিক শিক্ষকদের অবহেলার চোখে দেখা হয়েছে। প্রাথমিক শিক্ষাকে যেমন কংগ্রেস সরকার অবহেলার চোখে দেখেছে, তেমনি এই সরকার আমার সমালোচনা শুনে যা মনে হয়েছে তাতে প্রাথমিক শিক্ষাকে নিশ্চয়ই অবহেলার সঙ্গে দেখেছেন।

আজকে মাত্র ২ হাজার স্কুল হয়েছে। কেন ১০ হাজার স্কুল হল না, কেন অবহেলিত হয়ে রইল ১০ হাজার গ্রাম এবং লক্ষ লক্ষ শিশু? ১৯৭৩ সালে আইন পাশ করা হয়েছিল এবং ১৯৭৫ সালে তাকে রূপ দেওয়া হয়েছে, যে ছেলে স্কুলে যাবে না তাকে দন্ড দেওয়া হবে। বামফ্রন্ট সরকার ৩ বছর ধরে ক্ষমতায় থাকা সত্ত্বেও কেন সেই আইন প্রয়োগ করা হল না? তারপর, নিরক্ষরতা দূরিকরণ করা হচ্ছে ওই বয়স্কদের ক্ষেত্রে। কিন্তু শিশুদের কি অবস্থা—তারা খেতে পারছে না, প্যান্ট বা কাপড় পরতে পারছে না, তারা স্কুলে যেতে পারছে না, তারা মিস্টির দোকানে বা বাড়িতে চাকরের কাজ করছে। স্যার, আপনি যদি এই কলকাতা শহরের বাড়িতে বাড়িতে যান তাহলে দেখবেন মেদিনীপুরের একটি করে ছেলে প্রায় বাড়িতেই চাকরের কাজ করছে। মেদিনীপুরের সদস্যরা একথা সকলেই জানেন, কিন্তু মুখ ফুটে কেউ সেকথা বলতে পারছেন না। যদি মেদিনীপুরের এই অবস্থা হয় তাহলে সারা পশ্চিমবাংলার কি ব্যবস্থা সেটা একবার চিন্তা করে দেখুন। আমি নিজে খুবই লজ্জিত কারণ মেদিনীপুর আজ দাসত্বের খাতায় নাম লিখিয়েছে। মন্ত্রী মহাশয় যে আইন এনেছেন তাতে তিনি যদি সাফল্যমন্ডিত হন তাহলে নিশ্চয়ই তার জয়গান গাইব। তবে প্রতিনিধি নেবার কথা যা বলা হয়েছে তাতে শিক্ষামন্ত্রীর কাছে আমার বক্তব্য হচ্ছে, নিম্ন বুনিয়াদি বিদ্যালয় থেকে প্রতিনিধি নেবার কথা বলা হয়েছে কিন্তু প্রাগ বুনিয়াদি বিদ্যালয় থেকে প্রতিনিধি নেবার কথা বলা হয়নি। প্রাগ বুনিয়াদি বিদ্যালয় অনেক রয়েছে কাজেই তাদের প্রতিনিধি

থাকা উচিত ছিল। এই সমস্ত স্কুল অত্যন্ত অবহেলিত অবস্থায় রয়েছে, দুরবস্থায় রয়েছে অথচ এখানেই আমাদের ছেলে-মেয়েরা প্রথম শিক্ষা পায়। এখান থেকে তারা যদি সুশিক্ষা পায় তাহলে ভবিষ্যতে যারা শিক্ষিত হবে, দেশের ধারক এবং বাহক হবে। গ্রামের ছেলেদের জন্য শিক্ষার ব্যবস্থা করা উচিত, কারণ গ্রামের ছেলেরা শিক্ষা দীক্ষা পেয়ে, বিদ্যার পরিচয় দিয়ে বিজ্ঞান এবং সাহিত্যকে বলিষ্ঠ করেছে। আমি অনেক প্রাথমিক বিদ্যালয় গঠন করেছি অথচ মন্ত্রী মহাশয় বললেন জোতদার এবং সুবিধাবাদীরা এগুলো করে। মন্ত্রী মহাশয় ভুল কথা বলেছেন। আমি নিজে দেখেছি গ্রামের লোকেরা ১০ টাকা, ১৫ টাকা চাঁদা দিয়ে স্কুল করেছে, মাস্টার রেখেছে এবং তাদের বেতন দিচ্ছে এবং সরকারি অনুদান তারপরে এসেছে। কংগ্রেস আমল থেকে এই জিনিস চলে আসছে কিন্তু আমি মনে করি এর পরিবর্তন হওয়া উচিত। তারপর আমার বক্তব্য হচ্ছে শিক্ষাক্ষেত্রে দলীয় রাজনীতি করা উচিত নয়। একজন মাননীয় সদস্য বললেন স্কুল গঠনের ক্ষেত্রে যদি প্রয়োজন হয় তাহলে দলবাজি করব। আমি বলি, "না" কংগ্রেস সরকার প্রতিটি স্কুলে স্কুলে তাদের দলের শিক্ষকদের নিয়োগ করেছিল এবং সেজন্য আমরা দেখি পশ্চিমবাংলার শিক্ষক সমিতি কংগ্রেসিদের দ্বারা নির্বাচিত এবং তারা কংগ্রেস শিক্ষকদের প্রতিনিধিত্ব করেন। আমাদেরও একটা শিক্ষক সমিতি আছে। আমরা জানি সমস্ত শিক্ষকরাই কোনও না কোনও দলের মধ্যে অন্তর্ভুক্ত হয়ে রয়েছেন। আমি জানি শিক্ষক সমিতির যিনি সভাপতি বা সম্পাদক তারা কোনওদিন স্কুল করেনি।

[7-30 — 7-40 p.m.]

আমার এলাকায় আমার পাশের গ্রামে একজন কংগ্রেসি শিক্ষক তিনি পশ্চিমবঙ্গ শিক্ষক সমিতির সম্পাদক ছিলেন। তিনি কোনওদিন স্কুল করতেন না, এখনও করেন না। অথচ তিনি সেখানে সরকার প্রদত্ত বেতন পান এবং বেতন দিয়ে তিনি তার সংসার পরিচালনা করেন। তিনি জমি জায়গা সবকিছু কিনেছেন কিন্তু ছাত্রদের উন্নতির জন্য তিনি কিছু করেন না এই রকম অনেক শিক্ষক আছেন আজ বামফ্রন্ট সরকারের যারা প্রতিনিধিত্ব করছেন নিখিল বঙ্গ শিক্ষক সমিতি সেখানেও অনেক শিক্ষক আছেন যারা স্কুলে যান না। বামফ্রন্ট পার্টির ও অনেক সমর্থক আছেন নিখিল বঙ্গ শিক্ষক সমিতির অন্তর্ভুক্ত তারা। আমাদের ওখানে যে সমিতি আছে যে শিক্ষকরা আছেন তাদের সেটা দেখার প্রয়োজন আছে। আজকে শিক্ষকরাই কোনও না কোনও সমিতির হয় সম্পাদক না হয় সভাপতি তারা স্কুল বোর্ডে যায় কোনও শিক্ষকদের বদলি কোথায় হবে, তার বদলি রদ করতে হবে, কোনও জায়গায় কাকে পাঠাতে হবে, কাকে নিয়োগ করতে হবে এইসব নিয়ে ব্যস্ত থাকেন কিন্তু স্কুলের ছাত্রদের পড়াশুনার ব্যাপারে তারা কোনও নজর দেন না এটা বন্ধ করবার জন্য আমি অনুরোধ করছি। শিক্ষা মন্ত্রী যদি শক্তভাবে হাল না ধরেন এগুলি যদি বন্ধ না করেন তাহলে কংগ্রেসি আমলে যা ছিল সেজন্য আমরা কংগ্রেসি সরকারকে দোষারোপ করতাম সেই দোষারোপ বামফ্রন্ট সরকারের উপর পড়বে।

**Mr. Deputy Speaker :** Honourable Members, the scheduled time for discussion of the Bill is 7.34 p.m. I find that there are still some

more speakers and the discussion cannot be completed within the fixed time. So, under rule 190, with the consent of the House I extend the time by 26 minutes. I think the House has no objection.

(Voices : No, No.)

The time is extended by 26 minutes.

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** আজকে শিক্ষক সমিতি থেকে যে ১২ জন নেওয়া হয়েছে আমি মনে করি সেটা খারাপ হয়নি, কিন্তু বিধানসভার যে ৬ জন সদস্য রাখা হয়েছে সেটা যদি আরেকটু বাড়ানো হয় তাহলে ভাল হয়। অ্যাডহক কমিটির কথা জয়ন্তবাবু বললেন কিন্তু আমি অনেক জায়গায় অ্যাডহক কমিটির কথা জানি প্রাইমারি স্কুলে হয়নি, কিন্তু মাধ্যমিক স্কুলে কংগ্রেসি আমলে অনেক অ্যাডহক কমিটি করা হয়েছিল। তারা হিসাবপত্র এখন সরকারের কাছে দাখিল করেননি। তারা হিসাবপত্রের খাতা অ্যাডমিনিস্ট্রেটরের কাছে দাখিল করেননি, এই রকম অনেক স্কুলের কথা আমি জানি। বিশেষ করে আমি একটি স্কুলের নাম করছি, দিবাকর স্কুল, ২ বছর হয়ে গেল অ্যাডমিনিস্ট্রেটর হয়েছে নতুন খাতা কিনে নিয়ে রাতারাতি সেখানে হিসাবপত্র নতুন করে তৈরি করা হয়েছে। সুতরাং অ্যাডহক কমিটির রূপ আমরা দেখেছি। শুধু তাই নয়, তারা মনে করে আমরাই ক্ষমতাবান আমাদের হুকুমে শিক্ষকদের চলতে হবে, যেহেতু তাদের সরকার নিয়োগ করেছেন। সুতরাং প্রাথমিক ক্ষেত্রে যদি অ্যাডহক কমিটি রাখেন তাহলে ক্ষতি কারক হবে। আমরা দেখেছি প্রাথমিক স্কুলে যে সমস্ত হেডমাস্টার আছেন তারা নিজেকে বিশেষ ক্ষমতাবান বলে মনে করেন, যারা স্কুল তৈরি করেছেন, যারা স্কুলের ভীত স্থাপন করেছেন তাদের তারা মানতে চান না।

আপনারা যে কিছু কিছু টাকা পাঠান, কন্টিনজেন্সি, সেই টাকার হিসাব পর্যন্ত তারা গ্রামের মানুষকে দিতে চায় না, সেখানে যে কমিটি আছে সেই কমিটিকে তারা মানতে চায় না, যে সমস্ত অ্যাটেন্ডেন্স কমিটি করেছেন সেই অ্যাটেডেন্স কমিটির তারা ধার ধারে না। অর্থাৎ তারা নিজেদের ইচ্ছা অনুযায়ী নিজেরা চলছে। অতএব সেই সমস্ত ক্ষেত্রে যদি অ্যাডহক কমিটি করেন তাহলে দেখা যাবে ঠিক অনুরূপভাবে সেই অ্যাডহক কমিটি হেডমাস্টারের দ্বারা পরিচালিত বা তাদের দ্বারা পরিচালিত হবে যার ফলে অ্যাডহক কমিটির যে জ্বালা সেই জ্বালা আরও ক্ষতিকারণ হবে এবং তার ফলে প্রাথমিক শিক্ষা আরও ব্যহত হবে, আরও ক্ষতিগ্রস্ত হবে। যদি প্রাথমিক শিক্ষাকে আরও অগ্রগতির পথে, উন্নতির পথে নিয়ে যেতে হয় তাহলে উদারভাবে। সেখানে রাজনৈতিক দলাদলি, সেখানে রাজনৈতিক তৎপরতা, সেখানে রাজনৈতিক কর্মী নিয়োগ বা রাজনৈতিক শিক্ষাগুরু নিয়োগ, শিক্ষক নিয়োগ, এইগুলি বরদাস্ত করা উচিত নয়। এইগুলিকে বন্ধ করে যদি শিক্ষাকে আজকে আমাদের উন্নতির পথে নিয়ে যেতে হয়, প্রাথমিক শিক্ষাকে যদি সবার উচ্চে নিয়ে যেতে হয় তাহলে আমি মনে করি সেই পথেই যাওয়া দরকার। এই আলোচনা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে বিল এখানে এনেছেন সে বিল একেবারে বিপ্লবী, এত ভাল বিল হয় না, একেবারে আমূল

পরিবর্তন করছেন। কি যে ওরা এর মধ্যে দেখেছেন? ঢাক বাজাবার একটা মাত্রা থাকে। এই বিলটা—ইন্দিরা গান্ধী ভারতবর্ষে গণতন্ত্র হত্যা করে ইমার্জেন্সি করেছিলেন কিন্তু পশ্চিমবঙ্গে ইন্দিরা গান্ধীর পরে যদি কেউ গণতন্ত্র হত্যা করে থাকে এই আইনের মাধ্যমে তাহলে তিনি আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী পার্থ দে। তিনি যেভাবে স্কুল কমিটিগুলিকে হত্যা করেছেন, যেভাবে, নির্লজ্জভাবে স্কুল কমিটিগুলিকে বাতিল করে নিজেদের লোককে অ্যাডহক কমিটি করে অ্যাডমিনিস্ট্রেটার করে'বসিয়েছেন পৃথিবীর ইতিহাসে এটা কেনওদিন হয়নি, ভবিষ্যতেও হবে না। এই কলঙ্কিত ইতিহাসে তার নাম লেখা থাকবে। এই বিল তার গণতন্ত্র হত্যার আর একটি নমুনা, এই বিলে তিনি কি করেছেন? এই বিলে দেখাচ্ছেন তিনি বিশেষ কিছু ব্যবস্থা করেছেন, ব্যবস্থা করেছেন এই যে বিরোধী দলের একজনও যাতে এই কমিটিতে আসতে না পারে তারজন্য সিঙ্গল ট্রান্সফারেবেল ভোট তিনি তুলে দিয়েছেন। এই বিলে তিনি করেছেন কি? যাতে কোনও লোক বিরোধী দল থেকে কোনও ক্যাটেগোরি থেকে ইলেক্টেড হয়ে না আসতে পরে তার ব্যবস্থা করেছেন। তিনি বলেছেন কি, বিধানসভার মেম্বারদের বসবার জায়গা দেওয়া যায় না। আচ্ছা, সেই জায়গাতে তো প্রত্যেক জেলা থেকে একজন করে লোক অনাবার কথা ছিল সেখানে তিনি ৬ জন করেছেন এবং তিনিই একমাত্র পন্ডিত ব্যক্তি আর সমস্ত মেম্বাররা মূর্খব্যক্তি, তারা সিঙ্গল ট্রান্সফারেবেল ভোট দিতে পারবে না। অ্যাজ প্রেসক্রাইবড বলেছেন কিন্তু সিঙ্গল ট্রান্সফারেবেল ভোটটা তিনি রাখতে পারেননি। তিনি এই যে বিল এনেছেন বিলের মধ্যে যদি কিছু একটা থাকত—পরিবর্তন আমি তো কিছু দেখতে পাচ্ছি না এই বিলে কি আছে। কংগ্রেসের করা বিলের হুবহু নকল, গণতন্ত্রের অংশটুকু বাদ দিয়ে সেইটুকু তিনি করেছেন। সিঙ্গল ট্রান্সফারেবেল ভোট বিধানসভায় রাখবার সাহস হয়নি যদি একজন বিরোধী দলের লোক তারা মধ্যে ঢুকে যায়। আর শিক্ষক প্রতিনিধি—আজকে আমাদের ঠিক করতে হবে যে কার হাতে শিক্ষার দায়িত্ব দেওয়া হবে। গ্রামের সমস্যা কি? মাননীয় বারি সাহেব নাটকীয় ভঙ্গিতে খুব বড় বড় বক্তৃতা দিয়ে বললেন, আমি বারি সাহেবকে একটা কথা বলতে চাই যে মাঠে যে বক্তৃতা দেওয়া যায় বিধানসভায় সেই বক্তৃতা দিয়ে কোনও লাভ হয় না। আমি নিজে বক্তৃতা দিতে পারি না, যতটুকু জানি তাই বলছি, বারি দিনের জন্য বোকা বানানো যায় না একথা মনে রাখা উচিত। তিনি বললেন কিছুই তো হয়নি, এই ৩০ বৎসরে প্রাথমিক শিক্ষার কিছুই হয়নি।

[7-40 — 7-50 p.m.]

তারা বললেন একটা ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়নি। ১৯৪৭-৪৮ সালে যখন দেশ স্বাধীন হয় তখন এখানে ১০,৮০০ স্কুল ছিল। আর আজকে উনি বললেন ৪৪ হাজার স্কুল তৈরি হয়েছে। ধরে নিলাম তার মধ্যে ২ হাজার স্কুল বামফ্রন্ট সরকার করেছেন, তাহলে বাকি ৪২ হাজার স্কুল কোথা থেকে এল? উনি বললেন শিক্ষা ব্যবস্থার কোনও পরিবর্তন হয়নি, বেতন বাড়েনি—কিছু হয়নি, কেউ কিছু করেনি, যতটুকু হয়েছে সব বামফ্রন্ট সরকার করেছেন। বক্তৃতা শুনে মনে হচ্ছে পূর্বে কোথাও কিছুমাত্র হয়নি, কেউ কিছু করেনি এবং গরিবের একমাত্র প্রতিনিধি হচ্ছেন এই বামফ্রন্ট সরকার, আর সবাই জোতদারের প্রতিনিধি। তিনি একজন শিক্ষামন্ত্রী হয়ে কি করে বললেন কোনও গ্রামে স্কুল হয়নি, একমাত্র জোতদারের

ঘরেই সব স্কুল তৈরি করা হয়েছে। আজকে আমি কংগ্রেসকে ডিফেন্ড করতে এখানে আসিনি। আদিবাসী এলাকায় স্কুলের প্রায়োরিটি দেওয়ার ব্যবস্থা হয়েছিল, কিন্তু দেখতে পাচ্ছি অর্গনাইজড টিচার্সরা সবাই ঘরে বসে রয়েছেন। সি. পি. এম.-এর লোকেরা জমিতে ঝাঁপিয়ে পড়ে জমি চাষ করল, কিন্তু তাদের নামে কোনও বর্গা রেকর্ড করে দেওয়া হল না। আজকে দেখা যাচ্ছে গরিব ছেলেরা ৭ বছর ধরে স্কুল তৈরি করে গ্রামের ছেলেকে বিনা পয়সায় পড়াচ্ছে, তার জন্য তারা ওয়েজেস পর্যন্ত পাচ্ছে না—এটাই বামফ্রন্ট সরকারের নীতি এবং এটাই আমাদের শিক্ষামন্ত্রী নীতি—তাকে আমাদের সমর্থন করতে হবে। অর্গনাইজার টিচার্সদের যে অ্যাশোসিয়েশন আছে তাদের দিক থেকে শিক্ষার প্রসারকল্পে কি করা যায় তার কোনও মতামতই পাওয়া যায়নি—এ ব্যাপারে সব অবদানই হচ্ছে এই বামফ্রন্ট সরকারের আর মাননীয় বারি সাহেবের নিজের। আজকে আমাদের ভেবে দেখতে হবে গ্রামের মধ্যে কি বিশৃঙ্খলা দেখা যাচ্ছে। সেখানে দেখতে পাচ্ছি স্কুলগুলোতে শিক্ষক নিযুক্ত থাকা সত্ত্বেও তারা কোনও কাজ করছেন না। তারা তাদের ইউনিয়ন নিয়ে পড়ে আছেন। তার ফলে সেখানে কাজ করলে ঐ ইউনিয়নের লোকেরা ছুটে আসে—এসব তো আপনারাই সৃষ্টি করেছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কোনও পরিবর্তন হয়েছে কি—কোনও অ্যাড-হক কমিটি হয়েছে কি? দেখা যাচ্ছে কোথাও কিছু হয়নি। আমার এলাকায় আমি দেখেছি কোথাও ৩ জন ছাত্র ৩ জন মাস্টার বসে আছেন, আবার কোথাও ১৫০ জন ছাত্র ১ জন মাস্টার বসে আছেন। যেখানে শিক্ষক মহাশয় মারা গেছেন সেখানে কোনও রিপ্লেসমেন্ট হচ্ছে না। শিক্ষক যেখানে রিটায়ার করে গেছেন সেখানে কোনও রিপ্লেসমেন্ট হচ্ছে না। এ ব্যাপারে কেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করা যাচ্ছে না—তার কারণ হল দেখা যাচ্ছে উনি নেতা সেজন্য তার লোককে অন্য জায়গায় ট্রান্সফার করা যাবে না, এজন্যই এই অবস্থা চলছে সর্বত্র। আপনারা ১৯৬৯ সালে আইন করে গেছেন কোনও প্রাইমারি শিক্ষকের ট্রান্সফারের ব্যাপারে তার কনসেন্ট ছাড়া তাকে ট্রান্সফার করা যাবে না। তাহলে আজকে হোয়াট ইজ দি প্রবলেম? আগে আমরা গ্রামে কি দেখতে পেতাম—আমাদের আমলে ২ আনা বেতন নিয়ে পড়ানো হ'ত, যখন ছাত্র আসেনি তখন মাস্টার মহাশয় ৪ জন ছাত্রকে ঐ গরহাজির ছাত্রকে ধরে নিয়ে আসার জন্য ছাত্র পাঠিয়ে দিতেন এবং বলতেন, "যা ঘাড় ধরে ওকে ধরে নিয়ে আয়।" তারপর ঐ ছাত্র স্কুলে এলে তাকে তার না আসার কারণ জিজ্ঞাসা করতেন। সেজন্য বলছি, আপনি কি কখনও গ্রামে গিয়ে সেখানকার সাধারণ মানুষদের সঙ্গে কন্ট্রাক্ট করে কিছু জানবার চেষ্টা করেছেন ছাত্রদের কি হচ্ছে তা জানবার ও বুঝবার। জানি, আপনারা তা কেউ করেন না বা করছেন না। বারি সাহেব অনেক প্রাথমিক সমিতির মিটিং করেছেন। সেদিন দূর থেকে তার একটা বক্তৃতা শুনলাম। তাতে উনি কোথাও বললেন না কি আমাদের কর্তব্য, কোথাও বললেন না শিক্ষাব্যবস্থার এই বিশৃঙ্খলা দূর করবার জন্য কি করণীয় বা হোয়াট ইজ আওয়ার ডিউটি। আজকে আমাদের ভাবতে হবে কি করে শিক্ষকদের সংখ্যা বাড়ানো যায়—আর তা না করে তার সংখ্যা কমালেন। আপনারা আরও অনেক কিছু করলেন, যেমন বিধানসভার সদস্য সংখ্যা কমালেন—আপনারা ভুলে গেলেন যে বিধানসভার সদস্যরা হলেন ইলেক্টেড। শিক্ষকরা যারা শিক্ষার প্রসার করবেন তাদের সংখ্যা ক্রমশ হ্রাস করে দিচ্ছেন—অথচ এরাই যে শিক্ষার প্রকৃত প্রসার ঘটাতে পারেন এ তত্ত্ব ভুলে বসলেন। এ ব্যাপারে আপনারা গ্রামে

সহযোগিতা চাইলে যত সংখ্যক শিক্ষক আপনাদের প্রয়োজন ছিল তার ১০ গুণ বেশি শিক্ষককে আপনারা পেতে পারতেন। এবং শিক্ষা ব্যবস্থার পরিবর্তন ঘটানো সম্ভব হয়ে উঠত। আজকে আপনারা বললেন বর্তমানে কিছুই করা হয়নি, পশ্চিমবাংলায় ১৯৪৭-৪৮ সালের পরে যে ধাক্কা এসেছিল—যার মধ্যে ব্যাপক বন্যা হচ্ছে অন্যতম। ঐ সময় শ্রী মোরারজী দেশাই একেবারে বস্তা খুলে দিয়েছিলেন ১৫০ কোটি টাকা আমরা পেয়েছিলাম দেশকে রক্ষা করবার জন্য। দ্বিতয়ত, দেশ স্বাধীন হবার পর পশ্চিমবাংলায় হাজার হাজার রিফিউজি চলে আসে তখন তাদের ঘর নেই, পোশাক পরিধান কিছু নেই। এমনি ছিল তাদের অবস্থা। দেশ স্বাধীন হবার ৩২ বছর পর এখন আপনি বলছেন আমাদের ক্ষমতা অতি সীমিত।

আর তখন ১৯৪৭-৪৮ সালে যে বাজেট হত তা এখনকার বাজেটের তুলনায় পরিমাণ ছিল ২০ ভাগের এক ভাগ, ৮০ লক্ষ টাকার বাজেট হত, প্রাইমারি বাজেট হত কত—বলার সময় বলা হচ্ছে ৩২ বছর ধরে কিছু হয়নি, সীমিত ক্ষমতায় কি করতে পারি, রোজ কান্না শুনতে পাই, বারি সাহেব বলে গেলেন ৩০ বছরের মধ্যে কিছু হয়নি। আমি বলি অতীতের সব কিছু যদি ভাল হত, তাহলে আপনারা গদিতে বসতে পারতেন না। অতীতে যদি ভুল না করতেন আপনাদের এদিকে বসতে হত দু দশ জন নিয়ে। আমার বক্তব্য হচ্ছে যে বিল এনেছেন এটা জনমতের জন্য প্রচার করেননি, আমার তরফ থেকে ঘোষণা করা হয়েছে যে এটা জনমত সংগ্রহের জন্য প্রচার করা হোক। লোকে কি বলছে, আপনারা বিলের মধ্যে কি ভাল জিনিস এনেছেন, সেকেন্ডারি বিলে গণতন্ত্র এ হত্যা ছাড়া আর কি আছে, তাই এই বিল সম্বন্ধে মানুষের মতামত নিন। এই যে প্রাইমারি এডুকেশন অ্যাক্ট এর মধ্যে বাধ্যতামূলক এডুকেশন চালু করবেন এটা কোথায় আছে? কোনও লক্ষ্যণ আছে কি? আর শহরের মিউনিসিপ্যালিটি এবং গ্রামের স্কুল থেকে প্রতিনিধি আসবে তিন জন আর জেলা পরিষদ থেকেও আসবে ৩ জন। কিন্তু আমি জিজ্ঞাসা করি মিউনিসিপ্যালিটিতে স্কুলের সংখ্যা কত আর জেলা পরিষদে স্কুলের সংখ্যা কত। জেলা পরিষদে গ্রামের লোক থাকে বলে তিন জন হবে? কোথায় স্কুল বেশি, গ্রামে না মিউনিসিপ্যালিটিতে? বিলে একটা কথাই মেইন প্রশাসন সার্বজনীন এবং বাধ্যতামূলক, কিছু নতুন আছে? বারো ক্লাস পর্যন্ত ফ্রি করছেন বলছেন, এটা যে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা ছাড়া আর কোথাও হয়নি। জনতা পার্টি শাসন যেখানে ছিল সেখানে তো আগেই করেছে। আপনারা কি নতুন কিছু করেছেন? আইন প্রণয়ন করলেই শিক্ষাব্যবস্থার পরিবর্তন হবে না, আউটলুক পরিবর্তন করতে হবে, শিক্ষকদের সহযোগিতা পেতে হবে, কিভাবে পাওয়া যায় সেটা দেখতে হবে। এবং সব থেকে বড় কথা হচ্ছে আইনে একটু গণতন্ত্র ভাব রাখুন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আপনি যে বললেন অন্য রাজ্যে হয়েছে, কোথায় কোথায় হয়েছে?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** খবর নিয়ে দেখুন, বিহারে হয়েছে, ইউ পি-তে হয়েছে, এক বছর আগেই হয়েছে, মধ্যপ্রদেশে হয়েছে, মহারাষ্ট্রে হয়েছে। আপনি খবর নিয়ে দেখুন। আমি আপনাকে বলছি এম. এল. এ.-দের সিঙ্গল ট্রান্সফারেবল ভোট মেনে নেওয়া উচিত, এটাকে

প্রেস্টিজ ইসু করা উচিত নয়। আমরা সহযোগিতা করতে চাই। আপনারা চিরকাল থাকবেন না। ভাবছেন বিপ্লব করে দেশকে জাহান্নামে নিয়ে যাবেন। আমরা চাই দেশকে শিক্ষিত করতে। আমি বলি আপনারা গণতন্ত্র বিশ্বাস করেন না, আপনাদের কাছে এটা আপনারা এই ঘরে গণতন্ত্র মানবেন, এই শপথ নিয়ে তো বসেছেন। কাজেই গণতন্ত্র মানতে হবে, যতক্ষণ বসবেন। বিপ্লব যখন আসবে তখন আসবে। গণতন্ত্রে বিশ্বাস করুন, বিলকে গণতন্ত্রীকরণ করুন এবং বিলকে সার্কুলেট করুন, জনমত গ্রহণ করুন, লোকে কি বলে শিক্ষিত লোকে কি বলে দেখুন, তারপরে বিল আনুন।

## Adjournment

The House was then adjourned at 7-50 p.m. till 1 p.m. on Wednesday, the 9th April, 1980, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 9th April, 1980 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 8 Ministers, 3 Ministers of State and 180 Members.

[1-00 — 1-10 p.m.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** স্যার, এটা নিয়ে ৪ বার এই প্রশ্নটা স্থগিত থাকল।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, ল্যান্ড রেভিনিউ মিনিস্টার তো নেই, এ দিকে দেখছি কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজ মিনিস্টারের প্রশ্নগুলিও স্থগিত।

**মিঃ স্পিকার ঃ** মিঃ চিফ হুইপ, এই পজিশনটা আপনি কাইন্ডলি মিনিস্টারদের কাছে রিপোর্ট করুন। কোয়েশ্চেন আওয়ারে যদি দু জন মিনিস্টার অনুপস্থিত থাকেন তাহলে স্পিকারের পক্ষে হাউস চালানো অসুবিধা। Kindly report it to them to intimate me beforehand about their absence.

**(মিঃ স্পিকার ডিসকাসড উইথ শ্রী দীনেশ মজুমদার, চিফ হুইপ)**

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, প্রায়ই দেখছি এই জিনিস হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন, আমি ব্যাপারটা ট্যাকেল করছি। এইভাবে কোয়েশ্চেন আওয়ারে যদি দুজন মিনিস্টার অনুপস্থিত থাকেন তাহলে আপনারা কোয়েশ্চেন আওয়ারের রুলটাই চেঞ্জ করে দিন। সেখানে মিনিস্টাররা যেদিন খুশি আসবেন, বলবেন এই করুন। Without changing the rules it should not go on like this. I express my resentment over this.

## Held Over Starred Question
## (to which oral answers was given)

### "কোল ব্রিকেট" কারখানার সংখ্যা

*৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮৩।) **শ্রী পতিতপাবন পাঠক ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) "কোল ব্রিকেট" তৈরি করার জন্য পশ্চিমবঙ্গে কতগুলি কারখানা আছে ;

(খ) হাওড়া জেলায় ঐরূপ কারখানার সংখ্যা কত ;

(গ) এইসব কারখানাতে সর্বসাকুল্যে কতজন শ্রমিক নিযুক্ত আছে ;

(ঘ) ইহা কি সত্য যে, কাঁচামাল সরবরাহের ব্যাপারে এইসব কারখানার কাজ বন্ধ হইয়া যাইতেছে ; এবং

(ঙ) সত্য হইলে সরকার কর্তৃক এ বিষয়ে কোনও ব্যবস্থা নেওয়া হইয়াছে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) কুটির ও ক্ষুদ্রশিল্প অধিকারের সহিত নিবন্ধভূক্ত Coal Briquette তৈরির কারখানার সংখ্যা প্রায় ৬৩৫।

(খ) হাওড়া জেলার নিবন্ধভূক্ত এরূপ কারখানার সংখ্যা ৫২।

(গ) এইসব কারখানায় সর্বসাকুল্যে প্রায় ৪৭৪৬ জন শ্রমিক নিযুক্ত আছে।

(ঘ) কাঁচামালের অভাবে এইসব কারখানা বন্ধ হইয়া যাইতেছে এরূপ কোনও তথ্য সরকারের নিকট নাই। তবে একথা সত্য যে গুঁড়া কোক কয়লার তীব্র অনটন হেতু এই কারখানাগুলি বর্তমানে তীব্র সঙ্কটের সম্মুখীন।

(ঙ) গুঁড়া কোক কয়লার অনিয়মিত সরবরাহ ও তীব্র অনটন সম্বন্ধে সরকার সচেতন। দুর্গাপুর প্রোজেক্টস লিঃ ও ইন্ডিয়ান আয়রন স্টিল কোঃ লিঃ যাহাতে নিয়মিতভাবে ও বর্দ্ধিত হারে এই অতিপ্রয়োজনীয় কাঁচামাল সরবরাহ করে তাহার জন্য সরকার অবিরাম চেষ্টা চালাইয়া যাইতেছে। সরকারের প্রচেষ্টার ফলে মেটাল স্ক্র্যাপ ট্রেডিং কর্পোরেশন সম্প্রতি কিছু পরিমাণ গুঁড়া কোক কয়লা সরবরাহ করিতেছে। তা সত্ত্বেও সরবরাহের তীব্র অভাব হেতু পশ্চিমবঙ্গ ক্ষুদ্রশিল্প সংস্থা বর্তমানে মোট চাহিদার মাত্র ২৫ শতাংশ সরবরাহ করিতে সক্ষম।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড কত কয়লা আপনার দপ্তরে সরবরাহ করে বলতে পারবেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড যে কোক ব্রিকেট উৎপন্ন হয় তার সমস্তটাই কটেজ অ্যান্ড স্মল স্কেলকে দেয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** পরিমাণ কত?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** পরিমাণ কোনও নির্দ্দিষ্ট থাকে না, প্রোডাকশনের উপর এটা নির্ভর করে। কখনও ৩ হাজার, কখনও ৪/৪।। হাজার পাওয়া যায়। বিভিন্ন সময়ে বিভিন্ন রকম পাওয়া গেছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** আপনি 'ক' প্রশ্নের উত্তরে 'প্রায়' কথাটি বললেন—আপনার কাছে সঠিক কোনও তথ্য নেই?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** বিভিন্ন ব্রিজ কোক ইউনিট এখন অনেক হচ্ছে। আমরা যেহেতু র-মেটিরিয়াল দিতে পারব না সেই কারণে এনকারেজ করছি না যে নতুন কোক ব্রিকেট ইউনিট হোক এবং যেহেতু এটা কন্ট্রোল্ড আইটেম নয়, খোলা বাজারে কিনতে পাওয়া যায়

সেই কারণে কোথাও কোথাও এই শর্তে রেজিস্ট্রেশন দিয়ে দিচ্ছি কয়লা সরবরাহের ব্যাপারে সরকারের কোনও দায়িত্ব থাকবে না, তারা নিজ দায়িত্বে গুঁড়ো কয়লা সরবরাহের ব্যবস্থা করে নেবেন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন পশ্চিমবাংলায় ৬২৯টি কারখানা আছে। মেদিনীপুর জেলায় ক'টি আছে বলবেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এটা জানতে হলে নোটিশ দিতে হবে।

**চেতুয়া সার্কিট বাঁধ**

***৩৮৮**। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮১।) **শ্রী গোপাল মন্ডল এবং শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৮ সালের বিধ্বংসী প্রথম বন্যার পর দ্বিতীয় বন্যা পর্যন্ত দাসপুর থানায় চেতুয়া সার্কিট বাঁধের জন্য মোট কত টাকা কোন্ কোন্ খাতে খরচ হয়েছিল?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

১৯৭৮ সালের প্রথম বন্যার পর দ্বিতীয় বন্যা পর্যন্ত দাসপুর থানার অন্তর্গত চেতুয়া সার্কিট বাঁধে আনুমানিক ৪,৮৪,৭৬৩ টাকা বন্যা নিরোধক কাজে খরচ হয়েছিল।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনার কাছে এই রকম কোনও অভিযোগ এসেছে কি, কাজ ঠিকমতো হয়নি এবং এর মধ্যে থেকে অনেক টাকা চুরি গেছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** না, এই রকম কোনও অভিযোগ আমার কাছে লিখিতভাবে আসেনি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** এই প্রকল্পের কাজ কি কমপ্লিট হয়ে গেছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এক জায়গায় একটু বাকি আছে।

**সেচ বিভাগে অস্থায়ী খালাসির সংখ্যা**

***৩৯২**। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১৬।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সেচ বিভাগে বর্তমানে অস্থায়ীভাবে নিযুক্ত খালাসির সংখ্যা কত ;

(খ) ইহাদিগকে স্থায়ী পদে নিয়োগ করার কথা চিন্তা করা হইতেছে কিনা ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে (১) কতদিনে এবং (২) কি নিয়মে স্থায়ী করা হইবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) ৩৭২৭ জন।

(খ) হ্যাঁ।

(গ) (১) এবং (২) ঃ—

অস্থায়ী কর্মচারিদের স্থায়ী ঘোষণা করিবার এই সরকারের নিয়মানুযায়ী যে সকল অস্থায়ী খালাসি স্থায়ী হইবার যোগ্যতা অর্জন করিবেন তাহাদের স্থায়ীভাবে নিয়োগ করার কথা বিবেচনা করা হইবে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** অস্থায়ী কর্মচারীরা ঐ দপ্তরে কতদিন কাজ করছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ৩ বছরের কম কাজ করছে এই রকম একটা বিরাট সংখ্যব কর্মচারী আছে। কিন্তু যাদের ৩ বছরের বেশি হয়ে গেছে আমরা তাদের কোয়াসি পারমানেন্ট করেছি এবং যাদের ৫ বছর হয়ে গেছে তাদের পার্মানেন্ট করার ব্যবস্থা হচ্ছে।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মার্ক্সীয় চিন্তা ধারায় এই খালাসি নামটা বদল করবার কথা চিন্তা করছেন কিনা, মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এই নামটা আপনারাই দিয়ে গেছেন, তবে আমরা পরিবর্তন করার চেষ্টা করব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই খালাসিরা কি রকম বেতন পান এবং তারা কি কাজ করেন, জানাবেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ক্লাস ৪ স্টাফরা যেরকম বেতন পান সেই রকম মাইনে পান এবং সেই রকম কাজ করেন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এই সব খালাসিরা কিভাবে নিযুক্ত হন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** বহুকাল ধরেই চলে আসছে কিছু কিছু লোক যখন দরকার হয় তখন নিয়োগ করা হয়ে থাকে। তবে আমরা পারমানেন্ট করার জন্য আইন করেছি, আপনারা এটা করেননি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** খালাসি ছিলেন এই রকম কর্মচারীকে গভর্নমেন্ট থেকে ডিসচার্জ করে দেওয়া হয়েছে, সেই নোটিশও আছে, তাদেরকে নতুন করে অ্যাপয়েন্টমেন্ট দেবার চিন্তা ধারা আপনার আছে কি?

[1-10 — 1-20 p.m.]

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** মাননীয় সদস্য আবার বেলচা এবং খালাসির সঙ্গে গুলিয়ে ফেলেছেন।

**শ্রী দেওপ্রকাশ রাই ঃ** এখানে কর্মীদের স্থায়ীকরণ সম্পর্কে আলোচনা হচ্ছে, আমার প্রশ্ন হচ্ছে মন্ত্রী মহাশয় কবে রিটায়ার হবেন?

**(No reply)**

## Starred Questions
## (to which oral answers were given)

### বিদ্যাধরী সেচ প্রকল্প

***৫০৮**। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৮।) **শ্রী সরল দেব** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিদ্যাধরী প্রকল্পের জন্য কত টাকা বরাদ্দ হইয়াছে ;

(খ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হইবে ; এবং

(গ) ঐ কাজ সম্পন্ন হইতে কত সময় লাগিবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায়** ঃ

(ক), (খ) ও (গ) বিদ্যাধরী প্রকল্প নামে বিশেষ কোনও প্রকল্প নাই। কাজেই ঐ প্রকল্পের জন্য অর্থ বরাদ্দের প্রশ্ন ওঠে না।

দক্ষিণবঙ্গে ক্যানিং হইতে বসিরহাট পর্যন্ত প্রবাহিত নদী সাধারণভাবে বিদ্যাধরী নদী নামে পরিচিত। নোয়ী, সুন্তী, নোনাগাং, শিয়ালদহগাং, হাড়োয়াগাং, কুলটীগাং, মাতলার উত্তরাংশ এবং অন্যান্য কতকগুলি জলনিকাশি খাল এই বিধ্যাধরী নদীর অন্তর্ভুক্ত। শিয়ালদহগাং বেসিন জলনিকাশি প্রকল্পের জন্য বর্তমান আর্থিক বৎসরে ১৫ লক্ষ টাকা বরাদ্দ আছে। এই প্রকল্পের কাজ ১৯৬৭-৬৮ সালে আরম্ভ হইয়াছিল। প্রকল্পটির estimated cost ২৪৪.১৩ লক্ষ টাকা। প্রয়োজনীয় অর্থ-বরাদ্দের ব্যবস্থা হইলে এই প্রকল্পটির কাজ ১৯৮২-৮৩ সাল নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়। নোনাগাং বেসিন জল নিকাশি প্রকল্প নামেও আনুমানিক ২৪ লক্ষ টাকা ব্যয়ের একটি প্রকল্পের কাজ ১৯৭২-৭৩ এবং ১৯৭৩-৭৪ সালে সম্পন্ন করা হয়।

এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, নোনাগাং বেসিন এলাকাসহ হাড়োয়া কুলটী গাং বেসিন জলনিকাশি প্রকল্প। (Haroa, Kultigung Basin Drainage Scheme including Nonagung Basin area) নামে আনুমানিক ১৫ কোটি টাকা ব্যয়ের একটি প্রকল্প তৈরির জন্য জরিপ এবং অনুসন্ধান কার্য চলিতেছে। ১৯৮০-৮১ সালের শেষভাগে প্রকল্পটি প্রস্তুত হইবে বলিয়া আশা করা যায়। ইহা প্রস্তুত হওয়ার পর রাজ্য টেকনিক্যাল কমিটি গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশন ও কেন্দ্রীয় প্ল্যানিং কমিশনের অনুমোদন পাওয়া গেলে এবং প্রয়োজনীয় অর্থের সংস্থান হইলে এই প্রকল্পটি রূপায়ণের কাজ আরম্ভ করা যাইতে পারে। প্রকল্পটির জন্য ৬ষ্ঠ পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় ২ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ এই যে স্কীম নিয়েছেন এর নাম কি দিয়েছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** মাস্টার প্ল্যান যেটা ঐ সব স্কীমের নাম সবই তার মধ্যে অন্তর্ভুক্ত।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন এই স্কীম কার্যকর করতে কত বছর লাগবে। আমরা কমিটি অন অ্যাসিওরেন্স-এর মেম্বাররা একটা সাজেশন দিয়েছিলাম যে কতকগুলি ছোট ছোট খাল করে সেচের কাজ চালানো যায় কিনা, সে সম্বন্ধে আপনি কি মনে করেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমি এই ব্যাপারে চিফ ইঞ্জিনিয়ার, Superintendent Engineer, Executive Engineer-দের তিন তিন বার পাঠিয়েছিলাম survey the entire area। আপনি এই প্রস্তাব অনেকবার তুলেছেন আমি শুনেছি এবং সেইভাবে করতে গেলেও একটা মাস্টার প্ল্যান না করে করলে একদিক ডুববে আর এক দিক ভাসবে। তাই আমরা সেই মাস্টার প্ল্যানের দিকে জোর দিয়েছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** এই মাস্টার প্ল্যান করতে কতদিন সময় লাগবে।

**শ্রী প্রভাসচনদ্র রায় ঃ** আমরা ১৯৮০-৮১ সালের কাজটি কমপ্লিট করতে পারব। তবে টেকনিক্যাল কমিটি আছে তারা এটা পাশ করবে তার পর গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন আছে তাদের কাছে যেতে হবে এবং শেষে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ পর্যন্ত যেতে হবে।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ১৯৭৭ সালে ওখানকার লোক জানিয়েছিল যে বিদ্যাধরী সংস্কার না হয় তাহলে হাজার হাজার বিঘা জমি নষ্ট হয়ে যাচ্ছে গ্রামকে গ্রাম নষ্ট হয়ে যাচ্ছে। তাই আমি জানতে চাচ্ছি এই বিদ্যাধরী পরিকল্পনা কতটা এগিয়েছে?

(উত্তর নাই)

## Industrial Entrepreneurship Training

***509**. (Admitted question No. *977.) **Shri A. K. M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether the present Government has taken any steps to implement the scheme for Industrial Entrepreneurship Training for technicians in modern industries like Electronic, Chemicals, Leather and General Engineering ;

(b) if the answer to (a) be in affirmative, (i) what are those steps taken and (ii) the total number of educated unemployed youths trained under the aforesaid schemes during the tenure of the present Government (up to January 1980) ; and

(c) the number of Muslims in (b) (ii) above ?

**Shri Chittabrata Majumdar :**

(a) The scheme for Industrial Entrepreneurship Training is being implemented but no special training has been organised separately for Electronics, Chemicals, Leather and General Engineering.

(b) (i) The programme is now being implemented in two ways. First, through the District Industries Centres under the Directorate of Cottage and Small Scale Industries, West Bengal and secondly through some Institutions which have been provided with matching grants.

(ii) 152.

(c) 4.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে থ্রু সাম ইনস্টিটিউশন। কোন্ কোন্ ইনস্টিটিউশন সেটা মন্ত্রী মহাশয় বলতে পারেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এই বছর আমরা যে সমস্ত ইনস্টিটিউশনের সঙ্গে আর্থিক সাহায্য দিয়ে এই ট্রেনিং স্কীম চালাচ্ছি বা এখনও চলছে। এই বছর তার মধ্যে আছে রামকৃষ্ণ মিশন, তারা ৮০ জনকে ট্রেনিং দিচ্ছেন। স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার সঙ্গে একটা ট্রেনিং মেদিনীপুরে চলছে। আর স্মল ইন্ডাস্ট্রিজ সার্ভিস ইনস্টিটিউট, তাদের সঙ্গেও এই প্রোগ্রাম হয়। তবে তাদের সঙ্গে আর্থিক সম্পর্ক আমাদের থাকে না, তারা টাকাটা পুরো দেন। ইন্ডিয়ান ইনভেস্টমেন্ট সেন্টার, তাদের সঙ্গে আমাদের টাকা-পয়সা দিয়ে যুক্ত ভাবে এই ট্রেনিং প্রোগ্রাম পরিচালনা করা হয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই ট্রেনিংয়ের জন্য যে ছাত্রদের নেওয়া হয়, সেটা কি ভাবে সিলেক্ট করা হয়?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** যখন ইন্ডিয়ান ইনভেস্টমেন্ট সেন্টার এই ট্রেনিং প্রোগ্রাম ইমপ্লিমেন্ট করতেন, তারাই বিজ্ঞাপন দেন, তারাই অ্যাপ্লিকেশন রিসিভ করেন। তারপর একটা কমিটি করে দেওয়া হয় এবং সেই কমিটি অ্যাপ্লিক্যান্টের সমস্ত বায়ো-ডাটা ইত্যাদি দেখে তারা ঠিক করে যে কাকে কাকে সিলেক্টেড করবেন ট্রেনিংয়ের জন্য।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কংগ্রেস আমলে যে ট্রেনিং স্কীম ছিল যেটা ব্যাঙ্ক ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনস্ অ্যান্ড স্টেট গভর্নমেন্ট এবং Entrepreneurship Training Scheme-এরা মিলিত ভাবে যে ট্রেনিং-এর ব্যবস্থা করেছিলেন, আপনারা কি সেটা তুলে দেবার ব্যবস্থা করেছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আমি বলেছি যে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার সঙ্গে হচ্ছে। ইন্ডিয়ান ইনভেস্টমেন্ট সেন্টার যে স্কীম করেছে, এর সঙ্গে এলাহাবাদ ব্যাঙ্ক আছে। কখনও স্টেট ব্যাঙ্ক থাকে এবং তার সঙ্গে আমাদের ডাইরেক্টোরেটও থাকে।

[9th April, 1980]

**Shri Deo Prakash Rai :** The Industrial Entrepreneurship Training Scheme embraces the Whole State of West Bengal. As regards the Darjeeling hill area, which is an economically backward area, will the Hon'ble Minister be pleased to state how many entrepreneurhip training centres have been opened in Darjeeling?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এখানে যে ট্রেনিংয়ের কথা বলা হয়েছে, এই ট্রেনিংগুলি ইন্ডিয়ান ইনভেস্টমেন্ট সেন্টার যে ট্রেনিং এই বছর করছেন সেটা নর্থ বেঙ্গলে, নর্থ বেঙ্গলের ৪টি ডিস্ট্রিক্টে। তার মধ্যে আছে দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহার এবং ওয়েস্ট দিনাজপুর। এই ৪টি ডিস্ট্রিক্ট থেকে সিলেক্ট করে সেখানে ট্রেনিং দেওয়া হচ্ছে। শুধু মালদাটা আলাদা করা হয়েছে। কারণ আমাদের ডাইরেক্টোরেট জোন হিসাবে এটা ভাগ করা হয়েছে। এ ছাড়া প্রতিটি ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিজ সেন্টারে, পার ডিস্ট্রিক্টে ১৫ জনকে ট্রেনিং দেওয়া হচ্ছে। ইন্ডিয়ান ইনভেস্টেমেন্ট সেন্টার বা স্টেট ব্যাঙ্ক অথবা এস. আই. এস. আই-এরা যে ট্রেনিংগুলি দেন সেগুলি একটু সফিস্টিকেটেড টাইপ, এগুলি স্মল কটেজ এবং বি. আই যে ট্রেনিং দিচ্ছে সেগুলিতে কিছুটা কটেজও আছে এবং ছোটখাট স্মল স্কেলও আছে। দার্জিলিংয়ে যে স্পেশাল প্রোগ্রাম আছে হিল ডেভেলপমেন্টে বিশেষ করে উলনিটিং ইত্যাদির জন্য এবং সেখানে একটা আমব্রেলা ম্যানুফ্যাকচারিং ট্রেনিং সেন্টার করা হয়েছে। এটা হচ্ছে কার্শিয়াংয়েতে এছাড়া উল নিটিং-এর অনেকগুলি ট্রেনিং সেন্টার রয়েছে। আপনি যদি একজাক্ট নাম্বার জানতে চান তাহলে নোটিশ দেবেন, আমি একজাক্ট নাম্বার জানিয়ে দেব।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী দেওপ্রকাশ রাই ঃ** পশ্চিমবঙ্গের দুটো ডিস্ট্রিক্ট ব্যাকওয়ার্ড পুরুলিয়া এবং দার্জিলিং, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই,—আই অ্যাম নট গেটিং স্পেসিফিক রিপ্লাই টু মাই সাপপ্লিমেন্টারি কোশ্চেন—দি রিপ্লাই ইজ ভেগ। কোশ্চেন এ'তে আছে, হোয়েদার দি প্রেজেন্ট গভর্নমেন্ট হ্যাজ টেকেন এনি স্টেপ টু ইমপ্লিমেন্ট দি স্কীম ফর ইন্ডাস্ট্রিয়াল এন্ট্রিপ্রিনিউয়ারশিপ ট্রেনিং ফর টেকনিশিয়ান্স ইন মর্ডান ইন্ডাস্ট্রিজ লাইক ইলেক্ট্রনিক, কেমিক্যালস, লেদার অ্যান্ড জেনারেল ইঞ্জিনিয়ারিং, কিন্তু আমার স্টেটে তো পাওয়ার নেই, আপনি করবেন কি করে? আপনি এর জবাব দিন।

**(নো রিপ্লাই)**

**দার্জিলিং ও জলপাইগুড়ি জেলায় বন্যহস্তির আক্রমণ**

***৫১০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৩।) **শ্রী মনোহর তিরকি ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮ সালের জানুয়ারি মাস থেকে ১৯৮০ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ের মধ্যে জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলায় বন্যহস্তির আক্রমণে কতজন মানুষের প্রাণ হানি হয়েছে ;

(খ) উক্ত মৃত ব্যক্তিদের পরিবারবর্গকে কোনও আর্থিক সাহায্য করা হয়েছে কি ; এবং

(গ) হয়ে থাকলে, তার মোট পরিমাণ কত?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) ২২ জন।

(খ) হ্যাঁ, তিন জনের পরিবারবর্গকে আর্থিক সাহায্য করা হয়েছে। অবশিষ্ট ১৯ জনের বিষয় বিবেচনা করা হচ্ছে।

(গ) মোট ৬,০০০ টাকা।

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেউ এইরকমভাবে মারা গেলে ফ্যামিলি পিছু ক্ষতিপূরণের রেট কত?

**শ্রী পরিমল মিত্র ঃ** রেট দু হাজার টাকা।

**শ্রী মনোহর তিরকি ঃ** এই যে হাতির উপদ্রপ বেড়ে গেছে, এদের তাড়ানোর কি ব্যবস্থা করছেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** এই প্রশ্নের সঙ্গে এটা আসে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমি শুনেছি মন্ত্রী মহাশয়ের অনেকগুলো পোষা হাতি ছিল, তিনি মন্ত্রী হওয়ার সময় সেই হাতিগুলোকে বনে ছেড়ে দিয়েছেন। সেই হাতিগুলোই এই রকম ভাবে আক্রমণ করছে, এটা কি সত্য?

**শ্রী পরিমল মিত্র ঃ** এই প্রশ্নের সঙ্গে এটা আসে না। তবে এইটুকু বলতে পারি, রজনীবাবুর বাড়িতে ঐ হাতিগুলো ছিল, তিনি আমাকে দিয়ে ছিলেন, আমি সেইগুলোকে বনে ছেড়ে দিয়েছি।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ** ফরেস্ট মিনিস্টার আমাদের হিল এরিয়ার অনেক ফরেস্ট নষ্ট করে দিয়েছেন, ফলে ভাল্লুক এবং চিতা সেখানে মানুষ মারছে। ফরেস্ট মিনিস্টার সে সম্বন্ধে কি স্টেপ নিচ্ছেন? আই ওয়ান্ট দ্যাট অ্যানসার ফ্রম আওয়ার অনারেবল মিনিস্টার-ইন-চার্জ অব ফরেস্ট।

**শ্রী পরিমল মিত্র ঃ** স্পিকার স্যার, হাতির উপরে প্রশ্নটি আছে, উনি ভাল্লুকের কথা বলছেন।

### সুন্দরবন উন্নয়ন পর্ষদের লঞ্চঘাটগুলিতে বিশ্রামাগার নির্মাণ

***৫১১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯০।) **শ্রী গণেশ মন্ডল ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবন উন্নয়ন পর্ষদের লঞ্চঘাটগুলিতে বিশ্রামাগার (রেস্ট সেড) তৈয়ারির পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে (১) ঐ বাবদ ২৪-পরগনা জেলা পরিষদকে কত টাকা দেওয়া হয়েছে ও (২) ঐ বিশ্রামাগারগুলি নির্মাণের কাজ কতদিনে আরম্ভ হইবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) (১) এক লক্ষ পঞ্চাশ হাজার টাকা ;

(২) ১৯৮০-৮১ আর্থিক বছরে ঐ বিশ্রামাগারগুলির নির্মাণকার্য আরম্ভ হইতে পারে।

### দুর্গাপুর-ত্রিবেণী জলপথ

*৫১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৭।) **শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর থেকে ত্রিবেণী পর্যন্ত যে জলপথ আছে, তাহা ডি. ভি. সি.-র কর্তৃত্বাধীন থেকে রাজ্য সরকারের নিজের নিয়ন্ত্রণে আনার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) না। তেমন কোনও পরিকল্পনা নাই। তবে উক্ত জলপথের দুর্গাপুর থেকে পাল্লা পর্যন্ত অংশের রক্ষণাবেক্ষণ ডি. ভি. সি.-র পক্ষে রাজ্য সরকারের সেচ ও জলপথ বিভাগ করিয়া থাকে।

(খ) প্রশ্ন ওঠে না।

### হলদি নদীর বাঁধ

*৫১৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭০।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮ সালের বন্যার সময় হলদি নদীর বাঁধ বাঁধার জন্য কত টাকা খরচ হইয়াছে ;

(খ) নরঘাট হইতে টেংরাখালী পর্যন্ত ঐ নদী বাঁধের কোনও সংস্কার এবং ঐ বাবদ কোনও খরচ হইয়াছে কিনা ;

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কত টাকা খরচ হইয়াছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :**

(ক) ১৯৭৮ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত হলদি নদীর বাঁধ সংস্কারের জন্য ১৩ লক্ষ ৭২ হাজার টাকা খরচ হইয়াছে।

(খ) হ্যাঁ।

(গ) ১৯৭৮-৭৯ সালে এই বাবদ ১ লক্ষ ৩৫ হাজার টাকা খরচ হইয়াছে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** নরঘাট থেকে ট্যাংরাখালি পর্যন্ত বাঁধ-এর কাজ সম্পূর্ণ হয়েছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আংশিক বাকি আছে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** এ ব্যাপারের আপনার কাছে কোনও রিপোর্ট আছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** না।

### Tourists' accommodation in Darjeeling district

***517**. (Admitted question No. *1079.) **Shri Dawa Narbu La and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state whether the State Government has any proposal for increasing the number of accommodation for tourists in the hill areas of Darjeeling district ?

**Shri Parimal Mitra :**

(a) Yes,

**Shri Satya Ranjan Bapuli :** Proposal-টা কি? এবং accommodation বাড়াবার কি ব্যবস্থা করেছেন?

**Shri Parimal Mitra :** এটা কার্শিয়াং-এ হচ্ছে। A tourist centre with a provision of 8 beds and a restaurant is under construction. The estimated cost would be about Rs. 10 lakhs. In Kalimpong one bungalow named Tashidi has been purchased for converting the same into a tourist lodge with 9 beds. Government has also taken up the following schemes for execution, viz. youth hostel at Mirik, youth cottage at Mirik and a youth hostel at Kalimpong.

[1-30 — 1-40 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এই অ্যাকোমোডেশন ইনক্রিস করার জন্য যে ব্যবস্থা নিয়েছেন তাতে টোটাল কত কস্ট পড়বে।

**শ্রী পরিমল মিত্র :** ৪০ লক্ষ টাকার মতোন পড়বে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই অ্যাকোমোডেশনের যে অ্যাডিশনাল অ্যারেজমেন্ট করছেন তাতে চার্জ কি রকম হবে? কেননা ১লা এপ্রিল থেকে চার্জ বাড়ছে। তাই চার্জ বাড়ানোর কোনও প্রপোজাল আছে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** চার্জ এখনই ঠিক করা যাবে না। কত কস্ট, কত অ্যাকোমোডেশন হবে তার উপর ঠিক ঠাক করে বেড চার্জ ঠিক হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কমোনার অর্থাৎ মিডল ক্লাস ট্যুরিস্টরা যাতে কম পয়সায় থাকতে পারে তারজন্য কোনও ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করেছেন কি?.

**শ্রী পরিমল মিত্র ঃ** কালিম্পং-এ ৫০ বেড হবে হিল টপে। সেটা এডুকেশন ডিপার্টমেন্টে ট্রান্সফারর্ড হয়েছে এবং সেটা ইউথ হোস্টেল করা হচ্ছে আর মিরিকে ১০০ বেডের ইউথ হোস্টেল করছি, তার চার্জ কম হবে।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তাসিডিতে ট্যুরিস্ট লজ নির্মাণ করবেন বললেন। আমার প্রশ্ন হচ্ছে, জঙ্গলের ভিতর এই ট্যুরিস্ট লজটি ভাল করে চলবে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** উনি এম. এল. এ. হয়ে বোধ হয় জানেন না, তাসিডি জঙ্গলের ভিতর নয়, কালিম্পং শহরের উপরে, ডেভেলপমেন্ট সেন্টারের পাশে।

**শ্রী দেওপ্রকাশ রাই ঃ** যখন থেকে আপনি ফরেস্ট মিনিস্টার, ট্যুরিস্ট মিনিস্টার হলেন তারপর কতকগুলি স্কীম হল। তাসিডি স্কীম হল এবং আরও বললেন ৫০টি বেড করা হবে। কিন্তু তার কি দরকার? মালবাজার তো আপনার এলাকা, ওখানে ট্যুরিস্ট লজ করছেন কেন? ওখানে কত প্রফিট এবং লস হচ্ছে সেটা জানুন। মাল বাজারে কি ট্যুরিস্ট লজ চলবে?

**শ্রী পরিমল মিত্র ঃ** মাল বাজার আমার এলাকা নয়। উনি যখন ট্যুরিস্ট মিনিস্টার ছিলেন তখন মাল বাজারে ট্যুরিস্ট লজ হয়েছে। আপনি দার্জিলিং-এ কোনও ট্যুরিস্ট লজ করেছেন কি? বোধ হয় করেননি। ট্যুরিস্ট ডেভেলপ করতে হলে সমস্ত জায়গায় করতে হবে। শুধু মালবাজারেই নয়, বেথুয়াডহরি, রায়গঞ্জ দার্জিলিংতেও হয়েছে। টুরিস্ট লজ ইন ডিফারেন্ট প্লেসেসত হচ্ছে।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ** ফরেস্ট মিনিস্টার বললেন আমি এম. এল. এ. হয়েও জানি না। দার্জিলিং টাউন থেকে কত দূরে সেটা আমি জানি।

**শ্রী পরিমল মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি হাউসকে মিসলিড করছেন। তার কারণ হচ্ছে কালিম্পং-এ অলরেডি ট্যুরিস্ট লজ আছে। মিঃ ডি. পি. রাই যখন ট্যুরিস্ট মিনিস্টার ছিলেন তখন থেকেই আছে। প্রেজেন্ট ট্যুরিস্ট লজ তাসিডিতে করা হচ্ছে।

**Shri Deo Prakash Rai :** Speaker, Sir, the statement of the Minister amounts to a reflection on me. When I was the Tourist Minister I did not recommend for the construction of a Tourist Lodge in my Constit-

uency. What does the Minister mean to say. You alll know that Darjeeling is the queen of hill stations. উনি এখানে যে বলছেন, আমি ওনাকে চ্যালেঞ্জ করছি, উনি বলুন মানবাজার কত দূর? He has recommended for the construction of a Tourist Lodge at Manbazar. I only say that please do not throw any reflection on me otherwise it will be a boomerang on you.

**শ্রী পরিমল মিত্র ঃ** উনি বলছেন দার্জিলিংয়ে ট্যুরিজিমের কথা, দার্জিলিংয়ে ট্যুরিস্ট লজ করতে হলে আশেপাশে ট্যুরিস্ট স্পট তৈরি করতে হবে আশে পাশে জায়গাতে তৈরি করতে না পারলে ট্যুরিজিমের সুবিধা হবে না।

**গোসাবা থানা এলাকায় বাঘ কর্তৃক বালিকা নিহত**

*৫১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৮।) **শ্রী গণেশকুমার মন্ডল ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ডিসেম্বর মাসে গোসাবা থানার সাধুপুর জেমসপুর গ্রাম থেকে একটি 'ন' বছরের বালিকাকে বাঘে নিয়ে যায় ;

(খ) সত্য হইলে, নিহত ঐ বালিকার পরিবারবর্গকে কোনও ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি ; এবং

(গ) সুন্দরবনের সংরক্ষিত বনভূমি থেকে বাঘ যাতে লোকালয়ে এসে মানুষ ও গবাদি পশুর জীবনহানি না করতে পারে তার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন বা করেছেন?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে।

(গ) কোনও অব্যর্থ ব্যবস্থা সম্ভব নয়। টহলের ব্যবস্থা এবং খাদ্যের জন্য শূকর খামার হতে জঙ্গলে শূকর ছাড়া হয়ে থাকে। তাছাড়া প্রয়োজনবোধে বাজি পটকা ফাটানোর বন্দোবস্ত করা হয়।

**Loans to Industrial Units**

*521. (Admitted question No. *307.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) the total amount sanctioned as loan by the West Bengal Financial Corporation to the industrial units during the tenure of the present Government (up to January, 1980) ; and

(b) what portion of the loan, so sanctioned by the Corporation, during the tenure of the present Government was sanctioned for industrial units in backward districts ?

**Shri Chittabrata Mazumdar :**

(a) Total amount sanctioned—Rs. 20 crores 1 lakhs 88 thousand No. of units—560.

(b) Amount sanctioned in backward districts.—Rs. 1 crores 95 lakhs 66 thousands. No. of units—285.

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** ব্যাকওয়ার্ড ডিস্ট্রিক্ট বলতে কোন কোন ডিস্ট্রিক্টকে বোঝাচ্ছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** ব্যাকওয়ার্ড বলতে এখানে আমরা ওয়েস্ট বেঙ্গলের কতকগুলি এলাকা বাদ দিয়ে বাকি সমস্ত এলাকা ব্যাকওয়ার্ড বলে বলা হয়েছে।

**Shri Deo Prakash Rai :** What is the yardstick by which some districts have been declared as backward.

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** গভর্নমেন্ট অব ইন্ডিয়ার সিদ্ধান্ত অনুসারে ব্যাকওয়ার্ড ডিস্ট্রিক্ট হচ্ছে পুরুলিয়া, মেদিনীপুর, নদীয়া, পশ্চিমবঙ্গে এই ৩টি জেলা ব্যাকওয়ার্ড ডিস্ট্রিক্ট। পশ্চিমবঙ্গ সরকার বর্তমানে সিদ্ধান্ত করেছেন কলকাতা, হাওড়া, হুগলি এবং ২৪ পরগনার কিছু মিউনিসিপ্যাল এরিয়া ছাড়া বাদ বাকি সমস্ত অংশ ব্যাকওয়ার্ড বলে ঘোষণা করা হয়েছে।

**Shri Deo Prakash Rai :** May I know the yardstick? May I know whether those disticts are economically backward or underdeveloped or socially backward ? Could you say that ?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** নোটিশ চাই।

[1-40 — 1-50 p.m.]

### চান্ডিল বাঁধ তৈরির পরিকল্পনা

*৫২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪১।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ-বিহার-উড়িষ্যার সম্মিলিত পরিকল্পনায় চান্ডিল বাঁধ তৈরি হচ্ছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত কাজ বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) না।

(খ) চান্ডিল বাঁধটি বিহার সরকার নির্মাণ করিতেছে। কাজেই বাঁধটির নির্মাণ কার্য বর্তমানে কি অবস্থায় আছে তাহা এই সরকারের জানা নাই।

## 59th Report of the Business (Advisory Committee)

**মিঃ স্পিকার ঃ** আমি কার্য উপদেষ্টা কমিটির ৫৯ তম প্রতিবেদন পেশ করছি। এই কমিটির বৈঠক গত কাল ৮ই এপ্রিল তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে ১১ই এপ্রিল তারিখের কার্যসূচি নিম্নলিখিতভাবে পরিবর্তনের সুপারিশ করেছে।

Friday, 1. 4. 80 :

(i) Motion under rule 185 regarding the power situation in West Bengal—Notice given by Shri Bholanath Sen — 2 hours.

(ii) Motion under rule 185 regarding assistance for development of economy in rural areas—Notice given by Shri Janmejoy Ojha. — $1^1/_2$ hours.

শুক্রবার ১১ই এপ্রিল কোনও প্রশ্নোত্তর হবে না।

**শ্রী দীনেশচন্দ্র মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির ৫৯তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণ করার জন্য সভায় প্রস্তাব উপস্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আশাকরি এতে কারুর আপত্তি নেই। এই প্রস্তাব অতএব গ্রহণ করা হল।

## Adjournment Motion

**মিঃ স্পিকার ঃ** আমি আজ শ্রী সামসুদ্দিন আহমেদ এবং কাজি হাফিজুর রহমানের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

শ্রী আহমেদ ও শ্রী রহমান পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সরবরাহের ঘাটতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

এই প্রস্তাবের বিষয় সম্পর্কে বিধানসভায় কার্য পরিচালন বিধির ১৮৫ নং বিধিমতে একটি প্রস্তাব আগামী ১১. ৪. ৮০ তারিখ আলোচিত হবে বলে স্থির হয়ে আছে। সেই সময় সদস্যরা এই বিষয়ে আলোচনা করার সুযোগ পাবেন।

তাই আমি এই প্রস্তাবে আমার অসম্মতি জানাচ্ছি।

এছাড়া আমি শ্রী সুনীতি চট্টরাজ মহাশয়ের কাছ থেকে একটি নোটিশ পেয়েছি। নোটিশটিতে কোনও প্রস্তাব নেই। এটিতে কেবল একটি চিঠি পাঠানো হয়েছে। সুতরাং এটিকে আমি মুলতুবি প্রস্তাব বলে মনে করছি না।

*শুধুমাত্র শ্রী সামসুদ্দিন আহমেদ মহাশয় তার মুলতুবি প্রস্তাবটি যেভাবে সংশোধিত হয়েছে সেভাবে পড়তে পারেন।*

The Honourable Member was not present in the House.

**মিঃ স্পিকার ঃ** কোল ইন্ডিয়া সম্পর্কে এখানে কোনও স্টেটমেন্ট করা এখানকার কোনও মন্ত্রীর পক্ষে সম্ভব নয় কারণ এটা ভারত সরকারের ব্যাপার। আর শিলিগুড়ির সোনা লুঠ এর ব্যাপারে স্বরাষ্ট্র মন্ত্রী কবে উত্তর দেবেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** ১৮ তারিখে।

## MENTION CASES

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** স্যার, গত দু-তিন দিন ধরে পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর মহকুমায় একটা অস্বাভাবিক অবস্থা চলছে। সেখানে মানিকুন্ডাতে দু জন পুলিশ অফিসার খুন হবার পর পুলিশ অত্যন্ত অ্যাগ্রেসিভ ওয়েতে ৫টা গ্রাম আগুন দিয়ে জ্বালিয়ে দিয়েছে। সেখানকার গ্রামবাসিদের বাড়িঘর পুড়িয়ে দেওয়া অত্যন্ত দুঃখজনক ব্যাপার। সেইজন্য মুখ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন করছি, যে সমস্ত পুলিশ অফিসার এই ঘটনার সঙ্গে জড়িত তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা অবিলম্বে গ্রহণ করা দরকার এবং সেই সমস্ত জায়গায় যাতে ব্যাপকভাবে রিলিফ দেওয়া যায় সে সম্পর্কেও ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, গতকাল এফ এফ ডাব্লু-র গম চুরির ব্যাপারে আমি একটা সুনির্দিষ্ট অভিযোগ করেছিলাম। আজকেও আর একটা করছি। মথুরাপুর ব্লকে দিঘির পাড় ও বকুল তলা অঞ্চলে চাপড়া গ্রামে এফ. এফ. ডাব্লু. সমস্ত গম বিক্রি করে দিয়ে সেই গম বিক্রির টাকায় সেখানকার অঞ্চল প্রধান কিছু আত্মস্মাৎ করেছেন এবং কিছু টাকা নিয়ে ইঁট কিনে তার বাড়ি পর্যন্ত রাস্তা করেছেন। এফ. এফ. ডাব্লু.-র টিপ নেওয়া হয় গম নেবার পর। কিন্তু তা সমস্তই জাল এবং ঐ ভাবেই ঐ স্কীমের সমস্ত টাকা আত্মস্মাৎ করা হয়েছে। এ বিষয়ে আমি একটা দরখাস্ত মুখ্যমন্ত্রীর কাছে দিয়েছিলাম। তারা ওরই পার্টির কর্মী। ঐ অঞ্চলের প্রধান পীযুষ মন্ডল ও আর একজন তাদেরই দলের কর্মী বৃন্দাবন ভান্ডারির সঙ্গে যোগসাজস করে সমস্ত গম বিক্রি করে দিয়েছে। এ বিষয়ে আমি মথুরাপুর ২-এর বি. ডি. ও-কে লিখেছিলাম যে কত টাকা এই স্কীমে আছে। কিন্তু তিনি কোনও উত্তর দেননি। মুখ্যমন্ত্রীকে ৬/৭ মাস আগে জানিয়েছিলাম কিন্তু কোনও উত্তর পাইনি। তিনি সুনির্দিষ্ট অভিযোগ চান তাই তাকে জানিয়েছিলাম। কিন্তু কোনও তদন্ত আজ পর্যন্ত হয়নি। তাই আপনার মাধ্যমে জানাচ্ছি যে, সি. পি. এম.-এর প্রধান কিরকমভাবে এফ. এফ. ডাব্লুর গম আত্মসাৎ করেছে।

**শ্রী নানুরাম রায় ঃ** স্যার, গত ১৫. ২. ৮০ তারিখে দৈনিক বসুমতি সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়া হয় সাঁতরাগাছি হাওড়া হোমস-এর মহিলা বিভাগে কয়েকটি দ্রব্যের জন্য দরপত্র চাহিলে শ্রী বুলরামচন্দ্র বসাক কয়েকটি দ্রব্যের জন্য নিম্ন মূল্যে দরপত্র জমা দেন। গত ২২. ২. ৮০ প্রকাশ্যে দরপত্রটি হাওড়া মহকুমা শাসকের উপস্থিতিতে খোলা হয় এবং

একমাত্র শ্রী বসাক দরপত্রের অধিকার লাভ করেন। গত ২১. ৩. ৮০ মেমো নং ৫৩। এইচ. এইচ. ডাব্লু. এস. একটি চিঠি দিয়ে জানায় যে মাত্র দুটি দ্রব্যের দরপত্র পাইয়াছে দরপত্রের জন্য ২০০ টাকা জমা দিতে হয়েছে। কেন অন্যান্য দ্রব্যগুলি পেল না তা জানতে গেলে মহকুমা শাসক পিওন দিয়ে তাকে ঘর থেকে বার করে দেয়। মাননীয় মুখ্যমন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে তার কাছে একটি আবেদন পত্র দিচ্ছি।

[1-50 — 2-00 p.m.]

**Shri Sunirmal Paik :** Sir, I want to draw the attention of the Hon'ble Chief Minister and the Labour Minister, West Bengal through you regarding the burning unemployment problem prevailing in Khejuri which is the only scheduled caste constituency in the Contai Sub-division, district Midnapore. Inspite of trying my best to draw the attention about this subject of our Hon'ble Ministers I have failed. So I think they should take care of this thing as well as of this problem because this should be immediately solved and I demand that let this problem be solved immediately by the Chief Minister, West Bengal, as well as by the Labour Minister of West Bengal. Thank you.

**ডাঃ বিনোদবিহারী মাজি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুতর বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া জেলার ইন্দপুর থানার কেলেড়া গ্রামের দ্বিজপদ রায়, স্টেট আরম্‌ড পুলিশ, সেকেন্ড ব্যাটেলিয়ান, ওয়েস্ট বেঙ্গল ব্যারাকপুর নং সি/১৬২৩ চাকরি করত। মেমো নং পি. টি./৭৮/৭৪৩ ডেটেড ১১. ৯. ৭৮., অফিস অব দি সুপারিন্টেন্ডেন্ট ব্রিগেড পুলিশ হসপিটাল, ব্যারাকপুর, চিঠির ভিত্তিতে অসুস্থতার জন্য উক্ত হাসপাতালে ভর্তি ছিল। গত ১০. ৩. ৭৮ তারিখে সে হাসপাতাল থেকে পালিয়ে যায়। ৫ই অক্টোবর, ১৯৭৮ তারিখে ইন্সপেক্টর অব পুলিশ সেকেন্ড ব্যাটেলিয়ান, ওয়েস্ট বেঙ্গল এর চিঠিতে জানতে পারা যায় যে বাংলা দেশের বগুড়া জেলার শান্তাহার রেল স্টেশনে গত ১৬ই মার্চ, ১৯৭৮ তারিখে শ্রী দ্বিজপদ রায় ধরা পড়ে। ২৪শে জুন ১৯৭৮ তারিখে ঢাকায় নিয়ে যাওয়া হয় এবং ১৯৫১ সালের বিদেশি আইন অনুসারে ভারতীয় পুলিশ বলে তাকে ৪/৭/৭৮ তারিখ হতে এক বছর ঢাকা সেন্ট্রাল জেলে কারাদন্ডে দন্ডিত করা হয়। মেমো নং ৩৪৪৮/১/১ ডেটেড ৯.১০.৭৯ অফিস অব দি কমান্ড্যান্ট স্টেট আরমড পুলিশ সেকেন্ড ব্যাটেলিয়ান, ওয়েস্ট বেঙ্গল, ব্যারাকপুর এর চিঠিতে জানানো হয় যে দ্বিজপদ রায় শীঘ্র মধ্যে বাংলা দেশ থেকে ফিরে এসে নিজের বাড়িতে যোগদান করবে। গত মেসেজ নং ২৪৩৪ ডেটেড ২৪. ১. ৮০ হতে জানা যায় যে দ্বিজপদ রায়কে ৩. ৭. ৭৯ তারিখে ঢাকা সেন্ট্রাল জেল থেকে ছেড়ে দেওয়া হয়েছে। কিন্তু আজ পর্যন্ত সে বাড়ি ফিরে নাই, এমনকি জীবিত না মৃত তারও কোনও সংবাদ নাই। দ্বিজপদ রায়ের বৃদ্ধ পিতা-মাতা চোখের জলে অন্ধ হতে চলেছে। মাননীয় মুখ্যমন্ত্রীকে এই ব্যাপারে বিহিত ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে ২৪-পরগনার সন্দেশখালি স্বাস্থ্য কেন্দ্রটিতে তিন জন

ডাক্তারের স্থলে মাত্র একজন বৃদ্ধ ডাক্তার তিন বছর কাজ করে আসছেন। এখানে বহু দুস্থ রোগিদের চাপ, একজন ডাক্তারের দ্বারা সেইসমস্ত রোগিদের চিকিৎসা ঠিকমতো হচ্ছে না। সেই কারণে আমার অনুরোধ যে সমস্ত ডাক্তার ঐ গ্রামাঞ্চলে চাকরি করতে চান তাদের নিয়োগ যাতে হয় সেই ব্যবস্থা করুন। প্যানেল ভুক্ত ডাক্তারের অপেক্ষায় তিন বছর হতে চলল, সেজন্য যারা সেখানে থাকতে চায় তাদের সেখানে ভর্তি করার ব্যবস্থা করা হোক। এই প্রসঙ্গে আরও একটা বিষয় জানাচ্ছি যে ঘোষপুর নব নির্মিত স্বাস্থ্য কেন্দ্রটির যাতে তাড়াতাড়ি উদ্বোধন হয় সেই দিকে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুল করিম চৌধুরি ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটা বড় ঘটনার কথা বলছি। আমাদের ইসলামপুরে যে পুলিশ অ্যাট্রোসিটিজ হচ্ছে তার প্রমাণ ফুলবাড়ি, গণ্ডালগঞ্জ ইত্যাদি গ্রামে under the Islampur P.S. have been made the second pipra in West Bengal with the support of the O.C. Chatterjee and Superintendent of Police West Dinajpur. এই ঘটনা সম্বন্ধে আমি আপানাকে বলছি যে ৬ তারিখ রাত্রি ৭।।/৮ ঘটিকায় ইসলামপুরের ও. সি., তার সঙ্গে সাব-ইন্সপেক্টর চ্যাটার্জি, ৪ জন কনস্টেবল নিয়ে ফুলবানি গ্রামে যায়। পরে আমরা যখন ঐ গ্রামে এনকোয়ারি করতে যাই তখন লোকে আমাদের বলে তারা ডাকাত ধরতে আসেনি, তারা আমাদের গ্রামে ডাকাতি করতে এসেছে। শরত পাল বলে একজন ভাল লোকের বাড়িতে তারা ডাকাতি করতে গিয়েছিল। তার দোতলা বাড়ি আছে। যখন ফায়ারিং-এর আওয়াজ হয় তখন চারিদিক থেকে পাবলিক ছুটে এসে পুলিশকে ঘেরাও করে এবং তারপর পুলিশকে টাংগি, লাঠি দিয়ে মেরে ২ জন কন্সটেবলকে শেষ করে দিয়েছে। চ্যাটার্জি কোনও রকমে পালিয়ে এসেছে।

পরদিন ৭ তারিখে ইসলামপুরের পুলিশ অত্যন্ত ক্ষিপ্ত হয়ে স্লোগান দিতে দিতে Van নিয়ে ছুটল ফুলবারি, গন্ডালগঞ্জ গ্রামের দিকে এবং রাস্তার মধ্যে দুটি লোককে খুন করে, জখম করে লাঠি দিয়ে, বন্দুক দিয়ে। তারপর তারা লুঠপাট করে এবং আগুন দিয়ে ৭টি গ্রাম পুড়িয়ে দেয়। সেখানে ৩০০ শিডিউল্ড কাস্ট পরিবার আছে, ৫০টি মুসলমান পরিবার আছে এবং ২৫টি রিফিউজি পরিবার আছে। স্যার, এই ৭টি গ্রামের মানুষ আজ একটা ভয়ঙ্কর অবস্থায় বাস করছে, তারা ভিখারি হয়ে গেছে। আমার বক্তব্য হচ্ছে আজকে পুলিশকে কন্ডেম করুন। সেখানে যেভাবে পুলিশি টর্চার হয়েছে তাতে মুখ্যমন্ত্রী এখানে থাকলে তাকে বলতাম আপনি পদত্যাগ করুন, আপনার পুলিশ এই কাজ করেছে। আমি ১৯বার ডি. এম. এবং চিফ মিনিস্টারকে টেলিগ্রাম করেছি এবং ওয়েস্ট দিনাজপুরের এস. পি.-কে বলেছি কিন্তু কোনও অ্যাকশন নেওয়া হয়নি। আমি এখন আপনাকে অনুরোধ করছি আপনি এই ব্যাপারে স্টেপ নেবার ব্যবস্থা করুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতীতে আমরা দেখেছি এই জাতীয় পুলিশি জুলুমের বিরুদ্ধে বলার পর আপনি নিজে হস্তক্ষেপ করেছেন। এখানে মাননীয় সদস্য বিশ্বনাথ চৌধুরি মহাশয় যে ঘটনাগুলি উল্লেখ করলেন সেগুলি নির্মম, নিষ্ঠুর এবং হৃদয়বিদারক এবং এখন মাননীয় সদস্য করিম সাহেব যে ঘটনার উল্লেখ করলেন সেটাও মারাত্মক। তাই

আপনার কাছে অনুরোধ অতীতে যেমন আপনি এই জাতীয় ঘটনায় হস্তক্ষেপ করেছেন এবারেও তাই করবেন যাতে একটা প্রতিকার হয়।

**মিঃ স্পিকার ঃ** আই উইল রিকোয়েস্ট দি গভর্নমেন্ট টু মেক এ স্টেটমেন্ট ইন দিস ম্যাটার।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** স্টেটমেন্ট উইল বি মেড অন দি এইটিন্থ।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী জ্ঞানেন্দ্রনাথ বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। নদীয়া জেলায় কোতোয়ালি থানার অন্তর্গত বীনপুর গ্রাম পঞ্চায়েতের এলাকাধীন মুরাগাছা গ্রামে একটা সেচ প্রকল্প আছে, সমবায়ের সেচ প্রকল্প নাম তার স্তপদী, ২৪টা মজুর সেখানে আছে। গতবছরে হাজার হাজার টাকা বাকি পড়েছে, সে টাকা তারা দেয়নি এবং সেখানে লাইন কেটে দেওয়া হয়েছে। বর্তমানে বছরে ২৫০ বিঘা জমির উপর সেখানে চাষ হচ্ছে এবং বিদ্যুৎ বিভাগের একশ্রেণীর কর্মচারী তারা এখানকার কর্তৃপক্ষ আছে তারা নতুন করে একটা কৌশল শিখিয়ে দিয়েছে, সেখানে যারা চাষবাস করছে, কৃষকদের কাছ থেকে টাকা আদায় করছে এবং ঐ বিভাগের কর্মচারী ও ওখানকার কর্তৃপক্ষ নিজেরা সেই টাকা মেরে দিচ্ছে। এছাড়া ঐ থানার ভাতারনগর এলাকা গ্রাম পঞ্চায়েত অধীনস্থ ব্যক্তিগত সেচ প্রকল্প আছে এবং সেখানেও এই বিদ্যুৎ কর্মচারিদের একাংশ তারা মজুতগুলিকে এমন করে শিল করে দিচ্ছে এবং সেখানে মোটর চলছে কিন্তু তার মিটার ওঠে না এবং সেখানে মিনিমাম চার্জ দিচ্ছে বাদবাকি টাকা পয়সা ঐ বিদ্যুৎ কর্মচারীরা ভাগ বাটোয়ারা করে নিচ্ছে। সুতরাং আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই বেআইনি এবং অন্যায় কাজ অবিলম্বে বন্ধ হয় এবং আইনানুগ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র শিল্প মন্ত্রী মহাশয়ের একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, সরকারের নীতি এক হওয়া উচিত, দিনাজপুর জেলায় এক নীতি দেখা যাচ্ছে সেখানে হেড কোয়াটার বালুরঘাট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার রায়গঞ্জ। অপরপক্ষে বর্ধমান জেলায় হেডকোয়াটার বর্ধমানে অথচ ইন্ডাস্ট্রিয়াল বেল্ট হচ্ছে আসানসোল দুর্গাপুরে। সেখানে ডি. আই. সি. হেডকোয়াটার না হওয়ার ফলে সেখানকার ক্ষুদ্র ও কুটির শিল্পগুলি ভয়ানক অসুবিধায় পড়েছে। সেজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে ডি. আই. সি. সেন্টার বর্ধমান থেকে সরিয়ে আসানসোলে কিম্বা দুর্গাপুরে হয় তার ব্যবস্থা যেন তিনি করেন।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। রানাঘাট এবং হাঁসখালি থানা একটা বিরাট অনুন্নত শ্রেণী অধ্যুষিত বরাবরের অবহেলিত এলাকা। এখানে শিক্ষা শিল্প কৃষি সবদিক থেকেই অবহেলিত। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সেখানে গ্রামের নানা প্রকল্প গ্রহণ করার ফলে বিশেষ করে পঞ্চায়েতের মাধ্যমে এফ. এফ. ডাব্লু.

এবং আর. আর. পি. মাধ্যমে নানাবিধ আর্থিক প্রকল্পের ভিতর দিয়ে গ্রামাঞ্চলে একটা বিরাট উৎসাহ এবং উদ্দীপনার সৃষ্টি হয়েছে। আগে ছেলেমেয়েরা খেতে না পেয়ে স্কুলে যেত না এবং স্কুলগুলি আস্তে আস্তে গোয়ালে পরিণত হয়েছিল ৭৭ সাল পর্যন্ত। সুনীতিবাবুর আমলে বাবরি চুল ওয়ালারা সেই স্কুলের গৃহগুলি সমাজবিরোধীদের এবং মদখোর জুয়া খেলায় এবং ভাটিখানায় পরিণত করেছিলেন। এখন সেখানে বাড়তি ছাত্র ভর্তির সমস্যা দেখা দিয়েছে এবং ছাত্র এত বেশি জমছে যে বসার জায়গা নেই। এবং যে সমস্ত স্কুলগুলি ছিল সেগুলি আপগ্রেড করা এবং জুনিয়র স্কুলগুলি হাইস্কুলে আপগ্রেড করার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে এবং সেখানে অ্যাডিশনাল স্টাফ দেওয়া দরকার। এই বিষয়ে মাননীয় মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সমস্ত সমস্যা অবিলম্বে সমাধান হয়। স্যার, আমি আপনাকে দন্ডবত জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটা বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া আয়রণ অ্যান্ড স্টিল ওয়ার্কস (পি) লিমিটেড গত দু'বৎসর বন্ধ আছে। তার প্রায় সাড়ে সাতশ শ্রমিক খুব দুরবস্থার মধ্যে সেখানে কাল কাটাচ্ছে। অবস্থা এমন যে ২০শে মার্চ গোপাল বসু, একজন শ্রমিক, ঐ হাওড়ার সাঁইথিয়া—বামুনগাছির কাছে রেলে মাথা দিয়ে আত্মহত্যা করেছে। আর একজন শ্রমিক গলায় দড়ি দিয়ে আত্মহত্যা করেছে। শুশীলঠাকুর নামে একজন শ্রমিক বিনা চিকিৎসায় মারা গিয়েছে। এই সম্বন্ধে মাননীয় শিল্পমন্ত্রী মহাশয়ের নিকট যখন বারবার ঐ এলাকার শ্রমিকরা, কারখানার শ্রমিকরা, ধর্না দিয়েছেন, শিল্পমন্ত্রী মহাশয় বারবার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে শীঘ্রই ঐ কারখানা খোলার ব্যবস্থা করবেন। কিন্তু যে ইউনিয়ন আছে সেই ইউনিয়ন বোধহয় শিল্পমন্ত্রীর মনোনীত নয় বলে কারখানা খোলার কোনও ব্যবস্থা হয়নি। এই সম্পর্কে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০শে মার্চ আমার কেন্দ্র পটাশপুরে প্রচন্ড শিলাবৃষ্টি হয়ে গিয়েছে এবং তার ফলে কয়েক হাজার বিঘা বোরো ধান নষ্ট হয়ে গিয়েছে। জলের অভাব হতে পারে এই আশঙ্কায় চাষীরা জলদি বোরো ধানের চাষ করেছিল এবং এই শিলা বৃষ্টির ফলে সম্পূর্ণরূপে তারা সর্বশান্ত হয়ে গিয়েছে। কে'থায় কোথায় ৫০-৬০-৭০ ভাগ নষ্ট হয়ে গিয়েছে। আমি সেইজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি এই সব ক্ষতিগ্রস্ত কৃষকদের কিছু সাহায্য করার ব্যবস্থা করুন।

**শ্রী পঞ্চানন দিগপতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ২৬/৩/৮০ তারিখে রাত্রি সাড়ে পাঁচটার সময় ওখানকার স্থানীয় লোক মহম্মদ ইউনুসের বাড়িতে একদল ডাকাত ২৪ পরগনা থেকে গিয়ে ডাকাতি করবার চেষ্টা করেছিল এবং যখন তারা ওখান থেকে ফিরে আসছিল সেই সময় তাদের কাছ থেকে আরামবাগের সি. আর. এবং খানাকুলের পুলিশ অফিসার, কনেস্টবল, এবং কিছু হোমগার্ড মিলে তাদের গোবরাতে রাস্তার উপর তারকেশ্বর—খানাকুলে যে বাস যায়, ডবলিউ. জি. এ ৩২৯৩, সেই নম্বর বাসকে আটক

করে পাঁচজনকে ধরা হয়েছে। দুটি পাইপ গান, কয়েকটি রিভালভার, কিছু কার্তুজ এবং বোমা ইত্যাদি অনেক কিছু মারাত্মক অস্ত্র তাদের কাছ থেকে সিজ করা হয় এবং আরও ডাকাতরা পালিয়ে যায়। ওখানকার পুলিশ এটা নিয়ে বিশেষভাবে তদন্ত করছে। এই সম্পর্কে এতবড় একটা ঘটনা হয়ে গেল, রেডিও গ্রাম করা হয়েছে কিন্তু তা সত্ত্বেও এই সম্পর্কে খবরের কাগজে কোনও বিজ্ঞপ্তি করা হয়নি। খানাকুল পুলিশ ওখান থেকে রেডিওগ্রাম করে সি. আই.-কে দিয়েছে। এত বড় একটা কান্ড হয়েছে তারজন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি এবং খানাকুল পুলিশ যাতে পুরস্কার পায় তারজন্য মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয়ের আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ২রা এপ্রিল, ১৯৮০, কোটলপুর ব্লক কংগ্রেসের সভাপতি অক্ষয় কোলের নেতৃত্বে একটা মিছিল পঞ্চায়েতের বিভিন্ন বিষয়ে যখন বি. ডি. ও.-র কাছে দিচ্ছিল এবং যখন সি. পি. এম. পার্টির পক্ষের নামে সরকারি অনুদান, বেনামে নিজেদের আত্মসাৎ, গরিবদের জি. আর. পঞ্চায়েত বাবুদের পকেট ভর্তি, ফুড ফর ওয়ার্কের নামে গরিবদের কাছ থেকে চাঁদা আদায় ইত্যাদি, নিয়ে যখন বি. ডি. ও.-র সঙ্গে আলোচনা হচ্ছে, সেই সময় কো-অর্ডিনেশন কমিটির নেতা এবং স্থানীয় পুলিশের একত্র যোগসাজসে এই মিছিলের উপর বেদম প্রহার করে। বৈদ্যনাথ পাল এবং আরও বিভিন্ন কর্মীরা সিরিয়াসলি ইনজিয়োর্ড হয়। কিন্তু ওরা বৈদ্যনাথ পালের সমস্ত রক্ত ঝরাতে পারেনি, যতটুকু রক্ত ওরা তার ঝরাতে পেরেছে সেটা ওখানকার সদস্যরা আপনার কাছে জমা দিতে বলেছে এবং জানতে চায় বামফ্রন্ট সরকার আর কত মানুষের রক্ত চায় সুনীতিবাবু আপনি এটা জেনে নেবেন। তাই আপনার মাধ্যমে জানতে চাই যে এই রক্ত নেবার রাজনীতি এবার বন্ধ করবেন কিনা।

(At this stage Shri Suniti Chattaraj went to Mr. Speaker and wanted to submit the blood-stained cloth to him)

[2-10 — 2-20 p.m.]

**মিঃ স্পিকার ঃ** এটা হতে পারে না। I will not accept it. I will not be a party to a criminal case.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** You are custodian of the House. আপনি আমাদের বিষয়টা একটু বিবেচনা করবেন।

**Mr. Speaker :** I will not accept it. I will not be a party to a criminal case.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এটা সিজ করা হল কেন সেটা তো দেখবেন?

**মিঃ স্পিকার ঃ** আমি আর এ বিষয়ে আলোচনা করতে দেব না। Now I call upon Shrimati Aparajita Goppi to mention her case.

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** স্যার, আপনার মাধ্যমে আমি একটি বিষয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি—সারা ভারতবর্ষে মহিলাদের উপর যে ভাবে নির্যাতন, ধর্ষণ হচ্ছে তাতে আমরা বিশেষভাবে উদ্বিগ্ন। লোকসভায় পূর্ণিমাকে নিয়ে যে ঘটনা ঘটে গেল সেটা আমরা সকলেই লক্ষ্য করেছি। মথুরার ঘটনাও আমরা লক্ষ্য করেছি। এই ঘটনাকে কেন্দ্র করে ভারতীয় জাতীয় মহিলা ফেডারেশন এবং স্ত্রী সংঘর্ষ সমিতির নেতৃত্বে মহিলারা আজ রাজপথে নামতে বাধ্য হয়েছে। দিল্লি, বোম্বেতে তারা এর প্রতিবাদ করেছেন। আমি একজন মহিলা সদস্যা হিসাবে আবেদন করছি, এখান থেকে সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব গ্রহণ করে এর প্রতিবাদ জানানো হোক।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয়া সদস্যা লোকসভার যে সদস্যের কথা বললেন, আমি জানতে চাই, তিনি কোন দলের, তিনি নাকি সি. পি. এম. পার্টির—এটা ঠিক কিনা?

**মিঃ স্পিকার :** এটা একটা সিরিয়াস ম্যাটার, তখন এটা নিয়ে আর কোনও কন্ট্রোভারসি তোলা উচিত নয়।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস :** স্যার, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে পানিহাটি সার্কেলে শ্যামসুন্দর চক্রবর্তী বলে এক মাস্টার মহাশয় ১৮/১৯ মাস ধরে স্কুলের কোনও বেতন পাচ্ছেন না। তিনি রেগুলার স্কুলে যাচ্ছেন এবং তার প্রমাণপত্র সবই আছে, এ বিষয়ে একটা ব্যবস্থা করবেন বলে আশা করি।

**Shri Ramjan Ali :** Mr. Speaker, Sir, I want to draw the kind attention of the Hon'ble Chief Minister regarding the incident of dacoity which has already been mentioned in this House by the honourable member, Shri Abdul Karim Chowdhury. During commission of the dacoity three persons were killed in an encounter with the villagers and some others escaped from that place. In retaliation police, in a body, went to the village and set fire to the houses of some villagers. Three hundred houses have been completely gutted and those villagers have been rendered homeless. I doubt whether this type of inhuman torture has every been committed upon the people. Sir, you are aware of the fact that dacoities are rampant in that village which is a border area. We want that the police personnels who are involved in this dacoity should immediately be taken to task and appropriate action should immediately be taken in this matter. The Hon'ble Minister, Shri Hasim Abdul Halim already assured the House that a statement will be given before the House regarding the whole affair. I am very much satisfied for his assurance. Again, Sir, I request that immediate action should be taken to restore normalcy as people all over that area have become panicky. Thank you, Sir.

**Shri Deo Prakash Rai :** Mr. Speaker, Sir, the statement just now

made by the honourable member amounts to no-confidence against the Home Department and the Police Minister.

### Laying of Report

**Shri Pravash Chandra Roy :** Mr. Speaker, Sir, I beg to lay before the House the Budget Estimates of the Damodar Valley Corporation for the year 1980-81.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরি বিষয় এখানে উল্লেখ করতে চাই। সংবাদপত্রে দেখলাম—যে, কংগ্রেস (আই)-এর তারা বলছেন যে সি. পি. এম.-এর লোকজনকে তাদের দলের মধ্যে ঢুকিয়ে দেওয়া হয়েছে এবং তারাই দলের মধ্যে খুনোখুনি করছে, তাদের কর্মীদের খুন করেছে। উত্তর কলকাতার কংগ্রেস আইয়ের একজন কর্মী খুন হয়েছে, উদয় নাকি তার নাম এবং তার আসামী ধরা পড়েছে। সেই আসামীর বেইলের জন্য কংগ্রেস (আই) এর প্রেসিডেন্ট অজিত পাঁজা মশাই সিটি সেশন কোর্টে বেইল মুভ করেছেন, যদিও বেইল গ্রান্টেড হয়নি। অজিত পাঁজা মশাই সি. পি. এম-এর লোকদের ব্যারিস্টার হয়েছেন একথা তারা একবার বলুন। আমার মনে হয় এটা করা উচিত। ওঁরা জানেন গুণ্ডা কারা, ওদের কাছে লিস্ট আছে, তারা একবার তাদের দলের সেই নামগুলি দিক মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে, প্রত্যেক গুণ্ডাকে ধরে আইন-শৃঙ্খলা কিভাবে বজায় রাখতে হয়, দেখিয়ে দেওয়া যাবে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি গত ২৮শে মার্চ রামনগর দিঘা থানার কতকগুলি হত্যাকাণ্ডের ঘটনায় পুলিশের নিষ্ক্রিয়তার অভিযোগ করেছিলাম, এই রামনগর থানার মহাপল্লীগ্রামে সুরেন্দ্রনাথ সাউকে হত্যা করা হয়েছে বলেছিলাম, কিন্তু এই নাম সুরেন্দ্রনাথ সাউ না হয়ে হবে অরুণ সাউ, এই ভুল বলার জন্য আমি দুঃখিত। এটা যেন ঠিক করা হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় শচীনবাবু যে বক্তব্য রাখলেন, অজিত পাঁজা অ্যাজ ব্যারিস্টার মুভ করেছেন। কিন্তু সাউথ ক্যালকাটায় দেবাশীষ দাশগুপ্ত যে মার্ডারড হয়েছে, তার আসামীদের বেইল মুভ করছেন সি. পি. এম-এর অশোক বাবু, কংগ্রেসের এম. এল. এ-রা রেজিলিউশান করে বলেছে, কেউ যাব না। সি. পি. এম., এম. এল. এ-রা স্যার, সি. পি. এম.-রা ডাইরেক্ট মেম্বার এবং অশোকবাবু অ্যাডভোকেট, তিনি স্যার, বেইল মুভ করছেন সাউথ ক্যালকাটার ব্যাপারে। এই থেকে কি প্রমাণিত হয় শচীনবাবু দয়া করে উত্তর দেবেন কি? .....**(নয়েজ)**.......

[2-20 — 2-30 p.m.]

স্যার, আজকের কাগজেই দেখলাম পশ্চিমবঙ্গের আর. এস. পি'র মেম্বাররা এবং আর. এস. পি'র মন্ত্রীরা প্রকাশ্যে বলেছেন বামফ্রন্ট সরকার ব্যর্থ হয়েছেন সব দিক থেকে। স্যার, এঁদের নিজেদের মধ্যেই কোন্দল লেগেছে, পশ্চিমবাংলায় অ্যাডমিনিস্ট্রেশান কোলাপস করে যাবে। আপনি স্যার, হস্তক্ষেপ করুন, পশ্চিমবাংলার মানুষকে বাঁচান। এঁদের ষাঁড়ে ষাঁড়ে

লড়াই হচ্ছে, আমরা সাধারণ মানুষরা মরবো, আপনি স্যার, এটা একটা দেখুন, ইট ইজ এ সিরিয়াস ম্যাটার।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, আর এস. পি.র মন্ত্রীদের পদত্যাগ করতে বলা হয়েছে। ৩৬ দফা কর্মসূচি যা রূপায়িত করার কথা তা রূপায়িত হচ্ছে না, তাদের পদত্যাগ করতে বলা হয়েছে। এ বিষয়ে স্যার, একটা আলোচনা হওয়া দরকার।

(নয়েজ)

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, বিধানসভার সভ্য হিসাবে আমার এটা জানার অধিকার আছে যে, যে যখন খুশি এইভাবে উঠে আমাদের বিধানসভার সময় নষ্ট করতে পারেন কিনা? স্যার, আমরা দেখছি, সুনীতিবাবু যখন উঠছেন, রজনীবাবুও তখন উঠছেন—এইভাবে কাজের ব্যাঘাত ঘটিয়ে আমাদের সময় নষ্ট করতে পারেন কিনা এই ব্যাপারে আমি আপনার কাছে রুলিং প্রার্থনা করছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** আপনিও তো সময় নষ্ট করছেন।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** সোহরাব সাহেব, আপনি বসুন, আপনাকে আমি বলিনি, আপনাকে বলতে আমি ঘৃণা বোধ করি। আমি স্পিকার মহাশয়কে বলেছি।

(নয়েজ)

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি যদি তা বলেন তাহলে আপনাকে বলি, আপনাকে আমরা আরও ঘৃণা করি।

(নয়েজ)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, উনি ঘৃণা করার কথা বললেন, আমি বলছি, এই কথাটা ওঁকে প্রত্যাহার করতে হবে।

(নয়েজ)

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** স্যার, আমার এখনও পর্যন্ত এমন দুর্ভাগ্য হয়নি যে ওঁদের কিছু বলব। আমি স্যার, এই সভার অধ্যক্ষ হিসাবে আপনাকেই যা বলার বলেছি এবং রুলিং প্রার্থনা করেছি।

(নয়েজ)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, উনি কোন হরিদাস পাল যে আমাদের ঘৃণা করবেন?

(নয়েজ)

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে......

(নয়েজ)

**Mr. Speaker :** Please sit down. I am already allowed you to speak.

## LEGISLATION

### The West Bengal Primary Education (Amendment) Bill, 1980.

(The Bill was introduced and motion for consideration was moved on yesterday the 8th April, 1980)

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ্য করেছেন গতকাল এই প্রাথমিক শিক্ষা সংক্রান্ত সংশোধনি বিল উপস্থাপনে নীতিসংগতভাবে কিছু বাধা সৃষ্টি হয়েছিল। আমি সেই প্রসঙ্গ আজকে আর উপস্থিত করতে চাই না। কিন্তু দুঃখের সঙ্গে এই কথা ব্যক্ত করতে বাধ্য যে মাননীয় শিক্ষামন্ত্রী যে বিল উপস্থাপন করেছেন তার মধ্যে এত ত্রুটি-বিচ্যুতি কি করে আত্মপ্রকাশ করল এবং কি করে তাঁর দৃষ্টি এড়িয়ে গেল, এটা নিশ্চয় দুর্ভাগ্যের কথা। এতে লক্ষ্যগত ত্রুটি আছে, সন, তারিখের গোলমাল আছে, ব্যাকরণের বিরুদ্ধে বিদ্রোহ আছে, বাক্য বিন্যাসে অহেতুক জটিলতা আছে, যাতে করে একজন প্রবীণ প্রাথমিক শিক্ষক নন মাধ্যমিক প্রধান শিক্ষক তিনি উত্তেজিতভাবে ননসেন্স এই কথা বলে বিলটির ব্যাখ্যা করতে বাধ্য হয়েছেন। যাক স্যার, আমি আর সেই প্রসঙ্গে যাব না, আশা করব মাননীয় শিক্ষামন্ত্রী অন্তত শিক্ষা সংক্রান্ত বিল ভবিষ্যতে যখন আনবেন তখন তিনি আরো একটু সতর্কভাবে বিল তৈরি করবেন। বলা বাহুল্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সংশোধনী প্রাথমিক শিক্ষার, কাঠামোগত সংশোধনী, নীতিগত বা লক্ষ্যগত কোনও সংশোধনী কথা এতে নেই। শিক্ষা সম্বন্ধে বাজেট বিতর্কে অতীতে যখন আমি অংশগ্রহণ করেছিলাম তখন বলেছিলাম, আমাদের দুর্ভাগ্য যে আমরা যা কিছু চিন্তা করি, যা কিছু পরিবর্তনের কথা ভাবি সব কাঠামোগত দিকে দৃষ্টি রেখেই ভাবি, কিন্তু শিক্ষার লক্ষ্য বা নীতিগত কথা আমাদের চিন্তা ভাবনায় আদৌ আকৃষ্ট করে না, গতানুগতিক শিক্ষা ব্যবস্থাই চালিয়ে চলেছি। কাঠামো অপরিহার্য আমি জানি, কিন্তু কাঠামোর সঙ্গে যদি নীতি ও লক্ষ্যগত কথা না থাকে তাহলে শিক্ষা ব্যবস্থার আসল উদ্দেশ্য সিদ্ধ হয় না এবং তা যে হয় না তার প্রমাণ কালকে সরকার পক্ষের মাননীয় সদস্য লক্ষ্মী সেন মহাশয় এবং মাননীয় শিক্ষামন্ত্রী আবদুল বারি মহাশয় দুজনেই অনেক নীতিগত কথা বলেছেন—লক্ষ্মী সেন মহাশয় বলেছেন এ যাবত্ যে শিক্ষা ব্যবস্থা আমাদের দেশে প্রচলিত আছে তার শরিক তারা হতে পারেন না। কারণ শাসক শ্রেণীর স্বার্থ রক্ষার্থে এই শিক্ষা-ব্যবস্থা প্রচলিত ছিল, গরিব মেহনতী মানুষ, শোষিত সাধারণ মানুষের স্বার্থ রক্ষার দিকে দৃষ্টি রেখে সেই শিক্ষা ব্যবস্থা পরিচালিত হয়নি। তিনি বলেছেন এই শিক্ষা ব্যবস্থা মানুষকে শিক্ষা দেয়নি যে কি করে অন্ন-বস্ত্র সমস্যার সমাধান করতে হবে, অর্থনৈতিক শোষণ থেকে সমাজকে মুক্ত করতে হবে এবং তিনি আরও বলেছেন ফিউডাল সিস্টেমে পরিচালিত শিক্ষা ব্যবস্থায় এর চেয়ে আরও বেশি কিছু আশা করা যায় না। মাননীয় আবদুল বারি সাহেব প্রায় বরষার বারির ধারার মতো অনেক উদ্ধৃতি দিয়েছেন শিক্ষা ব্যবস্থা আমাদের দেশে কেমন হওয়া উচিত, সে সম্বন্ধে আমাদের অনেক জ্ঞান দিয়েছেন। শিক্ষাগুরু

প্রণাম তার যদি কিছু প্রাপ্য থাকে তো আমি তার কাছে পৌঁছে দিতে প্রস্তুত। কিন্তু আমাদের দুঃখ যে তিনি তত্ত্ব কথা তো আমাদের শোনালেন—দু'বছর আমরা তো তাঁর মুখ থেকে শুধু তত্ত্ব কথাই শুনছি, কিন্তু তিনি যে শিক্ষা বিল এখানে এনেছেন বা পরিচালনা করছেন ৩ বছর ধরে তার মধ্যে তো কোথাও তাঁর এই উদ্ধৃত নীতির কোনও প্রতিফলন ঘটেনি। সেখানে কিন্তু সেই আদিম অবস্থা, সেখানে কিন্তু সেই মোটামুটি-পাখি সব করে রব রাতি পোহাইল''—বলা বাহুল্য সেই পাখি কোরিয়া থেকে, ভিয়েতনাম্ থেকে, রাশিয়া থেকে খুঁজে পেতে এদেশে আনা নয়, এ দেশেরই মান্ধাতা আমলের অতি পরিচিত দোয়েল, শ্যামাই কলরব করছে, অন্য কিছু হচ্ছে না। তত্ত্ব কথা শুনি, কিন্তু তার প্রতিফলন তো দেখি না। মিঃ বারি বলেছেন বড় লোকেরা শিক্ষা প্রতিষ্ঠান তৈরি করেছেন তাদেরই স্বার্থে, বড় লোকের ছেলেদের লেখাপড়া শেখাবার জন্য, গরিবদের জন্য নয়, হরিজনদের জন্য নয়। কথা বলার সময় তাঁর চোখে মুখে উত্তাপ লক্ষ্য করেছি। তাঁর আন্তরিকতাকে আমি অবিশ্বাস করি না, কিন্তু আমার প্রশ্ন যে সমস্ত শিক্ষা প্রতিষ্ঠান চলছে সেগুলি কি সব বড় লোকের স্বার্থেই পরিচালিত হচ্ছে? তা যদি হত তাহলে আবদুল বারি তৈরি হলেন কোন শিক্ষা প্রতিষ্ঠান থেকে, লক্ষ্মী সেন জন্মালেন কোন শিক্ষা প্রতিষ্ঠান থেকে? অতীতের একটি কথা আমার মনে পড়ে—অতীতের একটি ঐতিহাসিক কথা আমার মনে পড়ে—চিত্তরঞ্জন স্যার আশুতোষের সামনে দাঁড়িয়ে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে ছাত্রদের বাইরে টেনে আনবার জন্য বলেছিলেন এবং তিনি বললেন কলকাতা বিশ্ববিদ্যালয় ''গোলমালখানা'' এবং এই গোলমালখানা থেকে তোমরা বেরিয়ে এল।

[2-30 — 2-40 p.m.]

দক্ষতার কথা বললেন এর মাধ্যমে এখন নয়, কত ভাল কৃতি সন্তান বেরিয়ে এসেছে তা নিশ্চয় সকলেই জানেন। তার প্রমাণ এই কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে চিত্তরঞ্জন দাসের মতো মানুষ জন্মগ্রহণ করেছিলেন। এই শিক্ষা ব্যবস্থার মাধ্যম থেকে লালিত-পালিত হয়ে ওঁরা আমাদের কাছে এসেছেন। কাজেই পরিবর্তনের কথা শুনি কিন্তু পরিবর্তনের চেষ্টা দেখি না কোনও পরিকল্পনা দেখি না কোনও তত্ত্বের প্রতিফলন দেখি না, পাঠ্যসূচির প্রয়োজনীয় পরিবর্তন দেখি না শুধু কথা শুনি। কিন্তু কথায় কোনও পেট ভরে না। শিক্ষা ব্যবস্থা কোনও উন্নতি হয়—মিঃ বারি উত্তেজিতভাবে বলেছেন আমরা আসবার আগে মেদিনীপুরের অনেক গ্রামে কোনও প্রাথমিক বিদ্যালয়ই ছিল না। কিন্তু আমাদের সংবাদ যে ১৯৬৭ সালের আগে ৭ হাজার প্রাথমিক বিদ্যালয় মেদিনীপুর জেলায় ছিল এবং তখনকার নির্দেশিত দূরত্বের ভিত্তিতে প্রায় প্রতিটি গ্রামেই প্রাথমিক বিদ্যালয় ছিল। আমি কি মাননীয় মন্ত্রী মহোদয়দের জিজ্ঞাসা করতে পারি যে ৩ বছর আপনাদের শাসনকালে আপনাদের শিক্ষানীতি অনুসারে কতগুলি প্রাথমিক বিদ্যালয় তৈরি করবার গৌরব অর্জন করেছেন? উত্তর আশাব্যঞ্জক হবে না। আঘাত করবেন প্রত্যাঘাতে প্রস্তুতটা থাকা উচিত। মিঃ বারি উত্তেজিতভাবে বলেছেন অর্গানাইজড টিচাররা যে স্কুলগুলি করেছিল সেগুলি তাদের স্বার্থে করেছিল বড় লোকরা বড় লোকের স্বার্থে কাজ করে। তারা গরিব, হরিজনদের দেখে না। কেবল নিজের স্বার্থ দেখে পরের স্বার্থ দেখে না। এই অর্গানাইজড টিচাররা তাদের বিদ্যালয় করবার একটা উদ্দেশ্য ছিল। এই বিদ্যালয়গুলি তৈরি হয়েছিল তাদের চাকুরি পাবার জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়

আমি জিজ্ঞাসা করি চাকুরি পাবার আশাটা কি অন্যায়? চাকরি পাবার চেষ্টা করাটা কি অবৈধ। আপনারা বেকার ভাতার ব্যবস্থা করেছেন। আর যারা বেকার ভাতা না চেয়ে তাদের জীবিকা অর্জনের জন্য নিজের শ্রম দিয়ে নিজের শিক্ষা দিয়ে ছেলেমেয়েদের লেখাপড়ার সুযোগ করে দিয়ে এইসব শিক্ষা প্রতিষ্ঠান করেছেন এটা কি অন্যায় বলতে পারেন আমি এই কথাগুলি বুঝতে পারলাম না। অর্গানাইজড টিচাররা স্কুল করেছিল তার মাধ্যমে চাকুরি পাবেন এটা কি অন্যায় কথা। মিঃ বারি অর্গানাইজড টিচারদের প্রতি নিষ্ঠুর না হলে আনন্দ পেতাম সুখী হতাম। কিন্তু তিনি নিষ্ঠুর হয়েছেন। যদি অভিসন্ধির কথা বলেন এখানে একটা গভীর মনোভাব সৃষ্টির দিকে তিনি আকৃষ্ট হয়েছেন। কিন্তু আপনাদের শিক্ষক নিয়োগের ক্ষেত্রে চাকুরির ক্ষেত্রে পাশাপাশি যে মনোভাবের কথা শোনা যাচ্ছে তখন তো সে কথা উঠছে না। আমি অবশ্য বিশ্বাস করি না। আপনারা আন্তরিকভাবে ভাল শিক্ষা ব্যবস্থার জন্য শিক্ষক নিয়োগ করেছেন আপনারা ফুড ফর ওয়ার্ক চালু করেছেন ভাল কথা। কিন্তু অ্যাপারেন্টলি দৃষ্টিটা ভাল কিন্তু রিয়েলিটির দিক থেকে প্রশ্ন করব সেখানে কি উদ্দেশ্যে সাধিত হয়েছে? গত নির্বাচনে আপনারা তো তার ফল পেয়েছেন। আমি এই অর্গানাইজড টিচারদের তথ্য মুখ্যমন্ত্রীর কাছে রেখেছিলেন এবং তিনি বুঝেছিলেন যে সব শিক্ষকদের যোগ্যতা আছে পড়ানোর দক্ষতা আছে স্কুল প্রতিষ্ঠান আছে সেখানে ছেলেমেয়েরা লেখাপড়া শেখে সেই সব অর্গানাইজড টিচারদের খারিজ করবার অধিকার কোনও সরকারের আছে বলে তিনি মনে করেন না।

মাননীয় মুখ্যমন্ত্রী আমার সঙ্গে সম্পূর্ণ একমত হয়েছিলেন। জানি না, পার্থবাবুর কি ইচ্ছা, বারি সাহেবের করুণা বারি কোনদিকে বর্ষিত হচ্ছে আমার জানা নেই। কিন্তু এইভাবে একটা বিশেষ শিক্ষা প্রতিষ্ঠানের প্রতিষ্ঠাতাদের, ত্যাগী মানুষগুলিকে লাঞ্ছিত করে, অভিসন্ধি আরোপ করে তাদের চাকরিতে নিয়োগের সম্ভাবনাকে বিদ্রুপ করে এইভাবে বক্তব্য বিধানসভায় রাখা সংগত বলে আমি মনে করি না। এবার আমি মূল সংশোধনের কাঠামোর দিকে দৃষ্টি দেব এবং এটা দিতে গিয়ে আমি পার্থবাবুকে অবশ্য প্রথমে একটু সাধুবাদ দেব। সাধুবাদ দেব এজন্য যে আপনারা সমস্ত শিক্ষাব্যবস্থাটাকে একটা অখণ্ড শিক্ষা ব্যবস্থা বলে গ্রহণ করেছেন। প্রতিটি স্তরের মধ্যে একটা সহযোগিতার সম্পর্ক গড়ে তোলার জন্য আপনারা প্রাইমারি এডুকেশন বোর্ডে বিভিন্ন স্তরে প্রতিনিধিদের গ্রহণ করেছেন, শিক্ষার ধারাবাহিকতাকে অক্ষুণ্ণ রেখেছেন তার জন্য আমি আপনাকে অকণ্ঠ সাধুবাদ দেব। আপনাকে সাধুবাদ দেব এই জন্য যে শিক্ষা প্রতিষ্ঠানের মধ্যে শিক্ষকদের প্রতিনিধিত্ব আপনারা বাড়িয়েছেন। সাধুবাদ দেব এই জন্য যে অশিক্ষক কর্মচারিদের প্রতিনিধিত্বের ব্যবস্থা করেছেন এবং আমি এম. এল. এ. হয়েও আপনাকে সাধুবাদ দেব যে আপনি এম. এল. এদের সংখ্যা বর্ধিত করবার চেষ্টা করেন নি, সেখানে নির্বাচনের পথ গ্রহণ করেছেন। এরা ঐ ঝোলের লাউ আর অম্বলের কদু। সর্বত্র এম. এল. এ এই চিত্রটা শোভন নয় এবং দেশের পক্ষে মঙ্গলজনকও নয়। সেজন্য আপনাকে আমি সাধুবাদ দেব। কিন্তু এই প্রসঙ্গে একটা প্রশ্ন করব। আপনারা মহিলাদের বাদ দিয়েছেন কেন? তাদের প্রতিনিধিত্ব করলেন কেন? একটু আগে মাননীয়া সদস্যা, অপরাজিতা গোপ্পী মহোদয়া নারী নির্যাতনের কথা বললেন। নারী নির্যাতন না হয়েও নারীদের প্রতি উপেক্ষা তো বটে। বামদের প্রতি বাম সরকার এত বাম হলেন কেন? কাজেই তাদের

প্রতিনিধিত্ব আরও বেশি থাকা উচিত ছিল। কিন্তু দেখলাম তা নয়, তারা কমিয়েছেন। তেমনি মেডিকেল প্র্যাকটিশনারদের প্রতি এত উদাসীন হলেন কেন? আগেকার বিলে তাদের প্রতিনিধিত্বের ব্যবস্থা ছিল, কিন্তু এখন নেই। প্রত্যেকটি প্রাইমারি এডুকেশন, সেকেণ্ডারি এডুকেশন-এর পাঠ্যসূচির দিকে যদি দৃষ্টি রাখা যায় তাহলে সেখানে মেডিকেল প্র্যাকটিশনরদের উপস্থিতির আবশ্যকতা বোধ করবেন। আপনারা কিন্তু বাদ দিয়েছেন। আর আপনারা সেখানে আর একটা জিনিস করেছেন সেটা হচ্ছে, আপনারা সেখানে কোন মানুষকে গ্রহণ করেছেন, আপনাদের নোমিনির বহরটাকে অনেক বেশি বাজিয়েছেন। মাননীয় লক্ষ্মী সেন মহাশয় কালকে বলছিলেন, শুনছিলাম, আগেকার সরকারি নমিনেশন হলে স্বাধীনতায় হস্তক্ষেপ হত। আজকে স্যার, আশুতোষের একটা কথা মনে পড়ছে freedom first, freedom second and freedom always. শিক্ষাক্ষেত্রে নতুন মূল্যায়ন অপেক্ষা রাখে। কারণ দেশ আজকে স্বাধীন হয়েছে। আজকে দেশের সরকার যদি কোথাও মনোনয়ন করেন তাহলে তার মধ্যে স্বাধীনতায় হস্তক্ষেপ বলা যায় না। কথাটা যদি এমনি করে দেখেন তাহলে স্টেট সেন্টরা রিলেশনটাকে একটু অন্যভাবে দেখা যায়। কারণ কেন্দ্রে যে সরকার সেটাও তো বিদেশি সরকার নয়। সেটাও তো আমাদেরই সরকার। অতএব তাদের হাতে যদি ক্ষমতা কিছু বেশি থাকে, আপনার হাতে যদি কিছু কম থাকে তাহলে সেখানে আপত্তি করেন কেন? নিজেদের বেলায় ঐ সমস্ত কথা, আর অপরের বেলায় ভিন্ন কথা। নিজেদের বেলায় স্বাধিকারের কথা, আর অপরের বেলায় দেশের কথা—এটা ঠিক নয়। কাজেই আমি মনে করি স্বাধীন দেশের সরকার, তবু শিক্ষা ক্ষেত্রে কিছু কিছু স্বয়ংসম্পূর্ণতা, স্বাধীনতার আবশ্যকতা আছে।

[2-40 — 2-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয় আর একটা জিনিস আপনার কাছে বলি, অরিজিন্যাল বিলে ছিল যে প্রাইমারি এডুকেশন কাউন্সিল নুতন নুতন শিক্ষা প্রতিষ্ঠান তৈরি করতে পারবেন, আপনি সেই অধিকার রেখেছেন, উপরন্তু এই সংশোধনীর মাধ্যমে একটা নুতন অধিকার কাউন্সিলকে দিয়েছেন। দরকার হলে বিদ্যালয়কে এক স্থান থেকে স্থানান্তরে নিয়ে যাবার অধিকার আপনি কাউন্সিলকে দিয়েছেন। একটা বিদ্যালয় প্রতিষ্ঠানকে এযাবৎকাল স্থাবর সম্পত্তি বলে জানতাম, কিন্তু আপনি যদি বিদ্যালয়কে স্থান থেকে স্থানান্তরে নিয়ে যেতে পারেন এবং সেই অধিকার যদি আপনি কাউন্সিলকে দেন, আমার ধারণা রাজনৈতিক অভিসন্ধি তার মধ্যে ক্রিয়া করতে পারে এবং একটা অঞ্চলের প্রচলিত শিক্ষা ব্যবস্থা তার মধ্যে দিয়ে ব্যাহত হতে পারে। অতএব কেন এই সংশোধন এনেছেন আমি জানি না। আমি অনুরোধ করব, মাননীয় শিক্ষামন্ত্রী এই সংশোধনীটিকে প্রত্যাহার করে নেবেন। আমি আশা করব, আর একটা বিষয় তিনি বিচার করবেনও আমরা জানি সরকারি কর্মচারিদের ক্ষেত্রে বদলির ব্যবস্থা আছে। বদলি হয় কারণ দীর্ঘদিন কোনও কর্মচারী যদি এ অঞ্চলে কাজ করেন তার মধ্যে কায়েমি স্বার্থ মাথা তুলে উঠতে পারে। স্থানীয় প্রভাব তিনি বিস্তার করতে পারেন, নানা ভাবে প্রশাসনিক দুর্নীতি দেখা দিতে পারে। কিন্তু প্রাথমিক শিক্ষককে বদলি করতে হবে কেন? শিক্ষক কি কায়েমি স্বার্থ বাড়াবেন, চক্রান্ত তৈরি করবেন, প্রভাব বিস্তার করে প্রশাসনিক দুর্নীতি তিনি তৈরি করবেন? অন্তত আমি জানি একটা প্রতিষ্ঠানের সঙ্গে দীর্ঘদিন ধরে যুক্ত—শিক্ষক রূপে যদি একটা শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে বহুদিন ধরে যুক্ত থাকা যায়, যে মমতা সেখানে জন্মায়,

যে ভালবাসা সেখানে জন্মায়, যে কর্তব্যবোধ সেখানে ঘনীভূত হয়, তার তুলনা হয় না। আমরা মমতা চাই শিক্ষকদের কাছ থেকে। শিক্ষকদের কাছ থেকে আন্তরিকতা চাই, অন্য ভাবের কথা চাই না। কিন্তু আপনারা তাকে বদলি করবেন। রাজনৈতিক দিক থেকে বিচার করে যদি কোনও শিক্ষক আপনাদের মনোনীত না হন, যদি কোনও শিক্ষক আপনাদের দলের নীতিগুলোকে পরিচালনা না করতে চান, তাকে ঐ তো মাইনে দেন। আপনারা বেশি মাইনে দিয়েছেন স্বীকার করি, আগের তুলনায় বেশি মাইনে দিয়েছেন স্বীকার করি, তবু তো সেই মাইনে কি তা আপনারাই বেশি জানেন। সেই প্রাথমিক শিক্ষককে যদি বদলি করেন স্থান থেকে স্থানান্তরে, নিজেদের গ্রাম থেকে অন্য গ্রামে কটা টাকা বেতন দিয়ে, তাদের প্রতি আপনারা সুবিচার করবেন বলে আপনারা ভাবেন? অতএব ঐ বদলির নীতি আপনারা পরিবর্তন করুন। দল নয়, আনুগত্য নয়, দলবাজির চক্রান্ত শিক্ষা ক্ষেত্রে সুফল কখনও তৈরি করতে পারে না। তাই আপনাকে সেই কথা বলি, আর এই নমিনেশন-এর বোঝা তো চেপেছে। কে জানে, আজ আপনারা আছেন, কালকে তো আপনারা নাও থাকতে পারেন। আমি আপনাদের চলে যেতে বলছি না, জগদ্দল পাথর হয়ে থাকুন, আমার কোনও আপত্তি নেই। আমার বক্তব্য ঐতিহাসিক, আমার বক্তব্য গণতান্ত্রিক, গণতন্ত্রের কখনও কোনও দল চিরস্থায়ী সরকার গঠন করতে পারে না। ভোট আছে, জনতা আছে, কাল আপনারা পাল্টে যেতে পারেন, তাই সরকারী অনুমোদন, সরকারি নিয়োগ, সরকারি বদলির নীতিগুলি যদি এভাবে রাখেন তাহলে আপনারাই হয়ত রিক্ত হয়ে যাবেন আর এক দল যদি সরকার গঠন করেন। অতএব এই নীতি ঠিক নয়, নিরপেক্ষ নীতি করবার চেষ্টা করুন।

আর একটা কথা আমি মাননীয় শিক্ষা-মন্ত্রীকে বলতে চাই, আমাদের ধারণা ছিল পার্থবাবু শম্ভুবাবুর চেয়ে দল হিসাবে অনেক প্রগতিশীল। কিন্তু শম্ভুবাবু তার ইউনিভার্সিটি বিলে সেনেটে কৃষাণ শ্রমিক প্রতিনিধিত্বের ব্যবস্থা করেছেন, আমরা একটু আপত্তি করেছিলাম, আমরা সেকেলে মানুষ, কিন্তু ওরা তো সব কিছুকে প্রগতিশীল করতে চাইছেন, জনমুখী করতে চাইছেন, জনগণের সহযোগিতা বিপুল আকারে পেতে চাইছেন এবং সেই জন্য ইউনিভার্সিটির সেনেটে কৃষাণরা যেতে পারলেন, শ্রমিকরা যেতে পারলেন। অথচ এখানে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে তারা কেউ যেতে পারছেন না। যেখানে প্রাথমিক শিক্ষায় তাদের আরও বেশি থাকবার কারণ ছিল—গ্রামের প্রাইমারি স্কুল, তাতে গ্রামের শিক্ষক, গ্রামের কৃষাণ নিঃসন্দেহে অনেক কাছাকাছি মানুষ, অনেক মাটির মানুষ, কিন্তু সেখানে তাদের স্থান হল না। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেটে হল। আপনারাই বিচার করুন।

আমি আমার বক্তব্যের মধ্যে দিয়ে আর বেশি সময় নেব না। আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্নীতির কথা বললে আমাদের সরকার পক্ষের বন্ধুরা স্বাভাবিক কারণে ক্রুদ্ধ হয়ে ওঠেন। কিন্তু আমি একটা দৃষ্টান্ত আপনার কাছে রাখব। যেটা আমার কথা নয়, বিরোধী দলের বন্ধুদের কথা নয়, সরকারি পক্ষের, সি. পি. এম. পক্ষের মাননীয় সদস্য গোপাল ভট্টাচার্য মহাশয় পার্থপুর প্রাইমারি স্কুল সম্বন্ধে বলেছেন। এই স্কুলের হেডমাস্টার মশাই তহবিল তছরূপের দায়ে একদিন বরখাস্ত হয়েছিলেন, কিন্তু জমানা বদলে গেল—পূর্বেকার ব্যবস্থা ভুল, অতএব তিনি আর তহবিল তছরূপের দায়ে অভিযুক্ত ব্যক্তি রইলেন না, পলিটিক্যাল ভিক্টিমাইসড টিচার হয়ে গেলেন—তাকে প্রধান

শিক্ষক নিয়োগ করা হল। তিনি স্কুলে যেতে পারেন না, গ্রামবাসী ছেলেরা তাকে স্কুলে আসতে দেয় না। তার সঙ্গে আরও ৫ জন টিচারস-ও আসেন না। কিন্তু বাড়ি বসে যথারীতি পশ্চিমবঙ্গ সরকারের বেতন পান। আর যে শিক্ষকরা সেখানে যান, নিয়মিত স্কুল করেন, সেই শিক্ষকরা বেতন পান না। আমি চিঠিখানা—গোপাল ভট্টাচার্য মহাশয়ের চিঠিখানা পড়ে শোনাচ্ছি। সেটি শুনিয়েই আমি আমার বক্তব্য শেষ করব। "গোপালকৃষ্ণ ভট্টাচার্য মেম্বার, লেজিসলেটিভ অ্যাসেম্বলি, ওয়েস্ট বেঙ্গল ; লিখছেন—

"Gopal Krishna Bhattacharya, Member,
Legislative Assembly, West Bengal.

To

The District Inspector of Schools, (Primary Education),
24-Parganas, Bhabani Bhaban,
Calcutta.

**Re : Parthapur Primary School**

Dear Sir,

It has been reported to me that Shri Syamsankar Chakraborty is the only approved teacher who has been attending our school regularly. The other five approved teachers have been absenting themselves for more than 4 months but it is quite surprising that these five teachers have been regularly receiving their monthly salaries whereas Shri Suranjan Dutta Chowdhury, the local Sub-Inspector of Schools, Primary Education, with some ulterior motive has been depriving Shri Syam Shankar Chakraborty of his monthly salaries from August 1978. Please investigate and make necessary arrangements for immediate payment of salaries to shri Syam Shankar Chakraborty. A note in return will be highly appreciated. It is also surprising that the students of the school for no fault of theirs have been deprived of their mid-day tiffing and text-books. I am afraid due to a wrong decision of the Department regarding reinstatement of Santi Roy as a politically victimised person, the school is going to be closed very soon and as a result of this the young boys of the Government sponsored refugee colony school will be hard hit.

Very truly yours,
Gopal Bhattacharya"

এই সঙ্গে আমার বক্তব্য শেষ করবার আগে আমাদের মাননীয় শশবিন্দু বেরা মহাশয় এবং জনতা পার্টির অন্যতম সদস্য মৈত্র মহাশয় যে সমস্ত সংশোধনী দিয়েছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য সমাপ্ত করছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাথমিক শিক্ষা সম্প্রসারনের জন্য ১৯৭৩ সালে যে আইন এসেছিল আমাদের বামফ্রন্ট সরকারের মাননীয় শিক্ষা মন্ত্রী সেই আইনের কিছু রদ-বদল করেছেন এই বিলের মাধ্যমে। এর মধ্যে ছোট ছোট কিছু কিছু অ্যামেন্ডমেন্ট আছে আমি সেই সম্বন্ধে কিছু বলতে চাই না। রাজ্য স্তরে একটা বোর্ড এবং জেলা স্তরে কাউন্সিল-এর মধ্যে সাধারণ মানুষের নির্বাচিত সদস্য এবং সমস্ত স্তরের শিক্ষানুরাগী যারা শিক্ষার সঙ্গে জড়িত—এই সমস্ত মানুষের একটা সংমিশ্রণ এনেছেন। সুতরাং এই থেকেই প্রমাণিত হচ্ছে যে, আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় প্রাথমিক শিক্ষাকে কোন পর্যায়ে তুলতে চাইছেন। পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষা দীর্ঘদিন ধরে অবহেলিত হয়ে এসেছে। আমি দুর্ভাগ্যের সঙ্গে লক্ষ্য করছি, বিগত ৩০ বছর ধরে শতকরা ৭০ জন মানুষের আক্ষরিক জ্ঞান হয়নি। শতকরা ৭০ জন লোক লিখতে পড়তে জানে না। এটা ঠিক, পশ্চিমবাংলায় কংগ্রেসি আমলে কিছু স্কুল হয়েছে এখনও আছে এবং আরও হবে। কিন্তু আপনারা এটা কি জানেন, এই পশ্চিমবাংলায় যেখানে ৫১টা বাড়ি নিয়ে গ্রাম সেখানে মাত্র ৩টি স্কুল আছে? আপনারা এটা কি জানেন, ১৩ জন ছাত্র নিয়ে ৪ জন শিক্ষকের একটি স্কুল আছে? এটা কার স্বার্থে? স্কুলে স্বার্থে না শিক্ষকদের চাকুরির স্বার্থে? আমি এই প্রশ্ন আপনাদের কাছে রাখছি। শতকরা ৭৫ জন মানুষ গ্রামে বাস করেন যারা প্রধানত কৃষির উপর নির্ভরশীল—সেই গরিব মানুষের স্বার্থে প্রাথমিক শিক্ষা কতটা হয়েছে সেইটাই বিচার্য বিষয়। আপনারা লক্ষ্য করে দেখেছেন, গরিব মানুষের স্বার্থে কোনও স্কুল এ পর্যন্ত প্রতিষ্ঠা হয়নি। বর্তমানে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পর সিদ্ধান্ত গ্রহণ করলেন, এমন কোনও গ্রাম থাকবে না যে গ্রামে একটি প্রাথমিক বিদ্যালয় থাকবে না। সারা পশ্চিমবাংলায় ৪ হাজার ৬০০ গ্রাম আছে। যেসব প্রাথমিক বিদ্যালয় নেই সেই সব গ্রামে বামফ্রন্ট সরকার ঘোষণা করেছেন আগামী ৫ বছরের মধ্যে প্রাথমিক বিদ্যালয় চালু হবে এবং সেই কাজ শুরু করা হয়েছে। আমি বুঝতে পারছি এইসব শুনতে ওনাদের খারাপ লাগছে তার কারণ ওনারা গরিব মানুষের স্বার্থে প্রাথমিক শিক্ষার দিকে লক্ষ্য দেননি।

তার কারণ আপনারা গরিব মানুষের স্বার্থে প্রাথমিক শিক্ষাকে দেখেননি। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যে গাঁয়ে আক্ষরিক জ্ঞান সম্পন্ন মানুষ নাই বাগদি, কাওড়া নীচু শ্রেণীর লোক, গরিব মানুষ বিশেষ করে সেখানে কোনও স্কুল আপনারা করেছেন? কোনও স্কুল করেননি। দলাদলি করে একই গ্রামে ৫/৭টা স্কুল করেছেন, কার স্বার্থে ছাত্রের, শিক্ষার স্বার্থে? না, দলের লোকদের চাকরি দেওয়ার স্বার্থে করেছেন। আমরা দেখেছি ৩/৪টে খুন কেসের আসামী সেই সব কেসের আসামীদের আপনারা নিয়োগপত্র দিয়েছেন যারা স্কুলে কোনও দিন যায় না। ডাকাতি করতে গিয়ে মুখের একটা অংশ উড়ে গেছে সেইসব লোকদের ১৯৭৪ সালে আপনারা চাকরি দিয়েছেন প্রাথমিক বিদ্যালয়ে, কিসের স্বার্থে, শিক্ষার স্বার্থে না লোকটাকে আপনাদের দলে রাখবার জন্য এই কাজ করেছেন? আপনারা শিক্ষার স্বার্থে এইসব কাজ করেননি।

বামফ্রন্ট সরকার সিদ্ধান্ত করেছেন যে আগামী ৫ বছরের মধ্যে ৪ হাজার ৬০০ স্কুল তারা তৈরি করবেন, শুধু স্কুলই তৈরি হবে না, গ্রামে গ্রামে স্কুল যাতে হতে পারে তার প্রয়োজনীয় টাকা পয়সা দেওয়ার ব্যবস্থা করেছেন। আপনারা জানেন পঞ্চায়েতের মাধ্যমে

বামফ্রন্ট সরকার হাজার হাজার টাকা বিলি করেছেন, গত বছরের আগের বছর, গত বছর, এবং এ বছর। যেসব বাড়ি ভেঙ্গে গেছে যে সব ঘরের বেড়া নাই, চাল নাই, সেইসব স্কুলকে সাহায্য করার জন্য উর্ধ্বপক্ষে এক হাজার টাকা এবং নিম্নপক্ষে ৩০০ টাকা পর্যন্ত দিয়েছেন। গত বছর বামফ্রন্ট সরকার প্রতি গ্রামে একটা করে বিল্ডিংয়ের জন্য ১৫ হাজার করে টাকা এড দিয়েছেন। গ্রামে গ্রামে এই কাজ আপনারা কবে করেছেন, কোনওদিন করেছেন? এই কাজ হয়েছে শিক্ষার স্বার্থে, গ্রামে গ্রামে স্কুলের স্বার্থে? মাননীয় সভাপতি মহাশয়, আমরা দেখছি যদি গ্রামের গরিব মানুষদের শিক্ষার আওতায় নিয়ে যেতে হয় তাহলে ব্যাপক প্রস্তুতি ছাড়া সম্ভব নয়। তাই শুধু স্কুল নয়, স্কুলের বাড়ি নয় আরও অনেক প্রয়োজনীয় ব্যবস্থা করেছেন। আপনারা জানেন নিশ্চয় যে ব্যাপকভাবে ঐ স্কুলগুলিতে যাতে ছাত্র আসতে পারে তার জন্য বামফ্রন্ট সরকার গরিব মানুষের ছেলেমেয়েদের স্লেট, পেন্সিল, বই, খাতা প্রভৃতি বিনামূল্যে দেওয়ার ব্যবস্থা করেছেন। শিক্ষাকে জনমুখী করে গরিব মানুষের মধ্যে বিতরণের ব্যবস্থা বামফ্রন্ট সরকার করেছেন। আরও শুনবেন আপনারা জানেন যে গ্রামের মানুষ খেতে পায় না, তারা না খেয়ে থাকে, গরিব মানুষেরা তাই তাদের ছেলেমেয়েদের স্কুলে পাঠাতে পারে না। তাই বামফ্রন্ট সরকার সিদ্ধান্ত করেছেনে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে সীমাবদ্ধ ক্ষমতার উপর দাঁড়িয়ে ৩৩ লক্ষ ছাত্র-ছাত্রীকে দুপুরে খাওয়া দাওয়ার ব্যবস্থা করেছেন। শিক্ষার স্বার্থেই এটা করা হয়েছে।

[3-00 — 3-10 p.m.]

এই সব ছেলেমেয়েরা তারাই যারা খেতে পায় না সপ্তাহে একদিন খাবারের মুখ দেখে না। সেই সমস্ত ছেলেমেয়েরা যাতে স্কুলে আসতে পারে এবং দু বেলা খেতে পায় তারজন্য ৩৩ লক্ষ ছেলে মেয়ের মিড ডে মিলের ব্যবস্থা করা হয়েছে। তবে এই ব্যবস্থা যদি সমস্ত ছেলে মেয়েদের জন্য করা যেত তাহলে ভাল হত সন্দেহ নেই। এই সরকার শিক্ষাকে গরিব মানুষের মধ্যে পৌঁছে দিতে চায়, গ্রামে গ্রামে শিক্ষায়তন করতে চায় এবং নানাভাবে তারা এই কাজ শুরু করে দিয়েছেন। সেইজন্য এই সরকার গ্রামে গ্রামে শিডিউল কাস্ট ও ট্রাইবসদের এক রকম পোশাক দেবার ব্যবস্থা করেছেন এবং যাদের আয় ২০০ টাকার কম সেই রকম ৪০ ভাগ ছেলেমেয়েদের জামা কাপড় দেওয়া হচ্ছে। আমাদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার জন্য সকলকে এই ব্যবস্থার মধ্যে আনা যাচ্ছে না। আমরা এতদিন দেখেছি স্কুল আছে কিন্তু ছাত্র নেই, কিন্তু এখন দেখছি যে ছেলেমেয়েরা স্কুলে আসছে প্রাথমিক বিদ্যালয়ে বাৎসরিক উৎসব হচ্ছে খেলাধূলা হচ্ছে, ক্ষেত মজুরের ছেলেমেয়েরা আবৃত্তি করছে যা দেখে তাদের বাবাদের বুক উৎসাহে ফুলে উঠেছে। এই সরকার শিক্ষাকে ভালবাসেন বলেই শিক্ষাকে সার্বজনীন তারা করতে চাইছেন। গতকাল থেকে ১২ জন বক্তার বক্তৃতা আমি শুনেছি এবং কংগ্রেস ও জনতা বেঞ্চ থেকে অনেক কটুক্তি আমি শুনেছি। আজ যিনি প্রথম বক্তৃতা করলেন তিনি শিক্ষা ক্ষেত্রে—শিক্ষক নিয়োগের ব্যাপারে কারচুপির কথা দিয়ে তিনি তার বক্তৃতা আরম্ভ করলেন। আমি তাকে বলতে চাই এই নীতি এই সরকারের নয়। এই সরকার ঠিক করেছেন যোগ্যতার ভিত্তিতে শিক্ষক নিয়োগ করা হবে, তাই কাগজে অ্যাডভার্টাইজমেন্ট করা হয়েছে। অনেকে দরখাস্ত করেছেন। তাদের ইন্টারভিউ হয়েছে এবং তাতে যারা ১ম শ্রেণীতে পাশ করেছেন বা ২য় বা ৩য় বিভাগে পাশ করেছেন সেই ভিত্তিতে লিস্ট তৈরি

হচ্ছে। এ ক্ষেত্রে যদি কোনও কারচুপি বা স্বজন-পোষণের কথা তারা বলতে পারেন তাহলে আমি বিধানসভা থেকে পদত্যাগ করব। ২৪-পরগনা জেলার সমিতির আমি একজন সাধারণ সদস্য হিসাবে আমি পরিষ্কার জানাতে চাই যে, যোগ্যতার ভিত্তিতে এই লিস্ট করা হয়েছে তাতে কারচুপির কোনও অভিযোগ নেই। সাধারণ মানুষের স্বার্থে আমি এই লিস্ট দিতে পারি। গ্রামে গ্রামে শিক্ষার অগ্রগতির ক্ষেত্রে এই সরকার যে ব্যবস্থা করছেন তা দেখে কিছু লোক আতঙ্কিত হচ্ছেন। কিন্তু তারা দেখতে পাচ্ছেন না যে, তিন বছরের মধ্যে ১২ ক্লাস পর্যন্ত অবৈতনিক হয়েছে যা এতদিন আপনারা করতে পারেননি। সুতরাং এই সরকার শিক্ষাকে যোগ্য মর্যাদা দিতে চায় বলেই আমি এই বিলকে পূর্ণভাবে সমর্থন করছি। ওরা শুধু বিরোধিতার জন্য বিরোধিতা করছেন। আমি তাদের অনুরোধ করব যে ভাল কাজকে আপনারা সমর্থন করুন। শিক্ষাকে মর্যাদা দিতে শিখুন, শিক্ষাকে সর্বনাশের পথে ওরা নিয়ে গেছেন এই সরকার তা না করে শিক্ষাতে মদত দিচ্ছেন?—

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন সেই বিল সম্পর্কে বলতে গেলে বলতে হয় তিনি এ ঘড়ার জল ও ঘড়ায় ঢেলেছেন এবং তা ঢালতে গিয়ে নিজের দিকে একটু বেশি নিয়ে নিয়েছেন। গতকাল এই বিল উত্থাপন করতে গিয়ে তিনি বলেছিলেন যে যে বিল আছে তাকে সর্বাঙ্গসুন্দর করবার জন্য এই অ্যামেন্ডমেন্ট আনা হচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে তেমন কিছু নয়—সামান্য কিছু হের ফের করে দলবাজি করবার ব্যবস্থা তিনি করে নিলেন। গ্রাম বাংলার মানুষের শিক্ষার স্বার্থে তিনি এ বিল উত্থাপন করেননি। এই ক্ষেত্রে হরিপদবাবু যে সব কথা বললেন সেই সব কথা মন্ত্রী মহাশয়কে একটু স্মরণ করতে বলছি। কারণ আপনারা যে দলবাজি করার জন্য বিল উত্থাপন করেছেন তাতে আপাতত আপনাদের সুবিধা হবে কিন্তু পরবর্তীকালে যখন আপনারা থাকবেন না তখন কি হবে সেটা একবার চিন্তা করুন। এই কথাটাকে চিন্তা করে বিলটাকে নিরপেক্ষ করার চেষ্টা করুন।

[3-10 — 3-20 p.m.]

কংগ্রেস সরকার অতীতে শিক্ষাকে নিয়ে করেননি। তার নজির হিসাবে আমি বলছি ১৯৭৭ সালের পূর্বে, আপনারা ক্ষমতায় আসার পূর্বে গ্রাম বাংলায় যে লক্ষ লক্ষ শিক্ষক চাকরি করছেন, লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রী শিক্ষা অর্জন করছে তা কংগ্রেসের দৌলতে করছে। কংগ্রেস সরকার লক্ষ লক্ষ প্রাথমিক শিক্ষককে নিয়োগ পত্র দিয়েছিলেন। সেই শিক্ষকরা আজকে নিখিল বঙ্গ শিক্ষক সমিতি করছেন, তারা সবাই কংগ্রেসি নন। কংগ্রেস সরকার যে শিক্ষাকে নিয়ে রাজনীতি করেননি এটা তার একটা নজির। এটা আপনারা নিজেদের স্মরণে রাখবেন। হাজার হাজার শিক্ষক যারা নিখিল বঙ্গ শিক্ষক সমিতির সদস্য, যারা সি. পি. এম. করছেন, তারা কংগ্রেস সরকারের নিয়োগ প্রাপ্ত শিক্ষক। সুতরাং এখানে দলবাজির কোনও নিদর্শন নেই। আপনারা কিভাবে দলবাজি করছেন—আপনারা ক্ষমতায় এসেই অ্যাড-হক কমিটি করেছেন, ৩ বছর পার হয়ে গেল নির্বাচন করতে পারলেন না, জেলাগুলিতে অ্যাড-হক কমিটি করে দলবাজির একটা চরম আড্ডাখানা খুলে রেখেছেন। আমি মুর্শিদাবাদের কথা বলি, মুর্শিদাবাদ জেলাতে প্রাথমিক শিক্ষা দপ্তরে ডি. আই. নেই স্কুল পরিদর্শক নেই। সুপারিশ

রয়েছে যে এই জেলার শিক্ষা দপ্তরকে সুষ্ঠুভাবে পরিচালনা করতে গেলে ইমিডিয়েটলি একজন ডি. আই. আধা মন্ত্রী বারি সাহেবের তাবেদার করছেন, কাজেই তার সুপারিশে সেখানে এ. আই. থাকবে, ডি. আই. থাকবে না। আজকে সি. পি. এম.-র সুপারিশ মোতাবেক সেখানে একটা আড্ডাখানা খুলে রেখেছেন। ১ বছর পার হয়ে যাচ্ছে, পার্থবাবু কি বলতে পারেন কোনও যুক্তিতে সেখানে ডি. আই. যাচ্ছে না? আজকে বামফ্রন্ট সরকার স্কুলের গৃহ নির্মাণের জন্য হাজার হাজার টাকা দিয়েছেন। ভাল কথা। টাকাটা কাকে দিয়েছেন পার্থবাবু? আপনার দলের অ্যাড-হক কমিটি রয়েছে, অ্যাড-হক কমিটিতে আপনার দলের লোককে বসিয়েছেন, আপনার এই টাকা শিক্ষা খাতে ব্যয় করতে পারছেন? আপনি জেলা পরিষদে টাকা দিচ্ছেন পঞ্চায়েত যেটা বামফ্রন্ট সরকারের জঘন্যতম দুর্নীতির একটা আড্ডাখানা সেখানে টাকা দিচ্ছেন। আমি উদাহরণ দিচ্ছি—আমার এলাকা রঘুনাথ গঞ্জ ৩ নং পঞ্চায়েত সমিতির অধীনে দুর্গাপুর প্রাইমারি স্কুল আছে। গত বছর বিধ্বংসী বন্যায় স্কুলের চিহ্ন রইল না, সমস্ত উড়িয়ে নিয়ে গেছে, সেখানে এস. আই.-র রেকমেন্ডেশনে ১৮ হাজার টাকা স্যাংকশন হল তার গৃহ নির্মাণের জন্য। কিন্তু পঞ্চায়েতের কাছে যখন এল তখন সেই টাকা দেওয়া হল না। অপরাধ, সেই স্কুলের প্রধান শিক্ষক মহাশয় কংগ্রেস (আই) থেকে গ্রাম পঞ্চায়েতে নির্বাচিত সদস্য, সেজন্য দুর্গাপুর প্রাইমারি স্কুলের গৃহ নির্মাণ হল না। সেখানে রেজিস্টার্ড ডিড রয়েছে, স্কুলের জায়গা যথা সময়ে এ আই কর্তৃপক্ষের নামে রেজিস্ট্রি দান করে দিয়েছে, বর্তমানে নাকি ঐ জমির দাতা সি. পি. এম. হয়েছেন, রেজিস্ট্রি থাকা সত্ত্বেও স্কুল গৃহ নির্মাণ করতে পারলেন না। কারণ, ওখানকার প্রধান শিক্ষক পঞ্চায়েত সমিতির সভাপতি। তিনি জেলা পরিষদের সভাপতির কাছে একাধিকবার গেছেন, বলেছেন আমার স্কুলের ছেলেরা পড়াশুনা করতে পারছে না, আমার স্কুল গৃহের নির্মাণের ব্যবস্থা করে দিন। গ্রীষ্মকাল চলে এল, দুর্গাপুর স্কুলের ছেলেরা কোথায় বসে লেখাপড়া শিখবে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় কি এই ব্যাপারে একটু অনুসন্ধান করে দেখবেন? জেলা পরিষদ থেকে দুর্গাপুর স্কুলের নামে যে ১৮ হাজার টাকা স্যাংকশন হয়েছিল গৃহ নির্মাণের জন্য সেই টাকা ট্রান্সফার করে অন্য স্কুলে নিয়ে যাওয়া হল কেন এটা কি অনুসন্ধান করে দেখবেন? সুতরাং কিভাবে দলবাজি হচ্ছে এটা তার প্রকৃষ্ট উদাহরণ।

মাননীয় সভাপতি মহাশয়, আর একটা কথা বলেছেন সমস্ত ছেলে মেয়েদের আমরা জামা কাপড় দিচ্ছি। আমি বলব এটা ভুল তথ্য। আপনারা সমস্ত ছেলেমেয়েদের জামা কাপড় দিতে পারেননি, কিছু কিছু দিয়েছেন। এই প্রসঙ্গে আমি পার্থবাবুকে জিজ্ঞাসা করি, যে সমস্ত জামা কাপড় দিয়েছেন সেগুলি কি আপনি দেখেছেন? আমি দেখেছি সেই জামা কাপড় একবার জলে ভিজালে আর গায়ে দেবার উপায় নেই। আপনারা তো বলেন আমরা খেটে খাওয়া মানুষের, মেহনতি মানুষের প্রতিনিধি। কিন্তু গ্রামের গরিব ছেলেমেয়েদের জন্য যে জামা কাপড় দিয়েছেন তার মান অত্যন্ত নীচু। এই সমস্ত জামা কাপড় যদি আপনার বাড়ির ছেলেমেয়েদের দিতেন তাহলে বুঝতে পারতেন এর মান কি? কাজেই জামা কাপড় এই যা দিচ্ছেন এটা আপনার একটা অপচেষ্টা। তারপর, টিফিন সম্বন্ধে আমরা বক্তব্য হচ্ছে কংগ্রেস সরকারই গ্রামবাংলার গরিব ছেলেমেয়েদের জন্য টিফিনের ব্যবস্থা করেছিলেন। তবে একথা ঠিক যে আপনারা তাকে কিছুটা সম্প্রসারিত করেছেন। সম্প্রসারিত করার ব্যাপারেও আপনাকে

আমি জিজ্ঞাসা করি, আপনি বুকে হাত দিয়ে বলুন তো গ্রাম বাংলার সমস্ত স্কুলে আপনারা টিফিনের ব্যবস্থা করতে পেরেছেন কি? আপনারা তা পারেননি। কাজেই ওই রকম সস্তা কথা বলে মুনাফা লোটার চেষ্টা করবেন না। আপনারা ভাল করে ভেবে দেখুন কি করে আনতে হবে। এবারে আমি বিল সম্পর্কে কিছু বলব। বিল প্রসঙ্গে আমার প্রথম বক্তব্য হচ্ছে আপনি শুধু এ ঘড়ার জল ও ঘড়ায় ঢেলেছেন—নূতন কিছুই আপনি করেননি। আপনি এই বিল এনে ভৌগোলিক সীমারেখাকে উপেক্ষা করেছেন। ২৪-পরগনা যখন একটা বড় জেলা তখন তার রিপ্রেজেন্টেটিভ বেশি হবার কথা। কিন্তু আমি দেখছি আপনি সেখানে আনুপাতিক হার বর্জন করেছেন। আপনি এই যে ভৌগোলিক এরিয়া ইগনোর করলেন এটা গণতন্ত্র সম্মত নয়। মাননীয় সদস্য হরিপদবাবু বলেছেন, এই সংশোধনী বিল এনে আপনি শিক্ষিকাদের জন্য যে সংরক্ষিত আসন ছিল তাকে উপেক্ষা করেছেন। শুধু এক্ষেত্রেই নয়, আপনি অন্যান্য ক্ষেত্রেও আসন সংখ্যা কমিয়েছেন, এম. এল. এ.-দের ক্ষেত্রেও দেখছি আসন সংখ্যা কমিয়ে আপনি ৬ জন করেছেন। আপনি এই যে আসন সংখ্যা কমালেন তাতে আপনি কি জেলার কথাটা ভেবেছেন। এতে জেলা ভিত্তিক প্রতিনিধিত্ব থাকছে কি? না, থাকছে না। আমি তো দেখছি বড় বড় জেলাগুলি সুযোগ পাবে এবং ছোট ছোট জেলাগুলি উপেক্ষিত হবে। তবে নন—টিচিং স্টাফদের প্রতিনিধি নিয়ে আপনি একটা ভাল কাজ করেছেন এটা আমি বলব। তবে অপরদিকে আবার দেখছি আপনি মেডিক্যাল প্র্যাকটিশনরদের কোনও প্রতিনিধি রাখেননি। হরিপদবাবু বলেছেন এম. এল. এ.-দের প্রতিনিধিত্ব বাদ দিয়ে যদি আপনি প্রাথমিক শিক্ষকদের প্রতিনিধির সংখ্যা বাড়াতেন তাহলে ভাল হোত। আপনি প্রাথমিক শিক্ষকদের জন্য একটা বোর্ড করছেন অথচ সেখানে মাত্র ১২ জন রাখছেন শিক্ষক প্রতিনিধি।

[3-20 — 3-55 P.M.] (Including adjournment)

প্রাথমিক শিক্ষকদের জন্য যে বোর্ড তৈরি করতে যাচ্ছেন সেখানে মাত্র ১২ জন শিক্ষক প্রতিনিধি রাখছেন আর বাকি ৪১ জনের মধ্যে ননটিচিং স্টাফ রাখছেন। এটা প্রাথমিক শিক্ষার স্বার্থে আপনাকে ভেবে দেখতে বলছি। আমি বলছিলাম প্রাথমিক শিক্ষার জন্য যে বোর্ড তৈরি হচ্ছে সেখানে প্রাথমিক শিক্ষকদের প্রতিনিধিদের সংখ্যাধিক্য থাকা উচিত বলে আমি মনে করি যাতে প্রাথমিক শিক্ষকদের মেজরিটি থাকে সেটা বাঞ্ছনীয় এবং সেদিকে দৃষ্টি দিতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আপনি কলেজ ইউনিভার্সিটি থেকে প্রতিনিধি নিয়ে আসছেন সেখানে প্রাথমিক শিক্ষকরা যাদের বোর্ড অফ সেকেন্ডারির সঙ্গে সংযোগ রয়েছে কলেজের সঙ্গে যাদের কোনও সম্বন্ধ নেই এ ক্ষেত্রে আপনি প্রাথমিক শিক্ষকদের প্রতিনিধি কমিয়ে দিয়ে কলেজের প্রতিনিধিদের আনছেন সেইজন্য আমি বলব কলেজের শিক্ষক প্রতিনিধি না রেখে প্রাথমিক শিক্ষক প্রতিনিধিদের সংখ্যা আরও বাড়াবেন এইটাই আশা করব। আপনি সাব কমিটি করতে চেয়েছেন, ৬ নম্বর সেকশন বিতে অ্যামেন্ডমেন্ট ২৩ আনছেন ২৪ যে অ্যামেন্ডমেন্ট আছে সাব ডিভিসন অনুযায়ী আনছেন সেখানে আমি বলব প্রত্যেকটি ডিভিসন থেকে একজন করে আনা উচিত এবং প্রত্যেক ডিভিসন থেকে একজন করে প্রতিনিধি থাকে তাহলে গণতন্ত্র সম্মত হবে বলে আমি মনে করি। জেলা কাউন্সিল যেটা করতে চাচ্ছেন সেটা ঐ একই নিয়মে আসছে যাতে প্রাথমিক শিক্ষকদের প্রতিনিধি বাড়ে এমনকি এম. এল. এ.-দের সংখ্যা কমিয়ে দিয়েও প্রাথমিক শিক্ষকদের সংখ্যা বৃদ্ধি করুন। আমার এই আশাকে

আপনি মর্যাদা দেবেন বলে আশা করি। অ্যাডহক কমিটি বাতিল হয়ে গেছে, অ্যাডহক কমিটি করতে যাবেন না—বহু জায়গায় অ্যাডহক কমিটি করলেন, বহু অ্যাডমিনিস্ট্রেটর বসালেন কিন্তু তাতে কিছুই হল না। যেহেতু এই বিলটিতে আইনের কোনও আমূল পরিবর্তন নাই শুধু দলবাজি করা হয়েছে সেজন্য আমি এটাকে সমর্থন করা থেকে বিরত থাকছি, এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the house was adjourned till 3-55 p.m.)

(After adjournment)

[3-55 — 4-05 p.m.]

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** অন এ পয়েন্ট অব ইনফরমেশন, স্যার, ঘটনাটা হচ্ছে কিছুদিন আগে বিধানসভায়—আপনারাও শুনেছেন, আমরাও শুনেছি, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন দিল্লিকে তছনছ করে দেব। সেই ব্যাপারে নাকি সেন্টার থেকে টেপ রেকর্ড ও অন্যান্য রেকর্ড নিয়ে গিয়েছে। আজকে আমি, স্যার, জানতে পারলাম হাউসের সমস্ত রিপোর্টারদের—সত্যি কি মিথ্যা আমি জানি না, খাতাপত্র নাকি সিজ করা হয়েছে। এই রকম একটা ঘটনা ঘটেছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসে যান, এটা কোনও পয়েন্ট অব ইনফরমেশন নয় এবং এটা অ্যাকচুয়ালি কোনও পয়েন্ট অব ইনফরমেশন হচ্ছে না। I believe it is known to you what is point of information. Under what rule you are speaking? What you have said is not a point of information at all. প্রয়োজন হলে আপনি অন্য কোনও পয়েন্ট রেজ করলে আমি আপনাকে অ্যালাউ করব।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রী মহাশয় আনীত প্রাথমিক শিক্ষা বিল, ১৯৮০, এই বিল সম্পর্কে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করে বলছি যে প্রাথমিক শিক্ষা সারা ভারতবর্ষে এখনও ব্যাপকতা হয়নি, পশ্চিমবাংলায় তো হয়ই নি। এই ১৯৮০ সালের আগে প্রথম যে প্রাথমিক শিক্ষা বিল আনা হয়েছিল তা কে এবং কার স্বার্থে আনা হয়েছিল সেটা চিন্তা করার বিষয়। ১৯১৯ সালে প্রথম যে বিলটা আসে সেই বিলটা ছিল ইংরাজদের স্বার্থে।

ইংরাজরা গ্রামের কয়েকটি লোককে তাদের তাবেদারি করার জন্য লেখাপড়া শিখিয়েছিলেন। ১৯৩০ সালে যে আইন হয়েছিল, সেই আইনের দ্বারা গ্রামের কয়েকটি লোকই উপকৃত হ'ত। ১৯৭২ সালে যে আইন এল, ফ্রি প্রাইমারি এডুকেশন বিল, সেই বিলটাও ছিল খুব ত্রুটিপূর্ণ। এখন যুগ ও চিন্তাধারার পরিবর্তন হয়েছে। ১৯৭২ সালে দলবাজি হয়েছিল, যারা ইন্টারভিউ দেয়নি, তারা সবাই চাকুরি পেয়েছিল, যার ফলে শিক্ষাব্যবস্থা ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছিল। কিন্তু এই বিলে বিভিন্ন স্তরের লোকজনকে নিয়ে আসার চেষ্টা কার হচ্ছে। অর্থাৎ দেশের প্রতিটি লোককে যদি শিক্ষাদান করতে পারা যায় তাহলে অগ্রগতি নিশ্চয় হবে। আমি একজন প্রাইমারি শিক্ষক হিসাবে একটি প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত আছি। আমি জানি অনেক স্কুল ছিল যেখানে ঘর নেই, ছাত্র নেই অথচ তারা রেগুলার বেতন পেয়ে গেছেন। কিন্তু এখন আমরা গ্রামের স্কুলে ঘরবাড়ি করে দেবার জন্য টাকা দিয়েছি, যার ফলে গ্রামের মানুষের

মধ্যে একটা চেতনা এসেছে লেখাপড়া শেখার। ছেলেমেয়েদের জন্য খাতা, বই, পেন্সিল যা অ্যালট করা হ'ত, তা আগে যেত না, এখন এগুলি প্রায় ঠিক সময় মতোনই স্কুলে যাচ্ছে।

[4-05 — 4-15 p.m.]

আমার থানায় আমি কি দেখতে পাচ্ছি, সেখানে গ্রামে যারা স্কুলে শিক্ষকতা করেন তারাই জানেন, কিভাবে দুর্নীতি এতদিন চলেছে, বামফ্রন্ট সরকার আসার আগে। স্লেট দেওয়া হয় ছেলেমেদের। এক একটি ব্যান্ডিলে ২০টি করে স্লেট থাকে, এই রকম ৫ বান্ডিল স্লেট পাঠানো হল স্কুলে, এমন হয়েছে দেখা গেছে যে যেখানে পাঁচ কুড়ি ১০০ ভাগ স্লেট থাকার কথা এবং সব কয়টি ভাল হবার কথা, তার মধ্যে দেখা গেল উপরেরটি আর তলারটি ভাল, আর বাকিগুলি মাঝখানের সব কয়টিই খারাপ। যে সমস্ত দ্রব্য কেয়ারের মাধ্যমে স্কুলের ছেলেদের দেওয়ার কথা সেই সব স্কুলের ছেলেমেয়েদের না দিয়ে এস. আই.-এর সঙ্গে যোগসাজসে স্কুলের টিচার, সেই সব দুধ, চাল গম ইত্যাদি যা দেওয়া হ'ত তা বিক্রি করে দিত। এই ব্যবস্থাই এতদিন চলে এসেছে কিন্তু আমরা আসার পরে আমরা ৩৩ লক্ষ ছাত্রদের দুপুরে টিফিন দিতে সক্ষম হয়েছি। অবশ্য সেই টিফিন যথেষ্ট না হতে পারে, তাহলেও সামান্য হলেও আমরা দিতে পেরেছি এবং এ সম্বন্ধে অনেক পরিকল্পনা সরকার নিচ্ছেন যা প্রশংসাযোগ্য। আমার এলাকাতে রুটি দেবার ব্যবস্থা হয়েছে। অনেক সময় দেখা গেছে, এই রুটির জন্য ১০ মাইল, ২০ মাইল দূরে গিয়ে আনতে হয়, সেজন্য পঞ্চায়েতকে বলেছি যে অল্প সময় মধ্যে বেশি পরিমাণে যাতে সাপ্লাই দিতে পারি, তার জন্য আমার এলাকার মধ্যেই রুটির কারখানা করার ব্যবস্থা করেছি। আগেকার কংগ্রেসি আমলে আপনাদের ঐ চণ্ডী মিত্র তিনি প্রাইমারি টিচার পদের ইন্টারভিউ নিয়েছিলেন, নাম ডাকা হল, জিজ্ঞাসা করলেন, কি নাম আপনার? নাম বললেন বজলালি মোল্লা, তারপর জিজ্ঞাসা করলেন, কি জাতি? উত্তর দিলেন,—ব্রাহ্মন, তখন তিনি বললেন—নেক্সট, এই সমস্তই তখন হয়েছে। **(নয়েজ)**...আমাদের ত্রুটিপূর্ণ সমাজব্যবস্থায় আমরাই বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছি, এটা দাবি করতে পারি। ওরা চিৎকার করছেন, ওদের আমি জিজ্ঞাসা করি, কি করেছেন এত দিন? নিজের বুকে হাত দিয়ে দেখুন, কি করেছেন না করেছেন। আমি স্যার, একটা ব্যক্তিগত উপমা দিই। অনেক সময়ে দেখা গেছে অকারণে একজন শিক্ষককে বিব্রত করা হয়েছে, আমার কথাই বলি, আমি এম. এল. এ.-শিপের জন্য নমিনেশন সাবমিট করলাম, এই সময়ে আমাকে ট্রান্সফার-এর নির্দেশ দিলেন কুচবিহারে। পরে সেটা ডি. আই. সাহেব মাখন দাশগুপ্ত স্থগিত রাখেন, দেখুন তাহলে সেই সময়ে কি রকম দলবাজি আপনারা করেছেন এবং করতেন। অনেক সময় স্কুলের ছাত্রদের স্বাস্থ্য রক্ষার জন্য ডাক্তার অ্যাপয়েন্ট করা হয়। কিন্তু আমি তো জীবনে কোনওদিন দেখিনি যে এই সব ডাক্তার কোনও স্কুলে গিয়ে ছাত্রদের স্বাস্থ্য পরীক্ষা করতে এবং কোনও ব্যবস্থা নিতে। আমি একবার অনুরোধ করে একজন ডাক্তারকে আমার স্কুলে নিয়ে গেছলাম, সেখানে তিনি ছাত্রদের পরীক্ষা করে বললেন—কারও দাঁতের অসুখ, কারও কাণের অসুখ আছে, কারও মুখে দুর্গন্ধ। তাদের তিনি চিকিৎসা করেছেন, এখন তারা ভাল হয়ে গেছে। অথচ পূর্বে এমন অবস্থা ছিল যে তাদের পাশে অন্য ছেলেরা বসতে পারত না। আমি চেষ্টা করে সেই সব অসুস্থ ছেলেদের সারাতে সক্ষম হয়েছি। কিন্তু এমন অনেকে স্কুল আছে যেখানে ছেলেদের ডাক্তার না দেখানোর জন্য নানা অসুখ ও অসুবিধায় তাদের ভুগতে হচ্ছে।

আমি এই বিল সম্পর্কে আর দু/একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করব। আমাদের সময় কেন ছাত্র সংখ্যা বাড়ছে এবং ওদের সময় কেন ছাত্র বিহীন ছিল সে কথা নিশ্চয় এই প্রসঙ্গে আসবে। আমরা ছাত্রদের এবং মাস্টার মহাশয়দের একথা বলতে সক্ষম হয়েছি যে আপনারা যে যেখানে থাকেন সেই অঞ্চল থেকে কি ভাবে ছাত্র আনা যায় সেটা চিন্তা করে ছাত্র আনুন। সেখানে মাস্টার মহাশয়রা বিভিন্ন দিক থেকে ছাত্র জোগাড় করতে সক্ষম হয়েছেন। তারপর ছাত্রদের বিভিন্ন অভাব অভিযোগ দূর করার জন্য আমরা বিভিন্ন গ্রামপঞ্চায়েত থেকে ছাত্রদের অভিভাবকদের ডেকে বলেছি, আপনারা বলুন, আপনাদের কি কি অসুবিধা আছে। তারা সেটা আমাদের লিখিতভাবে জানিয়েছেন এবং আমরা পঞ্চায়েতের মাধ্যমে সেটা দূর করার চেষ্টা করছি। আমরা সেখানে পঞ্চায়েতগুলিকে বলেছি, ছাত্রদের বই, শ্লেট, পেন্সিল ইত্যাদি কেনার যাতে ব্যবস্থা করা যায় সেটা দেখুন এবং সে ব্যবস্থা করুন। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি অসুবিধার কথা বলি। এ বছর সমস্ত স্কুলে পুরোপুরি বই সাপ্লাই করা হয়নি। আমি যে স্কুলে কাজ করি সেই স্কুলের উপমা দিয়ে বলছি সেখানে কি রকম বই সাপ্লাই করা হয়েছে। ক্লাশ ফোরে ছাত্রছাত্রী সংখ্যা—৩৭ জন, ক্লাশ থ্রিতে ছাত্রছাত্রীর সংখ্যা হচ্ছে ৫১, ক্লাশ টুতে ৫৭ জন এবং ক্লাশ ওয়ানে ৯৪ জন। সেখানে ক্লাশ ফোরে বই দেওয়া হয়েছে কিশলয় ৪ খানা, গণিত ৫ খানা, ইংরাজি বই পায়নি, ইতিহাস ৭ খানা, ভুগোল ৯ খানা। এই ভাবে সব ক্লাশে বই দেওয়া হয়েছে। বই যা দেওয়া হয়েছে তার পরিমাণ খুবই কম। বই যাতে ঠিকমতো সাপ্লাই করা হয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, তারজন্য ব্যবস্থা করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আজকে এখানে প্রাইমারি এডুকেশন বিলের উপর আলোচনা হচ্ছে অথচ পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রীর ঐ তছনছ করা নিয়ে কথাবার্তার সব কাগজপত্র দিল্লি চলে গিয়েছে। তারপর কি হাউস চলে? এই হাউস স্যার, বন্ধ করে দেওয়া উচিত। (নয়েজ) স্যার, মাননীয় অর্থমন্ত্রীকে দিল্লি পাঠিয়ে দিন।

**(নয়েজ)**

এই হাউস চলতে পারে না। মন্ত্রীর বক্তব্য দিল্লি তলব করেছে।

**(নয়েজ)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ বাপুলি, আপনার পয়েন্ট অব অর্ডার আমি শুনেছি। (নয়েজ) মিঃ বাপুলি, I will not allow you to disturb the House in this fashion.

**(নয়েজ)**

আপনার যা ইচ্ছা তাই বলে যাবেন? প্লিজ টেক ইয়োর সিট। (নয়েজ) honourable members, please take your seat.

**শ্রী অশোককুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটি পয়েন্ট অব অর্ডার আছে। স্যার, বিধানসভার যে কনভেনসন সেই কনভেনসন অনুযায়ী স্পিকারের এস্টাবলিশমেন্ট

সম্পর্কে কোনও প্রশ্ন তোলা যায় কিনা এবং যে বিষয় নিয়ে প্রশ্ন উঠেছে সে সম্পর্কে আমি ইতিমধ্যেই একটি প্রিভিলেজের নোটিশ দিয়েছি, তা ডিসপোজড অব না হওয়া পর্যন্ত একই বিষয়ে আবার কোনও প্রশ্ন উত্থাপন করা যায় কিনা সে বিষয়ে আমি আপনাব দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** On this issue there is no more point of order. I do not allow any discussion on this issue.

[4-15 — 4-25 p.m.]

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি এটুকু বলতে চাই একটা বিলের উপর ডিসকাশন চলছে, সেই ডিসকাশন চলাকালে অন্য কোনও ডিসকাশন করা যায় না। মাননীয় সদস্য সত্য বাপুলি, সুনীতি চট্টরাজ অনেক কথা বলেছেন। আমি এটুকু অনুরোধ করব যেসব কথা তারা বলেছেন এই সংক্রান্ত সমস্ত কিছু আপনি এক্সপাঞ্জ করবেন, এটা প্রসিডিংসের অংশ হতে পারে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** লেট মি গিভ মাই রুলিং, আমি মাননীয় সত্য বাপুলির পয়েন্ট অব অর্ডার শুনেছি, মাননীয় অশোক বসুর পয়েন্ট অর্ডার শুনেছি, ল মিনিস্টারের বক্তব্যও শুনেছি। স্পিকার'স এস্ট্যাবলিসমেন্ট সম্বন্ধে হাউসে কোনও আলোচনা হতে পারে না। more over according to Mr. Ashoke Kumar Bose the matter has already been referred to the speaker for sending it to the committee on Privilege. ন্যাচারালি যতক্ষণ পর্যন্ত না কমিটি অন দি প্রিভিলেজেস-এ এটা ডিসকাশন করে একটা ওপিনিয়ন পাওয়া যাচ্ছে ততক্ষণ পর্যন্ত অ্যাটলিস্ট ঐ ইস্যু নিয়ে কোনও ডিসকাশন পয়েন্ট অব অর্ডার প্রিভিলেজেস চলবে না। I have given my ruling. I will not allow any more to speak in this subject.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমরা বিধানসভায় যে বক্তব্য রাখি সেটা থ্রু প্রেস—প্রেস রিপোর্টার্স-এর মাধ্যমে আমরা সেটা জানতে পারি।

**Mr. Dy. Speaker :** I will not allow you to speak unless you maintained the rules of the House. আমি এর আগেই আপনাকে রুলিং দিয়ে বলে দিয়েছি এই ইস্যুর উপর কোনও প্রিভিলেজ আসতে পারে না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, এটা স্পিকার'স এস্ট্যাবলিসমেন্ট সম্বন্ধে প্রিভিলেজ নয়, মাই পয়েন্ট ইজ দিস—স্যার, আমি যেটা শুনলাম, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, এটা সিরিয়াস ব্যাপার স্যার—ইউ আর দি কাস্টোডিয়ান অব দি হাউস—এই হাউস ইগনোর করার কোনও ক্ষমতা আমাদের নেই, তবে আমি যেটা শুনলাম সেটা অসত্য হলে খুশি হব। এখানের এই রিপোর্টারদের খাতা চিফ মিনিস্টার সিজ করেছেন উইদাউট পারমিশন ফ্রম দি স্পিকার—এটা করতে পারেন কিনা, আপনি রুলিং দিন।

**Mr. Dy. Speaker :** You are violating the rules and regulations of the House. You are intentionally ignoring the ruling of the Chair. This is not proper. I request Shri Prabash Chandra Phodikar to speak

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমার বলার আগে ছোট্ট একটা ঝড় তোলার চেষ্টা করলেন নটরাজ। আমি শুধু একটি কথা স্মরণ করিয়ে দিই যে ছোটখাট ঝড়ে পাহাড় কোনও দিন টলে না। গতকাল থেকে এই বিলের উপর আলোচনা চলছে। আমার আলোচনার আগে প্রায় ১০ জন বক্তা অংশ গ্রহণ করেছে। আমি বিরোধী পক্ষ থেকে যেসব বক্তৃতা হোল তাদের বক্তব্য শুনে আমার একটা কথা মনে পড়ছে। "কি মপিহি মধুরানাং মন্তনং ন আকৃতিনাং" আকৃতি যদি সুন্দর হয় মধুর হয় যাই কিছু দেওয়া যাক না কেন তাই সুন্দর হয়। কালকে হরিপদবাবুর বক্তৃতা শুনে মনে হচ্ছিল, "কিমপি হি বাগিতানাং শোভনং ন পন্ডিতানাং"। পন্ডিত ব্যক্তি যদি হয় তার যুক্তির জালের ধূম্রকুন্ডলী যাই তিনি করুন না কেন তাই বোধ হয় সেটা শোভা পায়। তিনি এই বলে চিৎকার করলেন এবং গদা ঘোরাতে ঘোরাতে তিনি মেদিনীপুর জেলায় হাজির হয়ে গেলেন এবং সেখানে গিয়ে দেখলেন যে ১৯৬৭ সালের আগে কতগুলি স্কুল হয়েছিল আর এখন কতগুলি স্কুল হয়েছে। আমি শুধু একটি কথা স্মরণ করিয়ে দিতে চাচ্ছি মাননীয় সদস্যদের যে গত বছর সারা বিশ্ব জুড়ে মহাধুমধামের সঙ্গে আন্তর্জাতিক শিশুবর্ষ উদযাপিত হয়ে গেল। নূতন নূতন খেলার মাঠ হোল সরকারি বেসরকারি উদ্যোগে নানা রঙ্গিন চলচ্চিত্র তৈরি হোল মহতি মহতি সভা সমিতি হোল সেখানে রাজনৈতিক নেতারা গিয়ে তাদের বক্তব্য রাখলেন যে শিশুরাই হচ্ছে জাতির ভবিষ্যৎ দেশের ভবিষ্যৎ। এরাই আগামী দিনের নাগরিক। গত ১৯৭১ সালে যে সেন্সাস হয়েছিল সেই সেন্সাস রিপোর্ট-এ আমরা দেখতে পাচ্ছি প্রায় শতকরা ৪০ ভাগ শিশু ছাত্রছাত্রী যারা স্কুলে থেকে পড়াশুনা শেষ না করতে পেরে বাপ মাকে কিছু সাহায্য করার জন্য নানা রকম কাজের সঙ্গে তারা যুক্ত হয়ে যায়। তারা কাজ করে ছোটখাট কারখানা, ক্ষেত খামারে দোকানে, গৃহস্থের ভৃত্য হিসাবে। এই আমরা শিশুদের নিয়ে চিন্তা ভাবনা করছি। ভারতবর্ষ স্বাধীন হবার ১৭ বছর আগে ১৯৩০ সালে প্রথম যে The Bengal Rural Primary Education Bill গ্রহণ করা হয়েছিল দেশ স্বাধীন হবার ১৬ বছর পরে ১৯৬৩ সালে West Bengal Urban Primary Education Act. চালু করা হোল। ফারাক দেখতে পাচ্ছি ৩০ বছর-এর মধ্যে এই শিক্ষাকে সার্বজনীন করার দিকে তেমন সুচিন্তিত দৃষ্টিভঙ্গী নেওয়া হোল না বলে বামফ্রন্ট সরকার যে কদিন ক্ষমতায় ছিলেন তারা এই শিক্ষাকে সার্বজনীন করার স্বার্থে একটি বিল আনলেন temporary provisions act তার উপর ভিত্তি করে ১৯৭৩ সালে একটা রচিত হয়েছিল West Bengal Primary Education Act। ১৯৭৩ সালের অ্যাক্ট রাষ্ট্রপতি ধন্য হয়ে এল ২০শে সেপ্টেম্বর ১৯৭৪। সুনীতিবাবু ঘাড় নাড়ছেন তিনি তখন সেই সরকারে ছিলেন। তারপর ১৯৭৭ সাল পর্যন্ত সেটা কার্যকর করা গেল না। আজকে তাই এই বিল কার্যকর করতে গিয়ে যে বাস্তব অসুবিধাগুলি ছিল সেই বাস্তব অসুবিধা দূর করতে গিয়ে আমাদের শিক্ষা মন্ত্রী একটা অস্ত্রপ্রচার করেছেন। অস্ত্রপ্রচার করেছেন একেবারে হৃদপিন্ডে গিয়ে Composition of the Board, composition of the district primary council।

প্রায় ১২৪টি ধারায় ১৪নং অনুচ্ছেদে যে অ্যাক্ট তৈরি হয়েছিল তার উপর অস্ত্রপ্রচার করতে গিয়ে মাননীয় শিক্ষা মন্ত্রী ২৪টি ধারায় সংশোধনী এনেছে। এই সংশোধনের মধ্যে ডিটেল যেগুলি আছে সেইগুলি গত কাল থেকে আলোচিত হচ্ছে বলে আমি আর তার

ভিতর যাচ্ছি না। ১৯৭৩ সালে যে বিল তার মূল উদ্দেশ্য ছিল to make better provision for the development, expansion, management and control of Primary Education with a view to making it universal, free and compulsory. এই আইনটি হয়েছিল এই মূল উদ্দেশ্য নিয়ে—সেই উদ্দেশ্য সফলভাবে সাধিত হয়নি। যেহেতু আমরা যে স্ট্রাকচারের মধ্যে বাস করছি সেই স্ট্রাকচারের মধ্যে আমরা যেভাবে এগোতে চাই সেই সুযোগটা সীমিত। তাই আজকে কাঠামোগত পরিবর্তন হচ্ছে না। অ্যাক্টের মধ্যে যা আছে তার কিছু কিছু এদিক ওদিক করতে হচ্ছে। নীতিগত প্রশ্নে আমাদের সুষ্ঠু দৃষ্টিভঙ্গী নিয়ে যা কিছু করা দরকার বলে মনে করি আমরা সেটা করার সুযোগ এখন নাই বলে এই ভাবে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মূল পরিবর্তনগুলি এখানে আনা হয়েছে তাতে নূতন নূতন যেগুলি সংযোজন হয়েছে সেগুলি আমরা এখানে আলোচনা করতে চাই। সেকশন-২তে ডেফিনেশন দেওয়া ছিল director of primary education. এই ব্যাখ্যা করা হয়েছে। আগে যে ব্যাখ্যা ছিল ডি. পি. আই এটা গ্রহণযোগ্য এবং এর সঙ্গে ডিরেক্টরের ডেফিনেশন করতে গিয়ে আগে যে এক একটা রেভিনিউ ডিস্ট্রিক্ট করা হোত। একটা রেভিনিউ ডিস্ট্রিক্ট এবং তার সঙ্গে এডুকেশন ডিস্ট্রিক্ট অন্তর্ভূক্ত করা হচ্ছে। সেকশন-২এ ব্যাখ্যা সমেত ডেফিনেশন করে দেওয়া হয়েছে—সেটা তিনটি ডিস্ট্রিক্ট Presidency Division, Burdwan Division, Jalpaiguri Division. এই তিনটি ডিভিসনের মধ্যে সমস্ত জেলাগুলি ভাগ ভাগ করে দিয়ে প্রত্যেক ডিস্ট্রিক্ট থেকে নির্বাচিত প্রতিনিধি যাতে আসতে সেই সুযোগ আমাদের সংশোধনে নূতন করে সংযোজন করা হয়েছে এবং সেই স্পেসিফায়েড মিউনিসিপ্যালিটি এরিয়া পরিষ্কার করে দেওয়া হয়েছে। এর পরে মেজর অপারেশন করা হয়েছে composition of the Board. আগে যে কমপোজিশন ছিল আর এখন যে কম্পোজিশনটা হয়েছে সেখানে শিক্ষার স্বার্থে শিক্ষকরা যাতে সেখানে অংশগ্রহণ করতে পারে তার সুযোগ এখানে আনা হয়েছে।

[4-25 — 4-35 p.m.]

এই বিষয়ে ডিটেলস আলোচনা করতে চাচ্ছি না। একটা কথা শুধু বলতে চাই যে সেকেন্ডারি বোর্ডের যে প্রেসিডেন্ট তাকে অন্তর্ভূক্ত করছি, প্রাইমারি এডুকেশনের পরে যে সেকেন্ডারি এডুকেশন আরম্ভ হয়, এই দুটোর মধ্যে যাতে একটা লিঙ্ক বজায় থাকে তার জন্য প্রেসিডেন্টের উপস্থিতি এর মধ্যে বাঞ্ছনীয়। এরপরে আমরা দেখছি যে কারিকালাম কমিটি, ডেভেলপমেন্ট কমিটি। ডেভেলপমেন্ট কমিটির ক্ষেত্রে যে পরিবর্তন আনা হয়েছে, সেটা সেকশন-৪তে যে পরিবর্তন তার সঙ্গে সঙ্গতি বজায় রাখার জন্য করা হয়েছে। সুতরাং সেকশনের নামগুলি বাতিল করা হয়েছে। আমি এই বিষয়ে যাচ্ছি না। কিন্তু এখানে সেকশন ১৯ (কিউ)-এর উপধারার পরে 'কিউ' দিয়ে নুতন একটা ধারার সংযোজন করা হয়েছে to consider and recommend the budget estimates of the Primary School Councils to the Director. ডাইরেক্টরের প্রশ্নটা আছে। ডাইরেক্টর যেহেতু দিয়েছি, ডাইরেক্টর অব প্রাইমারি এডুকেশন এখানে নিয়েছি। এই এস্টিমেটস-এর ক্ষেত্রে নূতনভাবে সংযোজন করা হয়েছে। পরবর্তী পর্যায়ে দি ডিস্ট্রিক্ট প্রাইমারি স্কুল কাউন্সিল—সেটা গতবার যা ছিল তার ধারাটা অনুসরণ করা হয়েছে। এক্ষেত্রে শুধু একটু অঙ্গচ্ছেদন করা হয়েছে বলা চলে।

জেলার সমস্ত এম. এল. এ. যেখানে শোভাবর্ধন করতে যেতেন। বিগত দিনের অভিজ্ঞতায় দেখেছি, মেদিনীপুরে প্রাইমারি স্কুল বোর্ড, সেখানে আমার নিজের নির্বাচনী কেন্দ্র আছে, এই ভৌগোলিক এলাকার মধ্যে ২ জন এম. এল. এ. ছিলেন। তারা নিজেরা কে কত নিজেদের মধ্যে চাকুরি দিতে পারেন তা নিয়ে বাগড়াম্বর করতে করতে দুটো সার্কেলে গত ৭ বছর ধরে কোনও রকম অ্যাপয়েন্টমেন্ট দেওয়া সম্ভব হয়নি। তাই, মেদিনীপুর জেলায় ৩৭ জন এম. এল. এ.-কে দিয়ে মেদিনীপুর প্রাইমারি এডুকেশন কাউন্সিলের শোভাবর্ধন করা থেকে আজকে যে এম. এল. এ.-র সংখ্যা কমিয়ে দিয়ে নুতন ভাবে চিন্তা ভাবনা করা হয়েছে, সেটাকে আমি সমর্থন করছি এবং এটাকে হরিপদবাবুও সমর্থন করেছেন। এরপরে ক্যালকাটা কর্পোরেশনের ক্ষেত্রে যে কাউন্সিল, সেখানে নুতন করে সংযোজন করা হয়েছে এবং কিছু কিছু বাদ দেওয়া হয়েছে। এই বিষয়ে আলোচনা করার দরকার নেই। মূলত আমরা দেখব যে সেখানে শিক্ষক প্রতিনিধি, বিভিন্ন শিক্ষা থেকে যেতে পারে তার ব্যবস্থা রাখা হয়েছে। তারপর যে জিনিসটা সব চেয়ে উল্লেখযোগ্য বলে মনে করি সেটা হচ্ছে, নিউ এডিশন করা হয়েছে। সেকশন ৬০ সাবকেসশন (২), তাকে চেঞ্জ করতে গিয়ে নুতন করে সংযোজন করা হয়েছে new addition to change the location of an existing primary school by shifting the same to a new site subject to compliance with the necessary guide lines and instructions laid down in this regard from time to time by the State Govt. এটা প্রয়োজন ছিল। বিগত কয়েক বছর নুতন নুতন স্কুল করতে গিয়ে যেভাবে স্কুলের সাইট ঠিক করা হয়েছে—বাবুর বাড়ির বারান্দার কাছে, নিজেদের ছেলেমেয়েরা যাতে তাড়াতাড়ি স্কুলে যেতে পারে সেইভাবে ব্যবস্থা হয়েছে। মাঠের পর মাঠ, গ্রামের পর গ্রাম পড়ে আছে, একটা স্কুলের থেকে আর একটা স্কুলের দুরত্ব সেখানে ৫/৬ কিলোমিটার করে, এইরকম জায়গায় স্কুল হল না। কিন্তু একটা গ্রামের বিভিন্ন পাড়ায় স্কুল হয়ে গেল। তারপর এই ঘোস্ট স্কুল এবং ঘোস্ট টিচারদের উপদ্রবও খুব বেশি দেখা দিয়েছে। একই নামে বিভিন্ন যে স্কুলগুলি আছে, যেখানে ছাত্রসংখ্যা কম আছে, প্রয়োজন হলে সেই স্কুলের সাইটকে চেঞ্জ করে অন্য জায়গায় নিয়ে যাবার সুযোগটা আমাদের এই সংশোধনীর মধ্যে থাকা দরকার। সেজন্য এটাকে আমি সমর্থন করছি। তারপর অ্যাড-হক কমিটির প্রশ্নে, অ্যাডমিনিস্ট্রেটর—কোনও জায়গায় যদি অ্যাডমিনিস্ট্রেটিভ ডিফল্ট হয়ে যায়, ট্রানজিশনাল পিরিয়ড চলে তাহলে সেখানে কে চালাবে? কাজেই শিক্ষা ব্যবস্থাটাকে কি জেলার ক্ষেত্রে, কি রাজ্যের ক্ষেত্রে সেখানে কোনও একজন অ্যাডমিনিস্ট্রেটরের উপর নির্ভর না করে যদি অ্যাড হক কমিটি যা কম্প্রমাইজ করবে সেটা শিক্ষা ক্ষেত্র থেকে, এম. এল. এ.-র পক্ষ থেকে এবং শিক্ষা সংগঠনের মানুষদের নিয়ে চলা যায় তাহলে শিক্ষার স্বার্থে সর্বতভাবে করা হবে। বিগত দুই বছরের অভিজ্ঞতা থেকে দেখেছি যে একজন অ্যাডমিনিস্ট্রেটর দিয়ে যদি চালানো যায় তাহলে তার হয়ত সমস্ত জেলার ভৌগোলিক অবস্থা সম্পর্কে ধারণা না থাকার সম্ভাবনা থাকে। তিনি আজকে এই জেলায় আছেন, আবার কালকে অন্য জেলায় চলে যাবেন। এ ক্ষেত্রে অ্যাড-হক কমিটির সুযোগ থাকবে। সেখানে যদি বিভিন্ন শ্রেণীর মানুষের প্রতিনিধিত্ব থাকে তাহলে শিক্ষা বিস্তারের ক্ষেত্রে এটা সহায়ক ভূমিকা হবে এবং এটাতে সাফল্য হবে বলে আমার বিশ্বাস।

এরপরে মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর সামনে কয়েকটি তথ্য রাখতে চাই। আজকে সেকশন ৩৯ অফ দি প্রিন্সিপ্যাল অ্যাক্টকে টোটালি অমিট করে দিয়েছেন। স্পেসিফায়েড মিউনিসিপ্যাল এলাকা এবং নন-স্পেসিফায়েড মিউনিসিপ্যাল এলাকার প্রশ্নকে টোটালি অমিট করে দিয়েছেন। এর ফলে আজকে এস. আই. বা ইন্সপেক্টিং স্টাফ, যারা মূলত গ্রাস রুট অর্গানাইজার অফ ইমপ্লিমেন্টেশন অব দি গভর্নমেন্ট পলিসি—শিক্ষাক্ষেত্রে, শিক্ষা নীতিকে বাস্তবরূপ দেবার জন্য যারা গ্রাস রুট, সেই সমস্ত এস. আই. লেভেলে, এ. এস. আই. লেভেলে যারা রয়েছে তাদের যদি আপনি কাউন্সিলের সঙ্গে যুক্ত করেন তাহলে কাজে অনেক সুবিধা হবে। আমরা এটা দেখতে পেয়েছি বিগত বন্যার সময়ে যখন বন্যা আসছিল তখন এস. আই. অফিসে কোনও স্টাফ না থাকার ফলে শিক্ষকদের সার্ভিস রেকর্ডসগুলি নষ্ট হয়ে গিয়েছিল এবং আরও অনেক সম্পত্তি নষ্ট হয়ে গিয়েছিল। পরবর্তী পর্যায়ে সার্ভিস রেকর্ড তৈরি করার ক্ষেত্রে শিক্ষকদের পক্ষে শিক্ষক সংগঠন তাদের কাছে বার বার দাবি রাখছে। কিন্তু তারা কোনও কান দিচ্ছে না। স্কুল বোর্ড থেকে এস. আই.-র উপর কোনও কর্তৃত্ব না থাকার ফলে দ্বৈতশাসন থেকে নানা রকম অসুবিধা দেখা দিচ্ছে। মূলত এস. আই. এবং এ. এস. আই.-দের কাজ ছিল মিউনিসিপ্যাল এলাকায় যে স্কুল গুলি রয়েছে তাদের চালনা করা, তাদের উপর নির্ভরশীল করা। আজকে যখন মিউনিসিপ্যাল কাউন্সিল আপনি তুলে দিলেন তখন এই এস. আই.-দের, এই গ্রাস রুট অর্গানাইজেশন-এর ডাইরেক্টলি দ্বৈত শাসন প্রথা তুলে দিয়ে প্রাইমারি স্কুল কাউন্সিলের আওতায় নিয়ে আসুন। এই সাজেশন আমি রাখছি। নেকস্ট কথা হচ্ছে, আপনি যে সার্কেল অফিসগুলি করেছেন, সেগুলি ঠিকমতো জায়গায় হয়নি। আমি জানি আমাদের থানায় তিনটি সার্কেল আছে, তার মধ্যে দুটি একই জায়গায় অবস্থিত। ফল কি হচ্ছে? সার্কেলগুলি আমরা ভাগ করছি বটে, কিন্তু শিক্ষকদের দাবি-দাওয়া, সুবিধা-অসুবিধার কথা জানাতে গিয়ে অনেক দূরবর্তী জায়গায় যেতে হচ্ছে। কাজেই মিডিল পয়েন্টে সার্কেলে অফিস করা উচিত। এগুলি একই জায়গায় যেন কনস্ট্রেটেড না হয়। যেখানে যোগাযোগের সুবিধা থাকবে সেখানে হওয়া উচিত, তাহলে কমিউনিকেশনের দিক থেকে অনেক সুবিধা হবে। এই প্রসঙ্গে আমি সার্কেল অফিসের দীনতার কথা বলব। কারণ সেখানে প্রপারলি ম্যান্ড থাকা দরকার। কিন্তু উপযুক্ত মানুষ-এর অভাব রয়েছে। যার ফলে সেখানে ঠিক ঠিকমতো কাজ হচ্ছে না। সেখানে সিকিউরিটির অভাব রয়েছে, অর্থাৎ প্রপারলি ফার্নিচার নেই, সেই ব্যবস্থা করা হোক। এই প্রসঙ্গে আমি বলব যে, আমরা মেদিনীপুর জেলার প্রত্যেকটি সার্কেলে, ৮১টি সার্কেলে স্টিল আলমারি দেবার ব্যবস্থা রাখছি যাতে সার্ভিস রেকর্ডগুলি নষ্ট না হয়ে যায়। এই প্রসঙ্গে আমি আর একটি অনুরোধ করব—ইউনির্ভাসালাইজেশন অব দি প্রাইমারি এডুকেশন আমরা দেখতে পাই না—ঐ '৭১ সালের সেন্সাস রিপোর্ট অনুযায়ী শিশু মৃত্যুর যে হার—'৭১ সালে আমাদের যে জনসংখ্যা আমরা দেখেছিলাম সেটা ছিল ৫৪ কোটি ৮ লক্ষ, তার মধ্যে ৪২ ভাগ লোকের বয়স ২৫ বছরের কম, আর ৪২ ভাগ লোকের বয়স ১৫ বছরের কম এবং ৬ বছরের কম বয়স হচ্ছে ৯.৮ ভাগ—আর আমাদের যে মৃত্যুর হার, সেই মৃত্যুর হার হচ্ছে ১৪.৯%। আর নবজাতক শিশুর মৃত্যুর হার ৪.৯%। নবজাতক থেকে ৫ বছর বয়স পর্যন্ত শিশু মৃত্যুর হার আমাদের দেশে পৃথিবীর যে কোনও দেশের চেয়ে বেশি। এর মূল কারণ কি? মূল কারণ হচ্ছে—শিশুদের অকাল মৃত্যু এবং রোগ প্রবণতার মূল কারণ হচ্ছে অপুষ্টি।

আমি এই ক্ষেত্রে আর একটা কথা বলতে চাই যে, এর ফার-রিচিং কন্সিকোয়েন্স হচ্ছে কোনও একটি ছেলে যখন স্কুলে যায় তখন তার বাবা মা চায় যে ছেলেটি মানুষ হোক লেখাপড়া শিখুক এবং উত্তর-জীবনকালে তাদের একটু সাহায্য করুক। কিন্তু সেই ছেলেটি যখন সংসারের বীভৎস করাল দারিদ্রের ছায়ায় আবির্ভূত হয় তখন সেই ছেলেটি বাধ্য হয় পড়াশুনা ছেড়ে দিতে। আজকে যদি আপনি একটু চিন্তা-ভাবনা করেন—সেই চিন্তা ভাবনা আপনি ইতি মধ্যেই আরম্ভ করেছেন এবং সেটা আমরা দুপুরে খাদ্য দেওয়ার ব্যবস্থার মধ্যে দিয়ে দেখেছি। প্রত্যেকটি জায়গায় আগে যেখানে ছেলে অনেক কম থাকত, ছেলেরা পালিয়ে যেত আজকে সেখানে ছাত্রসংখ্যা অনেক বৃদ্ধি পেয়েছে। গতকাল মৈত্র মহাশয় মরিচ ঝাঁপিতে সাগর সঙ্গম থেকে ফিরে এসে বড় দুঃখ করে বলছিলেন যে, বর্গা রেকর্ড করার ব্যবস্থা আপনারা রাখছেন, যারা চাষ করে তাদের রেকর্ড রাখছেন, তেমনি মাস্টারদের চাকুরি দেওয়ার জন্য বর্গা রেকর্ডের মতো রেকর্ড ভুক্ত করা হোক। তিনি বললেন আগের দিনে লেখাপড়া শেখার জন্য ২ আনা পয়সা দিয়ে মাস্টার রাখা হত। ছাত্ররা না এলে দূর থেকে তাদের ডেকে আনা হ'ত। আমরা দেখছি একজন গরিব মানুষের বাচ্চা ছেলেটি খাওয়ার অভাবে স্কুলে যেতে পারে না। সেইজন্য আজকে তাকে খাবার দেবার ব্যবস্থা করা হচ্ছে। দুপুর বেলা মিড-ডে মিলের ব্যবস্থা করা হয়েছে। সমস্ত স্কুলে এখনও সেটা দেওয়া সম্ভব হয়নি। কিন্তু আজকে আমরা দেখছি যে সমস্ত স্কুলে আগে ১০০-ও ছাত্র থাকত না, আজকে সেখানে ১৫০ থেকে ২০০ ছাত্র থাকছে। সুতরাং আজকে আপনি যদি আরও চিন্তা ভাবনা করে নতুন করে পরিকল্পনার মাধ্যমে মিড-ডে মিলের ব্যবস্থা বেশি পরিমাণে করতে পারেন, সংখ্যা বৃদ্ধি করতে পারেন তাহলে আরও বেশি ছাত্র স্কুলে আসবে। এই প্রসঙ্গে আমি একটি সাজেশন রাখব, সেটি হচ্ছে আপনি আরও একটু বিবেচনা করে যদি যাদের পরিবারের ৫০০ টাকার কম আয়, অর্থাৎ ৫০০ টাকার নীচে যে সমস্ত পরিবারের আয় সেই সমস্ত পরিবারের যে সমস্ত শিশুরা শিক্ষা নিতে আসবে তাদের পোশাক দেওয়ার ব্যবস্থা করেন এবং তাদেরকে যদি আপনি ভরপেট খেতে দেওয়ার ব্যবস্থা করেন তাহলে আপনি ইউনির্ভাসাল এডুকেশনের ক্ষেত্রে একটা বিরাট সহায়ক ভূমিকা নিতে পারবেন। এটা আমরা আমাদের অভিজ্ঞতা থেকে দেখছি।

[4-35 — 4-45 p.m.]

সুতরাং যথাযথ নির্দেশ দিয়ে সেই ব্যবস্থা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই প্রসঙ্গে আর একটি উল্লেখ করছি প্রি বেসিক নার্সারি স্কুল যেগুলো আছে তাতে যারা শিক্ষকতা করেন এবং গভর্নমেন্টের প্রতিষ্ঠানে যারা শিক্ষক রয়েছেন, তারা যা মাইনে পান, তাদেরই সমতুল, অথচ এরা কিন্তু স্কুল বোর্ডের আওতার মধ্যে এখনও আসেনি। প্রি বেসিক স্কুলের শিক্ষক যারা রয়েছে, এদের বিষয়ে আপনি চিন্তা ভাবনা করুন। সুতরাং যে উদ্দেশ্য নিয়ে এই সংশোধনী বিল আনা হয়েছে, পরবর্তী পর্যায়ে আরও চিন্তা ভাবনা করে, কোথায় কোথায় ত্রুটি রয়ে গেছে, যেমন ওয়েল ফেয়ারের প্রশ্ন, যেমন অ্যাটেন্ডান্স অর্ডারের প্রশ্ন, শিক্ষাকে ফ্রি কমপালসারি করা ইউনিভার্সাল এডুকেশনের ক্ষেত্রে আরও দৃপ্ত ভূমিকা নেবেন এবং এই ভূমিকা নিয়ে বাগাড়ম্বরের ফানুসকে আপনি চুপসে দেবেন, এই আশা ভরসা রেখে, আপনি যে সংশোধনী বিল এনেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বহু প্রতিক্ষিত এই প্রাথমিক শিক্ষা সংশোধনী বিলটি সভায় উত্থাপন করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি এবং বিলটিকে সমর্থন করছি। তার কারণ ইতিপূর্বে আমরা দেখেছি, কংগ্রেসি আমলে অনেক বিল রচিত হয়েছে, আইন পাশ হয়েছে কিন্তু তার রূপায়ণ হয়নি। এই প্রাথমিক শিক্ষা বিল যেটা ১৯৭৩ সালে রচনা করা হয়েছিল, দুর্ভাগ্যবশতঃ এটাও একই পরিণতি লাভ করেছে। প্রস্তাবিত বিলটিতে যেভাবে বিভিন্ন বোর্ডগুলোকে পুনর্গঠিত করতে চাওয়া হয়েছে, তাতে করে শিক্ষার সঙ্গে যুক্ত এবং জড়িত বিভিন্ন স্তরের প্রতিনিধি নিয়ে এই সমস্ত বোর্ডগুলো গঠন করতে চাওয়া হয়েছে তাতে করে এর যে গণতান্ত্রিক চরিত্র তা অনেকখানি রক্ষিত হয়েছে। বিশেষ করে ইতিপূর্বে প্রাথমিক শিক্ষা আইনে যে ব্যবস্থা ছিল তাতে করে এই বোর্ড একটা বিশাল আয়তন ছিল। এই অস্বাস্থ্যকর অবয়বকে কেটে ছেঁটে বাদ দিয়ে একটা কার্যকর অবস্থায় দাঁড় করিয়েছে, তার জন্য অবশ্যই ধন্যবাদার্হ। এই প্রসঙ্গে একটা কথা বলতে চাই, বিভিন্ন প্রাথমিক শিক্ষক সংগঠন দীর্ঘদিন ধরে দাবি জানিয়ে আসছিলেন এবং লড়াই করে আসছিলেন যে প্রাথমিক শিক্ষা বোর্ড বা কাউন্সিলে তাদের যেন এক তৃতীয়াংশ প্রতিনিধি গ্রহণ করা হয়। এখানে আমরা দেখছি মোট ৪১ জন সদস্য নিয়ে রাজ্য পর্যায়ে যে কমিটি গঠিত হতে যাচ্ছে তাতে প্রাথমিক শিক্ষকদের প্রতিনিধির সংখ্যা মাত্র ১২ জন এই সংখ্যাটা যদি হেরফের এক তৃতীয়াংশ করা যেত তাহলে আমার মনে হয় তাদের দাবিকে অনেকটা মর্যাদা দেওয়া যেত। ১৯১৯ সালের এবং ১৯৩০ সালের প্রাথমিক শিক্ষা আইনে যে ত্রুটির কথা আমরা বলেছিলাম, কর্পোরেশন বা পৌরসভায়,—জেলায় যে মিউনিসিপ্যালিটি আছে, সেখানে প্রতি জেলার জন্য পৃথক পৃথক ভাবে প্রাথমিক শিক্ষক বোর্ড গঠন করার যৌক্তিকতা কোথায় সেটা কিন্তু বোঝা গেল না।

সুতরাং একটি বোর্ডই যথেষ্ট হত। সর্বোপরি বোর্ড করতে গিয়ে যে অভিজ্ঞতার সম্মুখীন হতে হয় তাতে দেখা যায় এই বোর্ডগুলির অনেক সিদ্ধান্ত কার্যকর হওয়া নির্ভর করছে মূলতঃ আমলাদের অনুমোদনের উপর। এই বোর্ডগুলির সর্বোচ্চ সুযোগ থাকছে যিনি শিক্ষা অধিকর্তা তার উপর। এনার অনুমোদন না পেলে বোর্ডের অনেক সিদ্ধান্ত কার্যকর হয় না। তাই যাতে অন্তত স্বাধীনভাবে কাজ করার সুযোগ থাকে অত্যধিক নিয়ন্ত্রণ যাতে আমলাদের না থাকে সেইদিকে লক্ষ্য রাখার প্রয়োজন আছে বলে মনে করি। আর একটি জিনিস, এই বিলের মধ্যে আমরা দেখতে পাইনি—বিশেষ করে যে সমস্ত প্রাথমিক স্কুল চলছে যেমন, কিন্ডারগার্ডেন, মন্তেস্বরি স্কুল এবং মিশনারি স্কুল—এই সমস্ত স্কুলের নিয়ন্ত্রণ ব্যবস্থা নেই। আমরা চাই না বিশেষ শ্রেণীর জন্য বিশেষ শিক্ষা চালু থাক। আমি অনুরোধ করব এইদিকে নজর দিন এবং সেইভাবে এগিয়ে যান। আর একটি জিনিস হচ্ছে যেটা বহু বিঘোষিত দাবি যেটা সংবিধানের কথা, কমপালসারি এডুকেশনের কথা, কমপ্রেহেনসিভ প্রাইমারি এডুকেশনের কথা—সেইদিকে আমরা কতখানি এগিয়ে যেতে পারি বা কতটুকু কি করা হবে সেটা নজর দিতে হবে এবং শুধু বিল পাশ করলেই প্রাথমিক শিক্ষার উন্নতি হবে এটা মনে করার কারণ নেই। বোর্ডগুলির পুনর্গঠনের উপর যদিও শিক্ষা ব্যবস্থার শুভা-শুভ নির্ভর করছে কিন্তু তার পাশাপাশি আমরা দেখছি দীর্ঘদিন ধরে অবহেলিত প্রাথমিক শিক্ষার বিবর্ণ চিত্রের দশা। এই দশা থেকে কিভাবে প্রাথমিক বিদ্যালয়গুলিকে মুক্ত করা যায় সেটা আমাদের দেখতে হবে।

এখন পর্যন্ত প্রাথমিক বিদ্যালয়ের ক্লাস গাছের তলায় হয়, মুক্ত অঙ্গনে হয়, কারও ঘরের দোরে হয়। এই অবস্থা থেকে কিভাবে মুক্ত করে একটা নির্দ্দিষ্ট আস্তানা গড়ে দেওয়া যায় সেইদিকে যেন মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় নজর দেন। এখনও পর্যন্ত বহু প্রাথমিক বিদ্যালয়ের ঘর নেই। আমরা জানি, একই সঙ্গে ২/৪ বৎসরের মধ্যে সমস্ত প্রাথমিক বিদ্যালয়ের বাড়ি নির্মাণ করা সম্ভব নয় তথাপি এইদিকে নজর দিতে হবে। কারণ গরমে এবং বৃষ্টির জলে এই সমস্ত স্কুল প্রায়ই বন্ধ হয়ে যায়, ক্লাস বিঘ্নিত হয় এবং আরও অনেক ঝামেলা সহ্য করতে হয়। এ ছাড়া আমার পূর্ববর্তী বক্তা যে সাজেশন দিলেন তা খুবই গুরুত্বপূর্ণ। তিনি বললেন, প্রাথমিক স্কুলে ছাত্রদের জন্য মধ্যাহ্ন আহারের ব্যবস্থা করা। আমরা দেখেছি, টিফিন স্কীম চালু করার ফলে প্রাথমিক বিদ্যালয়ে ছাত্রদের হার বৃদ্ধি পেয়েছে এবং এই সমস্ত ছেলে-মেয়েদের অবিভাবকেরা তাদের ছেলে-মেয়েদের বিদ্যালয়ে পাঠানোর জন্য উৎসাহ এবং আগ্রহ দেখাচ্ছে। আমরা যদি মিড ডে মিলের ব্যবস্থা করতে পারি তাহলে বেশি সংখ্যক ছাত্র-ছাত্রীদের প্রাথমিক বিদ্যালয়ে নিয়ে আসতে পারব এবং প্রাথমিক শিক্ষাকে সার্বজনীন করে গড়ে তুলতে পারব। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-45 — 4-55 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th December. 1981. মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে বিল উত্থাপন করেছেন আমার চোখে এই সংশোধনী প্রিন্সিপল অ্যাক্টের বিরোধী বলে মনে হয়েছে। আমি চাইব উনি এটা একটু পরিষ্কার করে রাখবেন এই হাউসের সামনে। প্রিন্সিপল অ্যাক্টের উদ্দেশ্য উনি নিজেই ব্যক্ত করেছেন। আমি জিজ্ঞাসা করতে পারি for universal expansion and all round development, except on composition, except on the point of established authority of the ruling class. আপনার এই বিলে সর্বজনকে এই শিক্ষার প্রাথমিক শিক্ষার সঙ্গে সংযুক্ত করার প্রয়াস কোথায়? আমাদের মতো একটা দরিদ্র দেশে যারা এককালে পরাধীন ছিল যেখানে class of interpretation তৈরির উদ্দেশ্যে সরকারি উদ্যোগে একটা শিক্ষা প্রতিষ্ঠানও গড়ে ওঠেনি সব বেসরকারি উদ্যোগে গড়ে উঠেছিল। সরকারি উদ্যোগের পাশাপাশি বেসরকারি উদ্যোগ করে সমন্বয় যদি করতে না পারেন তাহলে তাতে শিক্ষা ব্যবস্থা সার্বজনীন হতে পারে না এবং শিক্ষার ব্যাপক প্রসার লাভ বিঘ্নিত এবং ব্যাহত হতে বাধ্য। আপনি যে সংশোধনী এনেছেন সেই সংশোধনী relates only to composition and nothing else. Only to establish the authority and punishment and nothing else. অস্বাভাবিক অবস্থা আপনার এখানে, School is moveable property. হরিপদবাবু যেকথা উল্লেখ করেছেন—It can be transferred from one point to the other. ওখানে এক বন্ধু বললেন সম্ভবত আপনাদের দলের ৫/৬ কিলোমিটার দূর পথে স্কুল, আপটু ৫ কিলোমিটার দূরে স্কুল যদি কোথাও দেখাতে পারেন তাহলে আমি ক্ষমা চেয়ে নেব অতীতের জন্য, অতীতের কর্মের জন্য নিশ্চয়ই দায়ী সেই রকম অবস্থা যদি সত্যিই থাকে, আমরা নাকে খত দিয়ে অপরাধ স্বীকার করব। আইন মন্ত্রী মহাশয় বে-আইনিভাবে বাধা দান করেছেন, আমি জিজ্ঞাসা করতে চাই

যে প্রশ্ন উঠেছিল—আমরা নাকি আইন করে সেই প্রস্তাব কার্যকর করিনি, আপনারা কি ভুলে গেছেন যে ৭২ সালে এই রাজ্যে সি. পি. এম. সর্ববিধভাবে নির্বাচন বয়কট করেছিল। গণতন্ত্রের বিশেষ করে রাজনৈতিক দল যদি নির্বাচন বয়কট করে—আমরা এক তরফা ফাঁকা মাঠে গোল দিই না, তাহলে নির্বাচন করা সম্ভব নয়। আমরা শুধু একটু ওদের সহযোগিতা চেয়েছিলাম। আজ পঞ্চায়েত, অ্যাসেম্বলি, পার্লামেন্ট স্কুল বোর্ড সব জায়গাতেই এই বিলে সরকারি নিয়ন্ত্রণকে কঠোর করার ব্যবস্থা করেছেন আপনারা। আজকে আমাদের একটা সাজেশন আপনাদের কাছে রাখতে চেয়েছিলাম। শিক্ষা জগতকে আরও অধিকতর বেসরকারি ব্যবস্থায় তুলে দেওয়া যায় কিনা একটু বিবেচনা করবেন? আপনাদের সরকারি প্রতিষ্ঠানের পাশাপাশি রামকৃষ্ণ মিশন ইত্যাদি যেসব বেসরকারি প্রতিষ্ঠান আছে সেইসব প্রতিষ্ঠান থেকে যেসব ছাত্র বেরোয় তাদের ক্যালিভার, কোয়ালিটি, চরিত্র সবদিক থেকে পৃথক। শচীনবাবু এসব কথা আপনার মাথায় ঢুকবে না, একটু জীবে দয়া করুন। প্রত্যেকটি প্রশ্ন আপনাদের কাছে রাখতে চাই, প্রাথমিক শিক্ষায় অধিকতর মহিলাদের উপর ভার দিলে কেমন হয়, হরিপদবাবু বলছিলেন বামফ্রন্ট সরকার নাকি বামা বিরোধী, মহিলাদের অধিক সংখ্যায় প্রাথমিক শিক্ষায় সংযুক্ত করার জন্য অনুরোধ জানাচ্ছি।

শিশুদের নার্সিং যদি করতে হয় এবং শিক্ষা দিতে হয় তাহলে প্রাইমারি এডুকেশন এক্সক্লুসিভ না হোক মহিলাদের উপর এ বিষয়ে অধিকতর দায়িত্ব দেওয়া যায় কিনা বা তাদের অ্যাশোসিয়েট করা যায় কিনা সেটা আপনি একটু দেখবেন। অবশ্য এই বিলে সে চেষ্টা হয়নি। এক জন বললেন যে ৫০০ টাকা পর্যন্ত খাবার দেবার কথা বলেছেন। Except ruling class and ruling front. একদল খাবার খাবে আর একদল দেখবে এটা কোনও উর্বর মস্তিষ্ক থেকে এই সব প্রস্তাব আসে জানি না। বন্যার সময় আমি দেখে ছিলাম প্রাথমিক শিশুদের আপনারা যে খাবার দেবার ব্যবস্থা করেছিলেন সেই খাবার কল্যানি হাসপাতালে বিক্রি হয়েছে। আপনারা খাবরের ব্যবস্থা করছেন এটা ভাল। কিন্তু একটা শিশু খাবে আর একটা শিশু বঞ্চিত হবে এই ব্যবস্থার মধ্যে আমি কোনও মূল্য বোধ দেখতে পাচ্ছি না। শিশুদের মধ্যে এই তফাতের বোধ আপনারা জাগাবেন না। কোনও স্কুল আপনা আপনি হয় না, কিছু মানুষ সঙ্ঘবদ্ধ হয়ে এই জিনিস গড়ে তোলে কেউ জায়গা দান করে কেউ ঘর বাড়ি তৈরি করে দেয়। কিন্তু এখানে দেখছি সাধারণ মানুষ এর সহযোগিতা বর্জন করা হয়েছে। তারপর কথা হচ্ছে কিছু অঞ্চল যেগুলি সিডেড এরিয়া ফ্রম বিহার পার্টস অফ পুরুলিয়া ডিস্ট্রিক্ট এবং যেটা পূর্নিয়া থেকে এসেছে বা যেটা ট্রান্সফার এরিয়া ফ্রম পূর্নিয়া সেখানের বেশির ভাগ লোকের মাদার টাং হচ্ছে উর্দু। কিন্তু সেই স্কুলগুলি কোনও প্রতিনিধিত্ব এখানে দেখতে পাচ্ছি না। অথচ তারা লিঙ্গুয়েস্টিক মাইনরিটি। আপনি যে অ্যাড হক ব্যবস্থার কথা বলেছেন তাতেও ঐ ট্রান্সফার এরিয়ার লোক যারা আমাদের ভাষায় কথা বলে না তাদের প্রতিনিধিত্বের কোনও ব্যবস্থা এখানে নেই। শ্রীরামপুরের একটা স্কুল অনেক দিন ধরে চলছে সেই স্কুলকে রেকগনিশন দেওয়া হল না—অথচ আর একটাকে দেওয়া হল ইন দি নেম অব হিন্দি মাদার টাং এই ব্যবস্থাটা আপনি অনুসন্ধান করবেন। আপনি যে বিল এনেছেন তাতে সুপারভিশনের ব্যবস্থাটা খুব দৃঢ় নয়। তা যদি হয় তাহলে প্রাথমিক শিক্ষার বনিয়াদ লঘু হতে বাধ্য। আপনাকে তাই অনুরোধ করব প্রাথমিক শিক্ষার বনিয়াদকে রাজনৈতিক

প্রভাবমুক্ত করে শক্তিশালী করতে হবে। যেখানে লিঙ্গুয়েস্টিক মাইনরিটি আছে তাদের ও কিছুটা সুযোগ দেবার চেষ্টা করবেন। আমরা সকলেই জানি যে বন্যা অভিশাপ স্বরূপ আসে কিন্তু ইন ডিসগাইস আশীর্বাদও হয়ে দাঁড়ায়। কিছু কিছু জায়গায় আপনারা বন্যার জন্য ঘর বাড়ি করে দিয়েছেন কিন্তু অনেক জায়গায় বাড়ি ঘর নেই আসবাবপত্র নেই—বসার জায়গা নেই—বাড়ি থেকে মাদুর নিয়ে আসতে হয়। এ ক্ষেত্রে আপনি inspection, supervision and meeting the necessary requirements, instruments and aparatus. সে ব্যবস্থা কোথায়? সেইজন্য আমি বলছি প্রাথমিক শিক্ষা সংস্কার করতে গেলে ফাইনান্সিয়াল মেমোরেন্ডামে আপনাকে কিছু উল্লেখ করতে হয়।

প্রাথমিক শিক্ষা খাতে অর্থ ব্যয় করব না যা আছে তাই থাকবে এবং শিক্ষা সার্বজনীন হবে এ ব্যবস্থা হতে পারে না। যেখানে টু থার্ড উইদাউট সাম নলেজ অর উইথ সাম নলেজ সেখানে যদি এই ব্যবস্থা হয় তাহলে প্রাথমিক শিক্ষার জন্য অধিকতর অর্থের প্রয়োজন, পরিচালনার জন্য অধিকতর অর্থের বরাদ্দের প্রয়োজন, সহযোগিতার প্রয়োজন, খুব বেশি ইনভলভমেন্টের প্রয়োজন এবং রাজনৈতিক প্রভাবমুক্ত হওয়া দরকার। এই অ্যাডহকিজম কি চলবে? এর ফল কি? আপনারা ডিশোলিউশন অব নাইন অ্যাসেম্বলি কোনও মুখে তার আপত্তি করেন। যেখানে আপনারা dissolution of managing committees dissolution of elected bodies. এইভাবে যদি গণতন্ত্রকে তুলে দেন তাহলে এর রিটার্ন একদিন আপনাদের উপরে আঘাত আনবে। তারপর ইকুইমেন্ট, অ্যাপারেটার্স এবং ঘর বাড়ির জন্য নির্দিষ্টভাবে বরাদ্দগুলি চ্যানেলাইজ কিভাবে হবে তা কি ব্যবস্থা করেছেন। মেজর ডেভিসেশন নয়, কিন্তু কার্যকর কি ব্যবস্থা করেছেন। হরিপদবাবু একটা করুন চিঠি এখানে পড়েছেন। অর্থাৎ যিনি বা যারা কাজ করবেন তারা কিছু পাবেন না এবং যারা কাজ করবে না তারাই পাবেন এই ব্যবস্থা থেকে প্রাথমিক শিক্ষাকে মুক্ত করুন। তারপর বৈষম্য যেটা আছে সেটা শুধু মেটিরিয়াল ডেভেলপমেন্টের নয়—কমিউনিকেশনের নয়—শিক্ষার ক্ষেত্রেও বৈষম্য আছে। আমরা আমাদের যত দোষ স্বীকার করছি। কিন্তু সৃষ্টি যা কিছু তা আমরাই করেছি। ৩০ বছরে কংগ্রেসি শাসনের নিন্দা আপনারা করছেন, হরিপদবাবু অ... তাকে সাপোর্ট করেছেন। কারণ ঐ সময়ের মধ্যে যা কিছু শিক্ষা-ব্যবস্থা গড়ে উঠেছে। আমি জিজ্ঞাসা করতে পারি কি যে, ফ্রম ২৪ জুন ৭৭ থেকে আজ পর্যন্ত প্রাথমিক শিক্ষা বিস্তারে আপনারা কতখানি আগ্রহী হয়েছেন, এবং অ্যাস পার সেনসার আপনার কি কোনও স্যাম্পল সার্ভে করেছেন যাতে শিক্ষার মান ঐ সময় কিছু বৃদ্ধি হয়েছে? আর একটা প্রশ্ন করছি মেয়েদের এডুকেশন সম্পর্কে। আমাদের কাছে যে পুস্তিকা দেওয়া হয়েছে। তাতে একটা ডিসপ্যারিটি চিত্র দেখছি। এতে পারসেনটেজ অফ এডুকেশন এণ্ড লিটারেট পিউপল এক জায়গা থেকে আর এক জায়গার ভীষণ ডেসপ্যারিটি—অর্থাৎ male female education in municipal areas above fifty percent, female involvement, less than 15 percent. শিক্ষার এই ব্যতিক্রম তা কি করে দুর করবেন তা বুঝতে পারছি না। In the ceded areas less than two per cent, in other areas 4 percent female eduction. এই তফাৎ আপনারা কিভাবে দূর করবেন। নাগরিক বলতে শুধু হাসিম সাহেবের দল নয় এখানে সদস্যাদের মধ্যে মাত্র ৩ জন মহিলা আছেন। তারমধ্যে আপনাদের মাত্র ২ জন। এই থেকে

বোঝা যায় ফ্রন্ট মহিলা বিরোধী। তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো আপনি মণিপুর রাজকন্যা চিত্রাঙ্গদা অনুসন্ধান করুন এবং শিক্ষার ক্ষেত্রে মহিলাদের অন্তর্ভুক্ত মেনে নিন। আমরা কলেজ পিছু মহিলা দেখতে পারি, মহিলা কলেজ দেখতে পারি, ইউনিভার্সিটিতে কিছু মহিলা দেখতে পারি, কিন্তু সাধারণভাবে সারা পশ্চিমবাংলায় মহিলা শিক্ষার হার অব দি লিটারেট পিপল ৩১ পার্সেন্ট এর মধ্যে সার্বজনীনভাবে নট মোর দ্যান ৬ পার্সেন্ট। আজকে এই ত্রুটি দূর করার জন্য কি ব্যবস্থা করেছেন? এই বিলে সেই রকম কোনও ব্যবস্থা দেখতে পাচ্ছি না। এগুলি কি আপনি দেখবেন না? অন্তত প্রাইমারি এডুকেশনে মহিলাদের শিক্ষার ব্যবস্থা হোক এটা আপনি দেখবেন। নেক্সট, অল-রাউন্ডের কথা বলেছেন। কমপালসন যখন আমাদের সংবিধানের নির্দেশ তখন কমপালসারি এডুকেশনের সেইরকম কোনও প্রস্তাব আপনার এই বিলে দেখলাম না। আমি আউটরাইট পেনালাইজেশনে যেতে বলছি না ফর নট স্টেন্ডিং দেয়ার বয়েজ, বাট উই লিভ ইন এ ক্লাস সোসাইটি এ্যাণ্ড ক্লাসেস আর এগেন স্ট্যাট্রিফায়েড, ক্লাসের মধ্যে অনেকটা স্তর, পুংক্তি বিভাগ হয়ে গেছে, এই অবস্থায় আপনি কিভাবে কমাপালসনটা আনবেন এবং কমপালসারি এডুকেশন করবেন সেটা তো আপনাকে ভাবতে হবে। কারণ, গরিব ছেলেকে গরু দেখতে হয়, স্কুলে যাবার সে সময় পায় না, ইট ইজ এ কমপ্লেক্স সোসিও-ইকনমিক প্রবলেম। সেখানে আপনাকে অ্যাসিওর করতে হবে তার ছেলের রাখালি করার উপর তার গার্জেনকে নির্ভর করতে হবে না। সুতরাং এটা বিচ্ছিন্ন সমস্যা নয়। সুতরাং ইকনমিক অ্যাডভান্সমেন্ট যদি না হয়, আজকে এই যে কমপ্লেক্স সোসিও-ইকনমিক প্রবলেম যদি দূর না হয়—আপনারা বলবেন আপনাদের ক্ষমতা সীমিত, কংগ্রেস সরকার যখন এখানে কাজ করছিলেন তখন সংবিধানে আলাদা ব্যবস্থা ছিল না, ঐ ফ্রেম ওয়ার্কের মধ্যে আমাদের কাজ করতে হয়েছে, কিন্তু ইউ আর গেটিং লারজার অ্যালোকেশন, আজকে যে বন্ধুরা জিজ্ঞাসা করছিলেন যে আপনারা কিছু করতে পারেননি, আমরা যদি সে দোষ স্বীকার করে নিই, বলতে পারবেন কি এরজন্য দায়ি কারা? এর আগে দুটো যুক্তফ্রন্ট সরকার হয়েছিল যারা ইউনাইটেড ফ্রন্ট নামে পরিচিত, তাদের আগে হোয়াট ওয়াজ দি সাইজ অব দি ফার্স্ট প্ল্যান? ৫ বছরের ফার্স্ট প্ল্যানের মধ্যে ৭২ কোটি টাকা ছিল হোয়াট ওয়াজ দি সাইজ অব দি সেকেণ্ড প্ল্যান? ১৫৫ কোটি টাকা। হোয়াট ওয়াজ অব দি থার্ড প্ল্যান? ৩০৫ কোটি টাকা। চতুর্থ পরিকল্পনা যখন রচিত হয় তখন জ্যোতিবাবু অর্থমন্ত্রীর দায়িত্বে, ১৯৬৭-৬৮ সালে চতুর্থ পরিকল্পনায় ৩১৭ কোটি টাকা দিলেন। মাননীয় অর্থমন্ত্রী যে ঘোষণা করেছেন ১ বছরে ব্যয় করছেন ৪৮০ কোটি টাকা, তখন যে আর্থিক সংস্থান ছিল ৭২ কোটি টাকা ৫ বছরের জন্য সেই ৭২ কোটি টাকায় ৭২ কোটি টাকার মতো এডুকেশন হবে, আর আজকে ৪৮০ কোটি টাকার যে বরাদ্দ তাতে ৪৮০ কোটি টাকার মতো এডুকেশন হবে, সুতরাং এর পুরো দায়-দায়িত্ব আপনাদের নিতে হবে। শিক্ষায় যে অরাজকতার কথা বলেছেন আইন-শৃঙ্খলার প্রশ্নটা এখানে জড়িত, আই ক্যান নট ডিনাই ইট। কিছু কিছু স্কুল মঞ্জুর করেছেন লোকসভা নির্বাচনের পর আমরা দেখেছি। আমরা দেখেছি যে ছেলেগুলো স্কুল অর্গানাইজ করেছে, গ্রামবাসি যাদের ছাত্র এবং ছেলেদের স্বার্থে সেই স্কুল করেছে সেখানে দেখেছি অন্য জায়গা থেকে শিক্ষক এসেছে, যারা অর্গানাইজ করছে তারা চাকরি পায়নি। গৌরী সেন টাকা দিতে কখনও কসুর করবে না, মাইনে তারা ঠিকই পাবে, কিন্তু শিক্ষক যেজন্য তাদের মাইনে সেই শিক্ষা তারা প্রদান করবে কি? এটা আপনারা একটু ভেবে

দেখবেন। আমার লাস্ট ওয়ার্ড যেকথা হরিপদবাবু বলেছেন তার সঙ্গে কণ্ঠ মিলিয়ে বলছি দক্ষতা এবং যোগ্যতার প্রতি আপনি গুরুত্ব দেবেন। আপনি নিজে অধ্যাপক. অধ্যাপনা আপনার জীবিকা, আজকে রাজনৈতিক ক্ষমতায় আছেন, দীর্ঘায়ু হোন আমরা চাই, কিন্তু সঙ্গে সঙ্গে অনুরোধ করব রাজনৈতিক যোগ্যতা যেন একমাত্র কনসিডারেশন না হয়। সিলেকশন অব টিচারের এখানে যোগ্যতাটা কি—যোগ্যতা থার্ড ডিভিসনে পাশ এসেছে। আমি জিজ্ঞাসা করছি কয়টা ফার্স্ট ডিভিসনের ছেলে প্রাইমারি এডুকেশনের দায়িত্ব নিয়েছে?

[5-05 — 5-15 p.m.]

হয়ত ওয়ান আউট অফ থাউজেন্ড। সুতরাং একে আপনার আকর্ষণীয় করে তুলতে হবে। আপনি যোগ্য শিক্ষক তখনই পাবেন, আপনি বেটার ট্যালেন্ট তখনই অ্যাট্রাক্ট করতে পারবেন যখন তারা নিজেদের দায়িত্ব পালন করবার সুযোগ পাবেন। সুতরাং আমি মনে করি শিক্ষকদের চাকুরির এনভায়রনমেন্ট, এমোলিউমেন্ট অ্যাণ্ড রেমুনারেসন অব দি প্রাইমারি টিচার্স স্যুড বি এগ্লেন রিকনসিডার্ড। আমি আপনার কাছে এই অনুরোধ রাখলাম কেননা এ জিনিস না হলে আপনি দক্ষ শিক্ষক পাবেন না। এই ব্যবস্থা না করলে ঐ যারা থার্ড ডিভিসনে পাশ করেছে বা নকল করে পাস করেছে তারা এসে ভিড় করবে। কাজেই তাদের সার্ভিস কনডিসন্‌স ইমপ্রুভ করবার ব্যবস্থা করুন সে কথাটা এই বিলে কিন্তু নেই। আপনি যে কম্প্রিহেনসিভ অ্যামেন্ডমেন্ট এনেছেন তাতে রাজনৈতিক প্রভাব, প্রয়াস আছে বলে আমি তাকে সমর্থন করতে পারছি না। তবে সার্বজনীন হোক আপনার প্রয়াস সফল হোক এটা আমি চাই। তবে আপনি যেটা করছেন তাতে লার্জার পারসেন্টেজ অব দি পাবলিক ডিস-অ্যাশোসিয়েটেড হবে সেজন্য আপনার বিল আমি সমর্থন করতে পারছি না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অব ইনফর্মেসন, স্যার, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এটা একটা গুরুতর ঘটনার সম্বন্ধে আপনার কাছে কিছু বলতে চাই। আমি শুনলাম কেন্দ্রীয় মন্ত্রী গণিখান চৌধুরীর আত্মীয়স্বজন এবং পরিবারের লোক দীর্ঘদিন ধরে এম. এল. এ হোস্টেলে রয়েছেন। আমি জানতে চাই কেন্দ্রীয় মন্ত্রী হিসেবে তিনি তাঁদের এম. এল. এ হোস্টেলে রাখতে পারেন কিনা?

**श्रीमती रेनुलिना सुब्बा :** माननीय अपाध्यक्ष महोदय, मैं वेस्ट बंगाल प्राइमरी एड्डुकेशन (एमेन्डमेन्ट) विल का समर्थन नही करती हूंसवसे पहले में कहना चाहती हुं कि एड्डुकेशन मिनिस्टर पार्थ दे जिस विलकी संशोधन कर रहे हैं मे उसका समर्थन नही कर रही हूं। इसका कारण यह ही कि टेक्सवुक-पाठय पुस्तक हमारे इलाके दार्जिलिगं में लास्ट इयर में नही मिला (I) हिन्दी पार्ट (iii) फोर क्लास (V)(2) जुगाली फोर क्लास (V)(3) इंगलिश जुनीयर क्लास फोर (iii) इंगलिश रीडर, पार्ट (ii) फोर क्लास (iv) क्लास (5) परिचय फोर क्लास (iv)

এখন পর্যন্ত পাওয়া যাচ্ছে না। এটা কি—টিচার নাই, প্লেগ্রাউন্ড-এর কোনও বন্দোবস্ত নেই, ড্রিঙ্কিং ওয়াটারের বন্দোবস্ত নাই, ফার্ণিচার নাই, আবার কোথাও স্কুল আছে, শিক্ষক

নাই, শিক্ষক আছে ছাত্র নাই, খাতা আছে বই নাই, এইরকম অবস্থা হয়ে আছে। আমি সত্যিকথা বলছি। আমি আরেকটি কথা এখানে বলতে চাই ব্রেড প্রোগ্রাম আপনাদের ডিপার্টমেন্ট করছে একটা স্কুলে যেখানে মোটামুটি ৩০০ স্টুডেন্ট থাকে যেখানে মাত্র ৪০টা বেড দেওয়া হচ্ছে। যেখানে ১০০ ছাত্র আছে যেখানে ভাড়াটে বাড়িতে স্কুল হচ্ছে। আমরা দেখছি এক্সাইজ বুক যেটা প্রাইমারিতে ফ্রি দেওয়ার কথা সেটা দেওয়া হচ্ছে না এক্সাইজ বুকের জন্য টাকা দিতে হবে এটা বামফ্রন্ট সরকারের শিক্ষার ব্যাপারে কলঙ্ক। শিক্ষার মানে হল অল রাউন্ড ডেভেলপমেন্ট, বা সর্বাঙ্গীন বিকাশ। এই সর্বাঙ্গীন বিকাশের জন্য প্রাথমিক শিক্ষা মানে বুনিয়াদি শিক্ষা প্রথমে হচ্ছে স্টার্টিং প্রাথমিক শিক্ষা দেন কাম সেকেণ্ডারি। প্রাথমিক শিক্ষা বা বুনিয়াদি শিক্ষা যদি ভাল না হয় তাহলে সব কিছুই খারাপ হয়ে যাবে, আমরা দেখছি এখানে এক্সট্রা কারিকুলাম বলতে কিছুই নাই। শিক্ষা বলতে শুধু একটি স্কুল তৈরি করে শিক্ষক নিয়োগ করলেই স্কুল চলে না। পশ্চিমবাংলায় অন্য এলাকায় কি হচ্ছে আমি জানি না তবে আমার এলাকায় বলতে চাই আমার দার্জিলিং ডিস্ট্রিক্টে যিনি চেয়ারম্যান আছেন তার নাম মিঃ বি. পি. বি. এন প্রধান তিনি সি. পি. এম পার্টির লোক এবং হি ইজ ফ্রম সিকিম। আর যে সমস্ত মেম্বার আছে মোটামুটি সব সি. পি. এম. পার্টি থেকে নেওয়া হয়েছে। দার্জিলিং থেকে কোনও রিপ্রেজেন্টেটিভ নাই। দার্জিলিংয়ের এম. এল. এ., ডি. পি. রাই কে সেখানে নেওয়া হল না। কেননা ডি. পি. রায় তিনি সেখানে গরিব লোকদের জন্য ফাইট করবেন সেইজন্য তাকে নেওয়া হল না। আমি কতবার তাকে রিকোয়েস্ট করেছি উনি বলেছেন মিঃ সুব্বা, ইউ রিজাইজ অ্যাণ্ড দেন আই উইল টেক হিম, তা কি করে হতে পারে হাউ ক্যন দ্যাট বি ডান? দেয়ার ইজ নো গ্যারান্টি। আজকে সেখানে স্কুল বোর্ড একটা সি. পি. এম পার্টির অফিস হয়ে গেছে। আমার এলাকাতে যিনি প্রেসিডেন্ট সব মেম্বারকে বাদ দিয়ে একজন শিক্ষক অ্যাপয়েন্টমেন্ট করেছেন যারা অর্গানাইজার টিচার, ট্রেন্ড টিচার তাদের বাদ দেওয়া হয়েছে শুধু পার্টি করে সেজন্য তাকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। একজন গরিব টিচার অনেকদিন কাজ করছেন তাকে নেওয়া হয়নি সেইজন্য তিনি আইনের আশ্রয় নেওয়ার জন্য ইঞ্জাংশন পেয়েছেন। এক সপ্তাহ আগে আমার এলাকায় মারামারি হল—এ মারামারি সৃষ্টি করেছে ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের প্রেসিডেন্ট সি. পি. এমের পার্টির লোক বদ্রিনারায়ণ প্রধান। আমার কালিম্পং সাব-ডিভিসন স্কুলে স্কুল কনস্ট্রাকশনের টিচার ট্রান্সফার, অ্যাপয়েন্টমেন্ট নিয়ে মারামারি চলছে এই ৩১ তারিখে গ্রাম-পঞ্চায়েতের সঙ্গে পরামর্শ না করে উনি অন্য একটি কমিটি করেছেন তখন গ্রামের লোক এসে বললেন এটা কি হল, এটা হবে না। আমাদের পুরনো স্কুল ডিসমিস করে নতুন স্কুল করতে দোব না, তারপর ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের প্রেসিডেন্ট পুলিশের সহায়তায় গ্রামের লোককে অ্যারেস্ট করালেন। ৩১ তারিখে ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের প্রেসিডেন্ট আমার এলাকায় ছিলেন আমি ওনাকে বললাম মিঃ প্রধান আপনি আর জেলা পরিষদের চেয়ারম্যান গ্রামের প্রবীণদের সঙ্গে কথা বলুন তা না হলে গ্রামের মধ্যে একটা ফাইটিং হয়ে যাবে। তখন উনি আমাকে বললেন আই এ্যাম দি অথরিটি, আই হ্যাভ ইনফর্মড দি এস. পি. আই উইল ব্রিং এস. পি. অ্যাণ্ড দেন অল দি ভিলেজার্স উইল বি অ্যারেস্টেড, হু আর ইউ? আমরা বললাম গ্রাম পঞ্চায়েত আছে, জেলা পরিষদ আছে স্ট্যান্ডিং কমিটি আছে, স্কুলটি গ্রামের আন্ডারে থাকলে ভাল হোতো, উনি তখন আমাদের বললেন নো, আই এ্যাম নমিনেটেড, জেলা পরিষদের চেয়ারম্যান অ্যাণ্ড আদারস দে আর ইলেকটেড। ইউ আর

অলসো ইলেকটেড, এই নিয়ে গোলমাল হয়ে গেল। তখন আমি সমস্ত গ্রামবাসিদের নিয়ে থানাতে ধর্না দিলাম, তারপরে মিটিং হয়ে গেল, গোরবাথান এলাকায় একটা পুরনো অ্যাটেন্ডেন্স কমিটি ছিল, পঞ্চায়েত থেকে একটা স্কুলের জন্য ১৫ হাজার টাকা পঞ্চায়েত সমিতির পক্ষ থেকে স্যাংশন হয়ে গেল, পঞ্চায়েত ওয়ার্ক অর্ডার দিলো পুরনো অ্যাটেন্ডেন্স কমিটিকে প্রেসিডেন্ট কি করল না সি. পি. এমের পার্টির নতুন কমিটি করে দিল। আমার মনে একটু ভয় আছে সেখানে মার্ডার হয়ে যাবে, এই রকম রাজত্ব চলছে। সমস্ত টিচারকে সুপারসিড করে যারা সি. পি. এমের মেম্বার হয়ে যাবে তাদেরই নিযুক্ত করা হয়েছে। লোকসভা নির্বাচনের সময় প্রেসিডেন্ট বলেছিলেন তুমি যদি আমার এজেন্ট থাক তাহলে তোমাকে অ্যাপয়েন্টমেন্ট দেব। আমি জিজ্ঞাসা করি স্কুল বোর্ডকে কি ভোটের জন্য তৈরি করা হয়েছে? এই সি. পি. এম. লেফট ফ্রন্ট পার্টি আর এডুকেশন মিনিস্টার কত চালাক, যেখানে যত ভ্যাকেন্সি ছিল তারা সি. পি. এম পার্টির লোককে দিয়ে ফিলাপ করেছে।

[5-15 — 5-25 p.m.]

এই কাউন্সিল করে কি লাভ? সমস্ত এলাকার যে কোটা ছিল, ভ্যাকেন্সি ছিল, সেগুলি উনি পার্টির লোক দিয়ে ফিল আপ করেছেন। যেখানে পার্টি বেসিসে স্কুল করছেন কাউন্সিল সেখানে কি করবে। উনি যে ঝামেলা শুরু করেছেন তাতে মাথা খারাপ হবার ব্যাপার হয়েছে। সেখানে কাউন্সিলের কি দরকার? সেখানে পঞ্চায়েত সমিতি আছে, জেলা পরিষদ আছে, এটার দায়িত্ব আপনি পঞ্চায়েতকে দিয়ে দেন, আর মিউনিসিপ্যাল এরিয়াতে মিউনিসিপ্যালিটিকে দিয়ে দেন এই দায়িত্বটা তাহলে খুব ভাল হয় কিন্তু তা না করে সেখানে সব পার্টিবাজি চলছে, পার্টির ধান্দা চলছে। আমরা দেখছি স্কুল বোর্ডের প্রেসিডেন্ট শুধু গাড়ি নিয়ে পার্টির কাজে টুর করে বেড়াচ্ছে। এটা কি রকমের প্রাইমারি এডুকেশন, এতে ছোট ছোট ছেলেমেয়েরা কিভাবে শিক্ষা নেবে আমার মনে এই আশঙ্কা জাগে। আরো আমি বলবো যে একটা শিক্ষক হচ্ছে কারিগর, যে শিক্ষক ছোট ছোট ছেলেমেয়েদের ভাল নাগরিক তৈরি করে সেই শিক্ষকের কি রকম অবস্থা? তারা ২/৩ শত টাকা মাইনে পাচ্ছে। এর মধ্যে হাউস অ্যালাউন্স, মেডিক্যাল অ্যালাউন্স, এই সমস্ত তারা পায়নি। মিনিস্টার সাহেব কি মনে করেন না যে গরিব শিক্ষকদেরও অসুখ হতে পারে। এই সব কাজও করতে হবে। আর একটা কথা আমি নিশ্চয়ই বলবো, এটা এডুকেশনের মধ্যেই আসে, দার্জিলিং-এ সোনাদা একটা ছোট ব্লক, সি. পি. এম পার্টির এম. পি. পাঠকের গ্রাম, সেখানে একটা স্কুল আছে—আপনি একটু এনকোয়ারি করুন, শুধু রাইটার্স বিল্ডিং-এ থাকলে হবে না, আপনি একটু যান, আপনি গিয়ে এনকোয়ারি করুন যে আমি সত্যি কথা বলছি কিনা, সেখানে ৬০ জন স্টুডেন্ট আছে আর ১২ জন টিচার আছে এটা কি রকম রেসিও হল, ইজ দিস এ রেসিও? সেখানে 60 students and 12 teachers from C.P.M Party কিন্তু আমার এলাকায় দেখছি অনেক স্কুল বন্ধ হয়ে গিয়েছে টিচার নেই। আমি বলবো সি. পি. এম পার্টির প্রেসিডেন্টের থ্রুতে এ. বি.টি.এ থেকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। উনি বলছেন হবে না কিন্তু দেখছি অর্ধেক হয়ে গিয়েছে। তাই রিকোয়েস্ট I request to our Chief Minister that our Education Minister who is unfit and unable to control all this educational

system should resign immediately. But in the interest. তিনি জানেন না হোয়াট ইজ প্রাইমারি এডুকেশন, তিনি, He does not move from Writers' Buildings'. এখানে থাকলে এর দ্বারা কিছু লাভ হবে না। আপনি দু'বার দার্জিলিং গিয়েছিলেন, দু'বার সিটিং হল, আমি তাকে বলেছিলাম, সেখানে জেলা পরিষদের চেয়ারম্যান ছিলেন মিঃ ডি. পি. রায় ছিলেন, একটা লোক্যাল ক্যান্ডিডেটকে অ্যাপয়েন্ট করতে হবে, অন্য টিচারদের চান্স দিতে হবে, ট্রেন্ড টিচারদের চান্স দিতে হবে। এটা কি রকম এডুকেশন সিস্টেম, এইরকম পার্টিবাজি করে কিছু হবে না। আমি রিকোয়েস্ট করবো টিচিং-এর জন্য first aid programme, hostel programme, physical training. এটা আপনি সরকারি স্কুলে করেছেন কিন্তু গ্রামে গ্রামে আমরা দেখছি যে সেখানে যেসব স্কুল আছে তাদের প্লে-গ্রাউণ্ড নেই, শুধু টাকা নিয়ে সেখানে ট্রান্সফার করছেন। I request our Education Minister today, that he should resign as soon as possible because he is not fit for this port folio.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব ইনফরমেশন, মাননীয় সদস্য সেন মহাশয় শ্রী অজিত পাঁজার একটি কেসে বেল মুভ করার বিষয়ে এই হাউসে বলেছেন। আমি তার কাছে টেলিফোন করে ব্যাপারটা জানলাম। তিনি এই হাউসের মেম্বার নন এবং তিনি নিজে এসে কোনও জবাবও দিতে পারবেন না, তিনি আমাকে বললেন, দিস ইজ ডেলিবারেটলি ফলস্, সেইজন্য আমি অনুরোধ করছি, প্রসিডিংস থেকে এটা এক্সপাঞ্জ করা হোক। কারণ ডেলিবারেটলি এইরকম কথা বলা হয়েছে।

**শ্রী শচীন সেন ঃ** আমার একটা পারসোনাল এক্সপ্ল্যানেশন আছে। আমি এই কথা বলেছিলাম যে অজিতবাবু এ্যাজ এ ব্যারিস্টার কোর্টে বেল মুভ করেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ফর ক্লারিফিকেশান স্যার, সুনীতিবাবু বলেছেন, যদি করে থাকেন, তাহলে অ্যাজ এ ব্যারিস্টার তার সে অধিকার আছে এবং যে কোনও কোর্টেই যেতে পারেন। সুতরাং তিনি যেটা বলেছেন, সেটা সম্পূর্ণ অসত্য বলে প্রসিডিংস থেকে এক্সপাঞ্জ করা হোক।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আই রাইজ অন এ পয়েন্ট অব অর্ডার, হাউসের যিনি সদস্য নন, তিনি নিজেকে ডিফেন্ড এখানে এসে করতে পারেন না। সুতরাং শচীনবাবু যে কথাটা বললেন, It is not dignified. It is equally our right and duty to see that we do not undermine the prestige of the House. এইভাবে রেফারেন্স করা ঠিক নয়।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, এই হাউসের একটা ট্র্যাডিশন আছে, কিন্তু আমরা দেখেছি, এই হাউসের যিনি মেম্বার নন, তার সম্বন্ধেও এখানে বহু রকমের আলোচনা হয়, বিশেষ করে এটা বিরোধী দলই করেন। এখানে এক্সট্রা পার্লামেন্টারিয়ান অথরিটি বলে প্রবোধবাবুর নাম রেফার করা হয়েছে। সুতরাং এইসবও এক্সপাঞ্জ করা উচিত। কারণ তিনি তো নিজেকে এখানে এসে ডিফেন্ড করতে পারছেন না। সুতরাং বাইরের লোকের

প্রতি যতবার এই হাউসে অ্যাসপারশন করা হয়েছে সেই সময়কার এন্টায়ার পোরশনগুলো এক্সপাঞ্জ করার দরকার আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমরা অনেক সময়ে লক্ষ্য করেছি, হাউসের সদস্য নন, এইরকম অনেকের নাম করে আলোচনা হয়েছে—এটা very unfortunate. Honourable members should avoid this in future.

(Noise)

[5-25 — 5-35 p.m.]

**শ্রী গৌরাঙ্গ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষামন্ত্রী মহাশয় যে প্রাইমারি এডুকেশন সংশোধনী বিল এনেছেন, আমি সর্বান্তকরণে সমর্থন করছি। সব পক্ষ থেকে শুধু দিন ধরে এখানে যে এই বিলের উপর আলোচনা হল, বক্তৃতা হল আমি তা শুনলাম। কিন্তু দক্ষিণ পন্থীদের সুর একই, তারা বাজেটকে সমর্থন করতে পারলেন না, এখানেও সমর্থন করতে পারলেন না। শিক্ষাকে সার্বজনীন করার জন্য এবং সম্প্রসারণ করার জন্য যে বিল মন্ত্রী মহাশয় নিয়ে এসেছেন তাতে গ্রাম্য ছেলে-মেয়েদের শিক্ষার প্রতি নজর দেওয়া হয়েছে এবং তাদের জামা-কাপড়, মিডডে মিল দিয়ে উৎসাহিত করা হচ্ছে এবং এই সব কারণে ছেলে-মেয়েরা আসছে লেখাপড়া শিখতে, এটা তারা বাজেটেও সমর্থন করেননি, এখানেও করছেন না। পুরানো কায়দায় এখানে আক্রমণ করে হাইকোর্টে ২২৬-এর আশ্রয় নিয়ে যে সমস্ত স্কুল স্টার্ট করার কাজে লেগেছে, সেগুলিকে বাধা দেওয়া হচ্ছে। তা সত্ত্বেও আমাদের সরকার যেভাবে প্রাথমিক শিক্ষাকে উৎসাহিত করছেন প্রত্যেক জেলায় জেলায় শত শত লোক চাকুরি পাচ্ছে, অনেক স্কুল স্টার্ট হচ্ছে, তাতে আমার মনে হয় গত ৩০ বছরের মধ্যে যা হয়েছে, তার এক-চতুর্থাংশ লোক এই আমলে চাকুরি পেয়েছে। যে আইন মন্ত্রী মহাশয় নিয়ে এসেছেন, আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি এবং একথা বলতে চাচ্ছি—যারা গরিব ক্ষেত মজুরের ছেলে, শ্রমিকের ছেলে কাজ করার জন্য পড়া বন্ধ করে দিতে হয়, সেই সব ছেলেদের স্কুলে আনবার জন্য যেন ক্যাস ইনসেনটিভ দেওয়া হয় এবং এই ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। তাহলে আমার মনে হয় সব ছেলে আসবে এবং এই ক্যাশ ইনসেনটিভ দিলে পেরেন্টসরা তাদের ছেলেদের স্কুলে পাঠাবে। সেদিকে নজর দিয়ে পরিবর্তনগুলি বিলে আনলে, যে সমস্ত ছেলে অর্থনৈতিক কারণে আসতে পারেনা তারা আসতে পারবে। আপনারা খাবার দিচ্ছেন, পোষাক দিচ্ছেন, বই দিচ্ছেন, তা সত্ত্বেও তারা আসতে পারেনা, তাদের বাধা হচ্ছে সংসারের খরচ চালাবার জন্য তাদের বাইরে কাজ করতে হয়, তাই যদি গাউয়ানদের ক্যাশ ইনসেনটিভ দেওয়া হয়, তাহলে কাজ হবে। মন্ত্রী মহাশয় যে প্রশাংসাজনক বিল এনেছেন, তাকে সমর্থন করছি, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় আমার প্রস্তাবিত প্রাইমারি এডুকেশন বিল সংশোধনী নিয়ে যে আলোচনা হল, সে আলোচনা আমি শুনেছি। বিভিন্ন সদস্যদের যে মন্তব্য ইত্যাদি, সে সম্পর্কে কিছু ব্যাখ্যার দরকার আছে। সেগুলি আমি বলব। তার আগে আমি স্মরণ করিয়ে দিতে চাইছি সভায় যে আমি এই সংশোধনী বিল যখন উত্থাপন

করেছিলাম, তখন আমি খুব বড় দাবি কিছু করিনি এবং মূল যে আইন, সেই মূল আইনের যে বিষয়বস্তু এবং বর্তমান সংশোধনী আইনের যে বিষয়বস্তু, সে সম্পর্কে অনেক কিছু দাবি আমি করিনি। দাবিগুলি আমি করেছিলাম বাজেটের সময়, বহু বিষয়ে এবং বহু আইটেমে আলাদা আলাদাভাবে, সেগুলি সম্পর্কে মাননীয় সদস্যারা যখন আলোচনা করেছিলেন, তখন যে সব প্রশ্ন আলোচনা হতে পারত, এখন আমি দেখছি, সেগুলি আলোচনা হচ্ছে। এগুলি অপ্রাসঙ্গিক বলে মনে হচ্ছে, তাই উল্লেখ করলাম। আমার এই সংশোধনী তোলার উদ্দেশ্য কি? যে আইন পাশ হয়েছে ১৯৭৩ সালে, কার্যকর হতে পারছেনা কতকগুলি অসুবিধার জন্য, সেই আইন কার্যকর করার জন্য কিছু প্রয়োজনীয় সংশোধনী দরকার এবং সেই সংশোনীর পরে আইন কার্যকর হবে, কারণ তখন অনেক অভিজ্ঞতা সঞ্চয় করা যাবে, তার ভিত্তিতে তখন চিন্তা করে বুঝব, তার বিনিময় করতে পারব আইনে কি পরিবর্তন দরকার, সেই আইন তত্ত্বগত স্তরে রয়ে গেছে, এই স্তরে থাকা বাঞ্ছনীয় নয়, সেজন্য—বিনম্রভাবে বিল উত্থাপন করেছি যেমন বিলের ভিতর যা আছে, বাইরের যা আলোচনা হল তার কিছু ব্যাখ্যা করা দরকার, সে সম্পর্কে দুই একটি কথা প্রথমে বলব, তারপরে মূল বিষয়ে বলব কিছু।

বিরোধীপক্ষের মাননীয় সদস্য শ্রী জন্মেঞ্জয় ওঝা, তিনি বিল সম্বন্ধে আলোচনা করতে গিয়ে প্রথমেই বললেন, সার্বজনীন প্রাথমিক শিক্ষার কোনও ব্যবস্থাই নেই। মূল একটি আইনের কতকগুলি সংশোধন আনা হচ্ছে। মূল আইনের ১১ অধ্যায় যেটা আছে সেই অধ্যায়ে প্রাথমিক শিক্ষা সার্বজনীন বাধ্যতামূলক করার ব্যবস্থা আছে। ত্রুটি থাকতে পারে, নেই তা নয়, কিন্তু এটা সংশোধন করার কোনও প্রয়োজন আমরা কার্যকর করার জন্য বোধ করি নি বলে আনি নি। দ্বিতীয়ত শ্রী ওঝা এবং অন্যান্য অনেক মাননীয় বিরোধীপক্ষের সদস্যারা বললেন, স্বাধিকার খর্ব করা হচ্ছে। স্বাধিকার বলতে ওরা কি বোঝেন আমি বুঝতে পারছি না। কিসের স্বাধিকার খর্ব করা হচ্ছে? আমরা প্রস্তাব করেছি, ৪১ জনের রাজ্য পর্যদ গঠন করার। এই ৪১ জনের মধ্যে পদাধিকার বলে মাত্র দুজন আসছেন যাদের বাদ দেওয়া যায় না। একজন হচ্ছেন, ডাইরেক্টার অব প্রাইমারি এডুকেশন, পদাধিকার বলে তিনি আসছেন, তাকে বাদ দিয়ে কোনও প্রাইমারি বোর্ড হতে পারে না, আর একজন আসছেন পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্যদের চেয়ারম্যান বা তার নমিনি। অনেকে বলেছেন, নমিনি কেন? নিশ্চয় আপনারা জানেন এই রকম একজন অফিসারের জন্য নমিনির ব্যবস্থা রাখা দরকার, তিনি হয়ত সব জায়গায় যেতে পারেন না, তার কথা শুনে এসে তিনি বলতে পারেন সেইজন্য নমিনির ব্যবস্থা রাখা হয়েছে। যে সব সংশোধনী এসেছে সেগুলি সহ এই বিল যদি গৃহীত হয় তাহলে আমাদের নির্বাচিত সদস্য হবেন ২৭ জন। ৪১ জন বোর্ডে আছেন, সংশোধনী গৃহীত হলে তখন হয়ত ৪২ জন হবেন। ৪২ জনের বোর্ডে ২৯ জন হবেন নির্বাচিত সদস্য। আবার কি চাই? এরচেয়ে বেশি আর কি আশা করেন? আর মনোনীত সদস্য আমরা রেখেছি। কাদের মনোনয়ন করেছি? এইমাত্র মহিলাদের সম্পর্কে একেবারে গগণ বিদীর্ণ করা হল। যে কোনও একটা অজুহাতকে ধরে বামফ্রন্ট সরকারের বিরোধিতা করতে হবে এই হচ্ছে ওঁদের লক্ষ্য। আমাকে বলুন ভারতবর্ষের কোথায়, কোন ফোরামে মেয়েদের জন্য রির্জাভেসনের ব্যবস্থা আছে। আপনাদের আমলেই সংবিধান রচিত হয়েছে এবং আপনাদের আমলেই বারবার সংবিধান পরিবর্তিত হয়েছে, তা সেখানে মহিলাদের শিডিউলড রেখে দিলেন না কেন?

সেখানে না করে আপনারা এখানে এসে এটার জন্য ইনসিস্ট করছেন কেন? আমরা জানি মহিলা কিছু থাকলে ভাল, থাকতে হবেই এরকম কোনও কথা নেই। কারণ মহিলা যারা শিক্ষিকা, শিক্ষকদের জন্য যে নির্বাচন ক্ষেত্র সেখান থেকে তাদের নির্বাচিত হবার পথে কোনও বাধা নেই, তারা নির্বাচিত হতে পারেন। তা সত্ত্বেও আমরা রির্জাভেসন রেখেছি, নমিনেশন ক্যাটাগরিতে রেখেছি। দুজন মহিলা থাকুন, তাদের কথা তারা বলুন। এই প্রসঙ্গে বীরেন্দ্রবাবু এবং অন্যান্য কয়েকজন মাননীয় সদস্যকে মনে করিয়ে দিই যে এটা শিক্ষক নিয়োগের প্যানেল নয়। এটা হচ্ছে পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষা কিভাবে পরিচালিত হবে তার যে কেন্দ্রীয় পর্ষদ তার সদস্যভুক্তি সংক্রান্ত বিধিনিয়ম। শিক্ষক নিয়োগের ক্ষেত্রে রির্জাভেসন যদি আপনারা সমর্থন করেন এবং আপনার দলের লোকজন যারা আছেন তাদের যদি রাজি করাতে পারেন তাহলে আমরা মহিলাদের সম্পর্কে নিশ্চয় রিজার্ভেসনের কথা চিন্তা করবো এবং তথাকথিত অর্গানাইজার টিচার যারা আছেন তাদের এ ব্যাপারে রাজি করাতে পারেন কিনা দেখুন। শিক্ষক হিসাবে যারা আসছেন, পঞ্চায়েত, জেলা-পরিষদ থেকে যারা আসছেন, মিউনিসিপ্যালিটি থেকে যারা আসছেন এবং আইনসভা থেকে যারা আসছেন তারা সবাই নির্বাচিত প্রতিনিধি। শুধু মনোনয়নের ব্যাপারটা কাদের জন্য রেখেছি—যাদের নির্বাচন করার অসুবিধা আছে। এখন এই প্রসঙ্গে আপনারাই বলুন এদের কোন ক্যাটাগরি থেকে নির্বাচিত করবেন—একজন ভাষাগত সংখ্যালঘু যিনি নেপালি ভাষায় কথা বলেন এইরকমভাবে আমরা রেখেছি। স্কুল টিচার, কলেজ টিচার এটা আমরা ইলেকটেড রাখছি না। পরে অভিজ্ঞতার ভিত্তিতে যদি মনে হয় তাহলে পরিবর্তন করা হবে। এখন আপাতত পর্ষদটা চালু করবার জন্য, বিভিন্ন অভিজ্ঞতাকে এক জায়গায় জড়ো করবার জন্য সংখ্যালঘুদের একটা অংশকে নমিনেশান দেওয়া হচ্ছে বা সরকার মনোনয়ন দিচ্ছেন। এতে আপত্তি করবার কোনও কারণ নেই, এতে গণতান্ত্রিক চরিত্র যথেষ্ট বজায় রাখা হচ্ছে।

[5-35 — 5-45 p.m.]

কংগ্রেস দলের একজন সদস্য বললেন ৬০ ধারার পরিবর্তন আপনি আনছেন কেন? ৬০ ধারায় দুটি পরিবর্তন আনা হচ্ছে। একটাতে কি বলছি? সরকার মোটামুটি একটি নীতি স্থির করে দেবেন, সেই ভিত্তিতে কাউন্সিল, বোর্ড চলবে। আর একটা করেছি মূল যে বিল, আইন তার থেকে খানিকটা অগ্রগতি এবং মধ্যশিক্ষা আইন যখন পরিবর্তন করলাম, সদস্যরা লক্ষ্য করেছিলেন কিনা জানি না, সভা বিলগুলি গ্রহণ করেছিল, যদি এমনভাবে সব হয়ে থাকে যেখানে বিদ্যালয়ের প্রয়োজন নেই—একটা ডায়নোমিক সোসাইটিতে প্রতিদিন তার প্রয়োজনে, সামাজিক প্রয়োজনে, মানুষের আশা-আকাঙ্খা পরিবর্তনশীল। মাননীয় প্রবীণ সদস্য ভারতী মশাই এত প্রাজ্ঞ—একটি স্কুল এক জায়গায় এস্ট্যাবলিস হয়ে গেছে বলে তাকে অন্য কোনও জায়গায় নিয়ে যাওয়া যাবে না, তার এই ধারণা—আমি বলছি এই ধারণার বিরুদ্ধে সরকার, নিশ্চয়, আমরা ধরে নিচ্ছি। অনেকে বলছেন আপনারা যদি না থাকেন কি হবে? এই রকম আমাদের দেশে হবে কেন যে বারে বারে অগণতান্ত্রিক শক্তি, স্বৈরাচারি শক্তি আসবে—বারে বারে স্বৈরাচারি শক্তি পশ্চিমবাংলা, ভারতবর্ষের শাসন ক্ষমতা দখল করবে, এই ভেবেই কি আমরা চলব? আগামী দিনে স্বৈরাচারী শক্তি পশ্চিমবাংলা, ভারতবর্ষকে কুক্ষিগত করবে সমস্ত গণতান্ত্রিক প্রগতিশীল কাজকর্মকে তছনছ করে দেবে, সেই ভেবেই কি

আমরা অগ্রগতি রদ করবার চেষ্টা করব, নাকি জনগণের জন্য কতকগুলি পদক্ষেপ নিতে চেষ্টা করব? পুরানো ঐ ধ্যান ধারণা চলতে পারে না। আমরা মনে করি এটা জনগণের জন্য প্রয়োজনীয়, অতএব সেগুলি কার্যকর করতে হবে। একটি স্বাধীন দেশের সরকারের দায়িত্ব হচ্ছে নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা—এই ধারণা আমরা বিশ্বাস করি এবং ভারতবর্ষের জনগণ তাকে আরও সুরক্ষিত করবে এটা বিশ্বাস করি এবং তার উপর ভিত্তি করে দাঁড়িয়ে বলছি সরকার নিশ্চয় গাইড করবে দেশের সমস্ত পরিস্থিতি বিচার বিশ্লেষণ করে জনগণের প্রয়োজনীয়তা অনুযায়ী এইভাবে আপনারা করবেন—তা না হলে হবে কি? অটোনমির কথা বলছেন? অটোনমির নামে কি হয়েছে? অটোনমির নামে কোনও প্রগ্রেস হয়েছে? অটোনমির নামে স্বেচ্ছাচার হয়েছে, অটোনমির নামে হয়েছে যাদের প্রয়োজন তাদের বঞ্চিত করে কত রকম কৌশলে বের করা যায় সেটা আমরা দেখেছি। এখানে ভুক্তভোগী যারা তারা তাদের অনেক অভিজ্ঞতার কথা বললেন। বিরোধী পক্ষের সদস্য হলেও তাদের অনেক অভিযোগ সম্পর্কে আমি একমত যে গতিতে বামফ্রন্ট সরকারের প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা উচিত ছিল সেই গতিতে এগোতে পারছি না। কিছুই করিনি তা নয়, মাথা নত করেছি তা নয়—আমরা অনেক করেছি, তবে আরও অনেক সমস্যা আছে, জটিল সমস্যা আছে। জটিলকে সহজ করার নির্দেশ দিতে পারেন কিনা—একজন চলে গেলেন কোর্টে। ডিসসুয়েড করছেন না, করবেন না—নিশ্চয় স্ট্যাটুটোরিলি ফিক্স থাকবে, সরকার গাইড লাইন্‌স করবে।

আন্তর্জাতিক সরকার স্বৈরাচার সরকার বারে বারে ফিরে আসবে? তা আসবে না, নিশ্চয় গণতান্ত্রিক সরকার আসবে। আমরা থাকব কি থাকব না সেটা অন্য কথা, কিন্তু গণতান্ত্রিক সরকার থাকবে। তারা সমস্ত দেশের গণতান্ত্রিক শিক্ষা ব্যবস্থার অগ্রগতির জন্য গাইড লাইন্‌স করে দেবেন। তাতে অসুবিধা থাকে দেখিয়ে দেবেন, এই বিধানসভায় আলোচনা হতে পারে, নীতি নির্দ্ধারণ করবেন। সমস্ত দায় দায়িত্ব কাউন্সিল পালন করবেন। অর্থ ব্যয় করার পরে দেখা যাবে। ছেলে-মেয়েদের জন্য লেখাপড়ার ব্যবস্থা করছেন, হচ্ছে না, মামলায় আটকে যাচ্ছিল। কিন্তু তা তো হতে পারে না। আমি জানি কিছু সদস্যের আলোচনার মধ্যে এটা আমরা দেখতে পাচ্ছি। বীরেন মৈত্র মহাশয়ের আলোচনার মধ্যে এটা ছিল এবং পরস্পর বিরোধী হয়ে যাচ্ছে। জনতা পার্টির দুজন সদস্য দু রকম কথা বলছেন। একজন বললেন আমি দেখেছি স্কুল আছে, ছাত্র নেই, শিক্ষক আছে। আর একজন বললেন স্কুল আছে, কিন্তু শিক্ষক নেই। ছাত্র আছে শিক্ষক নেই, শিক্ষক আছে ছাত্র নেই, এগুলি কি পরিকল্পনার মধ্যে আনতে হবে না? একবার প্রতিষ্ঠিত হয়ে গেছে বলে, চিঠি বেরিয়ে গেছে বলেই তাকে তুলে আর এক জায়গায় জনগণের প্রয়োজনে নিয়ে যাওয়া যাবে না? এই যদি হয় তাহলে কিসের গণতন্ত্র, কিসের স্বাধিকার? আমরা কি এমন নীতি গ্রহণ করব, মোটামুটি জনগণের সার্বজনীন শিক্ষার যে মূল নীতি তার অধীন হবে না? আমাদের শিক্ষার মূল যে নীতি সেই সম্পর্কে আপনাদের একটা ভ্রান্ত ধারণা আছে বলে আমি মনে করি। আপনাদের এই ভুল ধারণা দয়া করে আপনারা বর্জন করুন। ভাল সাজেশন নিশ্চয় বিবেচনা করতে হবে, নিশ্চয় উল্লেখ করতে হবে। মাননীয় দেবপ্রসাদ সরকার যে আলোচনা করেছেন তার আলোচনার যে কনটেক্সটস, বিষয় বস্তু সম্বন্ধে আমি খুব যে একটা আপত্তি করছি, তা করছি না। কিন্তু সংশোধনীগুলি এখনই গ্রহণ করতে চাই না। এই কারণে চাই না যে আমাদের এই আইন

কার্যকর করে হাতে কলমে এটা প্রয়োগ করতে দিন আমাদের বুঝবার একটু সুযোগ দিন। নিশ্চয় তারপর আপনার সাজেসন নেব। নির্বাচনে ক্যাটাগরি ভাগ করার ব্যাপারটা আপত্তিকর বলে মনে করি না। তবে তার জন্য সংশোধনী আনার দরকার নেই। এখন আমাদের পরীক্ষা করতে দিন এই অনুরোধ আমি করছি। অন্যান্য বক্তব্য আমি মোটামুটি অনুধাবন করেছি—নিশ্চয় দেখতে হবে। বঙ্কিমবিহারী মাইতি বলেছেন যে সব পার্টির লোক নাকি অ্যাপয়েন্টমেন্ট পেয়েছে। এই ধরনের কথা অনেক বার হয়েছে। এইভাবে বলবেন না। ২।১০ টা উদাহরণ দিয়ে বলুন যে এই রকম যোগ্য নয় চাকুরি পেয়েছে, বা যোগ্য লোক পড়ে রইল অযোগ্য লোককে নেওয়া হয়েছে, বা যোগ্যতা থাকা সত্ত্বেও চাকুরি পায়নি পার্টির লোক লোক নয় বলে। পার্টির লোক বলে চাকুরি পেয়ে গেল এই রকম অভিযোগ আমি পাইনি। একটা অভিযোগ একটা ছেলের কাছ থেকে পেয়েছি। আমি তার উত্তর দিয়ে দিয়েছি যে এই মানের মধ্যে উনি আসছেন না। এই রকম কথা বলে বিরোধিতা করে কোনও লাভ নেই। স্কুল বাড়ি নাই—কে এই অবস্থার সৃষ্টি করল? ৪৫ হাজার স্কুল বাড়ি করে দেব এই তিন বছরে—এ কি করে সম্ভব? হ্যাঁ এই তিন বছরে আমরা তিন হাজার স্কুল শুরু করেছি। অনেক সদস্য বলেছেন বঙ্কিমবিহারী মাইতি বলেছেন প্রাক প্রাথমিক স্তরের কথা বলেছেন। আমাদের মূল আইনে যে ধারণা করা হয়েছিল তাতে আমরা প্রাক প্রাথমিক স্তরে শিক্ষাকে সার্বজনীন করার কথা এখনই ভাবিনি। পরে আমরা সেই রকম শিক্ষা ব্যবস্থা চালু করব। কিন্তু এখন আমাদের যে সামাজিক অবস্থা তাতে এই জিনিস করা যায় না আমরা এখনই প্রাক প্রাথমিক স্তরে শিক্ষাকে সার্বজনীন করতে পারব না। এখনও আমরা ছয় থেকে ১৪ বছরের ছেলেমেয়েদের স্কুলে আনতে পারিনি। এখনও সে পরিস্থিতি আসেনি। যদি মনে করেন প্রোগ্রেসিভ তাহলে প্রোগেসিভ আর যদি মনে করেন রি-অ্যাক্সনারি তবে তাই এতে মনে করার কিছু নেই। কিছু কিছু প্রাক প্রাথমিক স্কুল আছে গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে। কিন্তু সেখানে নিরক্ষর পরিবারের ছেলেমেয়েদের লেখাপড়া শিখানো হয় না। তবে কি তাদের তুলে দেব। না তুলে দেব না রাখব। আমরা কিছু কিছু নিয়মের মধ্যে এনেছি। রাশিয়ায় এই জিনিস এই কিছু দিন হল হয়েছে। আমাদের এখনও সে সময় আসেনি পরে হবে। তবে গরিব ছেলেমেয়েরা যাতে লেখাপড়া করতে পারে তার ব্যবস্থা করব। কিন্তু এখনও আমাদের দেশ সেই জায়গায় পৌঁছায়নি সমাজ ব্যবস্থা সেই জায়গায় পৌঁছায়নি। যেগুলি আছে তাদের কিছু কিছু আমরা নিয়ন্ত্রণ করেছি এবং আরও যাতে করা যায় তার চেষ্টা করব। বীরেন মৈত্র মহাশয় বলেছেন শ্রীমতী ইন্দিরা গান্ধী একবার গণতন্ত্রকে ধ্বংস করেছেন আর আমরা এর মাধ্যমে আবার একবার ধ্বংস করছি। আমি জানি না এই আইনের সঙ্গে এর কোনও সম্পর্ক আছে কিনা। জনতা পার্টি এবং বীরেনবাবুর দল গণতন্ত্রের বিরুদ্ধে স্বৈরাচারি যখন মাথা চাড়া দিচ্ছে যখন নূতন বিপদ উপস্থিত হয়েছে তখন তার বিরুদ্ধে লড়াই করবার জন্য আহ্বান জানানো হচ্ছে সেই সময় দেখছি যে তার দল ভেঙ্গে চুরমার হয়ে যাচ্ছে। এতে তো মেন অ্যালিমেন্ট এস্ট্যাবলিস হয়ে যাচ্ছে। এ কি একটা কমপ্যাক্ট হবার অবস্থা? এতে কি লাভ হবে?

[5-45 — 5-55 p.m.]

উনি বলেছেন যে কেন আমরা গণতন্ত্র দূর করে দিচ্ছি। প্রোপোরশনাল রিপ্রেজেন্টেশন

শিক্ষকদের নির্বাচনের ক্ষেত্রে রাখা হয়েছিল। আমরা বলেছি যে সেটা খুব জটিল ব্যাপার। এটাকে কার্যকর করে এবং তার সম্পর্কে যে বিরোধ উপস্থিত হবে সেগুলিকে কাটিয়ে পূর্ণ বোর্ড তৈরি করা সময় সাপেক্ষ। সে জন্য সরলিকরণ করা হচ্ছে। মর্যাদায় কাকে নিয়ে আসছি? মেজরিটিতো এখনও মানছেন। আপনারা বিধানসভায় এসেছেন সিম্পল মেজরিটিতে। আপনারা লোকসভায় পাঠাচ্ছেন সিম্পল মেজরিটিতে। এই সব সংস্থাগুলিতে প্রোপোরশনাল রিপ্রেজেন্টেশন করুন, আমাদের বোর্ডটা কিছুদিন ফাংশন করুক, তারপর প্রয়োজন যদি মনে করে দেশের লোকেরা প্রোপোরশনাল রিপ্রেজেন্টেশন করে দেবে। এতে কোনও অসুবিধা নেই। এর জন্য গণতন্ত্রকে হত্যা করা হয়ে গেল। এত বড় কথা বলার প্রয়োজন কি? উনি বলেছেন যে কংগ্রেস অনেক কিছু করেছে। হ্যাঁ, করেছে। তাতে হয়েছে কি? অনেক কিছু করেছে বলে আমাদের কিছু করতে হবে না? বীরেনবাবু এটা বলছেন না যে কংগ্রেস আমলে অনেক কিছু হয়েছিল, এরা এসে স্কুল তুলে দিচ্ছে। আমরা যা করছি তার উপরে করছি। আমরাতো বাড়াচ্ছি, আমরা তো কমাইনি। তাহলে এত উদ্বিগ্ন হওয়া কারণ কি? তারা কি করেছেন, না করেছেন কেন করেছেন, আমি তার মধ্যে যাচ্ছি না। হ্যাঁ, অনেক হয়েছে। ৩০ বছরে কিছুই হবে না? কিন্তু অবস্থা কি ছিল, পরিকল্পনা কি ছিল সে সম্পর্কে আমাদের রাষ্ট্রমন্ত্রী মহাশয় বলেছেন। অথচ উনি বললেন যে সমস্ত ঐ সময়ে হয়েছে। কিন্তু এখানে এই আইনের বিরোধিতা কোনও বিষয়ে করছেন আমি জানি না। একবার গণতন্ত্রের কথা বললেন, তারপর বললেন অর্গানাইজার টিচার কি রকম দরদ। হরিপদবাবু সহ এখানে অনেক সদস্য আছেন, আমি জানি না এরা জানেন কিনা। রাজনীতি আমরাও করি, আমরাও গ্রামে ঘুরি। উনি জানেন এই অর্গানাইজার টিচার কারা? আমার কাছে জনসভায় দাঁড়িয়ে অভিযোগ করেছেন বৃদ্ধা মহিলা, অর্গানাইজার টিচারের সেক্রেটারি যে আমার ১৭ ডেসিমল জায়গা লিখে নিয়েছে, আমার ছেলেকে চাকরি দেবে বলে। আমার কাছে অভিযোগ করেছেন যে আমার কাছে ২ হাজার টাকা চেয়েছিল, আমি এক হাজার টাকা দিয়েছি, আর এক হাজার টাকা দিতে পারিনি বলে আমার বেকার ছেলের চাকরি হয়নি। এই রকম ভাবে হাজার হাজার ছেলেমেয়ের কাছ থেকে টাকা দেওয়া হয়েছে। আপনারা তাদের হয়ে এখানে ব্রিফ হোল্ড করছেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনি পুলিশকে দিন।

**শ্রী পার্থ দে ঃ** আমি পুলিশকে দিয়েছি।......**(গোলমাল)**...আমি সে জন্য বলছি, এই দুর্নীতিবাজ লোকেরা, যারা ছেলেমেয়েদের কাছ থেকে টাকা নিয়ে চাকরি দেবে বলে যে প্রতিশ্রুতি দিয়েছিল, দুর্নীতি করেছিল, আমাদের গভর্নমেন্টের কি দায় পড়েছে তাদের সেই দুর্নীতিকে সাপোর্ট করে চাকরি দিতে হবে। আমরা নীতি করেছি যে অর্গানাইজার টিচার বা কি টিচার, আমরা কিছু দেখব না। আমাদের দলের লোকেদেরও যদি যোগ্যতা থাকে তাহলে একশত বার সে চাকরি পাবে। আমরা নিয়ম করেছি যে ১৯৭০ সালের আগে যারা স্কুল ফাইনাল পাশ করেছে, ১৯৭১ সালের আগে যারা হায়ার সেকেন্ডারি পাশ করেছে, তারা সরাসরি দরখাস্ত করতে পারবে। দ্বিতীয় হচ্ছে, যতগুলি পদ খালি আছে ততগুলি পদের জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম নেওয়া হবে। তারপর নামগুলি এক জায়গায় জড়ো করে তাদের ইন্টারভিউ করা হবে। একটা নীতির ভিত্তিতে নম্বর দেওয়া হবে—কে কতদিন আগে

পাশ করেছে তার জন্য নম্বর দেওয়া হবে। ১৯৬৭ সালে যারা পাশ করে বেকার হয়ে বসেছিল, তারা ভেবেছিল যে পৃথিবী অন্ধকার। আজকে তারা চাকরি পেয়েছে। ১৯৬৭ সালে যারা পাশ করেছে তাকে বঞ্চিত করে কেন একজন অর্গানাইজার টিচারকে চাকরি দেবে? কাজেই এই নীতি আমরা করেছি এবং এই নীতিকে অবলম্বন করে চলব। এর জন্য যদি কারও কুম্ভিরাশ্রু থাকে তাহলে তারা অন্য জায়গায় প্রোভাইড করুন এবং দয়া করে তাদের অনুরোধ করব যে টাকাগুলি তারা সংগ্রহ করেছেন সেটা কোথায় রেখেছেন অনুসন্ধান করার জন্য।

মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস কিছু কথা বলেছেন, আমি শুধু তাকে একটা কথা বলব, একটা সেকেন্ডারি স্কুল সম্পর্কে এখানে তিনি উল্লেখ করেছিলেন, এখন কেন উল্লেখ করলেন জানি না, এই স্কুলটা মুর্শিদাবাদ জেলার স্কুল, এই ব্যাপারে বিধানসভায় আলোচনা হয়েছে, আমি বিবৃতি দিয়েছি, তাকে আমি ব্যক্তিগতভাবেও বলেছি, একটা আইনগত কারণে ৯ জন শিক্ষক কর্মচারীকে চাকরিতে নেওয়া যাচ্ছে না। এটা তিনি জানেন। তারপর কোর্ট বলে দিয়েছে একজন কমপিট্যান্ট অথরিটি যদি বলে দেয় তাহলে তাদের চাকরি ফেরৎ হয়, উনি আমার কাছে এসেছিলেন—এল. আর. বললেন হু ইজ দি কমপিট্যান্ট অথারিটি? কোর্ট থেকে তিনি আদেশ আনুন, আমরা তাদের ব্যবস্থা করে দেব। উনি বললেন বুরোক্রাসি আছে, ডি. আই. অফিশ কথা শোনে না। এটা আমরাও জানি, সকলেই জানেন। সেটার সঙ্গে এই বিলের কি সম্পর্ক আছে? এই ব্যাপারে আমরা দেখছি, কি ভাবে দূর করা যায়, সব করা যাবে এই কথা বলছি না। কাকে দূর করবেন, কাকে সরাবেন, যদি সব জায়গায় এই রকম চলে গণ আন্দোলন, আমাদের চাপ চলে, আপনাদেরও কিছু কিছু চাপ দূর করতে হবে, কিন্তু বিলের সঙ্গে কি এর সম্পর্ক আছে? বুরোক্রাসি তো আছে। এটা জেনেই তো আমরা চলছি। আমি সেই জন্য বলছি, বিলের যে মূল বিষয় বস্তু, সেই বিষয় বস্তুর দিকে আমাদের দৃষ্টি নিবদ্ধ করা উচিত। আমি সেই জন্য বলছি, হরিপদবাবু বললেন কত কথা শুনছি, কিন্তু প্রয়োগ দেখছি না। বাজেটের সময় অনেক বড় বড় কথা আমরা বলেছি। একজন বললেন কংগ্রেসি আমল থেকে খাবার দেওয়া হয়— আমরা যা করেছি তার বিরোধিতা করুন, বলুন যে এইগুলো ঠিক হচ্ছে না, ৩৩ লক্ষ ছেলে মেয়েকে খাবার দেওয়া ঠিক হচ্ছে না, তিন হাজার ঘরবাড়ি করা ঠিক হচ্ছে না, গ্রামে বিদ্যালয় করার জন্য প্রতি বছর যে স্যাংশন দেওয়া হচ্ছে তা ঠিক হচ্ছে না। আমরা ছেলেদের স্পোর্টস করার জন্য যে টাকা দিচ্ছি তা ঠিক হচ্ছে না, আমরা ছেলেদের ইকুইপমেন্টের জন্য যে টাকা দিচ্ছি তা ঠিক হচ্ছে না, শ্লেট, পেন্সিল যা দিচ্ছি তা ঠিক হচ্ছে না, এইগুলো বলুন। কি নীতির প্রতিফলন আপনারা দেখবেন? কোনও মাননীয় সদস্যের মাধ্যমে যদি শুনতে পেতাম, তাহলে সেই নীতি আমরা গ্রহণ করতে পারতাম। এইভাবে আপনারা চলেন। উনি বলছেন টাকা ব্যয় না করলেও চলবে না। আমরা যা টাকা ব্যয় করছি কোনওদিন কংগ্রেসি আমলে তা করেছেন কি প্রাথমিক শিক্ষার জন্য, মাধ্যমিক শিক্ষার জন্য? ব্যয় যখন করব, নিশ্চয়ই আমাদের দেখতে হবে ঠিক ভাবে সেটা ব্যয় হচ্ছে কি না! সেই সংগঠনগুলো ঠিক আছে কি না। সরকারের সঙ্গে তাদের যোগাযোগ আছে কি না, সেটা নিশ্চয়ই আমাদের দেখতে হবে। দলবাজি হচ্ছে? আমরা ছাড়া কোনও গভর্নমেন্ট চোখে দেখে কি, কোন জেলায় একজন কংগ্রেসি তাদের

একজনকে স্কুল বোর্ডে নাও এইভাবে চলেছে? খুঁজে খুঁজে মাইক্রোস্কোপ দিয়ে দেখতে হয় কোনও জেলায় অমুক দল আছে, কোনও জেলায় জনতা পার্টি আছে, আমরা খুঁজে খুঁজে বার করে তাদের স্কুল বোর্ডে রেখেছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই বিলের জন্য যে টাইম অ্যালট ছিল, শিডিউল টাইম হচ্ছে ৫.৫৪ মিঃ, আমি দেখতে পাচ্ছি এই শিডিউল টাইমের মধ্যে এই বিলটা পাশ করতে পারছি না। সেই জন্য আমি রুল ২৯০ অনুসারে আধ ঘন্টা সময় আপনাদের কাছ থেকে চেয়ে নিচ্ছি।

(ভয়েস-ইয়েস)

So, the time is expended by half one hour.

**শ্রী পার্থ দে ঃ** এখন আমি দু একটি প্রসঙ্গের উল্লেখ করে মূল ব্যাপারে চলে যাব। মাননীয় সদস্য হরিপদবাবু বলেছেন—উনার মুখে এই কথা শুনতে ভাল লাগল, শ্রমিক, কৃষক এর প্রতিনিধিদের কথা। খুব ভাল কথা, পরে আরও বিবেচনা করব। কিন্তু একটা কথা বলি, জেলা পরিষদের প্রতিনিধিরা আসছেন, এরা কোন শ্রেণীর প্রতিনিধি? এরা কৃষকের প্রতিনিধি। একেবারে জিনিসটা যে চিন্তা করা হয়নি তা নয়। এটা উনাদের কাছ থেকে নূতন ভাবে পাচ্ছি তাও নয়। তাসত্ত্বেও আলাদা ভাবে রাখা উচিত, কি পদ্ধতিতে তারা আসবেন, সেটা বিচার বিবেচনা করে দেখতে হবে। কিন্তু শ্রমিক, কৃষক প্রতিনিধিত্ব থাকবে, কাজেই আমাদের বিরোধী সদস্যদের এই ব্যাপারে যে উদ্বেগ, সেই উদ্বেগের কোনও কারণ নেই।

[5-55 — 6-05 p.m.]

আর একটা কথা আমি বলতে চাই যে, এখানে একজন মাননীয় সদস্য একটি চিঠির কথা উল্লেখ করে তার বক্তব্য শেষ করলেন। তার সেই বক্তব্যটুকু খুবই তাৎপর্যপূর্ণ হলেও আমি সে সম্বন্ধে কিছুই জানি না। সেই চিঠি উনি কোথায় পেলেন? হতে পারে কোনও একজন এম. এল. এ. চিঠি লিখে কিছু জানতে চেয়েছিলেন। সব এম. এল. এ.-দেরই সে অধিকার আছে। সেই এম. এল. এ.-র হয়ত কোনও কোয়ারি ছিল, সেই জন্য তিনি কিছু জানতে চেয়েছিলেন। কিন্তু সেই চিঠিটি উল্লেখ করে মাননীয় সদস্য কি বলতে চাইছেন? আমি সেটা জানি না। একজন প্রাজ্ঞ-লোক হয়ে তিনি এসব কথা কি করে বলেন? তারপর জয়নাল আবেদিন সাহেব বেসরকারি উদ্যোগের কথা বলেছেন। আমি তাকে জিজ্ঞাসা করি কিসের বেসরকারি উদ্যোগ? কেন আমরা বেসরকারি উদ্যোগের সুযোগ করে দিতে যাব? একজন একটা বেসরকারি উদ্যোগের সুযোগ নিয়ে একটি স্কুল বসিয়ে সেখানে চাকুরি করবেন, আর যে ছেলেটি ব্যক্তিগত উদ্যোগের দ্বারা স্কুল গড়তে পারবে না, সে কি চাকুরি পাবে না? তাহলে তো বেসরকারি উদ্যোগ নিয়ে আমি একটা সৈন্য বাহিনী করে বলতে পারি আমাকে সেনাপতি করে দিন। সেটা কি হতে পারে? সুতরাং এই ভাবে হয় না। যদি কেউ আত্মত্যাগ করতে চান, তাহলে আমরা তো বলছি তার সেই সাহায্য আমরা গ্রহণ করব। আমাদের বামফ্রন্ট সরকার জনগণের সংগঠিত উপায়ের সহযোগিতা নিচ্ছে। কংগ্রেস আমলে কোনও দিন তা নেওয়া হয়নি। কংগ্রেস আমলে জয়ন্তি ভিলেজে প্রাইমারি স্কুলের ছেলে-মেয়েদের বাড়ি

করে দেবার জন্য অর্থ সংগ্রহ করা হয়েছিল এবং সেই টাকা ব্যাঙ্কে রেখে দেওয়া হয়েছিল, আজকে ৯ বছর ধরে একটাও বাড়ি হয়নি। তাহলেই দেখুন জনগণের কেমন সহযোগিতা নিয়েছিলেন। আমরা ইতিমধ্যে অনেকগুলি স্কুল বিল্ডিং স্টার্ফ করেছি, ফ্ল্যাড এরিয়ায় করেছি, যেখানে ফ্লাড হয়নি সেখানেও করেছি। এই প্রথম লেফট ফ্রন্ট গভর্নমেন্ট আইডেন্টিফাই করেছে কোনও জেলায় প্রাথমিক স্কুল কম আছে। মেদিনীপুর এমনই একটি জেলা যেখানে মাধ্যমিক স্কুল মোটামুটি আছে, কলেজ জনসংখ্যার তুলনায় বেশি আছে, কিন্তু প্রাথমিক বিদ্যালয় কম আছে। সেইজন্য মেদিনীপুর জেলায় বেশি করে প্রাথমিক বিদ্যালয় তৈরি হচ্ছে। জয়নাল আবেদিন সাহেব যে জেলায় বাস করেন সেই পশ্চিম দিনাজপুর জেলাকেও আরও বেশি করে অনুমোদন দেওয়া হয়েছে, আগামী দিনে আরও দেওয়া হবে। আমরা জনগণের সহযোগিতা পাচ্ছি এবং আরও পাব, সেটাকে কাজে লাগাব। জয়নাল আবেদিন সাহেব বললেন কম্পালসারি প্রাইমারি এডুকেশন কি করে হবে, তার জন্য কোনও আইন নেই। আমি বলছি এটা তখনই হবে যখন আমরা গ্রামাঞ্চলের কৃষককে বাধ্য করতে পারব, বলতে পারব যে, তোমার সন্তানকে বিদ্যালয় পাঠাতে হবে, কাজে নিয়ে যাওয়া চলবে না। তখনই হবে যখন শ্রমজীবী মানুষ তাদের শ্রমের উপযুক্ত মূল্য পাবে। সেই জন্য দরকার আমূল ভূমি-সংস্কার। যখন আমূল ভূমি সংস্কারের মাধ্যমে সমস্ত জমি কৃষকদের মধ্যে বন্টিত হবে তখনই এটা করা সম্ভব হবে। কাজেই আমি তো আর আজকে প্রাথমিক শিক্ষার নামে ভূমি সংস্কার আইন আনতে পারছি না। আপনারা কি এটা চাইছেন? যদি চান তাহলে আমরা নিশ্চয়ই আনব। ভাগচাষীকে ভূমির অধিকার দিতে হবে। অপারেশন বর্গার যারা বিরোধিতা করছে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিতে হবে। তবেই প্রাইমারি এডুকেশন গ্রান্টেড হবে, প্রাইমারি এডুকেশন ইউনিভার্সাল হবে। প্রতিটি কৃষক সন্তান বিনা বাধায় বিদ্যালয়ে আসতে পারবে। সেটা যখন ভবিষ্যতে করা হবে তখন আপনারা সমর্থন করবেন, বিরোধিতা করবেন না, তখন এই সভা ত্যাগ করে বাইরে চলে যাবেন না। সেই জন্য বলছি সেটা যদি চান তাহলে আজকে আর অপারেশন বর্গার বিরোধিতা করবেন না। তারপর এই বিলের প্রসঙ্গে আমাদের সরকার পক্ষের মাননীয় সদস্য লক্ষ্মী সেন মহাশয় এবং আরও কিছু কিছু সদস্যরা যেসব কথাগুলি তুলে ধরেছেন আমি মনে করি তার মধ্যে সত্যিই বিচার্য বিষয় আছে। যেমন মাননীয় সদস্য লক্ষ্মী সেন মহাশয় বলেছেন ডাইরেক্টরেট এবং জেলা স্কুল ইন্সপেক্টরেট, তাদের সঙ্গে কাউন্সিলের কি সম্পর্ক হবে? এটা সত্যিই চিন্তা করার ব্যাপার, আমাদের আইনের মধ্যে এটা নেই। ভবিষ্যতে এ ব্যাপারে সংশোধনী এনে এটা আমাদের সুনির্ধারিত করতে হবে সেই অনুযায়ী এ বিষয়ে রুলস করতে হবে।

একজন মাননীয় সদস্য একটা জরুরি কথা তুলেছেন, জয়নাল সাহেবও তুলতে চেয়েছিলেন—সেই কথাটা হচ্ছে, যেসব বিদ্যালয়গুলির অনুমোদন আছে সেইগুলি আপনারা কন্ট্রোল করছেন কিন্তু যেসব বিদ্যালয়ের অনুমোদন নেই তাদের বেলায় কি হবে? এটা খুবই চিন্তার বিষয় আছে। মাইনোরিটি স্কুল ইত্যাদি এদের সম্পর্কে আমাদের দেশে যে আইন আছে, সংবিধানে লেখা আছে তাতে সেইসব স্কুলগুলি যদি বোর্ডের অ্যাফিলিয়েশন দ্বারা অনুমোদিত হয় তাহলে বোর্ডের নিয়ম-কানুন সেই সমস্ত স্কুলে প্রয়োগ হবে। কিন্তু মূল একটা ক্ষেত্র বাকি থেকে যাচ্ছে, এই সম্পর্কে চিন্তা করে দেখতে হবে কি করা যায়—প্রাথমিক শিক্ষা আইনের

মধ্যে আসবে না আলাদা আইন হবে সেটা দেখতে হবে। যে সমস্ত বেসরকারি প্রতিষ্ঠান শিক্ষা-দান করে তাদের নিয়ন্ত্রণ করতে পারি কিনা, করা উচিত কিনা—এটা একটা মূল্যবান কথা উত্থাপন করেছেন। আমি বলছি, এই আলোচনা এখানেই শেষ হয়ে যায়নি, এটা আমাদের বিবেচনা করতে হবে। যেখানে প্রাথমিক শিক্ষা এবং মাধ্যমিক শিক্ষার আইনকে সর্বজনীন করার চেষ্টা করা হচ্ছে সেখানে বেসরকারি প্রতিষ্ঠানগুলি নিয়ন্ত্রণ করার জন্য চিন্তা-ভাবনা করতে হবে। তারপর, লক্ষ্মীবাবু বলেছেন এখনই ট্রান্সফার করা দরকার, জনতা পার্টির একজন সদস্য বললেন ট্রান্সফার করা যায় না আবার ঐ জনতা পার্টির হরিপদ ভারতী মহাশয় বললেন ট্রান্সফার কি করে করা হবে—মায়া-মমতার ব্যাপার আছে ইত্যাদি ইত্যাদি। মূল আইনে প্রভিসন আছে—আমরা কোনও পেনালাইস করছি না। আমার কাছে শয়ে শয়ে দরখাস্ত করেছেন। ধরুন, একজন মহিলার বিবাহ হয়ে গেল বা একজন প্রাথমিক শিক্ষক এক জেলা থেকে বিশেষ পারিবারিক কারণে অন্য জেলায় বসবাস করতে হবে সেইজন্য এই ট্রাসফারের প্রভিসনটা রাখা হয়েছে। বোর্ড যদি মনে করে তাহলে এক্ষেত্রে বোর্ড তা করতে পারে। সুতরাং ওনারা যে কথা বললেন আমি তাদের সঙ্গে একমত নই। সব সময়ে একই জায়গা থেকে শিক্ষার স্বার্থ বজায় থাকবে, বিশেষ করে এলাকার স্বার্থ বজায় থাকবে এমন মনে করার কারণ নেই। সামগ্রিক একটা চিন্তা, সামগ্রিক দেশের শিক্ষার উন্নয়ন করার যে প্রচেষ্টা তারই দিকে আমরা পদক্ষেপ গ্রহণ করেছি। মোটামুটিভাবে বিভিন্ন সদস্যরা যে সমস্ত প্রসঙ্গ উল্লেখ করেছেন সেই সব প্রসঙ্গ সম্পর্কে একটি কথাই বলতে পারি বেশির ভাগই প্রাসঙ্গিক নয়। সদস্যদের মধ্যে কোনও রাজনৈতিক প্রভাব ইত্যাদি সম্পর্কে যে আশঙ্কা আছে সেই আশঙ্কা অমূলক। কেননা নির্বাচিত প্রতিনিধির প্রাধান্য জেলা এবং রাজ্যে রাখা হয়েছে। ভবিষ্যতে এটা যদি মনে করি আরও বেশি করে করতে হবে, অভিজ্ঞতার ভিত্তিতে। থিওরিটিক্যালি ডিসকারশনের উপর ভিত্তি করে পদক্ষেপ গ্রহণ করা কারও উচিত নয়। বারে বারে আইন সংশোধন করা সঙ্গত হবে না, তা হতেও পারে না। সংশোধিত আকারে যাতে কার্যকর করতে পারি—যেমন অনেক সদস্য বলেছেন—আমি তাদের সঙ্গে একমত। সেইজন্য আইনের যে বিধি-বিধান আছে তার সরলিকরণ করেছি। অনেকে বলেছেন অ্যাড হক কমিটির যে ব্যবস্থা চলছে সেটা খারাপ। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে পরিবর্তনটা কি? কংগ্রেসি আমলে স্কুল বোর্ডে একজন ডি. আই.-কে অ্যাডমিনিস্ট্রেটর হিসাবে বসানো হয়েছিল, তিনি সব কিছু দেখবেন। তার জায়গায় আমি অ্যাড হক কমিটি করলাম যে অ্যাড হক কমিটিতে এম. এল. এ.-রা থাকছেন, কোনও গণ-সংগঠনের প্রতিনিধি থাকছেন। একজনের উপর দায়িত্ব দিয়ে দেওয়া কি ভাল হবে? একজন ব্যক্তির উপর এই দায়িত্ব না দেওয়ার জন্য অ্যাড হক কমিটির ব্যবস্থা রেখেছি। পশ্চিমবাংলায় যতগুলি অ্যাড হক কমিটি করেছি তারা কাজ করছে।

[6-05 — 6-15 p.m.]

তারা যেসব কাজকর্ম করেছেন কল্পনা করা যায় না, আমাদের প্রাইমারি টিচার্সরা করেছেন তা কল্পনা করা যায় না। প্রভিডেন্ট ফান্ড আপটুডেট করা ছিল না, বিভিন্ন জেলায়। এক একটা জেলায় লক্ষ লক্ষ টাকার মতো, যা কল্পনা করা যায় না। কি সব মারাত্মক কান্ড হয়েছে কয়েক কোটি টাকা নিয়ে। লোক নিয়োগ করা হয়েছে, প্রাইমারি টিচার্সকে নয়, প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে কি না করা হয়েছে, এর টাকা ওকে দেওয়া হয়েছে ওর টাকা

একে দেওয়া হয়েছে। টাকা ডেফিসিট পড়েছে। বর্ধমানে ডেফিসিট পড়েছে, ২৪ পরগনা পড়েছে। সেই সব দেখে দেখে পরিষ্কার পরিচ্ছন্ন করে প্রভিডেন্ট ফান্ডের সেইসব হিসা দিয়েছেন। কার কোথায় কি পেনশন আছে, হচ্ছে না, তারা সেই সব মিটিয়ে দিয়েছেন। অ্যা হক দেখে ভয় পেলে চলবে কেন? এক্সেস হচ্ছে তো তাদের জিজ্ঞাসা করুন, প্রাইমা টিচার্সদের জিজ্ঞাসা করুন, অন্যকে জিজ্ঞাসা করতে হবে না, তারা বলুন যে হ্যাঁ সেইসব কা হচ্ছে। আমি প্রত্যেকটি প্রাইমারি টিচার্স সংগঠনের—তাদের সঙ্গে কথা বলেছি, তাদের প্র করি যে আপনারা বলুন না কি হয়েছে? তারা বলেন যে এই এইগুলি হচ্ছে। অনে মাননীয় সদস্য জানেন না যে নিয়োগ নীতি সম্পর্কে পশ্চিমবঙ্গে কতগুলো প্রাথমিক শিক্ষ সংগঠন আছেন, প্রত্যেকটি জেলায় তারা একমত আছেন, প্রত্যেকটি জেলায় এই নীতি ঠি আছে। বর্তমান নীতি স্কুলবোর্ডগুলিতে চালাবার সাহস আমরা রাখি, এই নীতিটাকে পাবলি করে দিচ্ছি। দিজ আর আওয়ার প্রিন্সিপলস, স্কুল বোর্ডের লিফলেট অনুযায়ী এইভাবে আম নিয়োগ করছি। একজন কেউ চ্যালেঞ্জ করুন যে ঐ নিয়োগ নীতি অনুযায়ী হচ্ছে না। তাহ তো আমরা বুঝতে পারি, ঘোষিত নীতিতে তারা তো নিজেরাই ধরা পড়ে যাবেন। বিধানসভা বলার তো দরকার নেই যে আপনাদের নিয়োগ নীতি আপনারা ভায়োলেট করছেন, তারা ধ পড়ে যাবেন। এখানে এইসব কথা বলে লাভ নেই। সভায় নানারকম অসত্য কথা, অসত ধারণা করা উচিত নয়। এইজন্য আমি বলছি যে দরকার হলে অ্যাডহক কমিটি করা হ তাবে বেশিদিন থাকা উচিত নয়। আমি এইটুকু বলতে পারি যে যতটুকু সময় আমরা পা তার মধ্যে দ্রুত এটা কার্যকর করে বোর্ড যাতে গঠন হতে পারে তার জন্য আমরা নিশ্চ উদ্যোগ নেব। এবং সেই বোর্ডের নীতি আমরা মেনে নেব। শেষ কালে আমি বলি, আমি বেশি সময় নেব না যে সমস্ত ব্যাপারে এইরকম একটা বিরোধিতার মনোভাব নেবেন না বিশেষ করে প্রাথমিক শিক্ষার ব্যাপারে, মাধ্যমিক শিক্ষার ব্যাপারে সহযোগিতার দরকার হয় সব স্তরে মানুষের সহযোগিতার দরকার হয় বিশেষ করে জনপ্রতিনিধি সমর্থনের দরকার হয় অনেক দিন পরে কতকগুলি পরীক্ষা সাহস করে হাতে নেওয়া হল যে পরীক্ষা বিগত দিনে নেওয়া হয়নি।

আগামী দিনে আমাদের করতে হবে, এক একটা এলাকা ধরে কম্পালসারি প্রাইমারি এডুকেশন করা যায় কিনা এবং মানুষের কাছ থেকে অনেক সম্পদ আমাদের সংগ্রহ করতে হবে। আগামী দিনে আমি বলেছিলাম বর্তমান বছরের বাজেটে। বিরোধীদের বলেছিলাম আগামী দিনে এই প্রস্তাব নিয়ে যখন আসব তখন সমর্থন করবেন। মানুষকে সম্পদ দিতে হবে একটা রাজ্য সরকারের কেবলমাত্র সেলস ট্যাক্সের উপর যে আয় হয় তার উপর নির্ভর করে সমস্ত লক্ষ লক্ষ ছেলেমেয়েদের মিড ডে মিল দিয়ে ঘরবাড়ি সমস্ত উপকরণ দিয়ে লেখাপড়ার ব্যবস্থা আমাদের সমাজে হবে কোনওদিন? যাদের আছে তাদের দিতে হবে এবং একটা আন্দোলন জনগণের মধ্যে একটা ঝড় সৃষ্টি করতে হবে যাতে কার্যকরি হয়। শ্রী বিরোধি পক্ষের কাছে অনুরোধ করব যে এটা পাশ করতে দিন, বিরোধিতা করবেন না, এটার প্রয়োজন আছে, সব প্রশ্নের বিরোধিতা করে লাভ নেই, করা উচিত নয়। সব প্রশ্নের একটা ধুয়া তুলে দলবাজি ইত্যাদি বলে কি লাভ আছে? আমরাও তো বলতে পারতাম কংগ্রেস করতে পারেনি, আমরা দেখেছি, আমরা জানি এটা করলেও অনেক কিছু কাজ আমরা পারি

না এটা করব না কংগ্রেসরা করেছে। সহযোগিতা করা হচ্ছে যদি সংশোধন করে কার্যকরি করা যায় তাহলে পশ্চিমবঙ্গের উন্নতি হবে। আপনারাই তো বলেছেন যে দলবাজি করবেন না। আপনাদের আইন কার্যকরি করার জন্য বলছি যে এটাতে বিরোধিতা করবেন না, এটাকে পাশ করে দিন। আরও যেসব আপনাদের সাজেশন আছে আমাদের দিন আরও বিচার বিবেচনা করতে হবে। আমি আগেও বলেছি যে আমি চেষ্টা করব। শুধু বিচার বিবেচনার কথা বলে লাভ নেই, কার্যে পরিণত হোক এবং সেই অনুযায়ী আমরা কাজ করব। এবার আমি সংশোধনীগুলি সম্পর্কে কিছু বলছি। একমাত্র যে সংশোধনীগুলি একান্ত প্রয়োজন সেগুলি ছাড়া বাকি যে সংশোধনীগুলি মাননীয় সদস্যরা পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আবেদন করব আপনারা সেগুলির উপর জোর দেবেন না। মাননীয় অচিন্ত্য রায়—শ্রী অনিল মুখার্জি এবং আমার যে সংশোধনী আছে—অর্থাৎ তারা ক্লজ ৩ এ সংশোধনী এনেছেন সেই সংশোধনী এবং আমার একটা অফিসিয়াল অ্যামেন্ডমেন্ট যেটাতে মূল আইনের বিষয় বস্তু পরিবর্তন করা হচ্ছে না সেগুলি আপনারা সকলে মিলে গ্রহণ করুন যাতে আমরা প্রাথমিক স্তরে একটা আধার তৈরি করতে পারি—কারণ যথেষ্ট আধার এতে নেই। কেউ কেউ বলেছেন অগ্রগতি কিভাবে হবে। আপনারা দেখেছেন যে মূল আইনে ডেভেলপমেন্ট কমিটি আছে তাতে পঞ্চায়েতকে ইনভলভ করা হয়েছে। অনেকে বলেছেন ১০০ ভাগ ছেলেমেয়েকে খেতে দিতে হবে। এই সরকার অতটা না হলেও আমরা কিছুটা তো দিচ্ছি এবং চেষ্টা করছি সবাইকে দিতে পারব যদি আমরা সেই ভাবে সাহায্য পাই। সেইজন্য এ ক্ষেত্রে একটা শক্তিশালী বোর্ড যদি না হয় তাহলে হবে না। সেইজন্য আমরা পুরো সময়ের জন্য কাউন্সিল ও বোর্ডে যিনি সভাপতি হবেন তাকে তা দিতে হবে। পার্ট টাইম লোক দিয়ে এই সব কাজ হয় না। যা হোক আপনারা এই আইনটা পাশ করতে দিন যাতে অবিলম্বে এই বিলকে আমরা কার্যকরি করতে পারি। এই কথা বলে সার্কুলেশনের জন্য যে অ্যামেন্ডমেন্ট এসেছে তার বিরোধিতা করে আমি আবেদন করছি যে আপনারা আমার এই বিলকে পূর্ণ সমর্থন জানান।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মন্ত্রী মহাশয় বললেন যে শ্রী অনিল মুখার্জি এবং আর একজন যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তা তিনি গ্রহণ করলেন। আমার কথা হচ্ছে শ্রী অনিল মুখার্জির এ অ্যামেন্ডমেন্ট ইজ দ্যাট ইন অর্ডার?

Shri Anil Mukherjee to move that in clause 3, in the proposed section 4 of the Principal Act, in clause (i), after item (viii), the following be added :—"(ix) three shall be Chairmen of Primary School Councils". ৩ জন হবে না কি?

**শ্রী পার্থ দে ঃ** ইট ইজ ইন অর্ডার। তিনটা ডিভিসনে ৩ জন।

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon was then put and lost.

The motion that the West Bengal Primary Education (Amendment) Bill, 1980 be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Mr. Deputy Speaker :** There are amendments to clause 2 by Shri Sasabindu Bera. I now call upon Shri Sasabindu Bera to move his amendments.

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that in clause 2, sub-clause (1), after the proposed clause (via) the following clause be inserted :—

"(via) "Sub-division" shall ordinarily mean an administrative Sub-division in a district and shall also mean and include a part of a Sub-division, if and when such a part is included in an educational district declared as such, as envisaged in clause (via);".

[6-15 — 6-25 p.m.]

আমার অ্যামেন্ডমেন্ট দিতে হচ্ছে ডিস্ট্রিক্টটা রেভিনিউ ডিস্ট্রিক্ট থাকছে না বলে—আপনারা এডুকেশন ডিস্ট্রিক্ট করছেন। কাজেই সাব ক্লজ ১, এর একটা ডেফিনেশন থাকা দরকার যেহেতু ডিস্ট্রিক্ট এর মডিফিকেশন হচ্ছে। তারপর হোয়াট ইজ জিওগ্রাফিকাল ডিভিসন। আমাদের যে ডিভিসন আছে তাতে প্রেসিডেন্সি—জলপাইগুড়ি ও বর্ধমান এইগুলি বোঝায়। জিওগ্রাফিককাল ডিসিসন বহু ফ্যাক্টারের উপর নির্ভর করে—যেমন ল্যান্ড—অল্টিচুড ক্ল্যাইমেন্টিক কন্ডিশন ইত্যাদি কাজেই আমি এখানে অ্যাডমিনিস্ট্রেটিভ ডিভিসন বলেছি এটা আপনি একটু বিবেচনা করে দেখবেন। তারপর একজিসটিং রেভিনিউ ডিস্ট্রিক্ট সমন্ধে সেই একই কথা কারণ এখানে ডিস্ট্রিক্ট এর চেহারা পরিবর্তন হচ্ছে। কাজেই এই আইনের প্রয়োজন যাতে কোনও কনফিউসন না হয় সেইজন্য আমি এটা দিয়েছি। আশা করি মন্ত্রী মহাশয় আমার এই অ্যামেন্ডমেন্টগুলি বিবেচনা করে দেখবেন—বিশেষ করে জিওগ্র্যাফিকাল ডিভিসন এটা হয়, না। সুতরাং ডেফিনেশন এর যে সংশোধনী আমি দিয়েছি সেগুলি আপনি বিবেচনা করে দেখবেন।

Sir, I also beg to move that in clause 2, Sub-clause (2), in the proposed clause (viiia), lines 1 and 2, for the words "geographical divisions of the State", the words "educational divisions into which the State of West Bengal shall be deemed to have been divided for the purposes of this Act" be substituted.

Sir, I also beg to move that in clause 2, Sub-clause (2), in the proposed clause (viiia) in sub-clauses (a), (b) and (c), immediately before the word "Districts" occurring in each of the sub-clauses the

words "existing revenue" be inserted.

শ্রী পার্থ দে ঃ এগুলি আমি গ্রহণ করতে পারছি না।

**Clause—2**

The motion of Shri Sasabindu Bera that in clause 2, sub-clause (1), after the porposed clause (viiia) the following clause be inserted :—

"(via) "Sub-division" shall ordinarily mean an administrative Sub-division in a district and shall also mean and include a part of a Sub-division, if and when such a part is included in an educaitonal district declared as such, as envisaged in clause (viiia);", was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clause 2, Sub-clause (2), in the proposed clause (viiia), lines 1 and 2, for the words "geographical divisions of the State", the words "educational divisions into which the State of West Bengal shall be deemed to have been divided for the purposes of this Act" be substituted, was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clause 2, Sub-clause (2), in the proposed clause (viiia) in sub-clauses (a), (b) and (c), immediately before the word "Districts" occurring in each of the sub-clauses the words "existing revenue" be inserted, was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

**Mr. Deputy Speaker :** There are amendments to clause 3 by Shri Achintya Krishna Ray, Shri Birendra Kumar Maitra, Shri Sasabindu Bera, Deba Prasad Sarkar and Shri Anil Mukherjee, I now request them to move their amendments.

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that in clause 3, in the proposed Section 4, after clause (a), the following clause be inserted :—

"(aa) the Director of the department of Scheduled Castes and Tribes Welfare, Government of West Bengal, ex-officio ;" be inserted.

Sir, I also beg to move that in clause 3, in the proposed Section 4, clause (d), line 3, after the words "prescribed manner" the words "in accordance with the system of proportional representation by means

of single transferable vote" be inserted.

Sir, I also beg to move that in clause 3, in the proposed Section 4, clause (f), for the words beginning with "three persons" and ending with "manner" the words "six persons, two from each division, elected in the prescribed manner in accordance with the system of proportional representation by means of single transferable vote" be substituted.

Sir, I also beg to move that in clause 3, in the proposed Section 4, Clause (g), for the words beginning with "three persons" and ending with "manner" the words "six persons, one from each division, elected in the prescribed manner in accordance with the system of proportional representation by means of single transferable vote" be substituted.

Sir, I also beg to move that in clause 3, in the proposed Section 4, clause (h), for the words "prescribed manner" the words "in accordance with the system of proportional representation by means of single transferable vote" be inserted.

Sir, I also beg to move that in clause 3, in the proposed Section 4, after clause (h), the following clause be inserted :—

(hh) two Headmasters of Secondary Schools in the State elected in the prescribed manner in accordance with the system of proportional representation by means of single transferable vote by the Headmaster of recognised Secondary Schools in the State from amongst themselves;

(hhh) two principals of colleges for geneal education in the State elected in the prescribed manner in accordance with the system of proportional representation by means of single transferable vote by the principals of recognised colleges for geneal education in the State from amongst themselves;

(hhhh) two women officers in the education service in the State not below the rank of a District Inspector, of schools, nominated by the State Government ;".

Sir, I also beg to move that in clause 3, in the proposed Section 4, after clause (i), the following clause be substituted :—

(i) three persons interested in education nominated by the State Government of whom—

(i) one shall be a member of the Anglo-India community;

(ii) one shall be a member of any of the linguistic minority

communities in the State other than Nepali ; and

(iii) the other shall be a Nepali inhabitant of the hill area."

[6-25 — 6-35 p.m.]

মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা কথা বলছি যে কথা আমাদের পক্ষ থেকে বলা হয়েছে, পাশাপশি যারা রয়েছেন তারাও বলেছেন যে, সমস্ত শিক্ষাকে যারা শাসন পরিচালনা করছেন তদের হাতে কেন্দ্রীভুত করবার জন্য, এই বিল আনা হয়েছে—এ ছাড়া দ্বিতীয় কোনও উদ্দেশ্য নেই। আমরা চাই শিক্ষার বিকাশ হোক, শিক্ষার ক্ষেত্রে গণতন্ত্রীকরণ হোক। রবীন্দ্রনাথ, আশুতোষ, পি. সি. রায় শিক্ষা ক্ষেত্রে সরকারি নিয়ন্ত্রণের বিরুদ্ধে অনেক কথাই বলেছেন। তাদের কথা স্মরণ করে শিক্ষা ব্যবস্থা গণতন্ত্রীকরণ করার জন্য আমি এই সমস্ত অ্যামেন্ডমেন্টগুলি এনেছি, আশা করি মন্ত্রী মহাশয় এগুলি বিবেচনা করবেন।

**Shri Birendra Kumar Maitra :** Sir, I beg to move that in clause 3(d), in line 3, after the words "prescribed manner", the words "in accordance with the system of proportional representation by means of single transferable vote" be inserted.

Sir, I also beg to move that in clause 3(h), line 1, for the words "six", the word "twelve" be substituted.

Sir, I also beg to move that in clause 3(h), in line 3, after the words "prescribed manner", the words "in accordance with the system of proportional representation by means of single transferable vote" be inserted.

Sir, I also beg to move that after clause 3(i), the following be added :

"(j) one representative of West Bengal Headmasters 'Association'."

Sir, I also beg to move that after clause 3(i), the following be added :

"(k) one representative of All Bengal Organiser Teachers' and Primary Teachers' Association".

Sir, I also beg to move that clause 3(i) (viii) be omitted.

Sir, I also beg to move that after clause 3(i) (viii), the following be added :

"(ix) one shall be Child Health Specialist".

মাননীয় স্পিকার মহাশয়, আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি। ১২ জন নির্বাচিত

হবেন তাতে দেখছি ৪ জন করে প্রতিটি ডিভিসন থেকে নির্বাচিত হচ্ছে। আমি যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি তার কারণ হচ্ছে প্রিন্সিপল অ্যাক্টে সিঙ্গল ট্রান্সফারেবল ভোটের যে ব্যবস্থা ছিল তা চালু করা হোক। তারপর ৬ জন এম. এলের জায়গায় আমি বলছি ১২ জন করা হোক এবং এটাও সিঙ্গল ট্রান্সফারেবল ভোট দিয়ে করা হোক। তারপর সেকেন্ডারি টিচার্সদের কথা যা বলেছি এটা খুবই প্রয়োজন কারণ নীচু থেকেই মানুষ তৈরি হয়। তারপর বলেছি ১ জন হেডমাস্টার নেওয়া হোক। হেডমাস্টারস অ্যাশোসিয়েশন একটি স্বীকৃত সংস্থা। কাজেই তাদের তরফ থেকে ১ জন নিতে অসুবিধা কোথায়? তারপর অল বেঙ্গল অর্গানাইজর টিচার্স অ্যানড প্রাইমারি টিচার্স অ্যাশোসিয়েশনের তরফে থেকে ১ জন নিতে বলেছি এবং এইভাবে দুজন মনোনীত হোক। তারপ শিশুদের স্বাস্থ্য সম্বন্ধে অভিজ্ঞ এরকম একজন লোক এই কমিটির মধ্যে থাকা উচিত এটা আমি মনে করি। স্যার, এই অ্যামেন্ডমেন্টগুলো বিরোধী দলের তরফ থেকে এসেছে বলে বোধহয় সরকার গ্রহণ করছেন না।

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that in clause 3, for the proposed Section 4(b) of the principal Act, the following clause be substituted :—

"(b) one person interested in education nominated by the State Government, shall be a member of the Anglo-Indian Community;".

Sir, I also beg to move that in clause 3, for the proposed Section 4(b) of the principal Act, the following be substituted :—

"(d) twenty-one teachers of primary schools of whom at least two shall be women, one shall be a member of a Scheduled Caste, one shall be a member of a Scheduled Tribe, one shall be a member of any of the linguistic minority communities in the State other than Nepali, one shall be a Nepali inhabitant of the Hill area, elected in the prescribed manners of Primary School Councils, who are representatives of Primary School teachers in Primary School Councils;".

Sir, I also beg to move that in clause 3, for the proposed Section 4(f) of the principal Act, the following be substituted :—

"(f) one person elected in the prescribed manner by the Commissioners of the Municipalities from amongst themselves;".

Sir, I also beg to move that in clause 3, for the proposed Section 4(g) of the principal Act, the following clause be substituted :—

"(g) one person elected in the prescribed manner by the members of the *Zilla Parishads* from amongst themselves;".

Sir, I also beg to move that in clause 3, in the proposed Section

4(h) of the principal Act, line 1, for the word "six" the word "three" be substituted.

Sir, I also beg to move that in clause 3, for the proposed Section 4(i) of the principal Act, the following be substituted :—

"(i) one College or University teacher elected in the prescribed manner by the members of the Primary School Councils who are representatives of college teachers in the Primary School Councils;".

Sir, I also beg to move that in clause 3, after the proposed clause (i) of the Section 4, the following clauses be inserted :—

"(j) two teachers of Secondary Schools elected in the prescribed manner by the members of the Primary School Councils, who are representatives of Secondary School teachers in the Primary School Councils ;

(k) one representative from each of the registered Primary Teachers' Organisation.".

**Shri Anil Mukherjee :** Sir, I also beg to move that in clause 3, in the proposed Section 4 of the principal Act, in clause (i), after item (viii), the following be added :—

"(ix) three shall be Chairmen of Primary School Councils".

.**Shri Achintya Krishna Ray :** Sir, I also beg to move that in clause 3, for the proposed Section 4 of the principal Act, after clause (d), the following be substituted :—

"(dd) two teachers of primary schools elected in the prescribed manner by the members of the Calcutta District Primary School Council, who are representatives of Primary School teachers in the Calcutta District Primary School Council."

I also that in clause 3, in the proposed Section 4 of the principal Act, clause (i), line 1 for the word "twelve" the word "thirteen" be substituted.

[6-35 — 6-45 p.m.]

The motions of Shri Birendra Kumar Maitra that in clause 3(d), in line 3, after the words "prescribed manner", the words "in accordance with the system of proportional representation by means of single transferable vote" be inserted,

that in clause 3(h), line 1, for the words "six", the words "twelve" be substituted,

that in clause 3(h), in line 3, after the words "prescribed manner", the words "in accordance with the system of proportional representation by means of single transferable vote" be inserted,

that after clause 3(i), the following be added :

"(j) one representative of West Bengal Headmaster' Association.",

that after clause 3(i), the following be added :

"(k) one representative of All Bengal Organiser Teachers' and Primary Teachers' Association",

that clause 3(i)(viii) be omitted,

that after clause 3(i)(viii), the following be added :

"(ix) one shall be Child Health Specialist",

were then put and a Division taken with the following results :—

**NOES**

Abdul Bari, Shri Md.
Abdur Razzak Molla, Shri
Abul Hasan, Shri
Anisur Rahman, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Gopal
Banerjee, Shri Madhu
Banerjee, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Debi Prosad
Basu, Ray, Shri Sunil
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Jnanendranath
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Ashoke Kumar

Bose, Shri Biren
Bouri, Shri Nabani
Chakraborty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chattapadhyay, Shri Sailendra Nath
Chaudhuri, Shri Subodh
Chhohan Gazi, Shri
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Chowdhury, Shri Subhendu Kumar
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nimai Chandra
De, Shri Partha
Deb, Shri Saral
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Hashim Abdul Halim, Shri
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upen
Kujur, Shri Sushil
Let (Bara), Shri Panchanan
Mahato, Shri Nakul Chandra
Maity, Shri Gunadhar
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Pannalal
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Chittabrata
Majumdar, Shri Sunil Kumar

Mal, Shri Trilochan
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Sudhangshu
Mandal, Shri Suvendu
Mandi, Shri Sambhunath
Mazumder, Shri Dinesh
Mohammad Ali, Shri
Mohammad Amin, Shri
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sahabuddin
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Nathaniel
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Nath, Shri Manoranjan
Neogy, Shri Brajo Gopal
Panda, Shri Mohini Mohan
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Ray, Shri Achintya Krishna
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Samanta, Shri Gouranga
Santra, Shri Sunil
Sarkar, Shri Sailen

Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Sen Gupta, Shri Prabir
Sen Gupta, Shri Tarun
Singh, Shri Buddhadeb
Singh, Shri Khudiram
Singha Roy, Shri Jogendra Nath
Sinha Roy, Shri Guru Prasad
Sk. Siraj Ali, Shri
Tudu, Shri Bikram

**AYES**

Abedin, Dr. Zainal
Bera, Shri Sasabindu
Bharati, Shri Haripada
Das Mahapatra, Shri Balai Lal
Habibur Rahaman, Shri
Kazi Hafizur Rahaman, Shri
Mahanti, Shri Pradyot Kumar
Maitra, Shri Birendra Kumar
Maji, Dr. Binode Behari
Ojha, Shri Janmejay
Paik, Shri Sunirmal
Pal, Shri Bankim Behari
Pal, Shri Rasbehari
Ray, Shri Naba Kumar
Roy, Shri Nanuram
Shaikh Imajuddin, Shri
Shamsuddin, Ahmad, Shri

**Abst :**

Halder, Shri Renupada
Maity, Shri Bankim Behari
Purkait, Shri Prabodh
Sarkar, Shri Deba Prasad

**(মাননীয় সদস্য শ্রী নবকুমার রায় বলতে ওঠেন....)**

**মিঃ স্পিকার ঃ** প্লিজ সিট ডাউন। কোনও জিনিস মেনশন করতে হলে আপনার কোশ্চেন আওয়ার জিরো আওয়ারে তা বলবেন। কিন্তু তার আগেই সত্যরঞ্জন বাপুলি মহাশয়কে মেনশন করতে দিইনি—তবুও তিনি বললেন। আপনার আর কিছু বলার দরকার নেই—কারণ আপনার দলেরই one of your members has already drawn the attention. That is enough.

## Held over Starred Question
## (to which Oral Answers were given)

### বাঁকুড়া জেলায় তফসিলি জাতি ও উপজাতি ছাত্রদের জন্য শিক্ষা বাবদ ব্যয়

*৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৮) **ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় তফসিলি জাতি ও উপজাতি শিক্ষা বাবদ ১৯৭৮-৭৯ সালের ডিসেম্বর পর্যন্ত কত টাকা খরচ করা হইয়াছে ;

(খ) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার ইন্দপুর ব্লকের অধীন জোড়দা নিউ মডেল উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের বহু তফসিলি ও আদিবাসী ছাত্রদের ছাত্রাবাসে থাকা সত্ত্বেও তাহাদের ১৯৭৯ সালে হোস্টেল গ্র্যান্ট দেওয়া হয় নাই ; এবং

(গ) সত্য হইলে, ইহার কারণ কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** মোট ১৫,৫৫,০৮৭ টাকা খরচ করা হইয়াছে।

না—ইহা সত্য নহে। উক্ত বিদ্যালয়ের ১০৪ জন তফসিলি এবং ৪১ জন আদিবাসী ছাত্রকে মোট ১৪৫ জনকে (যদিও বিদ্যালয় সমূহের পরিদর্শকের রিপোর্ট অনুযায়ী ওই বিদ্যালয়ের সংলগ্ন হোস্টেলে মাত্র ১৩০ জনের থাকার উপযুক্ত জায়গা আছে। '১৯৭৯ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত হোস্টেল অনুদান দেওয়া হইয়াছে। উহাদের অক্টোবর মাস হইতে ডিসেম্বর মাস পর্যন্ত দেয় অনুদানের বিলটি কর্তৃপক্ষের পরীক্ষাধীন আছে। প্রশ্ন ওঠে না।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১৫ লক্ষ ৫৫ হাজার ৮৭ টাকা মোট খরচ হয়েছে। এর মধ্যে হোস্টেল গ্র্যান্ট বাবদ কত খরচ হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** হোস্টেল গ্র্যান্ট এর বিষয় আলাদা নোটিশ দিলে বলতে পারব।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** অভিভাবকদের বার্ষিক কত টাকা আয় হলে ছাত্ররা গ্র্যান্ট পেতে পারে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** হোস্টেল গ্র্যান্ট অভিভাবকদের শিডিউল কাস্টদের ক্ষেত্রে বছরে যাদের ৩ হাজার ৬০০ টাকা ইনকাম সেই সব ছেলেরাই প্রথম সুযোগ পায়, এবং আদিবাসীদের ক্ষেত্রে বছরে যাদের আয় ৬ হাজার টাকা সেই সব ছেলেরা পায়।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** আপনি বললেন ৩৬ শত টাকা অর্থাৎ মাসে ৩০০ টাকা, এর আগেকার গভঃ এর সময় কত রেট ছিল?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আগেকার গভঃ এর সময় কোনও রেট ছিল না, কোটা ছিল দু হাজার কি তিন হাজার ছেলেকে স্টাইপেন্ড দেওয়া হবে। সেই কোটার মধ্যে যারা জমিদার জোতদার তাদের ঘরের ছেলেরাই পেত।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি জানাবেন কি এখন যে হোস্টেল গ্র্যান্ট দেওয়া হচ্ছে তাতে কোনও কোটা সিস্টেম আছে কিনা?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আমরা এখনও কোনও কোটা রাখছি না ইনকাম লিমিটের মধ্যে আমরা এই গ্র্যান্ট দিচ্ছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, উনি ঠিক খবর বললেন না, হাউসকে মিসলিড করা হচ্ছে। আমি জানি যে কোটা দেওয়া হচ্ছে। আমার সেজন্য প্রশ্ন প্রতি জেলাতে এতগুলি ছেলে পাবে একটা নাম্বার বলে দিয়েছেন, এই জেলাতে এতগুলি ছেলে পাবে এই রকম কোটা সিস্টেম করেছেন কিনা?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আমরা কোনও কোটা দিইনি। আমি একটা উদাহরণ আপনার কাছে রাখছি—বিনোদবাবুরা প্রশ্ন করেছেন জোতদার যারা তারা ক্লেম করেছেন যে ২৩৯টা ছেলে হোস্টেলে থাকলে এদের জন্য গ্র্যান্ট দিয়েছেন সেই স্কুলের অ্যাপ্রুভাল দিয়েছেন ডিস্ট্রিক্ট স্কুল ইন্সপেক্টর। ঐ হোস্টেলে কেবল ১৩০ জন ছেলে এটা এনকোয়ারি করে দেখা গেছে যে ৩৯ জন আছে। তবু যেহেতু স্কুল অথরিটি ক্লেম করেছে সেইহেতু আমরা ১৪৫ জনকেই গ্র্যান্ট দিয়েছি আরও যদি দেখা যায় যে আরও ছেলে আছে তাহলে আমরা এনকোয়ারি করে সেখানে গ্র্যান্ট দেব।

## মালদা হোলসেল কনজ্যুমার্স কো-অপারেটিভ সমিতি

***৪৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৫) **শ্রী শুভেন্দুকুমার চৌধুরী ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ২১এ ফেব্রুয়ারি, ১৯৮০ তারিখে মালদা হোলসেল কনজ্যুমার্স কো-অপারেটিভ সমিতির ম্যানেজিং কমিটি ভেঙ্গে দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্য হ'লে, কারণ কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনি না বললে ভেঙ্গে দেওয়া হয় না, এটা ভেঙ্গে গেছে কিনা এটা বলতে পারবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** ভেঙ্গে দেওয়া আর ভেঙ্গে যাওয়া এক নয়। নূতন আইনে এটা অটোমেটিকালি ডিজলভড হয়ে গেছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কি কারণে ডিজলভড হয়েছে এটা বলবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা নূতন আইন করা হয়েছে যে ১৮ মাসের মধ্যে যদি ইলেকশন না হয় তাহলে অটোমেটিকালি ডিজলভড হয়ে যাবে। সেই অপারেশন অব ল তে এটা ডিজলভড হয়েছে।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ১৮ মাসের মধ্যে মিটিং ডাকার দায়িত্ব কি একজিকিউটিভ অফিসারের উপর ছিল যিনি একজন সরকারি কর্মচারী ?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** অপারেশন অব ল যেটা তাতে যাঁর উপর দায়িত্ব থাকে তিনি যদি না ডাকেন, ইলেকশন না হয় তাহলে অটোমেটিক্যালি ইট উইল বি ডিজলভড্।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আমার প্রশ্ন হল এই মিটিং ডাকার দায়িত্ব সরকারি কর্মচারীর উপর ন্যস্ত ছিল কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আমার কাছে যে উত্তর রয়েছে তার মধ্যে এটা নেই। নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সোসাইটিতে কি একজন একজিকিউটিভ অফিসার নিযুক্ত রয়েছে যিনি সরকারি কর্মচারী এবং এ আর সি এস পর্যায়ের লোক?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এখানে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে স্পেশ্যাল অফিসার করেছি। ডি.

এম. মালদহ, তাঁকে স্পেশ্যাল অফিসার হিসাবে এনগেজ করা হয়েছে ৬.৩.৮০ তারিখে এবং তিনি চার্জ নিয়েছেন ১৭.৩.৮০ তারিখে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সোসাইটিতে ফ্রেস ইলেকশন করবার জন্য কি ব্যবস্থা হয়েছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** উনি ১৭.৩.৮০ তারিখে চার্জ নিয়েছেন এবং এক বছরের মধ্যে ইলেকশন করে ম্যানেজিং কমিটিতে বসাতে হবে এটা তো আইনেই রয়েছে।

## Starred Questions

### (to which oral answers were given)

### Sterilisation

***526.** (Admitted question No.*272.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) what was the target of sterilization through vasectomy and tubectomy operation for the period between July, 1977 and January, 1980 ; and

(b) the number of people sterilised during the tenure of the present Government (up to January, 1980) ?

**Shri Nani Bhattacharya :**

(a) Targets for sterilization operations are fixed by the Govt. of India on yearly (financial year basis). Accordingly target for the period in question was as follows :-

July, 1977 to March, 1978 - No target fixed by the Govt. of India for the year.

(a) April '78 to March '79 3,27,500

(b) April '79 to Jan '80
(pro-rata) 1,84,000
Total (a+b) 5,11,500

(b) 2,04,112

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মন্ত্রী মহাশয় জানালেন, এপ্রিল ১৯৭৮ থেকে জানুয়ারি ১৯৮০

পর্যন্ত সেন্ট্রাল গভর্নমেন্ট টার্গেট করেছিলেন ভ্যাসেকটমির ক্ষেত্রে ৫ লক্ষ ১১ হাজার ৫০০ এবং আপনি এটাও জানালেন জানুয়ারি ১৯৮০ সাল পর্যন্ত ২ লক্ষ ৪ হাজার ১১২টি কেস করেছেন। আমার প্রশ্ন বাকী কেন রইল এবং টার্গেট কেন ফুলফিল হল না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এর অনেক কারণ আছে এবং সবচেয়ে বড় কারণ হল আমরা মোটিভেশন, ম্যাটারনিটি এবং চাইল্ড ওয়েলফেয়ার প্রোগ্রামের উপর জোর দিয়েছি। তবে যে সেটব্যাক ইমারজেন্সির টাইমে ঘটেছিল সেটা কাটাতে সময় লাগবে। এই সমস্ত ক্ষেত্রে আমরা তাড়াহুড়া করে কিছু করতে চাইনা।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি দয়া করে জানাবেন, টার্গেট ফিলাপ যাতে হয় সেইজন্য আপনি প্রতিটি জেলায় যে সমস্ত আনএমপ্লয়েড বেকার যারা ভাতা পাচ্ছে তাদের বলেছেন যে তোমাদের টার্গেট ফিলাপ করতে হবে তা নইলে ভাতা পাবে না, এই ধরনের সার্কুলার আপনারা দিয়েছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য দপ্তর ভাতা দেয় না শ্রম দপ্তর দেয় এবং ভয় দেখানোর কোনও ব্যাপার নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** অতীতে কংগ্রেস সরকার বাধ্যতামূলকভাবে একটা কোটা নির্ধারণ করেছিলেন সেই ধরনের কি সার্কুলার আপনিও দিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখানে টার্গেট ফিলাপ না করলে শাস্তি দেওয়া হবে এইরকম কোনও ব্যবস্থা চালু করা হয়নি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই টার্গেট পূরণ না করার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের সেভেন্থ ফাইনান্স কমিশন আপনাদের অপদার্থতার জন্য কোনওরকম থ্রেট করেছে কি বা সেন্সার করেছে কি?

**মিঃ স্পিকার ঃ** এটা আপনার প্রিজামশন, দি কোয়েশ্চেন ইজ নট অ্যালাউড।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমি আবার বলছি স্যার, এই টার্গেট পূরণ করতে পারেননি এর জন্য কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কোনওরকম এক্সপ্লানেশন চাওয়া হয়েছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই সম্বন্ধে কোনও কৈফিয়ত দেবার বিধান নেই, সে রকম ধরনের কোনও চিঠি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাইনি। ২ নম্বর হচ্ছে কেন্দ্রীয় সরকার সাব্যস্ত করেন এইট পারসেন্ট অব দি সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্ট লিস্কাপ করে দেওয়া হয়, উইথ দি ফ্যামিলি ওয়েলফেয়ার পার্পাস। এটা করা হয়। সেটি আমাদের মুখ্যমন্ত্রী আপত্তি করেছেন, অর্থমন্ত্রীও আপত্তি করেছেন এবং সংশ্লিষ্ট ফোরামের বিরুদ্ধে আমরা আমাদের মত জানিয়েছি। এই ধরনের লিস্কাপ সম্ভব নয়, ঠিকও নয়।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি এই স্টেরিলাইজেশনের ব্যাপারে যেখানে ক্যাম্প হচ্ছে বা যেখানে স্টেবিলাইজেশন করা হয় সেখানে এলিজেবল কাপল রেজিস্টার যা থাকে সেই কাপল রেজিস্টার ঠিকমতো মেনটেন করা হয় না, এ সম্বন্ধে কি মন্ত্রী মহাশয় অবগত আছেন।

**মিঃ স্পিকার ঃ** আপনার কাছে কোনও কমপ্লেন এসেছে কিনা সেটা জিজ্ঞাসা করতে পারেন।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** এই এলিজিবল কাপল রেজিস্টার ঠিকমতো মেনটেন করা হচ্ছে কিনা এইরকম কোনও অভিযোগ আপনার কাছে আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এইরকম কোনও অভিযোগ এখন পর্যন্ত আমার কাছে আসেনি যে এলিজেবল কাপল রেজিস্টার মেনটেন করা হচ্ছে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে অপারেশন করলে কত টাকা দেওয়া হয়, এবং সেটা বৃদ্ধি করার কোনও ব্যবস্থা হচ্ছে কিনা এবং যদি কোনও জায়গায় খারাপ হয় তাহলে সেটা দেখার ব্যবস্থা আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এ সম্বন্ধে নোটিশ দিলে বিস্তৃতভাবে জানিয়ে দিতে পারি, একসেপ্টার্স ফি কত এবং ঐ যারা অপারেশনের কাজকর্ম করবে তাঁরা কি পান না পান সেটা নোটিশ দিলে বলতে পারি।

### ভাতাপ্রাপ্ত বেকারের সংখ্যা

***৫২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৩২) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে মোট কতজন বেকার ভাতা পাচ্ছেন ;

(খ) বেকার ভাতা প্রাপকদের সপ্তাহে বা মাসে কদিন সরকারি বা অন্যত্র কাজে যোগ দিতে হয় ;

(গ) প্রতি মাসে মোট কত এই বাবদ খরচ হয় ;

(ঘ) অন্যত্র চাকরি করেও বেকার ভাতা নিচ্ছেন এরূপ কোনও অভিযোগ সরকারের নিকট আছে কি ; এবং

(ঙ) থাকলে, সে বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** (ক) ২,০৯,৫১৭ জন।

(খ) বৎসরে ২।৩টি কিস্তিতে মোট ১০০ দিনের মতো কাজে অংশ গ্রহণ করার কথা।

(গ) বেকার ভাতা ত্রৈমাসিক ব্যবধানে বিতরণ করা হয়।

১৯৭৮-৭৯ সালে প্রতি মাসে গড়ে ৭০,৩৫,২৫৪ টাকা বেকার ভাতা বাবদ খরচ হয়েছে।

(ঘ) হ্যাঁ। স্বল্পসংখ্যক এরূপ অভিযোগ শ্রমদপ্তরে পাওয়া গেছে। তবে অধিকাংশ ক্ষেত্রেই অভিযোগ যথার্থ নয় বলে জানা যায়।

(ঙ) অভিযোগ যথার্থ বলে প্রমাণিত হলে বেকারভাতা প্রকল্পের নিয়মানুযায়ী তাদের বেকার ভাতা বন্ধ করে দেওয়া হয়। অভিযুক্ত ব্যক্তির বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থাও গ্রহণ করা হয়।

[1-20 – 1-30 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বেকার ভাতা প্রাপকদের চাকরির ক্ষেত্রে অগ্রাধিকার দেবার কোনও নির্দেশ আছে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আছে, তাদের অগ্রাধিকার দেবার প্রশ্নে আছে অ্যাকর্ডিং টু সিনিয়রিটি লিস্ট তারা চাকরি পাবে। এটাই তো কথা।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি দয়া করে জানাবেন কি, যে সমস্ত লোক বেকার ভাতা পেয়েছে তাদের মধ্যে ৯৯ পারর্সেন্ট হচ্ছে সি. পি. এম. ক্যাডারভুক্ত?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** প্রশ্নটা আমার দিকে তাকিয়ে যদি করতেন তাহলে ভাল হত।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, আপনার কাছে কি খবর আছে যে যারা বেকার ভাতা পেতে আরম্ভ করেছে তার মধ্যে কত পারর্সেন্ট এখন পর্যন্ত চাকরি পেয়েছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এটা বলা সম্ভব নয়। আমার বাজেট স্পিচের পর আমি বলেছিলাম টোটাল কত লোক চাকরি পেয়েছে, মোটামুটি ৩৭ হাজার লোক চাকরি পেয়েছে। এর মধ্যে বেকার ভাতা প্রাপ্ত কত সে তথ্য আমার কাছে নেই।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন (ঘ)র উত্তরে যে কিছু কিছু অভিযোগ আপনার কাছে এসেছে, এই অভিযোগের সংখ্যা কত সেটা জানালে ভাল হয়?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** ৯।২।৮০ তারিখ পর্যন্ত যে রিপোর্ট এসেছে তাতে অভিযোগের সংখ্যা ২৯, অভিযোগ প্রমাণিত হয়েছে ২২, অভিযোগ ভিত্তিহীন বলে প্রমাণিত হয়েছে ৭।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এদের ব্যাপারে কথা হচ্ছে ১০০ দিন কাজ করতে হবে, কি ধরনের কাজ করতে হবে তার কোনও নির্দেশ আছে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** যে ধরনের কাজ তারা করতে পারে অর্থাৎ করা সম্ভব সেই ধরনের কাজ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে কয়েকটি অভিযোগ পেয়েছেন এবং তার মধ্যে যেগুলি প্রমাণিত হয়েছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** বেকার ভাতা বন্ধ করে দেওয়া হয়েছে এবং তারা বে-আইনিভাবে যে টাকা নিয়েছে সে সম্পর্কে আইনগত ব্যবস্থা নেওয়া হচ্ছে।

### ভরতপুর থানার গন্ডা গ্রামে হাসপাতাল স্থাপন

***৫২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭২) **শ্রী অমলেন্দ্র রায়** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার গন্ডা গ্রামে একটি হাসপাতাল স্থাপনের শর্তে শ্রী বগলারঞ্জন মুখার্জি রাজ্য সরকারকে ২.১৬ একর জমি দান করেন ; এবং

(খ) সত্য হইলে, কবে ঐ হাসপাতালের নির্মাণকার্য আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) সত্য, তবে প্রদত্ত জমির পরিমান ২.৪৫ একর।

(খ) যথাশীঘ্র সম্ভব।

### পাটকলে বোনাস প্রদান

***৫২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৮) **শ্রী তারকবন্ধু রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৭৮ ও ১৯৭৯ সালে এ রাজ্যের পাটকলগুলিতে সর্বাধিক ও সর্বনিম্ন কত হারে বোনাস দেওয়া হয়েছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

প্রায় সব পাটকলেরই উক্ত দুই আর্থিক বছরে আইন-নির্দিষ্ট ন্যূনতম ৮.৩৩% হারে বোনাস সাধারণভাবে দেওয়া হয়েছে। একমাত্র গার্ডেনরিচের হুগলি জুট মিলস্ লিমিটেড ১৯৭৮-৭৯ আর্থিক বছরে ন্যূনতম বোনাসের উপর কর্মীপিছু অতিরিক্ত ১৮০ টাকা হারে

প্রদান করেন এবং সর্বোচ্চ বোনাসের পরিমাণ এটাই। তবে বিড়লা জুট কোম্পানি লিমিটেড এবং বালী জুট কোম্পানী লিমিটেড কর্তৃপক্ষদ্বয় মাসিক বেতনে নিযুক্ত করণিক ও সার্ভিস স্টাফ শ্রেণীর কর্মীদের ২০ শতাংশ হারে ঐ দু বছরে প্রথাসিদ্ধ (customary) বোনাস দিয়েছেন।

### মেদিনীপুর জেলায় রাজনগর উপ-স্বাস্থ্যকেন্দ্রের গৃহনির্মাণ

***৫৩০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৫) **শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দাঁতন ১ নং ব্লকের রাজনগর উপ-স্বাস্থ্যকেন্দ্রের গৃহনির্মাণ এখন কি পর্যায়ে রহিয়াছে ; এবং

(খ) ঐ গৃহনির্মাণ কার্য সত্বর শেষ করিবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) উক্ত উপ-স্বাস্থ্যকেন্দ্রের গৃহ-নির্মাণের উদ্দেশ্যে বহুবার টেন্ডার ডেকেও ঠিকাদারদের কাছ থেকে উপযুক্ত জবাব পাওয়া যায়নি। ঐ জন্য এখনও গৃহনির্মাণ কাজ আরম্ভ হয়নি।

(খ) আবার টেন্ডার ডাকা হয়েছে।

**শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি ঃ** যে কারণের জন্য বহুবার টেন্ডার ডেকেও কন্ট্রাকটার পাওয়া যায়নি, এইবারে টেন্ডার ডাকার সময়ে কি সেই কারণগুলি দূরীভূত হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বলা কঠিন, তবে শুধুতো টেন্ডার ডাকার ব্যাপার নয়, টেন্ডার ডাকা সত্ত্বেও পাওয়া যায়নি, আবার আপনি জানেন ১৯৭৭ সালের মে মাস পর্যন্ত, আমরা আসার আগে পর্যন্ত টাকার অভাব হেতু এই সমস্ত নির্মাণ কাজ বন্ধ রাখতে হয়েছে, সেটা একটা অন্যতম কারণ, যার ফলে ১৯৭৪ সালের মঞ্জুরীকৃত হেল্‌থ সেন্টার-এর নির্মাণ স্থগিত থাকে, তার আগে এবং পরেও ৯ বার টেন্ডার ডাকা হয়েছে, সমস্ত টেন্ডার পেপার সাবমিট করেনি, এবারেও চেষ্টা করা হচ্ছে যাতে পাওয়া যায়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই রকম যদি দেখা যায় যে এবারেও টেন্ডার পেপার সাবমিট করছে না, ডিপার্টমেন্ট থেকে যাতে এটা তৈরি করা যায়, তার জন্য কি কোন পরিকল্পনা নেওয়া হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখন সেই ধরনের প্রপোজাল নাই, এখানে গৃহনির্মাণ ক্ষেত্রে যেমন তেমনি দলের ক্ষেত্রেও অবস্থা দেখা গেছে, সেজন্য চিন্তা করছি টেন্ডার না করে যাতে

অন্যভাবে কাজটি করিয়ে নেবার ব্যবস্থা হয়।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এটা কি ঠিক যে রেস্পন্স না আসার কারণ হচ্ছে অনেক আগেকার এস্টিমেট অনুসারে টেন্ডার ডাকা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নোটিশ দিলে বলতে পারি।

**আসাম হইতে আগত শরনার্থীদের জন্য ত্রাণ বাবদ ব্যয়**

***৫৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৫) **শ্রী তারকবন্ধু রায় ঃ** ত্রাণ ও পুনর্বাসন (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, আসাম হইতে আগত শরনার্থীদের জন্য ত্রাণ বাবদ সরকারের এ পর্যন্ত ব্যয়ের পরিমাণ কত?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

২৯-৩-৮০ পর্যন্ত ১,০৪,৮৫৬ টাকা এবং ৮৮ মেট্রিক টন খাদ্যশস্য ব্যয় হইয়াছে। ইহা ছাড়া ২০০ কম্বল, ৯০০ ত্রিপল, গুড়াদুধ ৫০ ব্যাগ, ধুতি ৭৫ এবং শাড়ি ৭৫ খান দেওয়া হইয়াছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আসাম থেকে আগত শরনার্থীদের বাবদ কেন্দ্রীয় সরকার থেকে কোনও সাহায্য করেছেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এক পয়সাও সাহায্য করেননি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** কোনও দাবি করেছেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** করেছি, ওঁদেরই তো কর্তব্য এটা।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি এখনও পর্যন্ত কত উদ্বাস্তু এ দেশে এসেছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আমি আগেই বলেছি, ডাঙী ক্যাম্পে ১৮৭৯ জন এবং যশোডাঙা ক্যাম্প বলে যে নতুন খুলেছি তাতে আছে ১৭৬২ জন—এই দুই ক্যাম্পে ৫২৩টি পরিবার এবং ৫২৯টি পরিবার, এ ছাড়া ছড়িয়ে ছিটিয়ে আছে বিভিন্ন জায়গায়, তার হিসাব বলতে পারব না।

[1-30 – 1-40 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন কেন্দ্রের কাছে দাবি করেছিলেন শরনার্থীদের সাহায্যের জন্য, আমার জিজ্ঞাস্য, ওখান থেকে কোনও জবাব পাওয়া গিয়েছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জিঃ** না, পাওয়া যায় নি। এত তাড়াতাড়ি পাওয়া যায় নাকি।

**শ্রী রজনীকান্ত দলুইঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই দুটি ক্যাম্পে না খেতে পেয়ে আজ পর্যন্ত কত লোক মারা গিয়েছেন? আমাদের কাছে খবর আছে ১০০ জন মারা গিয়েছেন।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জিঃ** না খেতে পেয়ে নয়, তিন দিন বয়স থেকে ১০৫ বছর বয়স পর্যন্ত এই সম্প্রতি আমরা জানতে পেরেছি ৭।৮ জন মারা গিয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুইঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এটা কি সত্য যে এদের একবার মাত্র রাত্রে ২৫০ গ্রাম আটা দেওয়া ছাড়া আর কিছু দিচ্ছেন না?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জিঃ** এটা আপনার ভুল ধারণা। আমরা সিদ্ধান্ত করে যা এখন দিচ্ছি তা হল প্রতি প্রাপ্তবয়স্ক ব্যক্তিকে ২।। কে. জি. করে গম আর পাঁচ টাকা প্রতি সপ্তাহে।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে প্রধানমন্ত্রী কতজন শরনার্থী মারা গিয়েছেন সে সম্পর্কে কৈফিয়ত চেয়েছেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জিঃ** আমাদের কাছে কৈফিয়ত চাইবেন কেন, তিনিই তো কৈফিয়ত দেবেন ভারতবাসীকে।

**গুটি বসন্তে আক্রান্ত ও মৃতের সংখ্যা**

***৫৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৩) **শ্রী সেখ ইমাজুদ্দিনঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৭৭, ১৯৭৮ এবং ১৯৭৯ সালে পশ্চিমবঙ্গে মোট কতজন গুটি বসন্তে আক্রান্ত হয়েছিলেন ; এবং

(খ) আক্রান্ত রোগীদের মধ্যে কতজন মারা গিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্যঃ**

(ক) একজনও নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### পটারি শিল্পে নিযুক্ত শ্রমিকদের ন্যূনতম বেতন

***৫৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৯) **শ্রী সরল দেব ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে পটারি শিল্পে নিযুক্ত শ্রমিকদের জন্য সরকার ন্যূনতম বেতন ধার্য করিয়াছেন কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, এ পর্যন্ত উক্ত বেতন ব্যবস্থা চালু হইয়াছে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) না। পটারি শিল্পে পৃথকভাবে ন্যূনতম মজুরি ধার্য হয় নাই।

(খ) এই প্রশ্ন ওঠে না।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমি এর জবাব দিয়ে দিচ্ছি কিন্তু প্রশ্নটা অন্যভাবে করলে জবাব দিতে সুবিধা হ'ত, কারণ পটারি শিল্প বলে কোনও শিল্প নেই।

**শ্রী সরল দেব ঃ** এই পোরসিলিন ইন্ডাস্ট্রিজের জন্য গভর্নমেন্ট একটা ন্যুনতম মজুরি ধার্য করেছিলেন সেটা ম্যানেজমেন্ট ইমপ্লিমেন্ট করছেন না এবং একটি মামলাও করেছেন, এখবর মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আপনি বললেন সিরামিক ইন্ডাস্ট্রিজ, এই সিরামিক ইন্ডাস্ট্রিজ সম্পর্কে আমরা ন্যুনতম মজুরি ধার্য করেছিলাম এবং সেটা গেজেটও হয়েছে। তা নিয়ে হয়ত মামলা মোকদ্দমা হচ্ছে আমি ঠিক জানি না। কতটা কি হয়েছে আমি ডিটেলসে আনাতে পারতাম যদি প্রশ্নটা সঠিকভাবে করা হত।

**শ্রী সরল দেব ঃ** এই সিরামিক ইন্ডাস্ট্রিজের ম্যানেজমেন্টরা আপত্তি জানিয়ে একখানি চিঠি দিয়েছেন, আপনার দপ্তর সে সম্পর্কে এ পর্যন্ত কোনও উত্তর দিচ্ছেন না যার ফলে শ্রমিকরা আপনাদের ধার্য করা বেতন পাচ্ছেন না, এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি?

**Mr. Speaker :** This sort of question is not allowed. I do not allow this question.

### মথুরাপুর স্বাস্থ্যকেন্দ্র

***৫৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯১) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চব্বিশ পরগণা জেলায় মথুরাপুর স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণ বাবদ কত টাকা ব্যয় হইবে;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের কাজ কতদূর অগ্রসর হইয়াছে ; এবং

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রের পুরুষ বিভাগটি কবে নাগাদ চালু হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ও (খ) —

উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি একটি চালু স্বাস্থ্যকেন্দ্র। সুতরাং এই স্বাস্থ্যকেন্দ্র এখনও নির্মাণ করার বা ঐ বাবদে অর্থ ব্যয় করার কোনও প্রশ্ন ওঠে না।

(গ) পুরুষ বিভাগের পুনর্নির্মাণের কাজ মঞ্জুর করা হয়েছে। আশা করা যায় শীঘ্রই ঐ কাজ সম্পন্ন হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পুরুষ বিভাগ যেটা ভেঙ্গে গেছে সেটা রিকন্সট্রাকশন হচ্ছে। এর জন্য টোটাল এক্সপেনডিচার কত হবে সেটা মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এর জন্য ৬ লক্ষ ২৯ হাজার ৬৩৬ টাকা মঞ্জুর করা হয় ১৯৭৭ সালে এবং ঐ নির্মাণ কার্য অনেক দূর এগিয়েছে। এক তলার কাজ লিংটন পর্যন্ত উঠেছে, কন্সট্রাকশন বোর্ড আমাদের জানিয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এটা ৮০ শয্যা বিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্র ছিল। পুরুষদের জন্য যে গৃহ নির্মাণ হচ্ছে আপনি বলেছেন খুব শীঘ্রই এটা চালু হবে। পুরুষ বিভাগের সঙ্গে স্ত্রী বিভাগের সামনাসামনি দুটি ওয়ার্ড আছে। এগুলি এক সঙ্গে করার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখন ঐ ধরনের কোনও পরিকল্পনা নেই। ঐ ধরনের প্রস্তাব পাওয়া গেলে বিবেচনা করে দেখা হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি জানেন এই হেল্‌থ সেন্টারটি ২৪ পরগনার মধ্যে বড় হাসপাতাল। এই হাসপাতালের কোনও কমপাউন্ড ওয়াল নেই। ওখানে কমপাউন্ড ওয়াল দেবার কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ওটা শুধু নয়, অধিকাংশ হেল্‌থ সেন্টারেই কমপাউন্ড ওয়াল নেই। তবে আমরা ঠিক করেছি একেবারে যে সমস্ত জায়গায় না করলেই নয় সেইগুলিকে আইডেন্টিফাই করে সেখানে ইন ফেজেস বাউন্ডারি ওয়াল করব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আইডেন্টিফাই করবেন বলে আপনি যেগুলি ঠিক করেছেন তার ভিতর ঐ হাসপাতালটিও আছে কিনা মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখন আমি পলিসির কথা বললাম। লিস্ট সেইভাবে কমপ্লিট হয়নি। সুতরাং লিস্টের ভিতর এটা অন্তর্ভুক্ত হয়েছে কিনা সেটা বলা খুব মুসকিল।

**সুতাহাটা ও কাঁথি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিস**

***৫৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮০) **শ্রী হরিপদ জানা** (ভগবানপুর) **ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সুতাহাটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে নানারূপ অব্যবস্থা চলিতেছে এইরূপ কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি;

(খ) আসিয়া থাকিলে, ইহার তদন্তের কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা ;

(গ) কাঁথি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে বর্তমানে কোনও অফিসার আছেন কি ; এবং

(ঘ) না থাকিলে, কবে নাগাদ উক্ত অফিসে একজন অফিসার নিয়োগ করা হইবে ?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) ও (খ) কোনও অব্যবস্থার কথা জানা নাই।

(গ) বিগত ১২.২.৮০ তারিখে কাঁথি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে একজন অফিসার যোগ দিয়াছেন এবং সেখানে বর্তমানে নিয়মিত কাজ চলিতেছে।

(ঘ) উত্তর নিষ্প্রয়োজন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** বরেন্দ্রনাথ গিরি নামক কোনও ব্যক্তি ১৮।৯।৭৯ তারিখে এই অব্যবস্থা সম্পর্কে কোনও অভিযোগ জানিয়েছে কিনা, মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমার জানা নেই।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** ১৮।৯।৭৯ তারিখের অভিযোগের একটা উত্তর আপনি দিয়েছেন, এটা কি আপনার জানা নেই?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমি তো বলছি আপনার রিপোর্টের উপর এইভাবে প্রশ্ন হয় না। আপনার কাছে কোনও রিপোর্ট থেকে থাকলে আমাকে দিলে আমি দেখব।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** অভিযোগের উপর এনকোয়ারি করার জন্য আপনি

নির্দেশ দিয়েছিলেন এবং সেই নির্দেশের পরিপ্রেক্ষিতে আপনার কাছে কোনও জবাব এসেছে কিনা, জানাবেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমি বলছি এইগুলির প্রশ্ন এইভাবে হয় না। আপনার কাছে যে রিপোর্টগুলি আছে সেগুলি দিলে আমি এনকোয়ারি করব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কাঁথি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে একজন অফিসার গেছেন। সূতাহাটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কাঁথি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিস সমস্ত কাগজপত্র পেয়ে গেছে কিনা আপনি দয়া করে জানাবেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এটা এই প্রশ্নের অন্তর্ভুক্ত কি করে হয় সেটা আমি বুঝতে পারছি না।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** সূতাহাটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে সমস্ত কাগজপত্র কাঁথি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে গেছে কিনা, মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আপনি সূতাহাটা সম্পর্কে প্রশ্ন করেননি, কাঁথি সম্পর্কে প্রশ্ন করেছেন। কাঁথিতে অফিসার গেছে। আর কাজ শুরু হয়েছে কিনা প্রশ্ন করছেন—সেটা আমি এখন কি করে বলব? তবে আমার ধারণা কাজ শুরু হয়েছে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনার অবগতির জন্য জানাচ্ছি কাঁথি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে কোনও কাগজ পত্র কিছুই যায় নি।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আপনি বললেন, আমি শুনে নিলাম। আমি এনকোয়ারি করব।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** ২।২।৮০ তারিখে সূতাহাটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্বন্ধে যে অভিযোগ করা হয়েছে, সেটাও এর মধ্যে পড়ে। আপনি সেই বিষয়ে এনকোয়ারি করেননি কেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমি বলছি আপনি আমাকে দেবেন আমি দেখব। যদি দিয়ে থাকেন আবার একবার দেবেন।

## মেডিক্যাল কাউন্সিল অব ইন্ডিয়ার পরিদর্শকবৃন্দের নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ পরিদর্শনে বাধা

***৫৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬১) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণবিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেডিক্যাল কাউন্সিল অব ইন্ডিয়ার পরিদর্শকবৃন্দকে নর্থ বেঙ্গল

মেডিক্যাল কলেজ ও ঐ কলেজের বিভিন্ন বিভাগ পরিদর্শন করিতে দেওয়া হয় নাই ; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) অংশত সত্য। প্রি-ক্লিনিক্যাল ও প্যারা-ক্লিনিক্যাল বিভাগ পরিদর্শন করিতে দেওয়া হয় নাই।

(খ) কলেজের ধর্মঘটী কর্মীদের বাধা প্রদানের ফলে উক্ত পরিদর্শন সম্ভব হয় নাই।

## Junior Fishery Officers selected for training at Kulia Research Station

***537.** (Admitted question No. *1805) **Shri A. K. M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) the number of Junior Fishery Officers selected for training at Kulia Research Station during 1978-79, and 1979-80 ; and

(b) the number of them belonging to Muslim community ?

[1-40 – 1-50 p.m.]

**Shri Bhakti Bhusan Mondal :**

(a) 1978-79-25

1979-80-77

(b) 1978-79-1

1979-80-1

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** জুনিয়ার ফিসারি অফিসারদের যে ট্রেনিং দেওয়া হয় এদের সিলেকশন কিভাবে হয়?

**Mr. Speaker :** There are rules for this purpose. You please go through the rules.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি ট্রেনিংয়ের যে লোক নিয়োগ করেন সেখানে শিডিউলড কাস্ট শিডিউলড ট্রাইবস ও মুসলিমদের জন্য রিজার্ভেশনের ব্যবস্থা আছে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** শিডিউলড কাস্ট শিডিউলড ট্রাইবসদের জন্য রিজার্ভেশনের ব্যবস্থা আছে, মুসলিমদের জন্য নাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কিভাবে রিজার্ভেশনের ব্যবস্থা আছে, কি প্রোপোরশন।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** যেভাবে নিয়ম আছে সেইভাবে এখানেও রিজার্ভেশনের ব্যবস্থা আছে। মুসলিমদের জন্য কিছু নাই।

**পশ্চিম দিনাজপুর জেলায় ডাক্তারবিহীন স্বাস্থ্যকেন্দ্র**

***৫৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৭) **শ্রী খগেন্দ্রনাথ সিংহ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণবিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলার কয়েকটি স্বাস্থ্যকেন্দ্রে দীর্ঘ দিন ধরিয়া কোনও ডাক্তার নাই ;

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কোন কোন স্বাস্থ্যকেন্দ্রে কত দিন ধরিয়া ডাক্তার নাই ; এবং

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার না থাকার কারণ কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ, কয়েকটি উপস্বাস্থ্য কেন্দ্রে।

(খ) নিম্নে লিখিত কেন্দ্রগুলিতে বেশ কিছু দিন ধরে কোনও ডাক্তার নাই ঃ

| | | |
|---|---|---|
| (১) বোলালা | উপস্বাস্থ্য | কেন্দ্র |
| (২) নাজিরপুর | ” | ” |
| (৩) মরশ্চ | ” | ” |
| (৪) বাটুন | ” | ” |
| (৫) মনোহালি | ” | ” |
| (৬) সুরুন | ” | ” |
| (৭) বালিহারা | ” | ” |
| (৮) গোগান | ” | ” |
| (৯) রসিদপুর | ” | ” |

(১০) বোলদার ,, ,,

(১১) দিয়র ,, ,,

(১২) আমিনপুর ,, ,,

(১৩) ননাহারপার ,, ,,

(১৪) বেদালপুর ,, ,,

(১৫) তরিয়াল ,, ,,

(গ) নিয়োগ পত্র পাইয়াও ডাক্তাররা কাজে যোগদান না করার জন্যই উক্ত উপ স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ডাক্তার নাই।

**শ্রী খগেন্দ্রনাথ সিংহ ঃ** পশ্চিমবাংলার এই সব সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারে ডাক্তাররা যাতে যোগদান করে তার জন্য তাদের উৎসাহ দেবার কোনও পরিকল্পনা আপনি গ্রহণ করেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পাবলিক হেল্‌থ ডিপার্টমেন্ট থেকে যে ১০০ টাকা অ্যালাউয়েন্স-এর ব্যবস্থা আছে আমরা সেটা ২০০-২৫০ করার কথা চিন্তা করছি। পাবলিক সার্ভিস কমিশন থেকে যারা আসেন তাদের ঐভাবে উৎসাহ দেবার জন্য চেষ্টা করছি। আর দু নম্বর হচ্ছে আমরা অ্যাডহক অ্যাপয়েন্টমেন্ট পলিসি গ্রহণ করেছি এবং পশ্চিমদিনাজপুর জেলাকে এর মধ্যে অন্তর্ভুক্ত করেছি। এ ছাড়া কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগ করার ব্যবস্থা করেছি। এবং পার্ট টাইম হিসাবে যাতে আউট ডোরটার ব্যবস্থা করা যায় তারও চেষ্টা করছি।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে অ্যাড-হক-বেসিসে কত জন ডাক্তার কোন কোন কেন্দ্রে পাঠান হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমার যতদূর মনে আছে প্রায় ৯০ জনের মতো অ্যাড হক অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে অ্যাড হক বেসিসে ডাক্তার ৯০ জন পাঠানো হয়েছে। এই ৯০ জন যথাস্থানে গেছেন কি না সেটা জানাবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** অনেকে গেছেন। তবে এটার সঙ্গে ঐ প্রশ্নগুলি আসে না। তবুও আমি বলছি যে অনেকে গেছেন, আবার অনেকে যোগ দেন না, প্রসেজ-এর মধ্যে আছেন। অর্থাৎ এখনও যোগ দেন নি, দেবেন। আবার কিছু যোগ দেবেন কি না বলা যাচ্ছে না। এই অবস্থায় আছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, আপনি একটা দীর্ঘ তালিকা দিলেন।

এখনও যেখানে চিকিৎসক নেই, সেখানে কি ফার্মাসিস্টরা কিম্বা কমপাউন্ডার ঔষধ বিতরণ করছেন রোগ নির্ণয় করে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই অব্যবস্থা চলে আসছে বহুকাল আগে থেকে। সুতরাং এখনও সেই অবস্থাই চলছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এটা কি আপনি মনে করেন যে জনস্বাস্থ্যের পক্ষে এই ব্যবস্থা নিরাপদ এবং এই কোয়াকারিকে এনকারেজ করা হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এরা অন্তত কোয়াকারির মধ্যে পড়ে না এরা কিছু শিখেছে। সুতরাং সেই শিক্ষিত ফার্মাসিস্টেদের হাতে এবং হসপিটালে কাজ করতে করতে কিছুটা অভিজ্ঞতাও অর্জন করেছে। সুতরাং সেই রকম ধরনের অভিজ্ঞতা সম্পন্ন ফার্মাসিস্টরা ঔষধ ঠিক মতো বিতরণ করতে পারেন মামুলি রোগের ক্ষেত্রে। তাদের প্রাইমারি হেল্‌থ সেন্টারে পাঠিয়ে দেওয়া হয়, সাব ডিভিসনাল হসপিটালে পাঠিয়ে দেওয়া হয়—এই ধরনের দৃষ্টান্ত ভুরি ভুরি আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই ডাক্তাররা স্বাস্থ্য কেন্দ্রে যোগদান করতে গেছেন, তারপরে লিখিতভাবে আপনার ডিপার্টমেন্টকে আইন-শৃঙ্খলার কথা উল্লেখ করে সেখানে যোগদান না করে ফিরে এসেছেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** যোগদান করতে গিয়ে আইন শৃঙ্খলার কারণে ফিরে এসেছেন, এই ধরনের রিপোর্ট আমি এখনও পর্যন্ত পাইনি।

**ক্যান্সার রোগ**

***৫৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২২১০) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিগত পাঁচ বৎসরে ক্যান্সার রোগ কি হারে বৃদ্ধি পেয়েছে তার কোনও পরিসংখ্যান সরকারের কাছে আছে কি; এবং

(খ) উত্তর হ্যাঁ হ'লে ঐ বৃদ্ধির হার কত?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) এই ধরনের হিসাব না থাকলেও হাসপাতালে চিকিৎসিত রুগীর সংখ্যা হিসাব করে দেখা গেছে যে ক্যানসার কেস বৃদ্ধি পাচ্ছে।

(খ) গড়ে প্রতি বৎসর শতকরা ১.৫ থেকে .৭ ভাগ।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জা'নবেন যে এই রোগের চিকিৎসার

জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ক্যানসার হসপিটাল—যেমন চিত্তরঞ্জন ক্যানসার হসপিটালে চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে, শেঠ সুখলাল কারনানি হসপিটালে ব্যবস্থা আছে, মেডিক্যাল কলেজ হসপিটালে ব্যবস্থা আছে, সম্প্রতি আর. জি. কর হাসপাতালে এবং নীলরতন সরকার হাসপাতালে এই রোগের কিছু কিছু চিকিৎসা হচ্ছে।

[1-50 – 2-00 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** বর্তমানে রাজ্যের মধ্যে সরকারি এবং বেসরকারি ক্ষেত্রে এই রোগীদের জন্য শয্যা সংখ্যা কত?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** শয্যা সংখ্যা—নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আপনার পুরো হেল্‌থ ডিপার্টমেন্টটা ক্যানসার রোগে ভুগছে কি না?

(নো রিপ্লাই)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাইছি, বর্তমানে রোগ বৃদ্ধির পরিপ্রেক্ষিতে এই ক্যানসার রোগের চিকিৎসার সুযোগ বাড়াবার জন্য চেষ্টা করছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই রকম ধরনের চিন্তা আমাদের আছে, উত্তরবঙ্গ মেডিক্যাল ক্যানসার রোগের চিকিৎসা এবং রিসার্চ যুক্ত ভাবে গড়ে তোলার কাজ এক্ষেত্রে এগোচ্ছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, উত্তরবঙ্গ ইউনিভার্সিটি হসপিটালে কতদিনের মধ্যে এই ব্যবস্থা চালু করা সম্ভব হবে বলে মনে করেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেটা এখন বলা সম্ভব নয়। কারণ কন্সট্রাকশনের ব্যাপার আছে, অনেক বিষয় কেন্দ্রের সঙ্গে আলোচনা আছে, নানা রাজ্যের সঙ্গে এই ব্যাপারে সংযোগ আছে, সেই জন্য এখন বলা সম্ভব নয়।

## Wages of workers engaged in Messrs. Universal Lamp Manufacturing Pvt. Ltd.

*540. (Admitted question No. *2127.) **Haji Sajjad Hussain and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether the State Government has recently received any representation on behalf of the workers engaged by Messrs. Uni-

versal Lamp Manufacturing Pvt. Ltd., 93-B Ripon Street, Calcutta-16, that they have not received their wages for the periods from September, 1978 to January, 1979 and from November, 1979 to February, 1980 ; and

(b) if so, what steps, if any, have been taken by the Government in this respect ?

**Shri Krishna Pada Ghosh :** (a) A representation has been received by the Labour Commissioner from 8 security workmen of the Company alleging non-payment of their salary from July 1978 to December 1978.

(b) The security workers concerned have been advised by the Labour Commissioner to approach the Authority under Payment of Wages Act in this matter.

### হাওড়া জেলার রানাপাড়া গ্রামে স্বাস্থ্যকেন্দ্র

*৫৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩২) **শ্রী বারীন্দ্রনাথ কোলে ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার আমতা ১ নং ব্লকের রানাপাড়া গ্রামের স্বাস্থ্যকেন্দ্রটি এখনও চালু না হওয়ার কারণ কি ; এবং

(খ) কবে নাগাদ উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) উপযুক্ত সংখ্যক কর্মী কাজে যোগ না দেওয়ায় স্বাস্থ্যকেন্দ্রটি চালু হয়নি।

(খ) আশা করা যায় ১৯৮০ সালের এপ্রিল মাসের মধ্যে স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা যাবে।

### এস এস কে এম হাসপাতালের ইনটেনসিভ থেরাপিউটিক ইউনিট

*৫৪২। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩৫) **শ্রী গোপাল বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এস এস কে এম হাসপাতালে একটি আট-শয্যাবিশিষ্ট ইনটেনসিভ থেরাপিউটিক ইউনিট (আই টি ইউ)-এর যাবতীয় ব্যবস্থাদি সুসম্পন্ন হওয়া সত্ত্বেও ডাক্তার ও অন্যান্য কর্মীর অভাবে উহা অকেজো হইয়া পড়িয়া রহিয়াছে ;

(খ) সত্য হইলে, উক্ত ইউনিটে ডাক্তার ও অন্যান্য কর্মী নিয়োগের কোনও ব্যবস্থা হইতেছে কি; এবং

(গ) কবে নাগাদ এই ইউনিটের কাজ শুরু করা যাইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**বর্ধমান জেলায় রিফ্রাক্টরি কারখানা**

***৫৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯৭) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলায় কতগুলি রিফ্রাক্টরি কারখানা আছে (সরকারি অথবা বেসরকারি);

(খ) সরকার কি এই শিল্পে নিয়োজিত শ্রমিকদের জন্য ন্যূনতম বেতন আইন অনুযায়ী বেতন চালু করিয়াছেন ; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর "না" হইলে, কবে নাগাদ উহা চালু হইবে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** (ক) বর্ধমান জেলায় ১৫টি রিফ্রাক্টরি কারখানা আছে। ইহার মধ্যে ২টি সরকারি কারখানা।

(খ) না।

(গ) এই শিল্পে নিযুক্ত শ্রমিকদের ন্যূনতম মজুরি আইনের শিডিউলভুক্ত করা হইয়াছে এবং এই শিল্পে যথা সম্ভব শীঘ্র ন্যূনতম মজুরি চালু করার চেষ্টা করা হইতেছে।

**শিলিগুড়ি শহরে পানীয় জল সরবরাহ**

***৫৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৩৭) **শ্রী বীরেন বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শিলিগুড়ি শহরে পানীয় জল সরবরাহের যে পরিকল্পনা গৃহীত হচ্ছিল তার সামান্য অংশ মাত্র সম্পন্ন হয়েছে;

(খ) সত্য হ'লে, বাকি অংশ কতদিনে সম্পন্ন হবে ব'লে আশা করা যায় ; এবং

(গ) পানীঘাটা বাজারে পানীয় জল সরবরাহের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) হ্যাঁ।

### মুর্শিদাবাদ জেলায় রঘুনাথগঞ্জ ২ নং ব্লকে স্বাস্থ্যকেন্দ্র

*৫৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯১) **শ্রী হাবিবুর রহমান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২ নং ব্লকে কয়টি স্বাস্থ্যকেন্দ্র আছে ; এবং

(খ) বর্তমানে উক্ত ব্লকে আর কোনও স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র।

(খ) আছে।

### কুষ্ঠ হাসপাতাল

*৫৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪২) **শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কুষ্ঠ হাসপাতালের সংখ্যা কত;

(খ) কোচবিচার জেলায় কোনও কুষ্ঠ হাসপাতাল নির্মাণের পরিকল্পনা আছে কি; এবং

(গ) থাকিলে কবে নাগাদ উক্ত হাসপাতাল নির্মাণ করা হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) ২৭টি।

(খ) না, নেই। তবে কুচবিহার জেলায় J. D. Hospital-এ ২৫ শয্যা বিশিষ্ট একটি Temporary Hospitalisation Ward আগেই নির্মাণ করা হয়েছে।

(গ) এ প্রশ্ন ওঠে না।

### ডোমজুড় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র সংস্কার

*৫৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৯০) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার ডোমজুড় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র সংস্কারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স দেওয়ার কোনও প্রস্তাব আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য:** (ক) সংস্কারের কোনও প্রস্তাব না পাওয়ায় ঐ বিষয়ে ব্যবস্থা গ্রহণের প্রয়োজন দেখা দেয়নি।

(খ) না।

**ইন্সটিটিউট অব পোস্ট-গ্র্যাজুয়েট মেডিক্যাল এডুকেশন অ্যান্ড রিসার্চ-এ ফিজিওলজিস্ট-এর শূন্যপদ**

***৫৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪৮) **শ্রী বিনয় কোঙার:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ইন্সটিটিউট অব পোস্ট-গ্র্যাজুয়েট মেডিক্যাল এডুকেশন অ্যান্ড রিসার্চ-এর কার্ডিওলজি বিভাগের অধীন "ফিজিওলজিস্ট"-এর পদটি বর্তমানে শূন্য আছে;

(খ) সত্য হইলে, কতদিন যাবৎ ঐ পদটি শূন্য আছে; এবং

(গ) ঐ শূন্যপদটি সত্বর পূরণ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী ননী ভট্টাচার্য:** (ক) হ্যাঁ।

(খ) ১৯৬৪ সাল থেকে।

(গ) এই পদটি পুরনের প্রশ্ন একইভাবে চিন্তা করা যাচ্ছে না যেহেতু—I. P. G. M. E & R সহিত University College of Medicine সংযুক্তিকরণের প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে এবং এর ফলে বহুবিধ পরিবর্তন অবশ্যম্ভাবী হয়ে উঠবে।

**শ্রী ননী ভট্টাচার্য:** তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে কেন্দ্রীয় সরকারের সাহায্যে ইন্সটিটিউট অব পোস্ট গ্র্যাজুয়েট মেডিক্যাল এডুকেশন অ্যান্ড রিসার্চ-এর কার্ডিওলজি বিভাগের উন্নীতকরণের সিদ্ধান্ত হয় এবং সেইমত ১৯৬৪ সালে কার্ডিওলজি বিভাগে একটি ফিজিওলজিস্ট পদ সৃষ্টি করা হয়। কিন্তু পদটি বহুদিন শূন্য পড়িয়া থাকে এবং কিছুদিন আগে ডাইরেক্টর, আই. পি. জি. এম. ই অ্যান্ড আর কর্তৃক পদটিতে জনৈকা প্রার্থীকে অ্যাড-হক নিয়োগের প্রস্তাব করা হয়। যেহেতু পদটির জন্য কোনও নিয়োগবিধি করা ছিল না, ইহা স্থির হয় যে, পদটির জন্য একটি নিয়োগবিধি যথাযথভাবে প্রনয়ন করার পর পদটি পূরনের জন্য পি. এস.

সি.-কে অনুরোধ করা হইবে। সেইমতো নিয়োগবিধি প্রনয়ণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইতে থাকে। ইতিমধ্যে, আই. পি. জি. এম. ই. অ্যান্ড আর এবং ইউনিভার্সিটি কলেজ অফ মেডিসিন-এর সংযুক্তি করণের প্রস্তাবটি সরকারের বিবেচনার জন্য আনীত হয়। এই সংযুক্তিকরণের ফলে টিচিং সেট-আপ-এর বহুবিধ পরিবর্তন অবশ্যম্ভাবী বলিয়া বিবেচনা করা হয়। ফলে, এই মুহূর্তে এই নির্দিষ্ট পদটিতে নিয়োগের কোনও ব্যবস্থা গ্রহণ করা সমীচিন হইবে বলিয়া মনে হয় না। তাই সিদ্ধান্ত হয় যে, পদটি আপাতত শূন্য থাকিবে এবং এই সংযুক্তিকরণ বাস্তবায়িত হইলে পদটি পূরণ করার উদ্দেশ্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হইবে।

## Ajournment Motion

[2-00 – 2-10 p.m.]

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী বীরেন্দ্রকুমার মৈত্র, নানুরাম রায় এবং ডাঃ বিনোদ বিহারী মাজীর কাছ থেকে তিনটি মূলতবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী মৈত্র পশ্চিম দিনাজপুরের ইসলামপুরে গ্রামবাসীদের উপর পুলিশের হামলা এবং বিধানসভার সদস্যের লাঞ্ছনার অভিযোগ সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে শ্রী রায় হুগলি জেলায় গোঘাট ব্লকে জলকষ্টের বিষয় সম্পর্কে এবং তৃতীয় প্রস্তাবে ডাঃ মাজী বাঁকুড়া জেলায় জলকষ্টের সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম প্রস্তাবের বিষয়টি আইন শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইনের মধ্যেই এর প্রতিকার আছে। এ ছাড়া এ বিষয়ে আগামী ১৮।৪।৮০ তারিখে মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দেবেন বলে স্থির আছে।

দ্বিতীয় ও তৃতীয় প্রস্তাবের বিষয়টি সদস্যেরা দৃষ্টি আকর্ষনী বা প্রশ্নের মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষন করতে পারেন। তাছাড়া আগামী ১১।৪।৮০ তারিখে বিধানসভার কার্যাবলীর ১৮৫ নং বিধিমতে শ্রী জন্মেজয় ওঝার যে প্রস্তাবটি আছে তার আলোচনার সময়েও সদস্যেরা এই বিষয়টি উত্থাপন করতে পারেন।

তাই আমি তিনটি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি।

তবে সদস্যগন ইচ্ছা করলে কেবলমাত্র সংশোধিত অংশগুলি সভায় পাঠ করতে পারেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইসলামপুরের ঘটনাটি আপনি বাতিল করে দিলেন। যদি এই ঘটনাটির ভগ্নাংশ সত্য হয় তাহলে মারাত্মক ব্যাপার। আমি বলছি, আপনি অন্তত আলোচনার অনুমতি দিন।

**মিঃ স্পিকার ঃ** এই ডিপার্টমেন্টের যিনি রেসপনসিবল তিনি মানে চিফ মিনিস্টার এখানে

নেই। আজ রাত্রিবেলা এসে পৌঁছতে পারেন। আমি গতকাল এই হাউসের অপিনিয়ন সেন্স করেছিলাম। এপক্ষের দুজন এবং ওপক্ষের দুজন এই সম্বন্ধে বলেছেন। আমি নিশ্চয়ই এই ব্যাপারে গুরুত্ব দিয়েছি। চিফ মিনিস্টার যখন নেই তখন আলোচনা করে লাভ কি হবে। আপনারা যদি সবাই মনে করেন তাহলে এই ব্যাপার নিয়ে হাফ অ্যান-আওয়ার ডিসকাশন করা যাবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি লিখে দিয়েছিলাম অত্যন্ত নীরিহভাবে, তাও কেটে দিলেন? এতে তো সরকারের উপর কোনও আক্রমণ ছিল না। যাই হোক আমি প্রস্তাবটি পাঠ করছি—

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল—

সম্প্রতি পশ্চিম দিনাজপুরের ইসলামপুরে পুলিশি অত্যাচারে সাতটি গ্রামে চার শতাধিক পরিবার ক্ষতিগ্রস্ত হইয়াছে। গ্রামবাসীদের উপর অমানুষিক অত্যাচার চালানো হইয়াছে। তাছাড়া একজন বিধানসভার মাননীয় সদস্যও পুলিশ কর্তৃক একাধিকবার অপমানিত ও নিগৃহীত হইয়াছেন এবং তাহার প্রাণও বিপন্ন। কাজেই এই আলোচনা এখুনি প্রয়োজন।

কিন্তু স্যার, এই ঘটনার প্রেজেন্ট পজিশন কি জানতে পারা যাচ্ছে না। কেউই যাচেছ না, একটু ইনফরমেশন দেবার লোক নিশ্চয় আছে, পুলিশ লক-আপে লোকগুলোর কি অবস্থা হল তাও জানা যাচ্ছে না। লোকগুলো বেঁচে আছে কি মরে গেছে কোনও স্টেটমেন্ট পাওয়া গেল না।

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী না থাকলে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা দেখবার কি আর কেউ নেই? ডিসকাশন কি কিছুই হবে না মুখ্যমন্ত্রীর অ্যাবসেন্সে। এটা একটা সিরিয়াস ইসু। ইজ দেয়ার নান টু লুক আফটার ল অ্যান্ড অর্ডার। এটা একটা ল অ্যান্ড অর্ডার ব্যাপার, একটা ডিসকাশনের ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** কিসের উপর বক্তব্য হচ্ছে আপনার? আই হ্যাভ অলরেডি সেড দ্যাট দি চিফ মিনিস্টার ইজ অ্যাওয়ে।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল—

**খরাক্লিষ্ট বাঁকুড়ায় বর্তমানে জলকষ্ট তীব্র আকারে দেখা দিয়েছে। পল্লীগ্রামের অধিকাংশ পুকুর ও জলাশয় শুষ্ক হয়ে গেছে। গ্রামবাসীগনের স্নানের জলের ও গবাদি পশুর পানীয় জলের অভাব তীব্র। গ্রামের অধিকাংশ কূপ শুষ্ক, নলকূপগুলির অধিকাংশ নষ্ট হয়ে গেছে।**

সরকার পক্ষ থেকে মেরামতের কোনও ব্যবস্থা নেই।

এ অবস্থা চলতে থাকলে বাঁকুড়ায় বিশেষ করে পল্লীগ্রামে অচিরেই মহামারী দেখা দিবে। এই জলকষ্ট দুরিকরনার্থে বিস্তৃত আলোচনা ও বিহিত ব্যবস্থার জন্য আজকের সভা মুলতুবী রাখা হউক।

## Calling Attention to Matters of urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি, যথা ঃ

১। কয়লার চোরাচালান বন্ধে কেন্দ্রীয় সরকারের সহিত রাজ্য সরকারের আলোচনা—শ্রী শৈলেন সরকার, শ্রী শুভেন্দুকুমার চৌধুরী এবং শ্রী মহম্মদ আলী।

২। বাঁকুড়া জেলায় জলকষ্ট—শ্রী বিনোদ বিহারী মাঝি।

৩। কৃষি উন্নয়নে নেদারল্যান্ডসের ৫০ কোটি টাকা সাহায্য—শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র।

৪। চেতলায় দুইদলে সংঘর্ষ ও একজন নিহত হওয়ার ঘটনা—শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র।

৫। ২৪ পরগনার আমডাঙ্গা এলাকায় ইউনাইটেড ব্যাঙ্কে ডাকাতি শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র।

আমি শ্রী শৈলেন সরকার কর্তৃক আনীত কয়লার চোরাচালান বিষয়ের নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয় ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী মহম্মদ আমীন ঃ** আগামী বুধবার।

## Mention Cases

[2-10 – 2-20 p.m.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার আপনার মাধ্যমে আমি শ্রমিকদের একটা দুঃখজনক ঘটনা জানাব। হাওড়া আয়রন অ্যান্ড স্টিল ওয়ার্কস প্রাঃ লিমিটেড ২ বছর যাবৎ বন্ধ হয়ে আছে। সেখানকার শ্রমিকরা লেবার মিনিস্টার, কমার্স মিনিস্টার এর কাছে বার বার ধর্না দিয়ে কিছু হয়নি। অনেক শ্রমিক অনাহারে মরতে বসেছে এবং কেউ কেউ আত্মহত্যা করেছে। কিন্তু এই সরকারের কুম্ভ কর্নের ঘুম ভাঙ্গছে না। এ বিষয়ে একটা কিছু তাড়াতাড়ি করুন যাতে ম্যানেজমেন্ট কারখানা তাড়াতাড়ি খোলে।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি একটা সংবাদের প্রতি আপনার দৃষ্টি আকর্ষন করছি। গত ৫ই এপ্রিল আনন্দ বাজার পত্রিকায় সংবাদটি প্রকাশিত হয়। সম্প্রতি দিল্লিতে স্বাধীনতা সংগ্রামের ইতিহাসের যে চিত্র প্রদর্শনী হচ্ছে তাতে নেতাজী সুভাষচন্দ্রের কোনও ছবি বা নাম উল্লেখ পর্যন্ত করা হয়নি। শুধু তাই নয় ভারতীয় স্বাধীনতা আন্দোলনে বাংলার অবদানকে উদ্দেশ্যমূলকভাবে অস্বীকার করা হয়েছে। শহীদ ক্ষুদিরাম, প্রফুল্ল চাকী এদের পর্যন্ত কোনও ছবি বা নাম উল্লেখ পর্যন্ত করা হয়নি। আমি এই ইতিহাস বিকৃত করে তথ্য পরিবেশনের জন্য তীব্র প্রতিবাদ করছি। ভারতের স্বাধীনতা সংগ্রামে নেতাজী সুভাষচন্দ্র বসুর বৃটিশ সাম্রজ্যবাদ শক্তির বিরুদ্ধে সশস্ত্র সংগ্রামকে যারা অস্বীকার করতে চায় তাদের এই ধৃষ্টতাকে আমরা ক্ষমা করতে পারি না। আমি পশ্চিমবাংলার প্রতিটি দেশপ্রেমিক মানুষের পক্ষ থেকে কেন্দ্রীয় তথ্য ও মন্ত্রকের কাছে এই বিকৃত তথ্য পরিবেশন অবিলম্বে বন্ধ করার দাবি জানাচ্ছি সেই সঙ্গে রাজ্য সরকারের তথ্য বিষয়ক মন্ত্রীর এ দিকে দৃষ্টি আকর্ষন করে তাকে অনুরোধ করছি আমাদের এই ক্ষোভ এবং প্রতিবাদ তিনি যেন কেন্দ্রীয় সরকারকে জানিয়ে দেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, আপনার মাধ্যমে শ্রীমতী গোপ্পীর মেনশনের আমরা সকলে সমর্থন করছি এবং আশা করছি যে এই সম্পর্কে আপনি একটা ব্যবস্থা করবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, মাননীয় গোপ্পী যে বিষয় এখানে উপস্থাপন করেছেন সেটা গুরুত্বপূর্ণ। আমরা বরাবর দেখছি যে জাতীয় সংগ্রামের ইতিহাসে বাংলাকে লঘু করে দেখানো হচ্ছে এবং বহু মহা মণীষির কথা টাইম ক্যাপসুলের মধ্যে উল্লেখ ছিল না। এটা নিয়ে আপনি একদিন আলোচনার সুযোগ দিন না হয় হাউসের ফিলিং কমিউনিকেট করুন দিল্লিতে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমরা সকলেই বিষয়টার উপরে গুরুত্ব দিচ্ছি এবং আশা করছি সরকার এ বিষয়ে একটা কিছু করবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, নেতাজীর ভূমিকা যে ভাবে অস্বীকার করা হয়েছে এবং স্বাধীনতা সংগ্রামে প্রফুল্ল চাকী এবং ক্ষুদিরাম বোসকে যে ভাবে বাদ দেওয়া হয়েছে তাতে এটা একটা খুব গুরুত্বপূর্ণ ঘটনা। পশ্চিমবাংলার তরফ থেকে আমরা এর প্রতিবাদ জানাচ্ছি এবং রাজ্য সরকারের কাছে অনুরোধ করছি এই বিষয়টাকে নিয়ে দিল্লিতে যোগাযোগ করে কিছু করতে।

**মিঃ স্পিকার ঃ** কতজন বলবেন এবং ক মিনিট বলবেন সেটা আমাকে লিখে দেবেন। এই ভাবে কোনও জিনিস হতে পারে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, এ বিষয় একটা সর্ব সম্মতিক্রমে প্রস্তাব গ্রহণ করে কেন্দ্রীয় মন্ত্রী সভার কাছে সে প্রস্তাব দেওয়া হোক।

**মিঃ স্পিকার ঃ** আমাদের প্রসিডিংস এর কপি সেন্ট্রাল মিনিস্টার অব ইনফরমেশনের কাছে পাঠিয়ে দেব এবং এখানের মিনিস্টারের কাছেও একটা কপি পাঠিয়ে দিচ্ছি যাতে তাঁর ডিপার্টমেন্ট থেকে তিনি এটা কমিউনিকেট করেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি একটা গুরুতর বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষন করছি। আমাদের ধারণা হচ্ছে বিভিন্ন ঘটনা থেকে যে পশ্চিমবঙ্গ পুলিশের এক অংশ বামফ্রন্ট বিরোধী কাজে লিপ্ত। মুর্শিদাবাদ জেলার লাল গোলায় এই ঘটনা ঘটেছে। সেখানে একটি লোক নিখোঁজ হয়ে যাওয়ায় কিছু লোক পুলিশের কাছে অভিযোগ করলে পুলিশ সেখানকার একজন বিশিষ্ট নাগরিক নন্দ সরকারকে সে খুন করেছে বলে থানায় নিয়ে গিয়ে প্রচন্ডভাবে প্রহার করে এবং তাকে পরে অচৈতন্য অবস্থায়, হাসপাতালে নিয়ে যাওয়া হয়। যে ব্যক্তি খুন হয়েছিল বলে বলা হয়েছিল সে ৫।৭ দিন বাদে ফিরে আসে। নন্দবাবুর কোনও রাজনীতির সঙ্গে সম্পর্ক নেই কিন্তু তাঁর বিরুদ্ধে চক্রান্ত করে এই কাজ করা হয়েছে। যে ব্যক্তি খুন হয়েছিল সে বহাল তবিয়তে আছে। এই ব্যবস্থার প্রতিবাদে আর এস পির নেতৃত্বে একদল কর্মী থানা ঘেরাও করে। এই ঘটনা যাতে আরও না হয় তারজন্য মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। অ্যাডিশনাল এস পি পর্যন্ত এই সময় উপস্থিত ছিলেন। এই ঘটনার জন্য সাধারণ নাগরিকরা বিপন্ন বোধ করছে। সেইজন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে বলছি যে এই ঘটনার জন্য উক্ত থানার অফিসার এবং অ্যাডিশনাল এস পির বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর একটি ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষন করছি। আমার নির্বাচন কেন্দ্রে চুরি ডাকাতি প্রায় হচ্ছে। থানায় যে সমস্ত পুলিশ কর্মচারী আছে তাদের মধ্যে যারা নন-গেজেটেড পুলিশ কর্মচারী তারা কাজ না করে প্রায় মিটিং করে তাই থানায় কোনও কাজ হচ্ছে না। গত সপ্তাহে ৩ জন ডাকাতকে যখন থানায় ধরে নিয়ে আসা হয় তখন সি পি এম এর নেতৃত্বে এবং জেলা কমিটির ২ জন সদস্য আবদুল সালেম ও মায়া ব্যানার্জির নেতৃত্বে থানা ঘেরাও করা হয় এবং জেলা পরিষদের সভাপতি এসে ঐ ৩ জন ডাকাতকে ছেড়ে দিতে বলেন কিন্তু পুলিশ তাকে ছাড়েনি বলে তারা পুলিশকে শাসিয়ে গেছে। মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে তাই বলতে চাই যে ডাকাতির ব্যাপারে যদি পার্টি থেকে হস্তক্ষেপ করা হয় তাহলে চুরি ডাকাতি বন্ধ হবে না।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। বিষয়টা হলো আনন্দ মার্গ রাজার হাট বিষ্ণুপুর গ্রামে হানাপাড়ায় ৮।৪।-৮০ তারিখে দেড়টার সময় একটা হেভি এক্সপ্লোশন হওয়ায় একটা বাড়ির ৩ খানা ঘর ক্রাক হয়ে যায়। সঙ্গে সঙ্গে গ্রামের লোক ঐ বাড়ি ঘিরে ফেলে সেখান থেকে যে সমস্ত জিনিস পেয়েছে তা হল ১২টা নাইন এম এম স্টেনগান, ১৮টি বোর গান বুলেট যাতে ইন্ডিয়ান অর্ডিন্যান্স ফ্যাক্টরির সিল দেওয়া আছে এবং দুটি বোমা কিছু পাউডার পাওয়া গেছে, ২০।২৫ টা আনন্দমার্গের

বই ও পোস্টার পাওয়া গেছে। ঐ সময় যার হাত পুড়ে গিয়েছিল তাকে মেডিক্যাল কলেজ হাসপাতালে ভর্তি করা হয়েছে যার বাড়ি থেকে এই সব জিনিস পাওয়া গেছে তার নাম সুশীল পোদ্দার এবং তিনি কংগ্রেস আই এর গ্রাম-পঞ্চায়েতের সদস্য। এবং অঞ্চল কংগ্রেস কমিটির সভাপতি সুশীল পোদ্দার তাঁর বাড়িতে যাঁকে ধরা হয়েছে তাঁর নাম রাখাল রায় দত্ত, তিনি ত্রিপুরা থেকে এসেছেন, আনন্দ মার্গের লোক, ওঁর বাড়িতে ২ বছর আছেন, ওঁর সঙ্গে খায়-দায়, এই জিনিস ওরা করেছে। আনন্দ মার্গের সঙ্গে কংগ্রেস (আই) এর এই যে সরাসরি যোগ এরজন্য এখনও সুশীল পোদ্দারকে অ্যারেস্ট করেনি। এই যে ঘটনা ঘটেছে আমি এই বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করতে চাই এবং বলতে চাই এই ব্যাপারে যেন একটা সিরিয়াস স্টেপ নেওয়া হয়।

[2-20 – 2-30 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে খুনের ঘটনা বাড়ছে, পশ্চিমবঙ্গে যে খুনের ঘটনা বাড়ছে সেটা পুলিশের পরিসংখ্যান থেকে দেখতে পাচ্ছি। কলকাতা বাদে ১৫টি জেলায় ১৯৭৯ সালে খুন হয়েছে ১ হাজার ৯০ জন, ১৯৭৭ সালে ঐ খুনের সংখ্যা ছিল ৮৪১ জন। ডাকাতির সংখ্যা ২ বছরে ১ হাজার ৪২ থেকে বেড়ে ১২৭৪ হয়েছে। একা নবদ্বীপ থানাতে ৩৬ মাসে ১৭ জন খুন হয়েছে, এর মধ্যে ২ জন ছাড়া বাকি সবাই কংগ্রেস (আই) এর সমর্থক। পুলিশের সামনে প্রকাশ্য দিবালোকে তাদের খুন করা হয়েছে, পুলিশ আসামীদের ধরছে না, সি পি এম'এর সমর্থনে সেই আসামীরা ঘুরে বেড়াচ্ছে। যখন আসামীদের ধরতে যাওয়া হচ্ছে তখন এম এল এ-দের নির্দেশে আসামীদের ধরা হচ্ছে না। প্রকাশ্য দিবালোকে স্ত্রীর সামনে গোবিন্দ ঘোষকে খুন করা হয়েছে এবং সি পি এম'র সমর্থকরা খুন করেছে। দিনের বেলায় স্বপন দাস, রঞ্জন সাহাকে পুলিশের সামনে মার্ডার করা হয়েছে, আমি তাদের ফটো এনেছি আপনাকে দেব। এইভাবে গোটা নবদ্বীপ থানাতে এবং সারা পশ্চিমবাংলায় সন্ত্রাসের রাজত্ব চলছে। নবদ্বীপ থানাতে কংগ্রেস কর্মীরা নির্ভয়ে বেরুতে পারছে না, তাদের দেখলে অ্যারেস্ট করা হচ্ছে। অথচ আসামী যারা মার্ডার করেছে তারা প্রকাশ্য দিবালোকে সি পি এম এর সমর্থন নিয়ে, তাদের এম এল এ দের সমর্থন নিয়ে নিশ্চিন্তে ঘুরে বেড়াচ্ছে। আমাদের জিজ্ঞাসা কবে এই অন্ধকারময় দিনের অবসান হবে, কবে পশ্চিমবঙ্গ এই জঙ্গলের রাজত্ব থেকে নিষ্কৃতি পাবে, কবে আইন-শৃঙ্খলা ফিরে আসবে, কবে আবার দুর্জনদের হাত থেকে মুক্তি পাওয়া যাবে, তবে আমরা বাঁচব, পশ্চিমবঙ্গের মানুষ বাঁচতে পারবে।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি সেটা হল এই যে আমার নির্বাচন কেন্দ্র কুলতলীর ভুবনেশ্বরী এবং মৈপিট এই গ্রাম পঞ্চায়েতের পাশে বড় ঠাকুরানি নদীতে যে চর পড়েছে সেই চরে গরিব মানুষ ভূমিহীনরা চাষ-বাস করবার চেষ্টা করছিল। তারপর বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে লুথেরান ওয়ারর্ল্ড সার্ভিসকে এই জায়গাটা হস্তান্তর করা হয়। কলকাতার যারা ফুটপাথবাসী

তাদের গৃহ নির্মাণ করে তাদের কর্ম-স্থান কিভাবে সৃষ্টি করব তারজন্য তাদের সেখানে না নিয়ে গিয়ে কলকাতায় রেল কলোনিতে যারা ভাড়া বাড়িতে বাস করছে এমন ৫২টি পরিবারকে নিয়ে যাওয়া হয়েছে এবং নিয়ে গিয়ে সেখানে অস্থায়ী ঘরে তাদের রেখেছে। তাদের জলের কোনও ব্যবস্থা নেই। সেখানকার স্থানীয় পুকুরগুলিতে এখন খরার দিনে জল নেই। এই ৫২টি পরিবারে প্রায় ২৫০ জন মতো লোক স্থানীয় এলাকার সাধারণ মানুষের পুকুর ব্যবহার করছে, গ্রামের সাধারণ মানুষ জল খেতে পাচ্ছে না, লোকগুলি অসহায় অবস্থার মধ্যে রয়েছে। লুথেরান ওয়ারর্ল্ড সার্ভিসের যে রিলিফের ব্যবস্থা হয়েছিল তারা তা ৩ মাস বন্ধ রেখেছে, তার ফলে এই লোকগুলি খেতে পাচ্ছে না, তাদের শিক্ষার ব্যবস্থা নেই, ইতিমধ্যে তাদের ২/৩টি ছেলে মারা গেছে। তাই আমি আপনার মাধ্যমে রিলিফ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি তিনি যেন অবিলম্বে এই সমস্ত অসহায় লোকগুলিকে সাহায্য দেবার ব্যবস্থা করেন।

**শ্রী নকুলচন্দ্র মাহাতো ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বিগত ১লা এপ্রিলের সাইক্লোনের ফলে পুরুলিয়া জেলার বিভিন্ন এলাকায় হাজার হাজার খড়ের ঘর উড়ে গেছে এবং বহু লোক গৃহহীন হয়েছে। আমি ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে জানাচ্ছি, বর্তমানে খড় না পাওয়ার ফলে ওই সমস্ত মানুষরা তাদের ঘর তৈরি করতে পারছেনা। আমি আশা করি তিনি এই ব্যাপারে দৃষ্টি দেবেন।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্যন করছি। বর্ধমান জেলার কেতুগ্রাম থানায় দুটি ব্লকে ৪টি গভীর নলকূপ বসানো হয়েছে ৩।৪ বছর পূর্বে, কিন্তু দুঃখের বিষয় সেগুলি এখনও পর্যন্ত চালু হয়নি। আগরডাঙ্গা, পাচন্ডী এবং গঙ্গাটিকুরি গ্রামে যে গভীর নলকূপ রয়েছে তার কয়েক গজের মধ্যেই ইলেকট্রিক লাইন রয়েছে। আমি এই ব্যাপারে ডিস্ট্রিক্ট স্মল ইরিগেশন অফিসারের সঙ্গে যোগাযোগ করেছি—কিন্তু কোনও ব্যবস্থা হল না। এখন ওই এলাকার লোক বলছে, হয় এগুলি চালু করা হোক, অথবা যাদের জমিতে এগুলি বসানো হয়েছে তাদের জমি ফেরত দেওয়া হোক। আমি সরকারের কাছে অনুরোধ রাখছি ওই গভীর নলকূপ চালু করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আপনার মাধ্যমে ইসলামপুরে যে বর্বরোচিত পুলিশি আক্রমণ হয়েছে সেটা হাউসে রাখতে চেয়েছিলাম।

**মিঃ স্পিকার ঃ** এটা মেনশন—এ আসতে পারে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমার বক্তব্য হচ্ছে শান্তি-শৃঙ্খলা রক্ষার দায়িত্ব যে পুলিশের উপর রয়েছে সেই পুলিশ নৃশংস হয়ে ৭টি গ্রামের উপর যে অত্যাচার করেছে তাতে হাজার হাজার লোক গৃহহীন হয়েছে। আমি প্রথমে বলেছিলাম হাউস বন্ধ করে এটা আলোচনা করতে দিন। মুখ্যমন্ত্রী নেই তাতে কি হয়েছে, অন্যান্য মন্ত্রীরা তো রয়েছেন, তাঁরা অংশ গ্রহণ করতে পারেন? মুখ্যমন্ত্রী যদি অনুপস্থিত থাকেন তাহলে পশ্চিমবাংলা কি শেষ হয়ে যাবে?

কোনও ঘটনা এখানে ঘটলে সে সম্বন্ধে জবাব দেবার জন্য কোনও মন্ত্রী বা অফিসার থাকবেন না? এটা সকলের ব্যাপার এবং সকলেই যখন বলছেন আলোচনা করা হোক তখন আপনি আলোচনা করতে দিন।

(নয়েজ)

**শ্রী নবকুমার রায়ঃ** স্যার, ইসলামপুরে যে ঘটনা ঘটেছে সেটা নিয়ে আমরা গতকাল আলোচনা করেছি বটে, কিন্তু আসলে সেখানে যে ঘটনা ঘটেছে তাতে বলতে পারি তার একাংশও আমরা আলোচনা করতে পারিনি। শুনলাম রিলিফ মিনিস্টার ওখানে যাচ্ছেন, কিন্তু আমাদের বক্তব্য হল একটা সর্বদলীয় কমিটি করে সেখানে পাঠানো এবং তাঁরা অবস্থাটা পর্যালোচনা করুন। পুলিশ নিজে ডাকাতি করতে গেছে এবং গ্রামের মানুষের উপর অত্যাচার করেছে।

**Mr. Speaker :** Where is the scope of its discussion ? You were allowed to speak and you spoke. Now another man wants to speak and you ask him to stop.

[2-30 – 2-40 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুইঃ** স্যার, আপনি বলেছিলেন যে হাফ অ্যান আওয়ার আলোচনা করতে দেবেন। মুখ্যমন্ত্রী স্টেটমেন্ট করার আগে আমরা আলোচনা করতে চাই, আমরা ওয়েস্ট করতে রাজী নয়, এটা সিরিয়াস ব্যাপার সুতরাং আধঘন্টা ডিসকাশন করতে চাইছি, আপনি অনুমতি দিন স্টেটমেন্ট করার আগে।

**শ্রী সুনীতি চট্টরাজঃ** এটা স্যার সিরিয়াস ব্যাপার আমরা বিচার বিভাগীয় তদন্ত দাবি করছি হাইকোর্টের জজের দ্বারা। আমরা জানি এই ব্যাপারে সি. পি. এমের হাত আছে, কো-অর্ডিনেশন কমিটির হাত আছে। পশ্চিমবাংলার মানুষকে পুড়িয়ে মারতে চাইছে।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশনস)

**মিঃ স্পিকারঃ** আপনাদের ৪ জন বক্তা বললেন আর কয়জন বলবেন?

**শ্রী সুনীতি চট্টরাজঃ** স্যার, আপনি ডিসকাশন করতে অ্যালাউ করুন কারণ এটা সিরিয়াস। তা না হলে আমাদের স্বাভাবিক কাজকর্ম চালান মুশকিল।

**শ্রী নির্মলকুমার বোসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বৈধতার প্রশ্ন তুলতে চাই, আপনি ওঁদের বসতে বলুন।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশনস)

**মিঃ স্পিকার ঃ** আপনারা বসুন, উনি বৈধতার প্রশ্ন তুলছেন।

**শ্রী নির্মল বোস ঃ** স্যার, আমার বৈধতার প্রশ্ন হচ্ছে ইসলামপুরের যে ঘটনা ঘটেছে তাতে আমরা সবাই ক্ষুব্ধ। আমরা সবাই এই ঘটনার প্রতিকার চাই, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে এই যে কোনও বিষয় বিধানসভায় উত্থাপন করতে এবং সে বিষয়ে প্রতিকার দাবি করবার একটা পদ্ধতি আছে।

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশনস, সেভারেল মেম্বার রোজ টু স্পিক)**

**শ্রী নির্মল বোস ঃ** স্যার, ওরা যদি গন্ডোগোল করতে থাকেন তাহলে কি করে আমি আমার বক্তব্য রাখব, এই যদি অবস্থা হয় আমি নিয়মানুযায়ী তাহলে বলতে পারব না, ওরা যদি আমাদের বলতে না দেয় তাহলে আমরাও ওদের বলতে দেব না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি আজকে স্পষ্ট করে জানাতে চাই যে বিচার-বিভাগীয় তদন্ত হবে কিনা, কি স্টেপ আপনারা নিচ্ছেন সেটাই জানতে চাই।

**(গোলমাল)**

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার অনুমতি চাইছি দু-চারটি কথা বলার জন্য, কালকে এই বিষয়টা তোলা হয়েছিল একটা ঘটনা ঘটেছে ইসলামপুরে, ঘটনাটা খুব সিরিয়াস, অভিযোগ করা হয়েছে গ্রামের পর গ্রাম পুড়িয়ে দেওয়া হয়েছে এবং পুলিশের লোক এর মধ্যে ইনভলভ আছে নানারকম কথা বলা হয়েছে, আমরা বলেছি যে মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে একটা বিবৃতি দেবেন।

**(গোলমাল)**

তাছাড়া আগামী কাল আমাদের একজন মাননীয় মন্ত্রী ইসলামপুর যাচ্ছেন।

**(নয়েজ)**

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এটা একটা সিরিয়াস ব্যাপার স্যার.....

**(নয়েজ)**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পুলিশের দালালি করা চলবে না।

**(নয়েজ)**

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমরা পুলিশের হয়ে ব্রিফ হোল্ড করিনি, পুলিশ অন্যায় করলে তার বিচার হবে।

(নয়েজ)

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমাদের আগে বলতে দিতে হবে।

(নয়েজ)

**শ্রী হাসিম আব্দুল হালিম :** আমি যেকথা বলছিলাম কোনও সদস্য যদি যেতে চান কেউ তাকে বাধা দিতে পারেনা, তার অধিকার আছে যাওয়ার তিনি নিশ্চয়ই যেতে পারেন। এখানে প্রশ্ন হচ্ছে যে আমাদের সরকার পুলিশের উপর নির্ভর করে না। যদি কোনও পুলিশ দোষী থাকে তার উপযুক্ত শাস্তি দেওয়া হবে, এই হচ্ছে সরকারের নীতি। আমাদের সরকারের আমলেই ৪ জন পুলিশ কর্মচারীর শাস্তি হয়েছে। সুতরাং ঐ কথা বলে কোনও লাভ নেই। আগামী কাল আমাদের মন্ত্রী রাধিকাবাবু ইসলামপুর যাচ্ছেন......

(নয়েজ)

**মিঃ স্পিকার :** তাহলে বুঝতে হবে যে আপনারা মেনশন আওয়ার চালাতে দেবেন না। ইউ হ্যাভ সেড যে মেনশন আওয়ার চালাতে দেব না, I have heard that. Mr. Doloi, you are the Deputy Leader of your party. I want to know from you whether or not you want to complete the agenda. Why are you raising all these things during the mention hour ?

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, এটা একটা একসেপশনাল কেস, শুধু বই-এর মধ্যে যাবেন না, হৃদয়ের মধ্যে যাবার চেষ্টা করুন।

(নয়েজ)

**Mr. Speaker :** Now, I call upon Shri Dawa Narbula for mentioning under Rule 351.

(Noise and interruptions)

(Several members rose simultaneously to speak)

(তুমুল হট্টগোল)

**মিঃ স্পিকার :** আমার প্রোগ্রাম চালিয়ে যেতে কি আপনারা রাজী আছেন?

(গোলমাল)

**(ডাঃ জয়নাল আবেদিন : এসব হচ্ছে কি?) (শ্রী নবকুমার রায় : সেখানে মানুষের কি অসহায় অবস্থা)**

.......(গোলমাল).......

**Mr. Speaker :** Please sit down. Do you want to continue disturbance in the House ? I now call upon Shri Dawa Narbula to speak.

(Noise)

**Mr. Speaker :** I now call upon Shri Shamsuddin Ahmad to speak.

(Noise)

(The members from the Congress (I) and the Congress (U) benches rose in their seats)

**Mr. Speaker :** I now call upon Shri Sailendra Nath Chattopadhyay to speak.

(Noise)

**শ্রী শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে হুগলি জেলার চাঁপদানী এলাকায় অনেকগুলি কারখানা আছে। ব্রেইথওয়েট, লগন, অ্যাঙ্গাস জুট, নর্থ ব্রুক জুট, ডালহৌসি জুট, জে এস কটন মিল ইত্যাদি। এখানে হাজার হাজার শ্রমিক কাজ করে। এদের ই এস আই থেকে বেনিফিট দেওয়া হয়, বদ্যিবাটি মধ্যবিত্ত এলাকায় তাদের লোকাল অফিস থেকে টাকা পয়সা নিতে হয়। **(নয়েজ)....** এখানে কিছু অসামাজিক লোক এই টাকা পয়সা ছিনতাই করছে এবং মারধোর করছে। কিন্তু স্যার, আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষন করছি যে চাঁপদানীতে যে হাসপাতাল আছে, সেখানে যদি লোকাল অফিস করা যায় তাহলে অনেকগুলি টাকা পয়সা বাঁচানো যায়, কর্মচারীরাও এই সম্পর্কে উপকার পাবে।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ ...........(নয়েজ).............**

**স্যার, পুরুলিয়ার (নয়েজ).......**

স্পন্ডসরড্ গ্রন্থগারিকের কর্মীরা, তাদের যে প্রভিডেন্ট ফান্ডের টাকা বকেয়া বাকী পড়েছিল, তাদের নিজেদের অংশ জমা দিয়েছে কিন্তু গভর্নমেন্ট থেকে যে অংশ জমা দিতে হবে, সেটা পাচ্ছেন না, তাদের মাসিক বেতন ঠিকমতো পাচ্ছেনা, এবং তৃতীয়ত মেদিনীপুর এবং পুরুলিয়াতে যে ডি এস ই ও আছে দু জায়গার জন্য একজন করে যেন ডি এস ই ও হয়, তার ব্যবস্থা করার জন্য আপনার দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে কিছু

বক্তব্য রাখতে চাইছি। স্যার, ঘটনাটা সরকারি পক্ষের এবং বিরোধীপক্ষের সংখ্যাগত শক্তির প্রতিদ্বন্দ্বিতা নয় এবং কোন নিয়মে আপনার কাছে আমি আমার বক্তব্য রাখছি, গুরুত্বপূর্ণ নিশ্চয়ই, কিন্তু এক্ষেত্রে নয় বলেই আমি মনে করি। যদিও আপনি অত্যন্ত ক্ষুব্ধ আমাদের ব্যবহারে তবু আপনি ধৈর্য সহকারে আমার বক্তব্য শুনবেন।

ইসলামপুরে যে ঘটনাটি ঘটেছে সেটা যদি একটি মামুলি আইনশৃঙ্খলার ঘটনা হ'ত তাহলে নিশ্চয় আমি দৃষ্টি আকর্ষন করবার জন্য স্যার, এমনভাবে চেষ্টা করতাম না। কিন্তু পুলিশ যখন অত্যাচার করে, দলবদ্ধ হয়ে অত্যাচার করে, প্রতিহিংসাপরায়ন হয়ে অত্যাচার করে তখন নিঃসন্দেহে তার একটা অন্য গুরুত্ব দেখা দেয় যে গুরুত্ব সরকারপক্ষ বা বিরোধীপক্ষ কেউ-ই উপেক্ষা করতে পারেন না। আজকে আমি নিশ্চয় আশা করব, সরকারপক্ষের বন্ধুরা কেউ ইসলামপুরের ঘটনায় উল্লসিত নন, তাঁরাও নিশ্চয় আমাদের মতোন নিন্দা করবার জন্য এসেছেন। মাননীয় পুলিশমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত নেই, তাঁর বিবৃতি দেবার কথা, নিশ্চয় আমরা তারজন্য কিঞ্চিত অপেক্ষা করতে পারি কিন্তু তিনি আজকে আসবেন বললেন অথচ তিনি ১৮ তারিখে বিবৃতি দেবেন, এমন একটা গুরুত্বপূর্ণ ঘটনার ব্যাপারে এতদিন প্রতীক্ষা করাটা বোধহয় সরকারপক্ষ বা বিরোধীপক্ষে কারুরই কর্তব্য নয়। তাই আমি আশা করব, আপনি এমন একটা ব্যবস্থা করবেন যাতে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কালকেই বিধানসভায় তাঁর বিবৃতি দিতে পারেন। আর শুধু একটি বিবৃতি দিয়ে তিনি আমাদের বুঝিয়ে দিলেন যে ইসলামপুরে এই ঘটনা ঘটেছিল এটা বড় কথা নয়, আমি আশা করব এবং দাবি করব, আশা করি সরকারপক্ষের বন্ধুরাও দাবি করবেন যে, যে সমস্ত পুলিশ অত্যাচার করছে, রক্ষক হয়ে ভক্ষকের ভূমিকা নিয়েছে তাদের বিরুদ্ধে মাননীয় মুখ্যমন্ত্রী শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করবেন। এমন একটা দৃষ্টান্তমূলক শাস্তি দেবেন যাতে ভবিষ্যতে কোনও পুলিশ অফিসার বা কোনও পুলিশ এই ধরনের অত্যাচার করতে সাহসী না হয়। আমি আশা করি আপনি এ সম্বন্ধে একটা ব্যবস্থা করবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** Sir, I rise on a point of privilege. মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঘটনাটি আমার জেলার। কালকে স্যার, আপনার কাছে নিবেদন করেছিলাম যে আপনি প্রতিকার করুন, কালকে এখানে বলার পরই আমার কাছে সংবাদ এসেছে ওখানে জুলুমটা আরও বেড়েছে। এখানে মন্ত্রিসভার দায়িত্বপূর্ণ সদস্যরা আছেন, স্যার, আমরা হাউসে মেনশন করি প্রতিকার পাবার জন্য, আপনার হস্তক্ষেপ দাবি করি প্রতিকার পাবার জন্য কিন্তু কালকে এখানে যেহেতু বলেছি সেইহেতু দেখছি সেখানে অত্যাচারটা আরও বেড়েছে। স্যার, আপনি জানেন, সেখানেকার দৃশ্য কি করুন, এই অবস্থায় আমরা নীরব দর্শক হয়ে থাকতে পারি না। আপনি বলেছেন, ১৮ তারিখে বিবৃতি দেওয়া হবে, আপনার আজ্ঞা শিরধার্য কিন্তু স্যার, আপনার কাছে আমরা প্রতিকার দাবি করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি তো হাউসে এসেই এ ব্যাপারে আপনাদের অ্যাসিওর করেছি যে স্টেপস নেওয়া হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমাকে একটু বলতে দিন। আপনি খোঁজ নিন কতবড় অত্যাচার সেখানে হয়েছে। কালকে এখানে বলার পর যদি ওদের উপর অত্যাচার হয় তাহলে তো দেশ ছেড়ে লোক চলে যাবে। সেইজন্য আমি দাবি করছি, মাননীয় ত্রাণমন্ত্রী এখানে আছেন, যে মানুষগুলি অ্যাফেক্টেড হয়েছে তাদের জন্য ইমিডিয়েটলি যেন কিছু রিলিফের ব্যবস্থা করেন। আজকে সেখানকার মানুষগুলির সেফটি অ্যাসিওর করুন। তাদের সেফটি অ্যান্ড সিকিউরিটি অ্যাসিওর করুন এই দাবি আমি করছি। সেখানে মন্ত্রিসভার একজন সদস্য তো যেতে পারেন, এমনিতে তো যানও সেখানে একটা টিমও তো যেতে পারে। একটা সর্বদলীয় টিম করে দিয়ে সেখানে তো একটা পর্যবেক্ষক দলও পাঠাতে পারেন। কথা উঠেছে মুখ্যমন্ত্রী নেই বলে কিছু করা যাচ্ছে না এটা কিন্তু দুঃখের কথা। এরমধ্যে স্যার, আরও রহস্যজনক ঘটনা আছে, এক জুডিসিয়াল এনকোয়ারি ছাড়া এগুলি উৎঘাটিত হতে পারে না, এইজন্য আমরা দাবি করছি—স্যার, মন্ত্রিসভার সদস্যরা আছেন, অত্যন্ত ব্যাথার সঙ্গে বলছি, হাউস চলাকালীন সময়ে বাংলার কোনও প্রান্তে যদি এইরকম বর্বরোচিত অত্যাচার চলে তাহলে আমরা নীরব দর্শকের ভূমিকা নিয়ে থাকতে পারি না। আমাদের কিছুই নেই, আমাদের শক্তি সীমিত, আমরা তাই প্রতিবাদে হাউস আজকে বয়কট করছি, এ ছাড়া আমাদের কোনও গত্যন্তর নেই। আমি দুঃখিত সহযোগিতা করতে পারলাম না বলে। সরকার পক্ষের সদস্যরা যদি উল্লসিত হয়ে থাকেন আমি দুঃখ পাব, আপনারা তা নন বলেই আমি বিশ্বাস করি। পরিশেষে আমি বলব, ওখানে বর্বরতা থামান, অত্যাচার থামান। আমার কাছে সংবাদ এসেছে সেখানে অত্যাচারের মাত্রা আরও বেড়েছে। স্যার, আমরা এর প্রতিবাদে আজকে হাউস থেকে চলে যাচ্ছি।

(At this stage Dr. Zainal Abedin, Member, Cong (U), walked out of the Chamber)

[2-50 – 3-00 p.m.]

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় মন্ত্রী হাসিম আবদুল হালিম যে কথাগুলি বলার চেষ্টা করেছিলেন দুঃখের বিষয় তিনি তা বলতে পারেননি। তার মধ্যে একটি কথা মুখ্যমন্ত্রী ১৮ তারিখে বিবৃতি দেবেন, কিন্তু গতকালই এটার উল্লেখ করা হয়েছে। উনি যেটা বলতে চেয়েছেন সেটা হল এই—আমরা আলোচনা করেছি, আজ রাত্রেই তিনি ফিরে আসবেন। আমরা সমস্ত বিষয়টিই তার কাছে উপস্থাপিত করব এবং ১৮ তারিখের আগেই যাতে বিবৃতি দেওয়া সম্ভব হয় সেইভাবে তার কাছে বিষয়টি উপস্থাপিত করা হবে। দ্বিতীয়ত মাননীয় মন্ত্রী হাসিম আবদুল হালিম বলছিলেন, কিন্তু বলে শেষ করতে পারেন নি যে মন্ত্রিসভা বিষয়টিকে খুব গুরুত্ব দিয়ে দেখছেন এবং মন্ত্রিসভার দুজন সদস্য সেখানে চলে যাচ্ছেন সরেজমিন সমস্ত বিষয়টির তদন্ত করার জন্য এবং রিলিফের ব্যবস্থা, যা যা ব্যবস্থা নেওয়া প্রয়োজন সেগুলি নেবার জন্য আজ অবধি এটুকু আমরা বলতে পারছি। আমরা মুখ্যমন্ত্রী আসার জন্য অপেক্ষা করছি এবং তিনি এলে পরবর্তীকালে সমস্ত কিছু স্টেপ নেবার ব্যবস্থা হবে। হাউসের যে মনোভাব সেটার সবটাই আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে উপস্থিত

করব যাতে যথাযথ ব্যবস্থা তিনি গ্রহণ করেন। কিন্তু আমি দুঃখের সঙ্গে বলছি কংগ্রেস(ই)র পক্ষ থেকে যে ধরনের ব্যবহার করা হল—একটা ইসু তৈরি করে ওয়াক আউট করতে হবে, এটা আগে থেকেই পরিকল্পনা করে নিয়েছিলেন, নইলে এইভাবে বিতর্ক সৃষ্টি করে সভার মধ্যে এই অবস্থা সৃষ্টি করার কোনও কারণ ছিল না। আপনি যথেষ্ট সুযোগ দেন সেন্টিমেন্ট এক্সপ্রেস করার জন্য। সেই সুযোগে এটা না হওয়াটাই বাঞ্ছনীয় ছিল।

**শ্রী ভবানী মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কালকে বিধানসভায় আসতে পারিনি। আজকে সংবাদপত্রে দেখে এবং অন্যান্য খবরাখবর শুনে আমরা মন্ত্রিসভার অন্যান্য সকলের সঙ্গে আলোচনা করি। আমরা নিশ্চয় এই কথা সরকার পক্ষ থেকে বলতে পারি যে অত্যন্ত গুরুতর ঘটনা পশ্চিমবাংলায় ঘটেছে এবং এই রকম দুঃখজনক ঘটনায় সকলেই এর তীব্র প্রতিবাদ করবেন এবং এই সম্পর্কে যা কিছু প্রতিবিধান ব্যবস্থা গ্রহণ করা হবে মন্ত্রিসভার পক্ষ থেকে, এই কথা ঘোষণা করতে পারি। আমি এই প্রসঙ্গে বলছি ডাঃ জয়নাল আবেদিন সাহেব এইমাত্র যে মন্তব্যটা করে গেলেন—আমাদের এখানকার বিধানসভার সদস্য অহিন্দ্রকুমার সরকার বিষয়টি শুনেই তিনি সেখানে গিয়েছিলেন। তিনি সেখান থেকে ফিরে এসে রিপোর্ট দিয়েছেন। ঐ যে ঘটনার কথা বললেন পুলিশি অত্যাচার বেড়েছে—এই কথা মোটেই সত্য নয়। ইতিমধ্যে সেখানে গ্রামবাসীরা ফিরে এসেছেন, সেখানে রিলিফ দেওয়া হচ্ছে, তাঁবু খাটানো হয়েছে। আমাদের পশ্চিমবাংলার কৃষাণ সভার সম্পাদক তিনি নিজে গিয়ে সেখানে আছেন, অন্যান্য বন্ধুরাও সেখানে আছেন যাতে করে যারা এই দুষ্কর্ম করেছেন পুলিশের পক্ষ থেকে তাদের যথোপযুক্ত শাস্তি দেওয়া হয় এবং সেখানকার মানুষের মধ্যে যাতে আস্থার ভাব ফিরে আসে সেই জন্য এই ব্যবস্থা হয়েছে। কিন্তু এইটুকু তথ্য দিয়ে সবটা বলা হল না—সেইজন্য আমরা চাইছি বিভিন্ন পক্ষ থেকে হাউসে যে প্রস্তাব এসেছে, আজ রাত্রে দুজন মন্ত্রীর সেখানে চলে যাবার ব্যবস্থা হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী ফিরে এলেই আরও কি কি ব্যবস্থা গ্রহণ করা যায়—আপনারা যে সমস্ত কথা বলেছেন সেই পরামর্শও সেখানে রাখব এবং আরও কিছু কিছু ব্যবস্থা যাতে গ্রহণ করা যায় সেই সমস্ত কিছুই আমরা সেখানে রাখব এবং গ্রামবাসীদের রক্ষার জন্য যথোপযুক্ত ব্যবস্থা যাতে গ্রহণ করা যায় সেই ব্যবস্থাও সেখানে রাখা হবে। খুব দুঃখজনক ঘটনা ঘটেছে। দুজন পুলিশ মারা গেছে। তাদের ফ্যামিলিকেও যাতে অন্যান্য যা কিছু জিনিসপত্র দেওয়া যায় সেই ব্যবস্থা করা হবে। হঠাৎ ঘটনা ঘটল কেন সেটা বুঝুন এবং এই ব্যাপারে নির্দিষ্ট যদি কোনও কিছু থেকে থাকে তাহলে সে সম্পর্কে প্রতিবিধান করবেন।

**শ্রী নির্মলকুমার বোসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইসলামপুরের ঘটনা অত্যন্ত দুঃখজনক, এই বিষয়ে আমাদের বিধানসভার সব পক্ষের মতই এক রকম এবং এটা নিশ্চয় ঠিক যখন বিধানসভা চলছে তখন বিষয়টি এখানে উত্থাপন করা হবে, আলোচনা করা হবে, ক্ষোভ প্রকাশ করা হবে। এটা ঠিক বিরোধী পক্ষও ক্ষুব্ধ হবেন, বলবেন। আমরা গতকাল থেকে বিধানসভায় এই জিনিস করছি। গতকালও বিধানসভায় বিষয়টি উল্লেখ করা হয়েছে এবং

*শুধু বিরোধী পক্ষ নয়, আমাদের পক্ষ, এ পক্ষ, ও পক্ষ থেকে সদস্যরা বিষয়টি* উল্লেখ করছেন। আজকে প্রশ্নের শুরুতেই বিষয়টি আলোচনা করা হয়েছে। আপনি বলেছেন, মন্ত্রিসভার পক্ষ থেকে বলা হয়েছে, বিরোধী পক্ষ মুলতুবী প্রস্তাব এনেছেন ইত্যাদি সমস্ত কিছু হয়েছে। এর মধ্যে থেকে আমাদের বিক্ষোভ ব্যক্ত হয়েছে এবং এই নিয়ে তারা কতকগুলি প্রস্তাব এনেছেন ইতিমধ্যেই লক্ষ্য করেছি। মাননীয় মুখ্যমন্ত্রী এলে আরও কিছু করা হবে। অনেক সদস্য সেখানে চলে গেছেন। আমাদের পক্ষ থেকে সেখানে রমজান আলি, দীপক সেনগুপ্ত চলে গেছেন। দীপক সেনগুপ্ত এবং আরও কেউ কেউ আমাদের দলের তরফ থেকে সেখানে যেতে পারেন। এ বিষয়ে নিশ্চয় ক্ষোভ থাকতে পারে বিশেষ করে বিরোধী পক্ষের ক্ষোভ থাকতে পারে। কিন্তু সেই ক্ষোভ প্রকাশের একটা নীতি থাকা উচিত। কিন্তু বিরোধীপক্ষ ক্ষোভ প্রকাশ করার ব্যাপারে— যে আচরণ করলাম, যে কেউ কিছু বলতে পারবেন না, মন্ত্রী মহাশয় বিবৃতি দিতে পারবেন না— এটা কি রকম? সবাই এক মত হয়ে এর প্রতিবাদ করা উচিত এবং আমরাও তাই চাই। কিন্তু তারা থাকতে পারলেন না চলে গেলেন। এইভাবে ভাগ করে দিলেন আলাদা হয়ে চলে গেলেন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** আমাদের ক্ষোভ আছে এই কারণে যে মুখ্যমন্ত্রী না থাকলেও একজন সদস্য তো সেখানে গিয়েছিলেন—এখানে নানারকম বক্তব্য রাখছেন। কিন্তু সরকারি রিপোর্টটা কি সেটা তো বল্লেন না এবং যেসব পুলিশ অফিসার এই জিনিস করেছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন এটাতো বল্লেন না।

**শ্রী অহীন্দ্র সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইসলামপুরের ঘটনা সম্পর্কে মুখ্যমন্ত্রী বিবৃতি দেবেন এবং ভবানী মুখার্জি মহাশয় সব কিছু আলোচনা করলেন। কিন্তু আমি সেখানে গিয়ে ঘটনা সম্পর্কে যা জেনেছি সেটা আমি এই হাউসের সামনে রাখতে চাই। সেখানে ডাকাত গেস করে গ্রামবাসী দুজন পুলিশকে মেরে ফেলে। আমাদের পার্টির লোকও সেখানে গিয়েছিল। তখন ওখানকার কংগ্রেস আই-এর গুন্ডারা থানা ঘেরাও করে বলে যে দুজন পুলিশ মারা গেল আপনারা হত্যাকারিদের বিরুদ্ধে কেন কোনও স্টেপ নিচ্ছেন না। সেখানে ডি. এম. ছিল তাকেও ঘেরাও করা হয়। অপর দিকে উপর লেবেলের পুলিশ অফিসারদের ষড়যন্ত্র করে তারা পুলিশকে উত্তেজিত করে। পুলিশরা রাত্রে গিয়ে নৃশংসভাবে গ্রামকে পুড়িয়ে দেয়। এখন তারা বলছে যে জ্যোতিবাবুর পুলিশ এইভাবে লোকদের উপর অত্যাচার চালাচ্ছে। আমরা জানি কংগ্রেস আই-এর সঙ্গে পুলিশের যোগসাজস ছিল এবং এটা আমরা প্রত্যক্ষভাবে দেখছি। কারণ যখন রাত্রে পুলিশ আগুন দেয় তখন ঐ পুলিশদের সাথে কংগ্রেস আই-এর লোক ছিল।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অহীনবাবু যিনি প্রত্যক্ষদর্শী তাঁর বক্তব্য শুনে মনে হচ্ছে পুলিশের সঙ্গে কংগ্রেস আই-এর যোগসাজস ছিল। আমি কয়েকদিন ধরে কংগ্রেস-আই-এর আচরণ দেখছি। তারা পশ্চিমবাংলায় ল অ্যান্ড অর্ডার—নিয়ে একটা ইসু তুলতে চায়। এবং এখানেও সেইভাবে ঘটনাটি উপস্থিত করবার চেষ্টা করেছেন।

[3-00 – 3-10 p.m.]

**श्री रबिशंकर पान्डे :** माननीय अध्यक्ष महोदय, आज मामला हैं, पुलिश को सेवा-व्रतो वनाने का। उत्तेजित होने से काम नहीं चलेगा-किसी पर दोषारोपण करने से भी कुछ काम नहीं होगा। यह सत्य घटना है कि पुलिशने उत्तेजित होकर गाँव को नष्ट कर दिया हैं।

**मिः स्पिकार :** आज क्या कहना चाहते हैं? पुलिश को क्या करना चाहिए, इसको छोड़िये।

**श्री रबिशंकर पान्डे :** मैं कहना चाहता हूँ कि आज पुलिश को सेवा-व्रती वनाना होगा। केवल मुंख्यमंत्री के वयान देने से समस्या का हल नहीं होगा। इस घटना पर पूरी तरह से बिचार होना चाहिए। मुख्य मंत्री का वयान तो उसी पुलिश रिपोर्ट पर आधारित होगा, जिस पुलिशने गाँव को नष्ट किया हैं। इस घटना का निष्पक्ष जाँच होना चाहिए। इस पर सभी को बिचार करना चाहिए ताकि भविष्य में पुलिश और दमन न कर सके। इसके लिए सभी लोगों को सोचना होगा। ताकि पुलिश वंगाल की जनता पर अत्याचार न कर सके और अगर करती हैं तो उस पर कड़ाई से कार्यवाई की जाय। मुख्य रुप से यह सोचना होगा कि पुलिश को कैसे सेवाव्रती वनाया जाय। अध्यक्ष महोदय, मैं आप से अनुरोध करता हूँ कि इस घटना पर विस्तार पूर्वक विवेचना करने के लिए आप २-४ घण्टे का समय निर्धारित करें।

**মিঃ স্পিকার ঃ** প্রথম কথা হচ্ছে যে মেনশন ম্যাটারের মধ্যে জিনিসটা এইভাবে তৈরি হল। আমি তাদের জিজ্ঞাসা করেছি যে তারা রাজি আছেন কি না যে মেনশন ম্যাটার চলবে কি না এবং মেনশন ম্যাটার যদি না চলে তাহলে ইউ আর টু ডিসাইড দ্যাট। এখন তারা চলে গেছেন, মেনশন ম্যাটার চলবে। এইভাবে আলোচনা করতে চাইলে স্পিকারই সব কথা বলবেন—গভর্নমেন্ট যদি কো-অপারেট না করেন তাহলে কি করে আলোচনা হবে? অপোজিশনরা বলছেন, কিন্তু আলোচনা করতে হলে উইদাউট দি কো-অপারেশন অব দি গভর্নমেন্ট হতে পারে না। এটা সাধারণ কথা, এটা বোঝার কথা। সুতরাং ঐ ভাবে একতরফাভাবে আপনারা বলে যাবেন যে আলোচনা হোক, কিন্তু গভর্নমেন্ট যদি কো-অপারেট না করেন, তারা যদি আলোচনায় যোগদান না করেন তাহলে কি করে হতে পারে। সে জন্য আমি বলেছি যে আলোচনা করতে হলে গভর্নমেন্ট পার্টির সঙ্গে বসে করতে হবে। চিফ মিনিস্টার আসছেন, এটা তার ডিপার্টমেন্ট, তার সঙ্গে আলোচনা করে করা যেতে পারে। আপনারা আজকে আলোচনা করতে চেয়েছেন। আমি বলছি আলোচনা হোক, তবে সেটা কবে

হতে পারে, গভর্নমেন্ট পার্টির সঙ্গে কথা বলে হতে পারে। কাজেই অনাবশ্যক এইভাবে সময় নষ্ট করা হল। এখানে কখনই বলা হয়নি যে আলোচনা করা যাবে না।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আমি একটা ইনফরমেশন দিতে চাচ্ছি এবং কতটুকু কি করতে পেরেছি সেটা আপনাকে জানিয়ে দিচ্ছি। ২৩৩টি পরিবার এই ঘটনার সঙ্গে জড়িত হয়ে পড়েছেন এবং তাদের উপর অত্যাচার হয়েছে। আমি ইতিমধ্যে ৫ শত টারপলিন পাঠাবার ব্যবস্থা করেছি। ৫ মেট্রিক টন গম, ১০ ব্যাগ গুঁড়া দুধ বাচ্চা ছেলেমেয়ে, যারা এর মধ্যে পড়েছেন তাদের জন্য পাঠিয়েছি। ২৫০টি ধুতি, ২৫০টি শাড়ি, গারমেন্ট, বাচ্চা ছেলেমেয়েদের জামা কাপড় পাঠানো হয়েছে। তারপর ২ হাজার টাকা, গরুর খাদ্য, পানীয় জলের ব্যবস্থা ইত্যাদি সব করে রাইটার্স বিল্ডিংস থেকে একটার মধ্যে এখানে এসেছি এবং কালকে আমরা যাচ্ছি। সেখান থেকে আসবার পরে সমস্ত খবর আপনার কাছে দিতে পারব। ইতিমধ্যে মুখ্যমন্ত্রী এসে যাবেন, তিনি বিবৃতি দিতে পারবেন। আমরা গিয়ে ওখান থেকে খবর পাঠিয়ে দিতে পারব। এই ইনফরমেশনটা আপনাকে জানিয়ে দিচ্ছি।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। পাচলা সেবাসদন বাস স্টপেজের কাছে ৬ নম্বর জাতীয় সড়কের দুই পাশের থেকে তখনকার কয়েকজন টালি খোলার মালিক তারা মাটি কেটে নিয়েছে এবং এখনও নিচ্ছে। জাতীয় সড়কের ক্ষতি হবে এই কথা ভেবে ওখানকার গ্রামবাসীরা টালি খোলার মালিকদের বারণ করে। কিন্তু গ্রামবাসীদের কথায় তারা কর্ণপাত করেন না এবং সমানে মাটি কেটে চলেছে। এই দেখে ওখানকার পি. ডবলিউ. ডি. অফিসে তারা যায় এবং সেখানে সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারকে বলেন। তা সত্ত্বেও দেখা যাচ্ছে যে কোনও প্রতিকার বা প্রতিবিধান হচ্ছে না এবং টালি খোলার মালিকরা সমানে মাটি কেটে চলেছে। সে জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি কারণ জাতীয় সড়কের ক্ষতি হওয়ার সম্ভাবনা আছে। তিনি যাতে শীঘ্র এই বিষয়ে হস্তক্ষেপ করেন এবং মাটি কেটে নেওয়া যাতে বন্ধ হয় তার জন্য ব্যবস্থা করবেন।

**শ্রী ক্ষিতিভূষণ রায়বর্মণ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করতে চাই। মাহেশতলা, বাটা নগর, বজবজ, বিড়লাপুর এবং সাতগাছি—এই বিরাট অঞ্চলে ২টি হাসপাতাল, ৩টি থানা ও অনেকগুলি চটকল, বহু ইঞ্জিনিয়ারিং কারখানা, হেভি কেমিক্যাল্‌স এবং অন্যান্য শিল্প প্রতিষ্ঠান আছে এবং কয়েক লক্ষ লোক সেখানে কাজ করেন। কয়েক লক্ষ লোক কাজ করে। কিন্তু তাদের ক্ষেত্রে যে টেলিফোন এক্সচেঞ্জের ব্যবস্থা করা হয়েছে, বজ বজ টেলিফোন এক্সচেঞ্জ, তার অভিযোগ শুনতে শুনতে কান ঝালাপালা হয়ে গেল। শিল্পপতি থেকে আরম্ভ করে সাধারণ মানুষ পর্যন্ত সবারই এক অভিযোগ কোনও টেলিফোন সেখানে কাজ করছে না। এর কারণ হচ্ছে পানিহাটিতে একটা পুরানো টেলিফোন

এক্সচেঞ্জ প্যানেল যেটা পুড়ে গিয়েছিল ১৯৫৪ সালের ২৯এ মার্চ, সেটাকেই আবার বজবজ-এ বসিয়ে দেওয়া হয়েছে। যার ফলে এখানে এই টেলিফোন এক্সচেঞ্জ-এ কোনও কাজ সঠিকভাবে হচ্ছে না। সমস্ত কিছু ডেডলক হয়ে যাচ্ছে। কাজেই আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের কাছে এই দাবি করব, তাঁরা টেলিফোন বিভাগের উপর এই ব্যাপারে একটা চাপ দিন যাতে বজবজের ঐ বিরাট অঞ্চলে একটা সুব্যবস্থা হয়। তা না হলে সমস্ত শিল্প বা বিভিন্ন যা কিছু আছে, যোগাযোগ ব্যবস্থা বাহত হচ্ছে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে অনুরোধ রাখছি।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী তথা গ্রন্থাগার বিভাগের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষন করছি। পুরুলিয়া জেলাতে স্পনসর্ড গ্রন্থাগারের কর্মীরা ঠিকমতো বেতন পাচ্ছেন না, মাসের প্রথম সপ্তাহে বেতন পাবার কথা, কিন্তু তা তারা পাচ্ছেন না। তাদের নিজেদের যে প্রভিডেন্ড ফান্ডের টাকা যেটা বকেয়া ছিল সেটা জমা পড়েছে কিন্তু সরকারি অংশটা এখনও জমা পড়েনি। পুরুলিয়া জেলার গ্রন্থাগারের চার্জে যিনি আছেন ডি. সি. ও., তিনি মেদিনীপুরে থাকেন, পুরুলিয়ায় দু-একদিন যান, তার ফলে কাজের খুব অসুবিধা হয়। সেই জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি যাতে পুরুলিয়ার জন্য একটি স্পেশালিস্ট ডি. সি. ও. দেওয়া হয়।

**শ্রী গুনধর চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি এবং গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। আপনারা জানেন বাঁকুড়া জেলায় বর্তমানে প্রচন্ড খরা চলছে। ইতিমধ্যেই সমস্ত জলা, বাঁধ, পুকুর, শুকিয়ে গেছে। তার ফলে পানীয় জলের অসুবিধা দেখা দিয়েছে। তার সঙ্গে সঙ্গে সেখানে কৃষি মজুর, ক্ষেত মজুর, ছোট চাষী, প্রান্তিক চাষী, মাঝারি চাষী তারা কাজের অভাবে বেকার হয়ে পড়েছে। যদিও সরকার যথাযোগ্য ব্যবস্থা নিচ্ছেন, কিন্তু তা প্রয়োজনের তুলনায় কম। সুতরাং যাতে সেখানে পানীয় জলের ব্যবস্থা করা হয় এবং আরও বেশি করে খাদ্যের বদলে কাজের ব্যবস্থা করা হয় এবং খয়রাতী সাহায্য যাতে সেখানে বাড়ানো হয়, তার ব্যবস্থা করুন। কারণ আজকে মাঝারি কৃষকের বাড়ির মেয়েরাও কোদাল নিয়ে মাটি কাটার জন্য বেরিয়ে পড়েছে খাদ্যের অভাবে। তারা একটা অসহায় অবস্থার মধ্যে রয়েছে। কাজেই কেন্দ্রীয় সরকারের কাছে আরও অর্থ এবং খাদ্যের জন্য দাবি করা হোক।

## LEGISLATION

### The motor Vehicles (West Bengal Amendment) Bill, 1980.

**Shri Md. Amin :** Sir, I beg to introduced the motor Vehicles (West Bengal Amendment) Bill, 1980 (Secretary then read the Title of the Bill)

[3-10 - 3-20 p.m.]

**Shri Mohammed Amin:** Sir, I beg to move that the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1980 be taken into consideration.

Sir, sub-section (1) of section 47 of the Motor Vehicles Act 1939 had been amended by the Motor Vehicles (West Bengal Second Amendment) Act 1978 to do away with the requirements of consideration by the Transport Authority of any representations made by persons already providing passenger transport facilities by any means along or near the proposed route or area, or by any association representing persons interested in the provision of road transport facilities, recognised in this behalf by the State Goverment or by any local authority or Police authority within whose jurisdiction any part of the proposed route or area lies. The deletion was intended to minimise procedural formalities which impede quick disposal of applications for stage carriage permits. It has since been felt that in order to achieve rail-road co-ordination and with a view to taking adequate notice of traffic conditions obtaining in the proposed route or area where stage carriage permits are proposed to be granted, a Regional Transport Authority should consider representations made by a Railway Authroity already providing passenger transport facilities along or near the proposed route or area or by a Police authroity having jurisdiction over any part of the route or area. Accordingly, it is proposed to amend sub-section (1) of section 47 of the Motor Vehicles Act suitably so as to cast upon the Regional Transport Authroity the obligation to take into consideration any representation that would be made by such a Railway Authority or a Police Authority.

Section 60 of the Motor Vehicles Act 1939, as amended, authorises a Regional Transport Authority to suspend a permit without giving the holder of the permit the reasons for the action taken. This provision prevents the holder of the permit from exercising the right of appeal granted under the Act because no appeal can be filled if the permit holder is not made aware of the reasons for suspension of this permit. It has, accordingly, been felt to be advisable to do away with such provisions in section 60 of the Act as authorise the Regional Transport Authority to suspend the permit without giving the holder of the permit the reasons for the action taken. Consequential amendment in section 64 of the Motor Vehicles Act 1939 regarding appeals has also been

felt to be essential.

Sir, the Bill accordingly seeks to amend section 47, 60 and 64 of the Motor Vehicles Act, 1939 in order that due notice of traffic conditions and existing Railway services is taken by a Regional Transport Authority before grant of stage carriage permits and a holder of a permit is not denied the exercise of his statutory right of appeal against the orders of a Regional Transport Authority.

Sir, with these words I commend my motion for consideration by the House.

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় ১৯৩৯ সালের মটোর ভেহিকেলস্ অ্যাক্টের ৪৭, ৬০ ও ৬৪ ধারার যে সংশোধনী এনেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। কিন্তু এই সমস্যা জর্জরিত পশ্চিমবাংলায় বহু উৎকট সমস্যার মধ্যে পরিবহন সমস্যা ভয়ঙ্কর, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। পরিবহন সমস্যা জন-জীবনকে বিপর্যস্ত করে তুলছে, একথা বার বার আমরা উল্লেখ করেছি এবং এবিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করেছি। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় এবিষয়ে কেন যে একটু একটু করে ক্ষুদ্র ক্ষুদ্র সংশোধনী আনছেন তা আমরা বুঝতে পারছি না। আমরা তাঁকে বার বার বলেছি যে এই পরিবহন সমস্যার সমাধানের জন্য একটা কমপ্রিহেনসিভ বিল আনুন। কিন্তু তিনি সেদিকে দৃষ্টি দিচ্ছেন না। আমরা দেখতে পাচ্ছি, ৪৭ ধারায় যে সংশোধনী এনেছেন তাতে আছে বাসরুটের অনুমতি দানের আবেদন পত্র বিবেচনা করার সময়ে অন্যান্য বিষয়ের সহিত সংশ্লিষ্ট এলাকার রেলওয়ে কর্তৃপক্ষের এবং সেই এলাকার পুলিশ কর্তৃপক্ষের বক্তব্য উপস্থিত করার সুযোগ দেওয়া হয়েছে। এই ব্যবস্থা রাখা যথোপযুক্ত হয়েছে বলে আমি মনে করি। কিন্তু এ বিষয়ে সতর্ক থাকা প্রয়োজন। রেলওয়ে কর্তৃপক্ষ বাসযাত্রী সাধারণের স্বার্থে তাঁদের মতামত ব্যক্ত করতে পারেন। কারণ দেখা গিয়েছে অনেক ক্ষেত্রে রেলওয়ের টাইমটেবিলের সহিত সামঞ্জস্য রেখে বাস না থাকায় বা কম সংখ্যক বাস থাকার ফলে ট্রেন ও বাসের যাত্রীদিগকে গুরুতর হয়রানি ভোগ করতে হয়। সেক্ষেত্রে রেল কর্তৃপক্ষের বাসের সংখ্যা বৃদ্ধির জন্য অভিমত বিশেষ গুরুত্বপূর্ণ। এবং স্টেট ট্রান্সপোর্ট অথরিটি বা রিজিওন্যাল ট্রান্সপোর্ট অথরিটি একান্ত গুরুত্বের সহিত রেলওয়ে কর্তৃপক্ষের বক্তব্য বিবেচনা করা উচিত। আবার তারা রেলওয়ে কোম্পানির স্বার্থে কোনও বাস রুটের অনুমতি প্রদানে আপত্তিও করতে পারেন। এক্ষেত্রে যাত্রী সাধারণের স্বার্থে সরকারকে বিষয়টি বিবেচনা করতে হবে। আজকাল রেলযোগে যাতায়াত অপেক্ষা অনেকে দূরপাল্লার বাসে যাতায়াত করার প্রতি আগ্রহী, সেই ক্ষেত্রে আর্থিক ক্ষতির কথা বিবেচনা করে যদি রেলওয়ে কর্তৃপক্ষ কোনও বাস রুটের অনুমতি প্রদান সম্পর্কে আপত্তি জানান সেখানে জনসাধারণের স্বার্থ যাতে সংরক্ষিত হয় সেইভাবে আইনে ব্যবস্থা থাকা আবশ্যক। সংশ্লিষ্ট এলাকার পুলিশ কর্তৃপক্ষের ও আইন

শৃঙ্খলা ও নিরাপত্তা ইত্যাদি গুরুত্বপূর্ণ বিষয়ে পুলিশ কর্তৃপক্ষের বক্তব্য উপস্থিত করার সুযোগ থাকা প্রয়োজন রয়েছে সত্য, কিন্তু পুলিশ যাতে উদ্দেশ্যমূলকভাবে কোনও বাসরুটের অনুমতি প্রদানে বাধা সৃষ্টি করতে না পারে সেই বিষয়ে সরকারের সতর্ক থাকা উচিত, অনেকক্ষেত্রে পুলিশকে টাকা না দিলে কাজ হয় না। সুতরাং বাসরুটের অনুমতি প্রদানে পুলিশ যাতে তুচ্ছ অছিলা সৃষ্টি করতে না পারে এই বিষয়ে আইনে উপযুক্ত ব্যবস্থা থাকা আবশ্যক। মূল আইনের ৬০ ধারার ২ নং ৩ নং প্রোভাইসোকে বাতিল করে দিয়ে সেখানে পারমিট হোল্ডারকে তার পারমিট বাতিল করার পূর্বে তার বিরুদ্ধে অভিযোগ শুনানির সুযোগ দেওয়া হয়েছে। তেমনি, ৬২ ধারায় ক্ষুব্ধ রেলওয়ে কর্তৃপক্ষ, পুলিশ কর্তৃপক্ষ বা অন্য কোনও সমিতি বা ব্যক্তিকে ও স্টেট ট্রান্সপোর্ট অথরিটি বা রিজিওন্যাল ট্রান্সপোর্ট অথরিটির রায়ের বিরুদ্ধে স্টেট ট্রান্সপোর্ট অ্যাপিলেট ট্রাইব্যুনাল-এর নিকট আবেদন পেশ করার সুযোগ দেওয়া হয়েছে। এই ট্রাইব্যুনালে জেলা পর্যায়ের একজন বিচারক রাখার ব্যবস্থা করা হয়েছে। সুতরাং এই ব্যবস্থা সমর্থন যোগ্য। কিন্তু আমি মনে করি এই সংশোধনী দিয়ে এই যে বাস সমস্যা যেটা এতকাল ধরে রয়েছে তার সমাধান হবে না। আমরা গত অধিবেশনে মোটর যান কর্মচারিদের সার্ভিস সিকিউরিটি সম্পর্কে আইন পাশ করেছি। কিন্তু বাস যাত্রী বা ট্রাকের কর্মচারিদের জীবনের নিরাপত্তার জন্য আইনে যে সকল বিধান আছে তা যাতে ঠিক ঠিক কার্যকর হয় সে বিষয়ে সরকারের বারবার দৃষ্টি আকর্ষন করা সত্ত্বেও কার্যকর করাতে পারি নাই। আইনে বাসযাত্রীদের জীবনের নিরাপত্তার জন্য কোনও কঠোর ব্যবস্থা নাই। আমি অনুরোধ করছি এ বিষয়ে আরও দৃষ্টি দেবেন। করিমপুর বাসের দুর্ঘটনার কথা বলতে পারি। সেখানে মন্ত্রী মহাশয় ছুটে গিয়েছিলেন, অনেক সরকারি কর্মচারিরা গিয়েছিলেন। সেখানে আহত ব্যক্তিদের চিকিৎসার ব্যবস্থা হয়েছে, কমপেনসেশন দেওয়ার ব্যবস্থা হয়েছে। কিন্তু আমি যেটা বলতে চাচ্ছি সেটা হচ্ছে এই ঘটনা নিত্য-নৈমিত্তিক ব্যাপার। সারা পশ্চিমবাংলায় এই জিনিস ঘটছে। এমন কোনও দিন নেই যে দিনে দুর্ঘটনা ঘটছে না। কেন এই ঘটনা ঘটছে তারজন্য কি অনুসন্ধান করা হচ্ছে? হচ্ছে না। আইনে কিছু ব্যবস্থা আছে কিন্তু তাতে কি হবে। করিমপুরের যেমনি ঘটনা ঘটলো অমনি ছুটলেন কিন্তু এই রকম সারা পশ্চিমবাংলায় এই ঘটনা ঘটছে প্রত্যেকদিন। তারজন্য কি কোনও মন্ত্রী একদিনও ছুটে গেছেন? আমরা বোম্বে রোড দিয়ে যাই। এমন কোনও দিন নেই যে দিনে সেখানে এই সমস্ত দুর্ঘটনা ঘটে না। কিন্তু এর প্রতিকারের সুব্যবস্থা আজও পর্যন্ত হচ্ছে না।

[3-20 – 3-30 p.m.]

এই জন্য আমি মনে করছি যে সংশোধনী যখন আনবেন কেবল রেলওয়ে কর্তৃপক্ষ কি করলেন, পুলিশ কর্তৃপক্ষ কি করলেন না দেখে তার চেয়ে মূল যে বস্তু যাত্রী সাধারণের জীবন রক্ষা কি করে হয় মোটর দুর্ঘটনা কি করে আরও কমিয়ে আনতে পারা যায় দেখতে হবে, সেদিকে কোনওরকম দৃষ্টি দেওয়া হচ্ছে না। সেইজন্য আমি এর যে মূল কারণ তা অনুসন্ধান করার জন্য একটা কমিশন গঠন করার অনুরোধ করছি। কেন এত মোটর দুর্ঘটনা

ঘটছে? মূল কারণটাকে কমিশনের রায়ের উপর নির্ভর করে আইনটাকে যদি সংশোধন করা যায় তাহলে অনেকখানি ব্যবস্থা হতে পারে। আমরা যেমন উদাহরণ দিয়ে বলতে পারি—কোথাও বাস, ট্রাক দুর্ঘটনা ঘটলে আজকে আইনে যেমনভাবে ইনসিওরেন্স করা হয়, দুর্ঘটনা ঘটার সঙ্গে সঙ্গে ইনসিওরেন্স কোম্পানি যায়, টাকা দেয়—লক্ষ লক্ষ টাকা দিচ্ছেন নূতন বাস দিচ্ছেন নূতন ট্রাক দিচ্ছেন, কিন্তু সেখানে মানুষ মারা গেলে তাদের দিকে কোনও লক্ষ্য থাকে না। সেইজন্য আমি বলছি যে ইনসিওরেন্সের মধ্যে এমন কথা থাকা দরকার যে যদি কোনও মানুষ মারা যায় তারজন্য যখন যে বাস কোনও অ্যাপলিকেশন করবে তার পারমিটের জন্য, তার জন্য অপরিহার্যরূপে এই প্রাধান্য থাকা দরকার যে প্রত্যেক বাস বা ট্রাক কোম্পানিকে ইনসিওরেন্স, পাবলিকের জন্য, তাদের যদি জীবন বিপন্ন হয়, বা মারা যায় তাহলে সঙ্গে সঙ্গে ইনসিওরেন্সের পক্ষ থেকে কোম্পানির পক্ষ থেকে টাকা দেওয়া যায় তার ব্যবস্থা থাকা দরকার। ট্রান্সপোর্ট ব্যাপারে এই ব্যবস্থা যদি রাখা যায় তাহলে আমার মনে হয় বাস, ট্রাক দুর্ঘটনা খানিকটা কমতে পারে।

আমি আরও কয়েকটি ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষন করছি। যেখানে বাসে ৩০।৪০ জনের সিট, যেতে পারে সেখানে কেন ১০০।১৫০ জন ওঠে, সেজন্য কোনও দিক থেকে কোনও ব্যবস্থা নেই। আমি আপনাকে বলব এই যে করিমপুরে যে ঘটনা ঘটল, বাসে যেখানে মাত্র ৫০ থেকে ৫২ টা সিটের ব্যবস্থা সেখানে কেন ১৫০ জন লোক উঠেছিল, দুর্ঘটনায় শতাধিক লোক আহত হল, প্রায় ৪০ থেকে ৪৩ জনের মতো মারা গেল, এর কোনও অনুসন্ধান কি করেছেন? কেবল কাকে ২ হাজার কাকে ৫ হাজার টাকা কমপেনসেশন দিলেই তো হবে না, সেখানে একটা স্টেট বাসে অত লোক ওঠে কি করে তার দেখার কি ব্যবস্থা আছে দেখতে হবে। আমি বিহারে, উত্তরপ্রদেশে, দিল্লিতে দেখেছি যদি বাসে কোনও সিট না থাকে তাহলে সেখানে কোনও লোক উঠতে পারে না অর্থাৎ বাসে সিট না থাকলে এক জনের বেশি লোক সেখানে উঠতে পারে না। স্টেট ট্রান্সপোর্টের উপর এখানে কোনও কন্ট্রোল নেই, যেখানে ৫০ জনের সিট আছে সেখানে ১০০ জন নেওয়া হয়। আর প্রাইভেট বাসের কথা ছেড়ে দিন, সেখানে তার যে ব্যবস্থা সেটা আপনারা, আমরা সবাই জানি ট্রামে বাসে দেখতে পাচ্ছি ৪০।৫০ জনের জায়গায় সেখানে পাদানিতেই প্রায় ১০০।১৫০ জন দাঁড়ায়। ছাদের উপর বসা আইনে না থাকা সত্ত্বেও তা প্রতিপালিত হয় না। কেন, আমরা দেখতে পাইনা বে-আইনি কাজ বন্ধ করার জন্য পুলিশ, ট্রান্সপোর্ট ইন্সপেক্টর রয়েছেন, তা ঠিক, কিন্তু যেভাবে তদন্ত করার দরকার, চেক করার দরকার তা তাঁরা করেন না। এইগুলি লক্ষ্য করা দরকার, আমরা দেখতে পাচ্ছি মোবাইল কোর্ট রয়েছে, সেই কোর্ট যদি ঘন ঘন যায় তাহলে সঙ্গে সঙ্গে বিচার করতে পারে, অনেকখানি চেক হতে পারে। মোবাইল কোর্টের ব্যবস্থা আছে কিন্তু তাঁরা ঘর থেকে বেরোন না, এগুলি দেখা দরকার। আমরা দেখতে পাচ্ছি ভিহিকল ইন্সপেক্টর তদন্ত করেন ফিটনেস সম্পর্কে, কথায় কথায় এক খানা নোট, মানে ১০০ টাকার নোট দিলে সব ঠিক হয়ে যায় কোথাও কোথাও ২০০ টাকা দিলে ফিটনেস ঠিক হয়ে যায়,

যার ফলে গাড়িগুলি অচল অবস্থায় রাস্তায় বেরিয়ে পথের মাঝখানে আরও অচল হয়ে পড়ে। কাজেই এইসব ত্রুটিগুলি যদি দূর করতে পারা যায় তাহলে বাস, ট্রাক দুর্ঘটনা বন্ধ হতে পারে। তারপর গাড়ির গতি, সবচেয়ে বড় জিনিস। গাড়ির গতি যেখানে ৫০।৬০ মাইল যাওয়া দরকার সেখানে ৮০।৯০ মাইল বেগে যায় এমন কি ওভার টেক করেও যায়। এই গতি রোধ করার জন্য কোনওরকম ব্যবস্থা নেই। কাজেই এই গতি যদি রোধ করতে না পারা যায় মানুষ যেখানে গাড়িতে বসে সেখানে একটা কমপিটিশন চলতে থাকে, এবং একটা গাড়ি আরেকটাকে ওভার টেক করার জন্য ছুটে চলে, বাঁদিক, ডানদিক ঠিক থাকে না। এই সমস্ত দোষ ত্রুটি মুক্ত করার জন্য কন্ট্রোল করার জন্য এটা বার বার সকলে বলেছেন, দাবি করেছেন। আজ মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিলেন—তিনি দায়িত্বশীল পদে আছেন, দায়িত্ব পালন যদি না করেন তাহলে তার উপর গুরুত্ব না দেন তাহলে কোনও লাভ নেই। কাজেই আজ যদি এই গতি রোধ করতে না পারেন, স্পিড কন্ট্রোলের কথা আইনে আছে স্পিড কন্ট্রোল সম্বন্ধে উল্লেখ করা আছে, কিন্তু এইগুলি যদি না করতে পারেন তাহলে বাস দুর্ঘটনা কি করে কমতে পারে? সেইজন্য আমি বলব এগুলি আপনারা চেক করার ব্যবস্থা করুন। পরিবহন বিভাগের যে দুর্নীতির পাহাড় জমে উঠেছে সেগুলি যদি বন্ধ করতে না পারেন তাহলে যত ভাল আইন করুন না কেন কিছুই হবে না। ইন্সপেক্টার যারা আছেন তারা চেক না করেই ফিটনেস সার্টিফিকেট দিয়ে দেয়। মোটর দুর্ঘটনা হয়ে গেলে শতকরা ৯০ জন লোক কমপেনসেশন পান না। সেখানেও পুলিশ রিপোর্ট এবং ভেহিকেল ইন্সপেক্টারের উপর সবই নির্ভর করে। তাদের টাকা দিলেই তারা বলে যে মেসিন খারাপ হয়ে গেছে এবং যার ফলে কেস টেঁকে না ও লোকেরা কমপেনসেশন পায় না। সুতরাং আইনকে যদি কঠোরভাবে পালন না করেন তাহলে কিছুই হবে না। আর টি এ গঠন করার যে ব্যবস্থা আছে তা শুধু মনোনয়নের ভিত্তিতেই আছে। সেখানে অবশ্যই পুলিশ অফিসার ও ডি এমরা থাকবেন কিন্তু অন্যান্য কমিটিতে যেমন বিধানসভা থেকে রাখা হয় তেমন রিজিওনাল অথরিটি বা স্টেট অথরিটিতে যদি রাখতে পারেন তাহলে সুষ্ঠুভাবে কাজ চলতে পারে। আমার প্রস্তাবগুলি আপনি বিবেচনা করবেন এবং আপনি যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে সমর্থন করে আমি শেষ করছি।

[3-30 -- 4-00 p.m.](including adjournment)

**শ্রী মনোহর তিরকে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবহন মন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি উত্তরবঙ্গ সম্বন্ধে কিছু বলব। আমাদের ওখানে যানবাহনের ভীষণ অসুবিধা হচ্ছে যার ফলে লোকেদের খুব দুর্ভোগ হচ্ছে। মালবাহির ক্ষেত্রেও ট্রান্সপোর্টের খুব অসুবিধা আছে। এই সমস্ত ট্রান্সপোর্ট এর মালিকরা বেশির ভাগই বেসরকারি। তারা সুবিধা অসুবিধা না দেখে মুনাফার জন্য যা ইচ্ছা তাই করে। এগুলি এক্ষুনি বন্ধ করা হোক। মোটর ট্রান্সপোর্টের যে আইন আছে সেগুলি তারা মানে না, এগুলি সম্বন্ধে ব্যবস্থা অবলম্বন করা দরকার। নানান রকম আইনের সংশোধন করা হচ্ছে কিন্তু যে রাস্তা ঘাট দিয়ে এই সমস্ত

হেভি গাড়ি চলছে সেই রাস্তাগুলি অবিলম্বে মজবুত করা দরকার। এখন যে হিসাবে গাড়ি চলছে সে হিসাবে রাস্তার অবস্থা খুবই খারাপ যার জন্য নানারকম দুর্ঘটনা ঘটে যাচ্ছে। আমি উত্তরবঙ্গের জনসাধারণের দুঃখের কথা বলতে গিয়ে বলব যে আমাদের ওখানে জঙ্গলের মধ্যে বা চা বাগান এলাকায় যারা থাকে তাদের ডিসট্রিক্ট হেড কোয়াটারে যদি আসতে হয় তাহলে ৫০ কিমি রাস্তা আসতে তার ১ দিন লাগে। জলপাইগুড়ি মেন রোড থেকে চা বাগান বা গ্রামাঞ্চলে যাবার কোনও যোগাযোগ ব্যবস্থা নেই। সেখানে শিডিউল করছি। সাব-ডিভিসনাল টাউনে যেতেও এক দিন সময় লাগে। জয়ন্তি টাউন থেকে আসতে গেলে ২ দিন টাইম লেগে যায়। এখানে অনেক জায়গা দ্বিপের মতো। বর্ষার ৬ মাস এখানে কোনও যোগাযোগ ব্যবস্থা থাকে না। হাতির সাহায্য নিয়ে পারা পার করতে হয়। সেইজন্য এইসব জায়গায় যানবাহনের ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি। মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে বলব যে বৃটিশ আমলে যে আইন ছিল তাকে পরিবর্তন করে সুষ্ঠু একটা আইন যেন তিনি আনেন।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী সরল দেব ঃ** মিঃ স্পিকার, স্যার, মাননীয় মন্ত্রী মহঃ আমিন সাহেব ১৯৩৯ সালের বিলের যে অ্যামেন্ডমেন্ট এখানে এনেছেন ৪৭, ৬০ এবং ৬৪ সেই অ্যামেন্ডমেন্টকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। মোটর ভেহিকল্স অ্যাক্ট, ১৯৩৯, সেখানে রেলওয়ে অথরিটি এবং পুলিশ রিপ্রেজেনটেশনের কোনও সুযোগ ছিল না, পরবর্তী অধ্যায়ে সেই সুযোগ দেবার জন্য ৬০ এবং ৬৪ যে অ্যামেন্ডমেন্ট করেছেন আমি তাকে সমর্থন করছি। এই আইনে যে প্রভিসন আছে সেগুলিকে ইন ট্রু সেন্স এগজিকিউট করার দায়িত্ব অফিসারদের। কিন্তু বিভিন্ন জায়গায় দেখতে পাচ্ছি ইন ট্রু সেন্স সেগুলি ইমপ্লিমেনটেড হচ্ছে না। ১৯৩৯ সালের যে মোটর ভেহিকল্স অ্যাক্ট তাকে সংশোধন করলেন ১৯৭৮ সালে এবং সংশোধন করে আপনি রেলওয়ে অথরিটি বা পুলিশের পক্ষ থেকে স্টেজ ক্যারেজ পার্মিটের ক্ষেত্রে যে রিপ্রেজেন্টেশনের অধিকার সেটাকে সেদিন দেননি, পরবর্তীকালে সংশোধনের মাধ্যমে আপনি সেই অধিকার স্বীকার করে নিচ্ছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে পুলিশের পক্ষ থেকে বিভিন্ন জায়গাতে আপনার যে সিদ্ধান্ত আপনার যে আইন সেগুলি বাস্তবে রূপায়িত হয় না, যাত্রী সাধারণের তাতে হয়রানি হয় এবং এই হয়রানি বন্ধ করার দায়িত্ব আপনাকে খানিকটা গ্রহণ করতে হবে। পশ্চিবঙ্গের লক্ষ লক্ষ যাত্রী সাধারণ যাদের আশীর্বাদে আমরা পশ্চিমবঙ্গের বিধান সভায় এসেছি এবং পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার গঠিত হয়েছে সেই যাত্রী সাধারণের উপর অযথা যে হয়রানি পুলিশের পক্ষ থেকে হয় আপনি সেটা নিজে জানেন। সেজন্য এটাকে বন্ধ করার জন্য আপনাকে দায়িত্ব গ্রহণ করতে হবে। সেজন্য আপনার সংশোধনী আমি পুরাপুরি সমর্থন করে শুধু আপনার কাছে এই বক্তব্য রাখতে চাই In order to achieve rail-road co-ordination and with a view to taking adequate notice of traffic conditions obtaining in the proposed route or area where stage

carriage permits are proposed to be granted, it seems essential to provide for consideration, by a Regional Transport Authority.

আপনি রিজিওন্যাল ট্রান্সপোর্ট অথরিটি বা পুলিশ অথরিটিকে কন্সিডার করবার জন যে ব্যবস্থা করেছেন এটা অভিনন্দযোগ্য।

১৯৩৯ সালের যে অ্যাক্ট সাবসিকোয়েন্টলি অ্যামেন্ড করা হয়েছে তাতে আপনি নিজে স্বীকার করেছেন এবং অনুভব করেছেন যে, অ্যাপিল করবার সুযোগ থাকা উচিত। আর একটা জিনিস দেখা যাচ্ছে এদের পারমিট না থাকলে রিপ্রেজেনটেসনের অধিকার ছিল না এই বিল ইন্ট্রোডিউস করার মধ্য দিয়ে আপনার যে দৃষ্টিভঙ্গীর পরিচয় পেয়েছি তাতে আমি আনন্দিত। তবে একটা জিনিস লক্ষ্য করছি এই যে বাস-এর ছাদে এবং পাদানিতে ঝুলতে ঝুলতে মানুষ চলেছে এটা আপনার ডিপার্টমেন্টের ইন্সপেক্টররা মোটেই লক্ষ্য করেন না আবার এমনও দেখা যায়, হয়ত একটা বাস উইলফুলি অ্যাক্সিডেন্ট করেছে কিন্তু ইন্সপেক্টরদের কিছু পয়সা দিলেই তাঁরা বলেন ব্রেকফেইল করেছে বলে অ্যাক্সিডেন্ট হয়েছে। অ্যাক্সিডেন্টজনিত যে মৃত্যু ঘটে সেক্ষেত্রে তার অসহায় পরিবারের জন্য কোনও প্রভিশন নেই। কাজেই আপনি যে সংশোধনী এনেছেন সেটা যাতে যথাযথভাবে রূপায়িত হয় সেই দায়িত্ব আপনাকে গ্রহণ করতে হবে। আমরা একটা পুঁজিবাদী সমাজ ব্যবস্থার মধ্যে রয়েছি যেখানে দুর্নীতি এতদিন ছিল এবং আজও আছে। আমরা এই সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে ওই দুর্নীতি বন্ধ করার চেষ্টা করছি। তবে একটা জিনিস যা চোখে পড়ে সেটা হচ্ছে আপনার আইন লঙ্ঘন করে বাসগুলি সীমাহীন গতিতে এগিয়ে যায় এবং বিশেষ করে দুরপাল্লার বাসগুলি যেভাবে এগিয়ে যায় তাতে অ্যাক্সিডেন্টের ফলে যাঁরা মারা যান তাদের ক্ষতিপূরণ দেবার কোনও ব্যবস্থা নেই আমরা যদি তদন্ত করি থাকলে দেখব সরকারি বাসের চেয়ে আমাদের এখানে বেসরকারি বাস বেশি অর্থাৎ প্রায় শতকরা ৭৫ ভাগ প্রাইভেট বাস। এই প্রাইভেট বাসগুলি বে আইনিভাবে চালায়, এদের গতি কন্ট্রোল করার ব্যবস্থা যদিও রয়েছে কিন্তু তারা তা লঙ্ঘন করে। আমি মনে করি প্রশাসনের দিক থেকে এই যে ত্রুটি এটা আজকের নয়, এটা দি দিনের ত্রুটি, এর প্রতিবিধান দরকার। যে আইন আমরা বিধানসভায় পাশ করছি এ যথাযোগ্য প্রয়োগ করতে হবে এবং ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করতে হবে। যে জিনিস দিল্লি বোম্বে অন্যান্য জায়গায় সম্ভব হয়েছে, সেটা এখানে কেন সম্ভব হবে না? ওখানে লোকের বাসে বাদুড়ঝোলা ঝোলেনা এবং পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ লোকে বাসে যাতায়াত করে অবশ্য আমি স্বীকার করি ওভারনাইট বাসে বসে যাবার ব্যবস্থা করা সম্ভব নয়, তবে এটুকু করা সম্ভব যে বাসের ছাদে এবং পাদানিতে ঝুলতে ঝুলতে যাওয়াটা বন্ধ করে দিতে হবে এইভাবে ঝুলে যাবার ফলে অনেক সময় অ্যাক্সিডেন্ট হয় এবং হয়ত দেখা যায় বাড়ি কোনও কর্তা সওদাগরি অফিসে চাকুরি করেন এবং অ্যাক্সিডেন্টের ফলে তার মৃত্যু ঘটে পরিবার অসহায় হয়ে পড়ে। এই প্রসঙ্গে আমি একটা কথা বলি যারা ঐভাবে বাসের ছাদে এবং পা-দানিতে ঝুলে যায় তাদের জন্য ইন্সিওরেন্সের ব্যবস্থা করা যায় কিনা এবং বাসে

ছাদে এবং পা-দানিতে ঝুলে যাওয়াটা বন্ধ করা যায় কিনা মন্ত্রী মহাশয় আমার এই কথাগুলো বিবেচনা করে দেখবেন।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী মহম্মদ আমীন ঃ** মিঃ স্পিকার স্যার, এটা তো খুবই টেকনিক্যাল ব্যাপার, সামান্য ব্যাপার এবং যে ৩জন মাননীয় সদস্য এখানে বলেছেন এই বিলের উপরে তাঁরা ৩জনই বিলকে সমর্থন জানিয়েছেন সেইজন্য আমার বিশেষ কিছু বলার নাই। আমি একটা কথা বলতে চাই পরিবহনের অনেক সমস্যা আছে কিন্তু এই বিল সেই সমস্যা সমাধান করার জন্য এখানে আনা হয়নি। এর একটাই উদ্দেশ্য সেটা হচ্ছে বেসরকারি বাস, প্রাইভেট বাস, এই বাসের পারমিট দিতে গিয়ে যে প্রসিডিওর যে নিয়ম যে নিয়মটি আগে যা ছিল তাতে অনেক বেশি সময় লাগত এবং বেশির ভাগ ক্ষেত্রেই হাইকোর্টে গিয়ে মামলা হতো। বলাইবাবু যে কথা বলেছেন যে আপনি একটি কমপ্রিহেনসিভ বিল আনছেন না কেন। ১৯৭৮ সালে একটা কমপ্রিহেনসিভ বিল আনা হয়েছিল এবং মোটর ভিকল অ্যাক্টকে যতটা উন্নত করা যায় সেটা ঠিক করে সেই আইনটা আমরা পাশ করেছিলাম। তারপরে যখন সেটা দিল্লি গেল কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য তাঁরা দুটো সাজেশন দিলেন। একটা সাজেশন হল যে সেকশন ৪৭, সাব সেকশন ১—এই সেকশনের উদ্দেশ্য হচ্ছে রিজিওন্যাল ট্রান্সপোর্ট অথরিটি কোনও পারমিট দিতে গিয়ে বা রুট করতে গিয়ে তাকে একটা নোটিশ করতে হয় যে কারও আপত্তি আছে কিনা। সেই কারও আপত্তি আছে কি না—যার আপত্তি থাকে সে আপত্তি করে দেয়। সেই আপত্তিকে শুনানি দিতে হয় এবং তারপর সে সেই গ্রাউন্ডে হাইকোর্টে চলে যেতেন। তারমধ্যে বেশিরভাগ যাদের নতুন গাড়ি চললে পরে যাদের ক্ষতি হবে তাঁরা ইন্টারেস্টেড থাকতেন আর সেজন্য ওটাকে তুলে দিয়েছিলাম, এখন তাতে কারও আপত্তি করার সুযোগ এই আইনে থাকল না। তারপর কেন্দ্রীয় সরকার আমাদের বললেন যে আপনাদের একটা ব্যবস্থা করা উচিত। রেলওয়ে এবং পুলিশ এদের সুযোগ দেওয়া উচিত যে তারা যদি আপত্তি করে তাহলে একটা ব্যবস্থা থাকবে। আরেকটা কথা ওঁরা বললেন যে কোনও রকম কারণ না দেখিয়ে কারও পারমিট ক্যানসেল করা। ওটি আমরা করেছিলাম এইজন্য যে এই কারণে যে মোটর ভিকল অ্যাক্টের বিভিন্ন বিধি নানারকম ভায়োলেট করা হচ্ছে, তার জন্য অ্যাক্সিডেন্ট হচ্ছে। যদি একটা কড়া ব্যবস্থা না করা হয় তাহলে পরে যাঁরা ঐ আইন ভাঙ্গছেন তাঁদের মনে ভয় ভীতি আসবে না এটা মাথায় রেখে আমরা করেছিলাম যে ঐরকম যদি মনে হয় তাহলে তাঁদের পারমিট ক্যানসেল করে দেওয়া হবে কোনও কারণ না দেখিয়ে। কেন্দ্রীয় সরকার তাতে বলেছেন এটা ঠিক হচ্ছে না যাদের পারমিট ক্যান্সেল করা হবে তাদের কারণটা বলে দিতে হবে। তাদের একটা সুযোগ দিতে হবে যাতে তারা অ্যাপিল করতে পারে। এখন এটা একটা বিতর্কের বিষয় কিন্তু একটা যুক্তিও আছে। বর্তমানে কতকগুলি অবস্থার মধ্যে দিয়ে কাজ করতে হচ্ছে, সমস্ত দিক বিবেচনা করে আমরা কেন্দ্রীয় সরকারের এইদুটো পরামর্শকে মেনে নিচ্ছি এবং এই কারণে এই বিল আনা হয়েছে

যেহেতু ঐ দুটো প্রস্তাব আমরা অন্তর্ভুক্ত করতে চাই সেইজন্য ৪৭ এবং ৬০ অ্যামেন্ডমে হতে যাচ্ছে। আর ঐ যে অ্যাপিল করতে দেওয়ার সুযোগ দিচ্ছি সেইজন্য ৬৪টা অ্যামেন্ডমে করে দিতে হবে সেটা হচ্ছে অ্যাপিল সেকশন। এখানে এই ৩টে জিনিস হচ্ছে। এই তিন জিনিস এখানে হচ্ছে। আমি মাননীয় সদস্যদের এইটুকু বলতে চাই যে ১৯৭৮ সালে আইনটা আমরা পাশ করেছিলাম তারই এটা ফর্ম যে কলকাতায় আর, টি, এ, প্রায় ৪ শ অফার লেটার ইসু এ পর্যন্ত করে দিয়েছে। এই প্রোসিডিয়োরটা সিম্পলিফায়েড না করা হ পরে এটা করা যেতো না, একটু অসুবিধা হতো। আমার মনে হয় সবাই এটা যখন সমর্থ করেছেন তখন আর বেশি কিছু বলার নেই। আমি অনুরোধ করছি যে এটা আপনারা গ্রহ করবেন।

The motion of Shri Md. Amin that the Motor Vehicles (Wes Bengal Amendment) Bill, 1980 be taken into consideration was then pu and agreed to.

**Clauses 1 to 5 and Preamble**

The Question that clauses 1 to 5 and preamble do stand part o the Bill, was then put and agreed to.

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the Moto Vehicles (West Bengal Amendment) Bill, 1980, as settled in the Assem bly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1980.**

**Shri Mohammed Amin :** Sir, I beg to introduce the West Benga Motor Vehicles Tax (Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the West Benga Motor Vehicles Tax (Amendment) Bill, 1980, be taken into consider ation.

[4-20 – 4-30 p.m.]

Sir, West Bengal is a participating State in the Special Reciproca Agreements for the North Zone, Central Zone and Eastern Zone Permit Schemes. Under these Agreements and the National Permit Scheme

motor vehicles tax has to be realised from permit holders of outside States as a composite sum per annum on partial exemption irrespective of the registered laden weight of the vehicle. The State Government is empowered under section 21 of the West Bengal Motor Vehicles Tax Act 1979 to issue notifications regarding total or partial exemption of motor vehicles from the payment of tax. The Special Reciprocal Agreements also provide for specified scales of penalty for delay in payment of tax. Under the North and the Central Zone Permit Schemes, a composite permit holder of an outside State has to pay to the State of West Bengal an additional sum of Rs.25/- per month or part thereof for delay in payment of composite tax. Under the Eastern Zone Permit Scheme, a composite permit holder of Bihar, Orissa, Assam and Uttar Pradesh has to pay an additional sum of Rs.25/- per month or part thereof for delay is payment of composite tax to the State of West Bengal and a composite permit holder of the States of Meghalaya, Manipur, Nagaland and Tripura and the Union Territory of Mizoram has to pay an additional sum of Rs.10/- per month or part thereof for delay in payment of tax due to the State of West Bengal. It may be mentioned that for these five States and Union Territory, a reduced composite sum has been provided to be realised as motor vehicles tax due to the State of West Bengal in the Eastern Zone Permit Scheme. Under the National Permit Scheme, the Government of India had suggested uniform rates of penalty for delay in payment of composite tax in order that the rates of penalty under the National Permit Scheme have uniformity with the Zonal Schemes. Penalty has so long been charged in this State at the rates prevalent under the Zonal Schemes. These reduced penalties have been permitted because section 4(4) of the repealed Bengal Motor Vehicles Tax Act 1932 vested the Taxing Officer with the discretion in the matter of imposition of penalty. West Bengal Motor Vehicles Tax Act, 1979, however, does not provide for either any discretion in imposition of penalty with the Taxing Officer or any power with the State Government to partially exempt a class of motor vehicles from penalty. In order that the commitments of the State Government as embodied in the Zonal Agreements are honoured, it has been felt to be advisable to provide for power with the State Government to partially exempt from penalty goods vehicles authorised to operate in the State of West Bengal under the National Permit Scheme or under the Zonal Permit Schemes.

Sir, the Bill accordingly seeks to empower the State Government to exempt holders of National Permits and holders of public carrier's permits authorised to operate in West Bengal from payment of such part of penalty as may be specified in the notification. These penalties are realised on behalf of the Government of West Bengal by Taxing Officers of outside States while issuing authorisations to vehicles of such States to ply in West Bengal under these Schemes. Goods vehicles of West Bengal operating under these schemes also pay penalties on the small scale for delay in payment of tax due to outside States.

Sir, with these words, I commend my motion for consideration by the House.

**শ্রী বলাইদাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৭৯ সালের পশ্চিমবঙ্গ মোটর যান আইনের ১১ ধারায় আর একটা নতুন সংযোজন এনেছেন। এখানে উল্লেখ করা প্রয়োজন জাতীয় অনুমতিপত্র পরিকল্পনা অনুসারে পূর্বাঞ্চল মধ্যাঞ্চলের রাজ্যগুলির মধ্যে পারস্পরিক চুক্তি অনুসারে মালবাহী ট্রাকগুলি সম্পর্কে কর প্রদানের যে ব্যবস্থা আছে এবং যথা সময়ে কর প্রদান না করলে যে অর্থদণ্ডের ব্যবস্থা আছে পশ্চিমবঙ্গ সরকার ১৯৭৯ সালের মোটর যান আইনের ২১ ধারার সংশোধন করেছেন, সেখানে এই সংশোধন অনুসারে তাদের যে প্রাপ্য মোটর যানকর জনস্বার্থে আংশিকভাবে অথবা সম্পূর্ণভাবে অব্যাহতি দেবার ব্যবস্থা হচ্ছে। কিন্তু যথা সময়ে কর প্রদান না করলে যে অর্থদণ্ডের ব্যবস্থা আছে, সে সম্পর্কে কোনওরকম সংশোধনী আনা হয়নি এবং কর নির্ধারণের যে আধিকারিক আছে সেখানে তার ক্ষমতা প্রয়োগ করতে পারবেন, এই রকম কোনও ব্যবস্থা ছিল না।

১৯৭৯ সালের আইনের পরিবর্তন করে, সেখানে ১১ ধারার পরিবর্তন করে অর্থদণ্ডের ব্যাপারে যাতে আধিকারিক, তাঁর বিচারবুদ্ধি প্রয়োগ করতে পারেন এবং সেখানে প্রয়োজন হলে আংশিকভাবে কমিয়ে দিতে পারেন তারজন্য ব্যবস্থা নিয়েছেন, সেটা আমি সমর্থন করছি। কিন্তু এই সঙ্গে সঙ্গে বলছি, যেমনভাবে তাদের কর থেকে অব্যাহতি দেওয়া হচ্ছে জনস্বার্থে ট্যাক্স কমানো হল—তেমনি যারা জনস্বার্থকে বিপন্ন করে চোরাকারবারে লিপ্ত থাকে তাদের দিকেও দৃষ্টি দিতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন, এই সমস্ত ট্রাকগুলি এক রাজ্য থেকে অন্য রাজ্যে যাবার সময় খাদ্য, কয়লা, সিমেন্ট, ডিজেল ইত্যাদি পাচার করে। মাননীয় মন্ত্রী মহাশয় তো জানেন, কয়লার পারমিটের কোনও প্রয়োজন হয় না। এমন বহু ট্রাক আছে যারা হাজার হাজার মন কয়লা পাচার করে এবং তা করে তা নিয়ে এসে চোরাবাজারে বিক্রি করে। ডিজেল, সিমেন্ট, খাদ্যদ্রব্য কেরোসিন ইত্যাদি সব ব্যাপারেই এই একই কথা। সেখানে বর্ডারে যদি লক্ষ্য করে দেখেন তাহলে দেখতে পাবেন কি ভাবে পশ্চিমবঙ্গ থেকে জিনিস পাচার হয়ে যাচ্ছে। এ সম্পর্কে আপনি যদি আইনে কঠোর ব্যবস্থা রাখেন তাহলে আপনি যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করতে কোনও অসুবিধা নেই। এটা সময় উপযোগী

হয়েছে, এটা ঠিক কাজই করেছেন। কিন্তু আমি বলছি, আইনে এই ব্যবস্থা থাকা দরকার যে যদি কোনও মালবাহী ট্রাক অন্য রাজ্যে জিনিসপত্র পাচার করে তাহলে তার বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হবে। সেখানে পুলিশি ব্যবস্থা থাকা দরকার, চেক করার ব্যবস্থাও থাকা দরকার। এটা না করতে পারলে কিন্তু আপনি এক দিকে উদার হলেন অন্য দিকে তারা আরও বেশি সুযোগ নেবে। সেইজন্য আমি বলব, সতর্কতামূলক ব্যবস্থা হিসাবে আপনি আইনের পরিবর্তন আনবেন। এই কথা বলে এই সংশোধনী প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন—দি ওয়েস্ট বেঙ্গল মোটর ভেহিকেলস ট্যাক্স (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০, সেই বিলকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। বিলটি খুবই সংক্ষিপ্ত এবং টেকনিক্যাল পয়েন্টের উপরে। উনি বিলের প্রস্তাবনায় বলে গিয়েছেন যে জ্যোনাল পারমিট স্কীম যা আছে যা রেসিপ্রোকাল এগ্রিমেন্ট এবং এগ্রিমেন্টের শরিক পশ্চিমবঙ্গ সরকার, সেই হিসাবে পেনালটির যে পারসিয়াল এগজেমশন সেটা সেই মোতাবেকে ন্যাশনাল পারমিট স্কীম-এ সেন্ট্রাল গভর্নমেন্টের নির্দেশে সেই পিনালটি সেই মতো এগজেমশন হয়ে আসছে। কিন্তু সেটা এর মধ্যে লিপিবদ্ধ নেই। সেটা বলেছেন, আগে যে অ্যাক্ট ছিল—অ্যাক্ট ৩২, যেটা রিপিল হয়ে গিয়েছে সেই অ্যাক্টের সেকশন ফোর, সাব-সেকশন ৪ এর মোতাবেক ন্যাশনাল পারমিট স্কীমের বেলায় এই পেনালটির এগজেমশনটা আসছে এবং তা খুবই যুক্তি সংগত। কারণ সারা ভারতে যে পাবলিক কেরিয়ার মুভ করে সে হয়ত নানান কারণে যথা সময়ে ট্যাক্স দিতে পারে না। কিন্তু আইনের মধ্যে লিপিবদ্ধ নেই বলে—১৯৭৯ সালে যে আইন হয়েছে সেই আইনের মধ্যে পেনালটির এগজেমশানটা লিপিবদ্ধ নেই, সেই কারণে উনি আইনের মধ্যে এটা আনতে চেয়েছেন। এগজেমশন যেটা সেটা খুবই ন্যায়সঙ্গত, যুক্তিসঙ্গত। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, সেখানে বোধহয় বিহার গভর্নমেন্ট কিছু গ্রেস প্রিওডের ব্যবস্থা রেখেছেন কিন্তু যারা দিতে চায় না তারা যেন এর জন্য উৎসাহিত না হয় সেটা আপনি একটু দেখবেন। আপনি জানেন, আপনাকে অনেকবার বলেছি, ১৯৬৯ সালে যখন যুক্তফ্রন্ট সরকার ছিল তখন আব্দুল্লা রসুল সাহেবের কাছে আমি একবার গিয়েছিলাম ট্যাক্স ইভেশন কি ভাবে হয় সে সম্পর্কে কথা বলতে। পশ্চিমবঙ্গে বছরে কয়েক কোটি টাকার ট্যাক্স ইভেশন হয়। এর মধ্যে ঐ উইদাউট ট্যাক্স টোকেন—বিশেষ করে ঐ লরি, পাবলিক কেরিয়ার, তারা একই পারমিট নাম্বারে একাধিক গাড়ি প্লাই করে। কিছু দুর্নীতি পরায়ন পুলিশ অফিসারদের সঙ্গে যোগসাজসে তারা এইসব কাজ করে। এরকম বহু গাড়ি আছে যারা গভর্নমেন্টকে ট্যাক্স না দিয়ে রোজগার করে যাচ্ছে।

[4-30 – 4-40 p.m.]

এবং ধরবার কোনও উপায় নেই। আর একটা হচ্ছে মোটর ভেহিকেলস ট্যাক্স যেটা

কালেকশন হয় সেটা অনেক সময় ইন ক্যাশ হয়। মিঃ স্পিকার, স্যার, আপনি জানেন এই ট্যাক্স কালেকশন যখন ক্যাশ অ্যামেন্ডমেন্ট হয় তখন জালিয়াতি, জোচ্চুরি, মিসঅ্যাপ্রোপ্রিয়েশনের প্রচুর স্কোপ আছে। বিহার গভর্নমেন্ট একবার এইভাবে এনকোয়ারি কমিশন বসিয়েছিল ট্যাক্স ইভেশনের ব্যাপারে এবং তখন নথিপত্র সব কিছু ছিল। কারণ ক্যাশে লেনদেন হলে চুরি করার, আত্মসাৎ করার স্কোপ আছে। কিন্তু চেক পেমেন্ট হলে মোটর ভেহিকেলস অফিসে জমা পড়ে। অনেক দালাল আছে, টাউট আছে। সেইজন্য বলছি চেকে পেমেন্ট হলে ট্যাক্স ইভেশন অনেক কমে যাবে। পেনালটি একজেমশনের যুক্তি সঙ্গত কারণ আছে বোনাফাইডিদের ব্যাপারে। কিন্তু ট্যাক্স ইভেশন যদি বন্ধ করতে না পারেন তাহলে কিছু হবে না। একজেমশন দিয়ে উৎসাহিত করা বা যারা ক্ষতিগ্রস্ত হচ্ছে তাদের কিছুটা রিলিফ দেওয়া এটা ঠিক, কিন্তু ট্যাক্স ইভেশনের ব্যাপারটা আপনাকে দেখতে হবে। তৎকালীন সরকারের কাছে আমার একটি প্রস্তাব ছিল, আমি সেটা উল্লেখ করছি। আপনি জানেন গোটা ভারতবর্ষে এই গাড়ির উপর যে ট্যাক্স সিস্টেম আছে সেটা ইররাশনাল এবং অনেক ক্ষেত্রেই ইললিগ্যাল। যারা বেশি বেশি টনেজের গাড়ি রাস্তা ব্যবহার করে তাদের যা ট্যাক্স, আর যাদের গাড়ি গ্যারেজে বসে আছে তাদের যে ট্যাক্স, যাদের গাড়ি ৫০০ কিলোমিটার চলে তাদেরও সেই একই ট্যাক্স। এটা র‍্যাশনালাইজ হওয়া দরকার, লজিক্যাল, সায়েন্টিফিক বেসিসে হওয়া দরকার। গোটা ভারতবর্ষে এই ট্যাক্স সিস্টেম উঠিয়ে দিয়ে ফুয়েল বেস কিলোমিটার ট্যাক্স হলে ভাল হবে। টনেজ ট্যাক্স-এর চেয়ে এটা হলে লজিক্যাল, র‍্যাশনাল অ্যান্ড সায়েন্টিফিক হবে এবং ইভেশনের স্কোপ থাকবে না। পাবলিক মানি অন্য জায়গায় চলে যাচ্ছে, উইদাউট ট্যাক্স টোকেন-এর স্কোপ থাকে না। একজেমশন যেটা লেট পেমেন্টের ব্যাপার—পেনাল্টির ব্যাপারে বলতে গিয়ে বলছি ইভেশন কোটি কোটি টাকার হচ্ছে সেগুলি আটকাতে হবে। ইন্ডিয়া গভর্নমেন্টকে বলে সর্বত্রই যাতে করা যায় সেটা দেখতে হবে। এই প্রসঙ্গে আমার আর একটু বলার আছে আপনি একটু ভেবে দেখবেন। আমার মনে হয় একটা অ্যামবিগুইটি আছে। আপনি যে বিলটি এনেছেন যদি কোনও অ্যামবিগুইটি থাকে অ্যাপ্লাই করার ব্যাপারে সেটা বিবেচনা করবেন। একটি জায়গায় বলছেন ন্যাশনাল পাবলিক স্কীমে যে পাবলিক ক্যারিয়ার—যেগুলি পারমিট পেয়েছে ইউ/এস ৫৬ অব দি মোটর ভেহিকেলস অ্যাক্ট, ১৯৩৯, এর সেকশন ১১এতে বলা হচ্ছে The State Government, if it thinks fit so to do in the public interest, may, by notification in the official gazette, exempt—

(a) the owner of any motor vehicle who is authorised to operate in the State of West Bengal by virtue of a national permit granted to him under sub-section (11) of Section 63 of the Motor Vehicles Act, 1939. এই ন্যাশনাল পারমিট স্কীম যেটা বলেছেন ন্যাশনাল পারমিট দিয়েছেন—আপনি বলছেন দি ওনার অব এনি মোটর ভেহিকেল—মন্ত্রী মহাশয়কে একটি কথা বলছি এনি যেটা আছে তার পরিবর্তে এ করুন। ন্যাশনাল পারমিট স্কীমে পাবলিক ক্যারিয়ার যেখানে রয়েছে তার সেকশন ৬০, ১১এ-তে আপনি এক্সপ্ল্যানেশন দিয়েছেন, in this section national

permit means a permit granted by the appropriate authority to a public carrier authorising him to operate as a public carrier throughout the territory of India or in such contiguous states, not being less than five in number (including the state in which the permit is issued) as may be specified in such permit in accordance with the choice indicated by the public carrier to whom such permit is granted. ন্যাশনাল পারমিট স্কীমে পাবলিক ক্যারিয়ার, এর মধ্যে আর একটা সেকশন আমি উল্লেখ করছি। সেকশন ৬৩, অব দি অ্যাক্ট, এখানে এনি ট্যাক্স অ্যাক্ট—মোটর ভেহিকেলস অ্যাক্ট ৬৩, সাব সেকশন (বি) (৫), এখানে এক্সপ্ল্যানেশন দেওয়া হয়েছে, In this sub-section "Authorisation" means the annual fee, not exceeding seven hundred rupees, which may be charged by the appropriate authrority of a state to enable a motor vehicle covered by the national permit, to be used in other states. এখানে এনি মোটর ভেহিকেল কথাটা ঠিক কিনা। একটা এমবিগুইটি আছে কমপ্লিকেশন অ্যারাইজ করতে পারে। এখানে owner of a motor vehicle.

ন্যাশনাল পারমিটের প্রশ্ন যখন আসে তখন অভিয়াসলি for such a motor vehicle convered by a national permit.

এনি মোটর ভেহিকেল থাকলে কনট্রাক্ট ক্যারেজ স্টেজ ক্যারেজ নানা রকম গাড়ি থাকতে পারে। এই জন্য এনি কথাটা বাদ দিয়ে যদি 'এ' বলেন তাহলে আমার মনে হয় অ্যামবিগুইটি থাকে না। এটুকু আমি আপনাকে ভেবে দেখতে অনুরোধ করছি। কারণ যেহেতু এটা আইন। আর একটা জিনিস আপনাকে বলছি আপনি যখন পাবলিক ইন্টারেস্টে করছেন....motor vehicles tax act, 1979. এর সেকশন ২১এ আপনি different classes of motor vehicles. ট্যাক্স একজেম্‌ট করছেন for the benefit of the public. সেখানে আপনি যে ল্যাঙ্গোয়েজ ইউজ করেছেন পারসিয়াল অর টোট্যাল এই কথাটা ইউজ করেছেন। তাতে স্টেট গভর্নমেন্টের ডিসক্রিশন থাকছে ক্ষেত্র বিশেষে পারসিয়ালে আবার ক্ষেত্র বিশেষে total for the benefit of public interest. আপনি পারসিয়াল একজেমশনের কথা বলেছেন। আমি অনুরোধ করছি যখন পাবলিক ইন্টারেস্টের কথা মেনশন করছেন আপনার ভবিষ্যতে কোনও সময় প্রয়োজন হয় যে টোটাল একজেমশনটা দরকার নাই তখন আপনাকে আবার হয়তো এখানে এমেন্ডমেন্ট আনতে হবে। পারসিয়াল অর টোটাল কথা থাকলে ঐ সব অর থাকাতে ডিসক্রিশন থাকল স্টেট গভর্নমেন্টের পরে টোটাল কথাটা আসবে। এই জন্য আমি আপনাকে বলছি যদিও অত্যন্ত টেকনিক্যাল তবুও দেখবেন পারসিয়াল অর টোটাল কথাটা section 21 of the tax act.

এখানে রাখা যায় কিনা। এই প্রসঙ্গে আমি বলব যে আমাদের সেল্‌স ট্যাক্স মোটর ভেহিকেলের উপর সেল্‌ ট্যাক্স ছিল যেটা আমার শুরুতেই বলা উচিত ছিল যে আমাদের

ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট-এর ট্যাক্স ছিল ১৫%। আর বিহার ইউ. পি.-তে ছিল ১০% চ্যাসিজের উপর ট্যাক্স ছিল। এটা থাকাতে অসুবিধা হয়েছিল আগেও এটা আমি এই হাউসে বলেছিলাম। অসুবিধাটা হলো পশ্চিমবাংলায় কলকাতার লোক যদি গাড়ি কিনতে চায় ১ লক্ষ টাকার কিংবা তার বেশি টাকা তাহলে তাকে ১৫% ট্যাক্স দিতে হবে। কিন্তু বিহার ইউ. পি. থেকে যদি সে গাড়ি কেনে এবং ওখান থেকে তেল জ্বালিয়ে এখানে আনলেও চার পাঁচ হাজার টাকা একটা চেসিজে থাকবে। এটা আমি এই হাউসে বলেছিলাম যখন অর্থমন্ত্রী মহাশয় বিল এনেছিলেন যে ঐ ১০% এবং ১৫% একটা আনহেলদি কমপিটিশন হোল। এই প্রসঙ্গে বিরোধীপক্ষরা বলেছিলেন যে বড় লোকদের সুবিধা করে দেওয়া হচ্ছে। বড় লোকদের সুবিধা নয়। একটা আনহেলদি কমপিটিশন যদি হয়—বিহার ট্যাক্স যদি কমিয়ে দেয় চেসিজের উপর তখন যারা চেসিজ কিনবে তারা চার পাঁচ হাজার টাকা লাভ করতে পারবে এবং তারা আর কলকাতায় বসে গাড়ি কিনবে না বিহার ইউ. পি. থেকে কিনবে। তাই আমরা লেস করেছিলাম যাতে এই আনহেলদি কমপিটিশন না হয়। রেট কমিয়ে দিয়ে constructive power's for invite। কারণ এটা সমগ্র ভারতবর্ষকে নিয়ে ভাবতে হবে। এই জন্য ঐ ট্যাক্স আমরা কমিয়েছিলাম। গোটা ভারতবর্ষের নীতি একই হওয়া উচিত। ওরা যখন কমিয়ে দিল আমাদেরও কমাতে হয়েছিল। এবং ঐ একই কারণে আমাদের পরিবহন মন্ত্রী যেটা এনেছেন এটা অন্যান্য রাজ্যের সঙ্গে সঙ্গতি রেখে এখানেও পেনাল্টি একজেমশন করেছেন এবং এটা না করলে অন্য রাজ্য গেন করবে। অতএব এটা অভিনন্দনযোগ্য। আর আমার টাইম নেই এই সব টেকনিক্যাল ব্যাপার। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 p.m.]

**श्री रविशंकर पान्डे :** माननीय अध्यक्ष महोदय, मैं परिवहन मंत्री द्वारा लाया गया इस विल के समर्थन में कुछ कहना चाहता हूँ। वैसे तो रेलवे के सकाधिकार को लारी चालकों ने खत्म कर दिया हैं। रेलवे में भ्रष्टाचार, नीजी ट्रक मालिकों को ट्रान्सपोर्ट कम्पानीयाँ और वड़े व्यवसाई लोगों ने इस क्षेत्र में अपना मनोपली वना रखा था। माल की दुलाई एक स्थान से दुसरे स्थान में आसानी से ठीक समय पर हो नहीं पाती थी किन्तु इन लारी चालकों ने इसे खत्म कर दिया हैं। ऐसी स्थिति में इन सेवारत लारी चालकों को जितनी सुविधा दी जा सकती हैं, देनी चाहिए। ये लोग सामान को जल्द पहुँचाते हैं, माल को सड़ने-गलने से वचाते हैं। देश के हित में—व्यवसाय के लाभ में सेवा प्रदान करना चाहते हैं।

परिवहन मंत्री को सड़कों की मरम्मत की ओर ध्यान देना चाहिए। अगर आप दुसरे

लोगों को सुविधा देते हैं तो पुरा लक्ष्य यह होना चाहिए कि दवे से दवे लोगों को कितनी सुविधा प्रदान की जा सकती है? केवल उपरवाले लोगों (घनी लोगों) को सुविधा मिलती रहे और नीचे के लोगो (गरीव लोगो) दवे रहें, इससे समाज की उन्नति नहीं हो सकती हैं। इसलिए मेरा परिवहन मंत्री से निवेदन है कि आप कमसे कम इन गरीवो के उपर उठाने के लिए कुछ उपाय सोचें। केवल रिक्सा चलने पर रोकलगानेसे काम नहीं होने वाला हैं। कार के मालिक सड़कों पर कार खड़ी कर देते हैं, जिससे सड़क मार्ग आवरुद्ध हो जाता हैं, लोगों के आवागमन में कठिनाई होती है। इसलिए इनपर आपको रोक लगाना चाहिए। जारी की उपयोगिता को देखते हुए, आपको लारी की संख्या को वढ़ानी चाहिए, जिससे आम लोगों को सुविधा प्राप्त हो सके। पैसे वाले लोग जो अपनी कार के द्वारा सड़कों पर आवागमन को रोकते हैं, इसके लिए उनके साथ कड़ी कार्यवाई करकी चाहिए ताकि सड़क मार्ग को अवरुद्ध नकर सकें। सड़कें जो टुटी-झूटी हैं, उनकी मरम्मत के लिए आपको कारपोरेशन से सहायता लेनी चाहिए।

इन शव्दों के साथ मैं इस विल का समर्थन करता हूँ।

**শ্রী মহম্মদ আমীন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটিতে যে তিন জন মাননীয় সদস্য বলেছেন, তিনজনই এটাকে সমর্থন করেছেন। কাজেই আমার খুব বেশি কিছু বলার নেই। আমি শুধু এইটুকু বলতে চাই যে বাস এবং ট্রাক চালকরা অন্যায় কাজ করেন, এটা সকলেই জানেন এবং আইন আছে সেগুলিকে বন্ধ করবার। সেজন্য সেই আইনে তার ব্যবস্থা করা হয়। আরও কিছু করা যায় কিনা সেটা সব সময় চিন্তা করে দেখা উচিত, আমি সেটা চিন্তা করে দেখব। মাননীয় সদস্য রাধিকাবাবু যেটা বলেছেন সেই প্রস্তাব আমি সমর্থন করি। তবে ট্যাক্স আদায় করার যে পদ্ধতি আমাদের দেশে চালু আছে, এর ফলে কিছু লোক এই রকম আছে যারা ট্যাক্স ফাঁকি দেয়। দ্বিতীয়ত যুক্তফ্রন্টের সময় যখন উনি এই বিষয়টি এনেছিলেন তখন আমি কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম এবং এবারেও বলেছি। উনি যেটা বলেছেন যে ফিউয়েল বেসড ট্যাক্সেশন অর্থাৎ পেট্রোল এবং ডিজেলের উপর কর ধার্য করে অন্য সমস্ত কর তুলে দেওয়া। তাতে করে কি হবে? কতকগুলি হ্যারাসমেন্টের হাত থেকে রক্ষা পাবে এবং সরকার পুরো ট্যাক্স পাবে। কারণ তেল কিনতে গেলে রোড ট্যাক্স দিতে হবে। কিন্তু এই আইন রাজ্য সরকার করতে পারেন না, এটা কেন্দ্রীয় সরকারকে করতে হবে। কেননা, এটা একটা টেকনিক্যাল কোয়েশ্চেন। প্র্যাকটিক্যালি এটা করতে গেলে আসে পাশের যে রাজ্যগুলি আছে সেখান থেকে নানা সমস্যা দেখা দেবে। আমি ইতিপূর্বে কেন্দ্রীয় সরকারে যখন জনতা পার্টির মন্ত্রী ছিলেন চাঁদরাম, তার সঙ্গে আলোচনা করেছিলাম। তিনি কনভিনসড হলেন যে এটা হলে ভাল হয়। কিন্তু তিনি বললেন, আমরা খোঁজখবর নিচ্ছি,

যে সব দেশে এই নিয়মে চালু আছে তার ফল কি হচ্ছে সেটা জেনে তারপর আইন করতে পারব। সেই সব খবর তো আমরা পেলাম না, কারণ ইতিমধ্যে জনতা সরকার বাতিল হয়ে গেছে। আবার আমি এই ব্যাপারটা নিয়ে কেন্দ্রের সঙ্গে আলোচনা করবার চেষ্টায় আছি। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করব। কিন্তু কিছু এর মধ্যে অসুবিধা থাকলেও সামগ্রিকভাবে ট্যাক্স আদায়ের ক্ষেত্রে এটা সুবিধা হবে। আরও দু-একটি ব্যাপারে রাধিকাবাবু বলেছেন, পরে আমি এটা দেখে নেব, উনি যেটা বলছেন, সেটা যদি ঠিক হয় তাহলে পরবর্তীকালে আমি এটা ঠিক নিতে পারব। এই বলে এই হাউসের কাছে আমি অনুরোধ জানাব যেন সদস্যরা আমার এই বিলটি গ্রহণ করেন।

[4-50 – 5-00 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলকে আমি সমর্থন করছি। এই বিলের মধ্যে উনি কলকাতা শহরের কথা চিন্তা করেছেন। তবুও আমি এ সম্পর্কে দু'একটি কথা ওঁকে স্মরণ করিয়ে দিতে চাইছি। এই আইনটি তৈরি হয়েছিল ১৯১৯ সালে যখন এখানে পাল্কি চলত এবং ঘোড়ার গাড়ি এক মাত্র বাহন ছিল। সেই সময়ের এই আইনে এখন ঘোড়ার সঙ্গে মানুষের কোনও পার্থক্য রাখা হয়নি। ঘোড়ার আইনের মধ্যে মানুষকে ঢুকিয়ে দেওয়া হয়েছে, কিন্তু ঘোড়ার গাড়ির আইনের মধ্যে মানুষকে ঢুকিয়ে দিলে মানুষকে অবমাননা করা হয়। অথচ আমরা হ্যাকনি ক্যারেজ (সংশোধনী) বিল পাশ করতে গিয়ে রিক্সার কথা বলছি। সেই জন্য আমি বলছি যে, হ্যাকনি ক্যারেজ-এর মধ্যে রিক্সা-পুলারকে এবং রিক্সাকে ঢোকানো ঠিক হচ্ছে না। এতে মানুষের মনুষ্যত্বের অবমাননা করা হচ্ছে বলে আমার ধারণা। এটা উনি বিবেচনা করবেন। স্লো-মুভিং বলতে মন্থর গতি গাড়ির কথা বলেছেন। কিন্তু এই বিলের মধ্যে উনি কেবলমাত্র রিক্সার কথা বলেছেন, ঠেলা-গাড়ির কথা তাঁকে আবার ভাবতে হবে। রিক্সা একদম তুলে দিলে ভাল হ'ত। কিন্তু তোলা যাবে না, এইমাত্র শুনতে পেলাম ট্যাক্সি স্ট্রাইক হয়ে গেছে। ট্যাক্সি স্ট্রাইক না হলেও ট্যাক্সির যা ভাড়া হয়েছে তাতে অল্প দূরত্ব যেতে ট্যাক্সি ব্যবহার অসম্ভব হয়ে গেছে এবং পয়সা থাকলেও ট্যাক্সিওয়ালার দয়ার উপর ট্যাক্সিতে যেতে হবে। ট্যাক্সি যখন যে দিকে মুখ করে দাঁড়িয়ে থাকবে তখন তার বিপরিত দিকে কিছুতেই মুখ ঘোরাবে না। আগে যতটুকুও যেত এখন আপনাদের রাজত্বে তাও যাচ্ছে না। মন্ত্রী মহাশয়কে এবিষয়ে বলা হলে, তিনি বলেছিলেন ট্যাক্সিওয়ালাদের বিরুদ্ধে কেস করতে। ট্যাক্সিওয়ালাদের বিরুদ্ধে কেস করতে হলে প্রতিদিন আমাদের ১০টি করে কেস করতে হবে। আর একটু বৃষ্টি পড়লে বা রাস্তায় জল দাঁড়ালে তো ট্যাক্সি কিছুতেই যাবে না। কাজেই রিক্সা রাখতে হবে। মন্ত্রী মহাশয় আন-অথরাইজড্, আন-লাইসেন্স রিক্সা বাজেয়াপ্ত করার কথা বলেছেন। তা আমি সমর্থন করি। কিন্তু এখানে প্রশ্ন হচ্ছে এই সব রিক্সার মালিক আর পুলিশের মধ্যে এত দিনকার যে যোগাযোগ, যে আঁতাত সেই আঁতাত ভেঙে উনি এগুলি দমন করতে পারবেন কিনা, সে বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। আমি যত দূর শুনেছি তাতে দেখছি যে, এক একটি

নাম্বারের চারটি করে রিক্সা কলকাতা শহরে চলছে। লাইসেন্স একটি আছে, কিন্তু রিক্সা চারটি আছে। এগুলি বন্ধ করা দরকার এবং এগুলি কন্ট্রোল করার জন্যই এই বিল আনা হয়েছে। এর জন্য আমি মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি, এটা করাই উচিত। যাই হোক এটা একদম তুলে দিয়ে আমরা কি ব্যবস্থা করতে পারি সে বিষয়ে মন্ত্রী মহাশয়কে একটু ভাবতে অনুরোধ করছি। আমরা জানি এখানে যা অবস্থা তাতে সাইকেল রিক্সা চালানো যেতে পারে না। সেই সঙ্গে রিক্সা কিন্তু আজকে রাস্তা দিয়ে চলতে পারছে না। তাহলে কি হবে? এবিষয়ে মন্ত্রী মহাশয় একটু জবাব দেবেন। আমি দুটি বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। আজকে যদি রিক্সা উঠে যায় তাহলে সেক্ষেত্রে এমপ্লয়মেন্টেরও প্রশ্ন আসবে। তাদের কিভাবে প্রভাইড করা যাবে এবং কোথায় প্রভাইড করা যাবে—এই সব প্রশ্ন আসবে। আপনি ঠেলাগাড়ি তুলে দিয়ে টেম্পো চালাবেন। কিন্তু কিছুদিন আগে কাগজে দেখলাম টেম্পোও বন্ধ করে দিতে যাচ্ছেন। টেম্পো যদি বন্ধ করে দেন তাহলে ছোট ছোট ব্যবসায়ীরা যারা অল্প মাল পরিবহনের জন্য টেম্পো ভাড়া করে তাদের কি করে চলবে? একে ট্যাক্সির তো এই অবস্থা। রিক্সা তোলার কথা আর বলছি না। তবে এই বিংশ শতাব্দীতে মানুষকে টানছে এটা দেখতে খারাপ লাগে। কিন্তু তারা খাবেই বা কেমন করে? এই সমস্ত গরিব লোকদের সম্বন্ধে ভেবে দেখা দরকার। একে জল জমলে ট্যাক্সি পাওয়া যায় না, তখন এই রিক্সার দরকার হয়। কাজেই এ সম্বন্ধে আপনি কি ভেবেছেন তা বলবেন। আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ন্যাথানিয়েল মূর্মূ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় সদস্য বীরেনবাবু যে কথা বলেছেন আমি তার সাথে একমত। ঘোড়ার গাড়ি আইনের মধ্যে মানুষের টানা যানবাহন এই আইনের মধ্যে রাখা নীতিগত বলে মনে হচ্ছে না। ১৮৯১ সালে এই আইন হয় এবং ১৯১৯ সালে এই আইনের রিপিল করা হয়। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, ঘোড়ার গাড়ির আওতা থেকে মানুষের টানা যানবাহন বার করে নতুন করে আইন করে বিধি বদ্ধ করুন। তাহলে মানুষের যে অবহেলিত হওয়ার সুযোগ তা দূর হবে। এই ঠেলাগাড়ি এবং রিক্সার সমস্যা কলকাতা শহরে এতে বেশি যে এটা তুলে দিতে পারি না আবার এটা পুরোপুরি চালু করার সপক্ষে মতও দিতে পারি না। কিন্তু তাসত্ত্বেও সুষ্ঠু পরিবহন ব্যবস্থা যাতে কলকাতায় চালু থাকে তার ব্যবস্থা নিশ্চয়ই করতে হবে। বীরেনবাবু বললেন উনি শুনেছেন কিন্তু আমি নিজে দেখেছি, ফ্রি স্কুল স্ট্রিটে পুলিশ ৩টি রিক্সাকে ধরেছে। আমি বাজার থেকে ফিরছিলাম, দেখলাম একই নাম্বারের ৩টি রিক্সাকে পুলিশ অ্যারেস্ট করেছে। এই রকম হাজার হাজার ঘটনা আছে। সব চেয়ে দুঃখ লাগে এই নাম্বারিং-এর ব্যাপারে পুলিশের যোগসাজস আছে। রেজিস্টারিং অফিসার যারা থাকেন ওদের সঙ্গে টাকার বখরা হয় এবং এই বখরা হওয়ার দরুন একই নাম্বার বিভিন্ন রিক্সায় রেজিস্ট্রি হয় এবং রাস্তায় চলে। জানি না এটা সঠিক কিনা, আপনাকে অনুরোধ করব এটা আপনি

দেখবেন। আমার আর একটা অনুরোধ, কিছুটা অবাস্তব হলেও অপ্রাসঙ্গিক হবে না—পাল্কি একটা পরিবহন ব্যবস্থা। কিন্তু এই পাল্কি এখন অদৃশ্য হয়ে গেছে। এই আইনে পাল্কিকে লাইসেন্স দিয়ে পরিবহন হিসাবে চালু করতে পারেন। এই পাল্কি শুধু কলকাতায় নয় সারা পশ্চিমবাংলা থেকে হাওয়া হয়ে গেছে অথচ রবীন্দ্রনাথ ঠাকুরের সে "বীর পুরুষ" যখন আমরা পড়েছি বা আমাদের ছেলে-মেয়েরা পড়ে সেখানে যে একটা কল্পনা আছে, সেই বীর পুরুষ ছেলেটি যখন পাল্কিতে করে যাচ্ছিল তার যে একটা দৃশ্য এটা কি কেউ কল্পনা করতে পারে। তাই বলছি আমাদের ভবিষ্যৎ বংশধরেরা কি পাল্কি দেখতে পাবেন? আমি আপনাকে অনুরোধ করব পাল্কি একটা দৃষ্টান্ত হিসাবে রাখার ব্যবস্থা করুন। তাছাড়া ঐ তপশিয়া কসবা প্রভৃতি এলাকায় বৃষ্টির সময়ে পাল্কি ছাড়া অন্য কোনও যানের কথা চিন্তা করা যায় না। আপনি এটা যদি করতে পারেন তাহলে ভাল হয়।

[5-00 – 5-10 p.m.]

আপনি বিবেচনা করে দেখুন। এ জিনিস যাতে আমরা করতে পারি আমি তার জন্য মাননীয় স্পিকার মহাশয়কে এবং বিধানসভার মাননীয় সদস্যদের অনুরোধ করছি। আমরা সকলেই জানি দিল্লিতে রাষ্ট্রপতি বছরের প্রথম দিনে যখন পার্লামেন্টে ভাষণ দিতে আসেন তখন মোটরগাড়িতে চেপে আসেন না, ঘোড়ার গাড়িতে চেপে আসেন। আমরা কি এ ব্যবস্থা করতে পারি না যে পশ্চিমবঙ্গে রাজ্যপাল বিধানসভায় প্রথম যেদিন ভাষণ দিতে আসবেন সেদিন তিনি যদি ৭ বেহারার পাল্কীতে চড়ে আসেন তাহলে আমাদের ভবিষ্যত বংশধরেরা, নাতি, নাতিনীরা পাল্কী কি জিনিস, বেহারা কি জিনিস এসব দেখতে পায় বা জানতে পারে। সেইজন্য আমি বলছি পাল্কীকে দ্রষ্টব্য হিসাবে টিকিয়ে রাখা দরকার। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং আপনার বিলকে সমর্থন করছি।

The motion of Shri Mohammed Amin that the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 & 2 and Preamble**

The question that clauses 1 & 2 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Calcutta Hackney Carriage (Amendment) Bill, 1979.**

**Shri Mohammed Amin :** Sir, I beg to introduce the Calcutta Hackney Carriage (Amendment) Bill, 1979.

**(Secretary then read the Title of the Bill)**

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the Calcutta Hackney Carriage (Amendment) Bill, 1979, be taken into consideration.

Sir, as is well known, slow moving conveyances have been as inseparable part of the city transport system for years past. Handriven rickshaws are one of the major conveyances covered by the Calcutta Hackney Carriage Act, 1919.

With the growth of the City the number of both fast moving and slow moving vehicles has gone up rapidly. The city of Calcutta has the lowest circulation space as compared with other major cities in the country. The result is that traffic congestion has become a regular phenomenon in the city. The problem of congestion has been accentuated by the operation of a large number of unlicensed hand-driven rickshaws. On a careful consideration of the problem it has been felt very urgent that the growth in the number of such rickshaws should be curbed. According to the existing provisions violation of the licensing law can be visited by a fine not exceeding Rs.100/- and in default of payment of fine to simple imprisonment for a period not exceeding three months. We have felt that the existing provisions are not deterrent enough to check the increase of. unlicensed rickshaws effectively. The present amending Bill provides for raising the amount of penalty to Rs.500/- with the provision for minimum fine being fixed at Rs.50/-. It also provides for confiscation of unlicensed .and-driv rickshaws. We hope that the measures embodied in the a:nending Bill will be helpful in curbing the growth of hand-driven rick' ws and at least partially relieving the congestion in the city.

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিলের এই উৎপত্তি সম্পর্কে সদস্যদের ভাষণে সকলের সঠিক তথ্যটা দেখা গেল না। প্রথম ১৮৬৬ সালে এই বিলটি হয়েছিল তারপর সেই বিল ১৮৯১ সালে হল, তারপর ১৮৬৬ ও ১৮৯১ সালের বিলে যে আইনটি ছিল সেই আইন ১৯১৯ সালে বদল হল অর্থাৎ পূণাঙ্গ আইন হল। সুতরাং এখানে যে আইন আছে অর্থাৎ ক্যালকাটা হ্যাকনি ক্যারেজ অ্যাক্ট সেখানে মাত্র একটা ৭০ প্রভিসন আছে

রিক্সাদের ক্ষেত্রে। হ্যাকনি ক্যারেজ লজ অ্যান্ড রুলস আছে রিক্সার ক্ষেত্রে সেটা অ্যাপ্লিকেবল হবে। আনলাইসেনসড কতটা কি ছিল সেগুলি কংগ্রেস আমলে বিচার করা হয়নি। আনলাইসেনসড চলে গেছে, সমস্যাটা কংগ্রেসিরা দেখেন নি যে কি অবস্থা হচ্ছে দেশে, তাঁরা এইসব অ্যামেন্ডমেন্টের প্রয়োজন বোধ করেননি ৩০ বছর ধরে। এইসব বুঝে আইনটাকে (৭০এ) ঠিক প্রভিসন করা হল যাতে করে আনলাইসেনসড ধরা যেতে পারে। তাহলে হ্যাকনি ক্যারেজ এর এই আইনটা বলছে যে সমস্ত পাল্কী ইত্যাদি সব ব্যাপার অ্যাপ্লিকেবল হবে, রিক্সায় এটা অ্যাপলিকেবল হবে। হ্যাকনি ক্যারেজ অ্যাক্টে এমন কোনও প্রভিসন নেই যাতে ঐ পাল্কী আনলাইসেনসড হবে। পাল্কী যদি আনলাইসেনসড থাকে তাহলে ধরবার সুবিধা হবে না, অর্থাৎ ঐ আইনের মধ্যে হাকনি ক্যারেজ আনলাইসেনসড হয় তাহলে রিক্সা আনলাইসেনসড ধরা হয় পুলিশ স্পেশাল পাওয়ারে রিক্সা আদার দ্যান দিস রিক্সা অন্যগুলি ম্যাজিস্ট্রেট থেকে ধরতে পারছে না। অর্থাৎ ঐভাবে ধরা যাবে না। সেই আইনে রিক্সা অ্যাপলিকেবল হবে। সমস্ত আইন বাই লজ যেগুলি হ্যাকনি ক্যারেজ বা বাই লজে আসে। আমরা শুধু ৭৮এ করে করছি। অনলি ফর রিকশস করে পুলিশ ম্যাজিস্ট্রেট আর এনি পুলিশ অফিসার ডিউলি অথরাইজড বাই দি কমিশনার অব পুলিশ এটা পরে করে দিয়েছিলেন। অন্য ক্ষেত্রে হ্যাকনি ক্যারেজে যে সমস্ত ট্রান্সপোর্ট আছে তাদের ক্ষেত্রে এই পাওয়ার ভেস্ট করলেন না। এটা একটু চিন্তা করতে হবে। এই অ্যাক্ট-এ In this Act only such rickshaws shall be liable to pay a fine not exceeding five hundred rupees and in default such and such simple imprisonment etc. etc. অর্থাৎ এটা হচ্ছে আন লাইসেন্সের ক্ষেত্রে। এখন থানায় যেটা হয় তাহল একটা রিক্সাকে থানায় ধরে নিয়ে গিয়ে থানা অফিসারের সঙ্গে যোগসাজসে থানায় বড়বাবুকে টাকা দিলে সে আবার সারাদিন রিক্সা নিয়ে ঘুরে এসে ফের সন্ধ্যার পর থানায় রিক্সা জমা দিয়ে দেয়। এ বিষয়ে সতর্ক থাকতে হবে। এতদিন এসবের কোনও প্রভিসন ছিল না বলে কিছু করা যাচ্ছিল না। সেজন্য বলছি আনলাইসেন্সদের যাতে ধরা যায় এবং থানার বড়বাবুরা সেটা এক্সিকিউশন করেন কি না সেটা দেখতে হবে—হোম পুলিশকে দিয়েই সেটা দেখতে হবে। আবার আমি মন্ত্রী মহাশয়কে বলব আদার দ্যান রিক্সা হ্যাকনি ক্যারেজ বা অন্যান্য যে সমস্ত যানবাহন আছে তাদের যদি লাইসেন্স না থাকে বা করে তাহলে রিক্সার মতো তাদের ব্যবস্থা হবে কিনা? অর্থাৎ ঠেলা হ্যাকনি ক্যারেজ ইত্যাদির বেলায় অ্যাপ্লিকেবল হবে কিনা সেটা আপনি লক্ষ্য রাখবেন। যাই হোক এটা একটা কন্ট্রোল করার সিস্টেম। কেউ কেউ পাল্কির কথা তুলে বলেছেন যে, রাজ্যপালকে এখানে পাল্কি করে নিয়ে আসার ব্যবস্থা করলে ভাল হয়। গ্রামে পাল্কি এখনও আছে। সুতরাং রাজ্যপালকে পাল্কি চড়াবার কোনও দরকার নেই। যাইহোক, কলকাতার ড্রেনেজের যে সিস্টেম এবং বর্ষার সময় রাস্তার যে অবস্থা তাতে রিক্সাওলারা ঐ সময়ে আমাদের বাঁচিয়ে রাখে। অতএব কলকাতা যতক্ষণ না ভাল করে তৈরি হচ্ছে ততক্ষণ রিক্সা রাখাই উচিত এবং এর সঙ্গে বেকারের প্রশ্ন জড়িত। সর্বশেষ মন্ত্রী মহাশয়, যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি।

[5-10 – 5-22 p.m.]

**শ্রী মহম্মদ আমীন ঃ** স্যার, একটুখানি বলব। এই আইন করা হচ্ছে লাইসেন্স ছাড়া যে রিক্সা চলে সেগুলিকে বন্ধ করার জন্য। বীরেনবাবু বললেন যে ইংরাজ আমলের এই জিনিস যাতে মানুষ মানুষকে টানে তা কি এখনও চলবে? আবার সঙ্গে সঙ্গে বললেন ঠেলা রিক্সা ছাড়া কোনও ট্রান্সপোর্টই অনেক সময় পাওয়া যায় না। আমি তাঁকে বলছি তিনি আগে মন ঠিক করুন। দু-রকম কথা বললে হবে না। এটা একটা অপমানজনক ট্রান্সপোর্ট—সাহেবরা যখন ছিল তারা ছিল রাজা আর আমরা ছিলাম প্রজা। এই রাজার জিনিস চলা উচিত কিনা সেটা চিন্তা করতে হবে—অদূর ভবিষ্যতে আমরা এই জিনিস চিন্তা করব—এখন কিছু করতে পারছি না। যেসব রিক্সার লাইসেন্স আছে তা বন্ধ করার সিদ্ধান্ত যদি হয় তাহলে বিকল্প জীবিকার ব্যবস্থা করতে হবে। কিন্তু যাদের লাইসেন্স নেই তারা রিক্সা চালাচ্ছে এ জিনিস আমরা সমর্থন করতে পারি না। কলকাতা শহরে ৬ হাজার রিক্সা আছে তাদের অনেকেই বর্ষাকালে বা স্কুলে বাচ্চাদের পাঠাবার ব্যবস্থাই বলুন সকালবেলায় প্রয়োজন হয়। কলকাতার ট্রান্সপোর্ট প্রবলেম এমনই জটিল হচ্ছে যাতে স্লো মুভিং ভেহিকেল তুলে না দিলে ট্রান্সপোর্টের উন্নতি হবে না। পরবর্তীকালে এই প্রশ্ন আমাদের বিবেচনা করতে হবে। নাথিয়াল মুর্মু কি বললেন তা আমি বুঝতে পারলাম না কেননা পাল্কির যুগ শেষ হয়ে গেছে। টেম্পো গাড়ি বন্ধ করার কথা এখনও আমরা ঠিক করিনি—তবে ট্রাকগুলি রি-এনট্রির একটা নিষেধাজ্ঞা আছে। কিন্তু টেম্পোগুলির উপর বা ছোট ট্রাকগুলির উপর এটা কেন থাকবে না তা একটা আইনের প্রশ্ন। সেটা আমরা বিবেচনা করে দেখছি যাতে রেসট্রিকশন রাখা যায়। কিন্তু আমরা টোটালি বন্ধ করতে চাই না। ঠেলা গাড়ি বিনা লাইসেন্সে চলছে এ বিষয়ে আমরা কিছু করতে পারি না কারণ ঠেলা গাড়ি হ্যাকনি ক্যারেজের আওতায় পড়ে না—এ ছাড়া এটা কর্পোরেশনের ব্যাপার। এ বিষয় আমরা একটা নোট কর্পোরেশনকে পাঠিয়ে দিয়েছি য, ঠেলা গাড়ির উপর লাইসেন্স করা উচিত এবং সে আইন তারা করবেন ঠিক চিন্তা করেই। যাইহোক এটা একটা গুরুতর সমস্যা এবং যাদের লাইসেন্স আছে সেই রিক্সাওলাদের তুলে দিয়ে তাদের বিকল্প কোনও ব্যবস্থা করতে পারলেই কলকাতার ট্রান্সপোর্টের কিছু অসুবিধা দূর হবে। দিল্লি বোম্বে মাদ্রাজ রিক্সা নেই। তাদের সেখানে কি ভাবে চলছে সেটা চিন্তা করতে হবে—অর্থাৎ আস্তে আস্তেই আমরা এটা তুলে দেবার পর অভ্যস্ত হয়ে যাব। রিক্সা তুলে দিয়ে ৩ চাকার অটো রিক্সো কলকাতার ফ্রিজ এলাকায় চালানো যায় কিনা সেটা আমরা চিন্তা করছি। আমার কাছে সেটা আছে, আমি আপনাদের এই আহ্বান করব এটা চিন্তা করবেন, তাহলে আর একটা ট্রান্সপোর্ট আমরা পাব, কাকে দিতে পারব, আর রিক্সা তুলে দেওয়ার যে যৌক্তিকতা সেটাও শক্তিশালী হবে। এই কথা বলে এই বিলকে মঞ্জুর করার জন্য আপনাদের কাছে অনুরোধ করছি।

The motion of Shri Mohammed Amin that the Calcutta Hackney Carriage (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that in clause 1, for the figures "1979", the figures "1980" be substituted.

**Mr. Speaker :** Why it is required ?

**Shri Mohammed Amin :** It is required because the bill was drafted in the year 1979, and I am moving it in 1980.

The motion of Shri Mohammed Amin that in clause 1, for the figures "1979", the figures "1980" be substituted, was then put and agreed to.

The question that clause 1, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 2**

The question that clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Enacting Formula**

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that in the enacting formula, for the words "Thirtieth Year", the words "Thirty-first year" be substituted.

The motion was then put and agreed to.

The question that the enacting formula, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the Calcutta Hackney Carriage (Amendment) Bill, 1979, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5.22 p.m. till 1 p.m. on Friday, the 11th April, 1980 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 11th April, 1980 at 1-00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abdul Mansur Habibullah) in the Chair, 11 Ministers, 4 Ministers of State and 148 Members.

### Unstarred Questions

### (to which Written answers were laid on the Table)

**বাঁকুড়া জেলার কোতুলপুর থানার চকচাঁদ গ্রামে দুই ব্যক্তির খুনের ঘটনা**

১০১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯) **শ্রী নানুরাম রায় :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৯ সালের ১৯এ নভেম্বর তারিখে বাঁকুড়া জেলার কোতুলপুর থানার অন্তর্গত চকচাঁদ গ্রামের বাসুদেব ঘোষ ও কোতাই গ্রামের শিশু সাঁতরা (শিবু ডোম) নামে দুই জন ব্যক্তিকে দিনের বেলায় (আনুমানিক বৈকাল ৩-৪টার সময়) নৃশংসভাবে হত্যা করিয়া নদীর বালিতে চাপা দেওয়া হইয়াছিল, এরূপ কোনও সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি; এবং

(খ) আসিয়া থাকিলে,—

(১) ঘটনার কারণ কি, ও

(২) উক্ত ব্যাপারে পুলিশ কি ব্যবস্থা গ্রহণ করিয়াছে

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৭৯ সালের ১৯এ নভেম্বর তারিখে বাসুদেব ঘোষ ও শিবু সাঁতরার খুন হওয়া সম্পর্কে সরকার অবগত আছে।

(খ) (১) ১৯৭৯ সালের সেপ্টেম্বর মাসে কোতুলপুর থানার দশেরা গ্রামের শ্রীগুরুপদ মন্ডলকে নিগৃহীত করার প্রতিশোধ গ্রহণ এই ঘটনার কারণ বলে জানা গেছে।

(২) এব্যাপারে কোতুলপুর থানায় একটি মামলা রুজু করা হয়েছে। ঘটনার অব্যবহিত পরে ঘটনাস্থলে পুলিশ প্রহরা বসানো হয়েছে। ১৭ই মার্চ, ১৯৮০ পর্যন্ত মোট ১৭ জনকে গ্রেপ্তার করা হয়েছে। মামলাটির তদন্তের ভার সি আই ডি-কে দেওয়া হয়েছে।

**"রেজিষ্ট্রিভুক্ত বেকারদের চাকুরী"**

১০২। (অনুমোদিত প্রশ্ন নং ৪২।) **শ্রী নানুরাম রায় :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয়

অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের এপ্রিল থেকে ১৯৭৯ সালের ডিসেম্বর পর্যন্ত কতজন রেজিস্ট্রিভুক্ত বেকারকে চাকরি দেওয়া হইয়াছে; এবং

(খ) কোন জেলায় কতজনকে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪২,৩৮৫ জন।

(খ) (১) কলিকাতা—১০,৬৯১ জন, (২) চব্বিশপরগনা—২,৯৩৪ জন, (৩) হাওড়া—৫৪৯ জন, (৪) হুগলি—৯২৭ জন, (৫) মেদিনীপুর—১,৫৫১ জন, (৬) বাঁকুড়া—৫৭৮ জন, (৭) বীরভূম—৯,৩৬৩ জন, (৮) বর্ধমান—৩,৯৫২ জন, (৯) পুরুলিয়া—৪৪৬ জন, (১০) নদীয়া—১,২৬৯ জন, (১১) মুর্শিদাবাদ—২,৮৭০ জন, (১২) মালদা—২,৭০০ জন, (১৩) দার্জিলিং—১,৬৯৬ জন, (১৪) জলপাইগুড়ি—১,৩৬৩ জন, (১৫) কোচবিহার—৭৮২ জন, (১৬) পশ্চিম দিনাজপুর—৭১৪ জন।

## Political murders

103. (Admitted qeustion No. 78.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the total number of cases of "political murders" that occurred in West Bengal between the period July, 1977 and January, 1980; and

(b) steps taken by the Government to prevent such incidents in the State?

**Minister-in-charge of Home (Police) Department :**

(a) Eighteen incidents involving twenty-seven "political murders".

(b) Police pickets were posted in affected areas, specific cases were instituted over the incidents and police arrested a number of persons in course of investigation. Police are doing their best to prevent such incidents.

## Appointment of Class III and Class IV posts in the Animal Husbandry and Veterinary Services Department

104. (Admitted question No. 122.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) the number of persons appointed in Class III and Class IV posts under the Animal Husbandry and Veterinary Services Department and its Directorates during the tenure of the present Government (up to January, 1980); and

(b) the number of them belonging to—

(i) Scheduled Castes,

(ii) Scheduled Tribes, and

(iii) Muslim Community ?

**Minister-in-charge of Animal Husbandry and Veterinary Services Department :**

(a) During the tenure of the present Government (up to January, 1980) the total number of 303 persons—137 persons in Class III posts and 166 persons in Class IV posts—were appointed in the Animal Husbandry and Veterinary Services Department and its Directorates, viz., Directorate of Dairy Development, Directorate of Animal Husbandry, Directorate of Veterinary Services and the Project Office for W.F.P.-618.

(b) Of the total persons as stated in reply to (a), 28 persons belong to the Scheduled Castes, seven persons to the Scheduled Tribes and eleven persons belong to the Muslim Community. The break-up is as follows :

| Class III | Class IV | Total |
|---|---|---|
| 16 | 12 | 28 |
| 1 | 6 | 7 |
| 3 | 8 | 11 |

**Appointment of Class III and IV staff in the Excise Department**

105. (Admitted Question No. 124.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state—

(a) the number of employees recruited to Class III and Class IV posts under the Excise Department and its Directorate by the

present Government (up to January, 1980); and

(b) the number of them belonging to—

(i) Scheduled Castes,

(ii) Scheduled Tribes, and

(iii) Muslim Community ?

**Minister-in-charge of Excise Department :**

(a) (i) 27.

(ii) 13.

(iii) Particulars are being collected.

### Handloom Weavers' Co-operative Societies

106. (Admitted question No. 249.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) the total number of Handloom Weavers' Co-operative Societies and the number of handlooms existence in West Bengal as on 31st December, 1977 and 31st December, 1979;

(b) the number of dormant societies at the time;

(c) what action the State Government is contemplating to take for revival of the dormant societies; and

(d) the number of dormant societies revived during the tenure of the present Government (up to December, 1979) ?

**Minister-in-charge of Cottage and Small Scale Industries :**

| | | As on 31st December, 1977 | As on 31st December, 1979 |
|---|---|---|---|
| (a) | Total number of Handloom Weavers' Co-operative Societies in West Bengal. | 1,459 | 1,255 |
| | Number of Handlooms in existence in West Bengal. | 2.12 lakhs | No separate figure is available |

(b) As on 31st December, 1977—632, as on 31st December, 1979—382.

(c) That State Government has taken up a scheme for extension of Co-operative coverage for overall development of handloom industry in the State by amalgamation of some dormant societies into a big society in order to make it a viable one, by extending financial support under different schemes and by giving them marketing support. The dormant societies which have no chance of revival are being put into liquidation and some new societies are being organised.

(d) 13.

### Strikes, lock-outs and closures

107. (Admitted question No. 322.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state the number of strikes, lock-outs and closures that took place in West Bengal during the tenure of the present Government (up to January, 1980) ?

**Minister-in-charge of Labour Department :**

| | |
|---|---|
| Strike .. .. .. .. .. .. | 420 |
| Lock-out .. .. .. .. .. .. | 344 |
| Closure .. | 172 (under conciliation) (170 other units closed permanently) |

These figures do not include 13 cases of strike, 29 cases of lock-out and 58 cases of closure, which commenced prior to 21st June, 1977 but continued thereafter.

### Nursing training

*108. (Admitted question No. *330.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the number of persons selected for nursing training during the tunure of the present Government (up to January, 1980) ; and

(b) the number of them belonging to—

i) Scheduled Castes

ii) Scheduled Tribes, and

iii) Muslim Community ?

**Minister-in-charge of Health and Family Welfare Department :**

(a) A.N.M.—5,961, G.N.M.—3,947, total—9,908.

(b) (i) A.N.M.—500, G.N.M.—217, total—717.

(ii) A.N.M.—54, G.N.M.—15, total—69.

(iii) A.N.M.—59, G.N.M.—5, total—64.

### Co-operative farming in West Bengal

109. (Admitted question No. 337.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state steps taken by the present Government to promote co-operative farming in West Bengal ?

**Minister-in-charge of Co-operation Department :** Co-operation Department of the Government of West Bengal have initiated some programmes towards development of co-operative farming. At present there are 195 joint co-operative firms and 93 collective firms in this State. The total number of members of these firms are 9,397 and 3,428 respectively. Recently more marginal farmers and agricultural labourers have been taken in these firms as members. Their total numbers are 4,065 (marginal farmers and agricultural labourers), the number of such members was 2,878 in 1976-77.

### National and Zonal Permits for trucks

110. (Admitted question No. 339.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) the number of National Permits, Zonal Permits for road transport trucks granted by the State Transport Authority, West Bengal, during 1976, 1977, 1978 and 1979; and

(b) the number of such permits proposed to be granted by the State Transport Authority, West Bengal, during 1980 ?

**Minister for Home (Transport) Department :** (a)

| Year | National Permit | North Zone Permit | Central Zone Permit | East Zone Permit |
|---|---|---|---|---|
| 1976 | 248 | 134 | 130 | 29 |

| | | | | |
|---|---|---|---|---|
| 1978 | 15 | 41 | 43 | 100 |
| 1979 | 1 | 32 | 28 | 42 |
| | 465 | 223 | 213 | 174 |
| Cancelled (due to non-renewal or other reasons | 16 | 24 | 17 | 1 |
| Total .. | 449 | 199 | 196 | 173 |

(b) **National Permit :** Full quota of 450 permits excluding one has been issued. One permit has been kept pending under Court's order. Eleven vacancies occurring due to non-renewal or other reasons may be filled up during this year. Additional quota, if sanctioned by the Government of India, may be granted during this year.

**North Zone Permit :** Full quota of 200 permits has been issued. One permit has been cancelled recently which may be granted during this year. Additional quota, if decided in the revised zonal agreement, may also be granted during this year.

**Central Zone Permit :** In order to complete the full quota of 200 permits, two permits have been issued this year and the remaining two permits are likely to be granted this year. Additional quota, if decided in the revised zonal agreement, may also be granted during this year.

**East Zone Permit :** In order to complete the full quota of 200 permits, the remaining 27 permits may be granted during this year. Additional quota, if decided in the revised zonal agreement, may also be granted during this year.

**বৃহৎ ও মাঝারি রুগ্ন শিল্প প্রকল্প**

১১১। (অনুমোদিত প্রশ্ন নং ৪২১।) **শ্রী কমল সরকার ঃ** বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বৃহৎ ও মাঝারি রুগ্ন শিল্প প্রকল্পের সংখ্যা ১৯৭৬, ১৯৭৭, ১৯৭৮ ও ১৯৭৯ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত কত;

(খ) ঐ সকল প্রকল্পে কাজে নিযুক্ত শ্রমিকের সংখ্যা কত;

(ঘ) অধিগ্রহণের ফলে মোট কতজন শ্রমিককে কাজ দেওয়া সম্ভব হয়েছে; এবং

(ঙ) অধিগৃহিত প্রকল্পগুলির কাজ বর্তমানে কেমন চলছে তার বিবরণী?

**বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি বৃহৎ ও মাঝারি রুগ্ন শিল্প প্রকল্প আছে তার সঠিক পরিসংখ্যান নেই।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) ও (ঘ) অধিগ্রহণের ক্ষমতা একমাত্র কেন্দ্রীয় সরকারের হাতে আছে। ১৯৭৭ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত এই সময়ের মধ্যে কেন্দ্রীয় সরকার মোট ১৭টি বন্ধ/রুগ্ন শিল্প প্রকল্প অধিগ্রহণ করেছেন। এই অধিগ্রহণের ফলে মোট ৩০,৫৬২ জন শ্রমিককে কাজ দেওয়া সম্ভব হয়েছে।

(ঙ) অধিগ্রহণের কালে অধিকাংশ শিল্প প্রতিষ্ঠানগুলি খুবই বিশৃঙ্খল অবস্থায় ছিল এবং আর্থিক দিক থেকে তাদের লোকসানের মাত্রাও ছিল ক্রমবর্ধমান। ঐসব বিপর্যয়ের হাত থেকে অধিগৃহিত শিল্প প্রতিষ্ঠানগুলিকে পুনর্জিবিত ও স্বয়ম্ভর করা সহজসাধ্য নয় এবং এই জাতীয় কাজ সময়সাপেক্ষও বটে। তা সত্ত্বেও সুষ্ঠু ও সুদক্ষ পরিচালনার জন্য সেগুলিতে প্রয়োজন বুঝে পেশাদারি পরিচালন ব্যবস্থা প্রবর্তন করা হয়েছে এবং উৎপাদনক্ষমতাকে আরও বেশিমাত্রায় কাজে লাগিয়ে এবং বিক্রি বাড়িয়ে তাদের অবস্থার ক্রমোন্নতি ঘটাবার জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে এবং সার্বিক প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। উপরোক্ত বিশেষ কর্মসূচি গ্রহণের ফলে কতকগুলি শিল্প প্রতিষ্ঠান ইতিমধ্যেই উল্লেখযোগ্য অগ্রগতির পরিচয় দিতে পেরেছে।

### কাজের বিনিময়ে খাদ্য

১১২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৪।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্পে পশ্চিমবঙ্গের কতজন মানুষ উপকৃত হইয়াছে ;

(খ) উক্ত পরিকল্পনার দ্বারা গ্রামীণ কর্মসংস্থানের কোনও বিকল্প উপায় করা সম্ভব কিনা, এবং

(গ) গ্রামের কৃষি-শ্রমিকের সহিত গ্রামীণ অর্ধশিক্ষিত বেকারদের উক্ত পরিকল্পনার মাধ্যমে কোনও গ্রামোন্নয়ন কর্মসূচিতে নিযুক্ত করা হইতাছে কিনা?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭-৭৮ সালে সরকারি উদ্যোগে "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্প শুরু হইবার

পর ৩১এ জানুয়ারি, ১৯৮০ পর্যন্ত মোট ৬,৫৪,৫২,৭১৫ শ্রম-দিবস সৃষ্টি হইয়াছে।

(খ) গ্রামীণ অর্ধশিক্ষিত বেকারদের উক্ত পরিকল্পনায় অংশ গ্রহণে বাধা নাই।

**বেকার ভাতা**

১১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫১১।) **শ্রী নানুরাম রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮-৭৯ ও ১৯৭৯-৮০ সালে মোট কতজন বেকার ভাতা পেয়েছে ; এবং

(খ) তাদের মধ্যে তফসিলি জাতি আদিবাসির সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৮-৮০ সালে—১,৪৪,২৭৪ জন, ১৯৭৯-৮০ সালে—৬৭,২০৭ জন।

(খ) ১৯৭৮-৭৯ সালে—তফসিল জাতি—১৫,৮৫৬ জন, আদিবাসি—১,৭১৩ জন, ১৯৭৯-৮০ সালে—তফসিল জাতি—৬,৪৯৪ জন, আদিবাসি—৫০৮ জন।

**কর্মবিনিয়োগ কেন্দ্র মারফত কর্মপ্রার্থী**

১১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫১২।) **শ্রী নানুরাম রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাস হতে ৩১এ জানুয়ারি, ১৯৮০ পর্যন্ত কোন কোন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির মারফত কতজন কর্মপ্রার্থী ইন্টারভিউ কল পেয়েছে ;

(খ) কর্মপ্রার্থীর কল পাওয়ার নিয়ম কি ;

(গ) এই সকল প্রার্থীর মধ্যে কতজন—

(১) কেন্দ্রীয় সরকারি বিভাগ,

(২) রাজ্য সরকারি বিভাগ,

(৩) আধাসরকারি (কেন্দ্রীয় সরকার),

(৪) আধাসরকারি (রাজ্য সরকার),

(৫) বেসরকারি সংস্থায় কর্মে নিযুক্ত হয়েছে ; এবং

(ঘ) তাদের মধ্যে তফসিলি জাতি ও আদিবাসীর সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ভিত্তিক বিস্তারিত তথ্য সংগ্রহ সময়সাপেক্ষ ব্যাপার। ১৯৭৭ সালের জুন মাস হতে ডিসেম্বর, ১৯৭৯ পর্যন্ত পশ্চিমবঙ্গে কর্মবিনিয়োগ কেন্দ্র মারফত মোট ৫,৪৯,৭৬৪ জন প্রার্থিকে ইন্টারভিউ-এর জন্য প্রেরণ করা হয়েছিল।

(খ) নিয়োগ কর্তার চাহিদা অনুসারে প্রার্থির যোগ্যতা ও পঞ্জীভুক্তির ক্রমিক পর্যায় সাপেক্ষে ইন্টারভিউ-এর জন্য মনোনয়ন করা হয়।

(গ) (১) কেন্দ্রীয় সরকারি বিভাগ—৭,০৫১ জন, (২) রাজ্য সরকারি বিভাগ—১১,৭৮১ জন, (৩) আধাসরকারি (কেন্দ্রীয় সরকার)—৬,১০৫ জন, (৪) আধা সরকারি (রাজ্য সরকার)—৫,০১০ জন, (৫) বেসরকারি সংস্থা—৯,১৩৯ জন।

(ঘ) তফসিলি জাতি ৩,১০৭ জন, আদিবাসি ৭১৮ জন। (প্রভিশনাল)

**সমাজ কল্যাণ মূলক স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠানকে অনুদান মঞ্জুর**

১১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৪।) **শ্রী নানুরাম রায় ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭-৭৮ সালে ও ১৯৭৮-৭৯ সালের বর্তমান সময় পর্যন্ত সমাজ কল্যাণ মূলক কার্যে ব্রতি কোন কোন প্রতিষ্ঠানগুলিকে কত পরিমাণ অর্থ অনুদান দেওয়া হয়েছে; এবং

(খ) কোন কোন কাজের জন্য ঐ অর্থ মঞ্জুর করা হয়েছে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) "১৯৭৮-৭৯ সালের বর্তমান সময় পর্যন্ত" বলতে কি বোঝানো হয়েছে, তা সঠিক অনুধাবন করা যাচ্ছে না। যাইহোক ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সালের বর্তমান সময় (১০ই মার্চ, ১৯৮০) পর্যন্ত যে সমস্ত সমাজ কল্যাণ মূলক স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠানকে থোক অনুদান মঞ্জুর করা হয়েছে, তার বিস্তারিত বিবরণ লাইব্রেরি টেবিলে রাখা হল।

(খ) উক্ত বিস্তারিত বিবরণে সমস্ত কিছুর উল্লেখ আছে।

**মরিচঝাঁপি হইতে উদ্বাস্তুদের দন্ডকারণে ফেরত পাঠানো**

১১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৬।) **শ্রী নানুরাম রায় ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মরিচঝাঁপি হতে গত মে, ১৯৭৯ মাসে মোট কত পরিবার দন্ডকারণ্যে পাঠানো হয়েছে?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মরিচঝাঁপি হতে গত মে ১৯৭৯ মাসে মোট ১,৪৯০টি পরিবারকে দন্ডকারণ্যে পাঠানো হয়েছে।

**শিক্ষিত বেকার**

১১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫২১।) **শ্রী নানুরাম রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে তফসিল জাতি ও আদিবাসি সম্প্রদায়ভুক্ত শিক্ষিত বেকারের

সংখ্যা কত; এবং

(খ) জেলাভিত্তিক উক্ত সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শিক্ষিত বেকারদের ক্ষেত্রে এইরূপ পরিসংখ্যান রাখা হয় না।

**Registered persons in Darjeeling District Employment Exchange**

118. (Admitted question No.564.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the total number of persons on the live register of the Employment Exchanges in Darjeeling district as on (i) 1st July, 1977 and (ii) 1st February, 1980; and

(b) the number of persons appointed through the Employment Exchanges in Darjeeling district during the tenure of the present Government (up to January, 1980)?

**Minister-in-chage of Labour Department :**

(a) Information in respect of the period from 1st January, 1980 onwards have not yet been received from the district.

Figures as on the 30th June, 1977 and the 31st December, 1979 are given below :

| | | | |
|---|---|---|---|
| 30th June, 1977 | .. | .. | 24,849 |
| 31st December, 1979 | .. | .. | 40,812 |

(b) Between 1st July, 1977 and 31st December, 1979—1,517.

**Electrification of villages in Hill areas of Darjeeling**

119. (Admitted question No. 587 **Shri Naba Kumar Roy, Shri Dawa Narbu La and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state the steps taken by the present Government to electrify the remaining villages in the Hill areas of Darjeeling district which have not yet been electrified?

**Minister-in-charge of Power Department :**

In the Hill areas of Darjeeling district there are 221 census villages. So far two R.E.C. schemes for electrification of 63 villages (Scheme No. DJL-1/21) and electrification of 41 villages (Scheme NO. DJL-2/45) in Darjeeling Hill Areas have been sanctioned by R.E.C. Ltd. Forty-

four villages out of the provision of 63 villages in the first scheme have since been electrified, while electrification work for the second scheme has just started. Another 71 villages were electrified under other schemes. Thus, 115 villages have so far been electrified in the Hill areas of Darjeeling district.

**ধানভাঙা কলের লাইসেন্স**

১২০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫১।) **শ্রী অহীন্দ্র সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় ১৯৭৯-৮০ সালে (৩১এ জানুয়ারি, ১৯৮০ পর্যন্ত) কতগুলি ধানভাঙা কলের লাইসেন্স দেওয়া হয়েছে; এবং

(খ) কিসের ভিত্তিতে এবং কি নিয়মে এসব লাইসেন্স দেওয়া হয়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ৮০টি ধানভাঙা কল বসাইবার অনুমতি দেওয়া হইয়াছে।

(খ) রাইস মিলিং ইন্ডাস্ট্রি (রেগুলেশন) অ্যাক্ট, ১৯৫৮ এবং রাইস মিলিং ইন্ডাস্ট্রি (রেগুলেশন অ্যান্ড লাইসেন্সিং) রুলস, ১৯৫৯ অনুযায়ী ধানভাঙা কল বসাইবার অনুমতি দেওয়া হইয়া থাকে।

**আসানসোল শহরের মধ্যস্থিত জি টি রোড পার্শ্বস্থ জমির বে-আইনি দখল**

১২১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৪।) **শ্রী সুনীল বসুরায় ঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, আসানসোল শহরের মধ্যে অবস্থিত জি টি রোডে বাজার সম্প্রসারণ করিয়া বাধার সৃষ্টি করা হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আসানসোল শহরের মধ্যস্থিত জি টি রোড পার্শ্বস্থ জমির বে-আইনি দখলের ফলে বাধার সৃষ্টি হইতেছে।

(খ) (১) সম্প্রসারিত দখলিকৃত ঘর ইত্যাদি অপসারণ করিবার সঠিক কোনও সিদ্ধান্ত এখনও লওয়া হয় নাই।

(২) জি টি রোডের দুই পার্শ্বস্থ হকার্সদের অপসারণের নিমিত্ত আসানসোল প্ল্যানিং অর্গানাইজেশন এবং দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি একটি হকার্স কর্নার তৈয়ারি করিয়াছেন এবং অপর একটি হকার্স কর্নার তৈয়ারি করার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**Mr. Speaker :** There is no ground for allowing it. Yesterday and day before yesterday the matter was raised by at least four speakers. The matter has been thoroughly discussed in the House. I will not allow you to discuss it again.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, এতে বিধান সভার সদস্যের অধিকার খর্ব করা হচ্ছে।

**Mr. Speaker :**

**Mr. Speaker :** There is no point of order. I will not allow this. Now Shri Samsuddin Ahmed will read his motion.

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল - মুর্শিদাবাদ জেলার সামসেরগঞ্জ, সুতী, ফারাক্কা, থানার অধীন পার শিবপুর, পার অনন্তপুর, পার দেওনাপুর, পার শোভাপুর, প্রভৃতি মৌজার স্থানীয় বাসিন্দা কৃষক ও অন্যান্যদের বাড়িঘর বেশকিছু সংখ্যক বহিরাগতদের দ্বারা দখলিকৃত হওয়ায় উক্ত এলাকার বাসিন্দারা বিভিন্ন জায়গায় আশ্রয় লইয়াছে। এই বিচ্ছিন্ন ও বিব্রত চরবাসীগণ ঘরবাড়ি হইতে বিতাড়িত হইয়া গঙ্গানদীর এপার ওপারে বিভিন্ন জায়গায় ছিন্নমূল অবস্থায় রহিয়াছে। তাদের বাড়িতে কিছু সম্পদ লুণ্ঠিত হইয়াছে এবং এখনও হইতেছে। উল্লিখিত মৌজাগুলি কিছুদিন পূর্বে মালদহ জেলার কালিয়াচক থানার অন্তর্ভুক্ত হইয়াছে। কিন্তু কোনও জেলা কর্তৃপক্ষই তাদের এই দুরবস্থা দূরীকরণের কোনও ব্যবস্থাই এপর্যন্ত গ্রহণ করেন নাই।

## STATEMENT ON CALLING ATTENTION

[1-10 — 1-20 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীঘা ও রামনগর থানা এলাকায় গত ১৯৭৯ সালে কয়েকটি হত্যাকান্ডের ব্যাপারে বিধানসভার সদস্য শ্রী বলাইলাল দাস মহাপাত্র কর্তৃক উত্থাপিত দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তির উত্তরে আমি এই বিবৃতি দিচ্ছি ঃ—

গত ১৯৭৯ সালে দীঘা থানার মধ্যে কোনও হত্যাকান্ড ঘটার খবর পাওয়া যায়নি। তবে রামনগর থানার মধ্যে ৪টি হত্যাকান্ডের খবর ওই থানায় লিপিবদ্ধ হয়েছে। ঘটনাগুলি হল ঃ

(১) কায়মা গ্রামের শক্তিপদ দেবতার হত্যা। বিশ্বনাথপুর গ্রামের মাঠে তাহাকে হত্যা করা হয়। এই ব্যাপারে গত ১৫.১০.৭৯ তারিখে রামনগর থানায় ১টি মামলা দায়ের করে এবং ৩ ব্যক্তিকে গ্রেপ্তার করে। এই মামলাটি এখনও তদন্তাধীন।

(২) বিপিন বিহারী বেরার মৃত্যু সম্পর্কে ১৫.৫.৭৯ তারিখে রামনগর থানা একটি মামলা দায়ের করেছে। তাহার মৃতদেহ কাঁথি দীঘা রাস্তার ছিত্রার মোড়ের নিকট পাওয়া যায়। এই ব্যাপারটি এখন তদন্তাধীন। এখন পর্যন্ত কেহ গ্রেপ্তার হয়নি।

(৩) নীরদবালা মাইতির মৃত্যু বিষয়ে রামনগর থানা ১৮.৭.৭৯ তারিখে একটি মামলা দায়ের করে। তদন্তে যতদূর জানা গিয়েছে তাহাতে বলা যায় যেন, সম্ভবত টাকা

পয়সা এবং গহনা চুরির সময় বাধা দানের ফলেই এই হত্যা সংঘটিত হয়েছে। পুলিশ শীঘ্রই এই ব্যাপারে আদালতে চার্জসিট দেবে। এই মামলায় একজনকে গ্রেপ্তার করা হয়েছে।

(৪) সুরেন্দ্র নাথ সাউ-র মৃত্যু সম্পর্কে গত ২৯.৮.৭৯ তারিখে রামনগর থানা ১টি মামলা দায়ের করে। তাহার মৃতদেহ চন্দ্রপুর - পাটনার কাজুবাদামের জঙ্গলে পাওয়া যায়। এই ব্যাপারে পুলিশ যথাযথ তদন্ত করে এবং ৯ জন ব্যক্তিকে গ্রেপ্তারও করে। মামলাটি তদন্তাধীন।

ফজলু খানের হত্যা সংঘটিত হয় ১৯৭৮ সালে। এই ব্যাপারে ১০.৮.৭৮ তারিখে রামনগর থানা একটি মামলা দায়ের করে। ঘটনাটি সম্পত্তির ব্যাপার নিয়ে পুর্বের আক্রোশের পরিনাম বলে জানা গিয়েছে এই হত্যার ব্যাপারে দুজন ব্যক্তিকে পুলিশ গ্রেপ্তার করেছে। মামলাটি চার্জসিট প্রাপ্ত এবং আদালতে বিচারাধীন।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** লোকের নাম সুরেন্দ্রনাথ সাউ না হয়ে অরুণ সাউ হবে। এ সম্বন্ধে কয়দিন আগে আমি বলেছিলাম।

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি কি বলছেন গোলমালে আমি বুঝতে পারছিনা।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** এই বিবৃতির একটি কপি আমাকে দয়া করে দেবেন।

## MENTION CASES

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকদিন ধরে বা তার আগে থেকেই কলকাতায় ট্যাক্সি ডাকাতি এবং ট্যাক্সি ড্রাইভারদের উপর আক্রমণের ঘটনা ঘটছে। কয়েকদিন আগে হাওড়ায় একজন ট্যাক্সি ড্রাইভারের উপর আক্রমণের ঘটনাকে কেন্দ্র করে আজকে হঠাৎ ট্যাক্সি ধর্মঘট হয়েছে এবং আগামীকালও এটা চলতে থাকবে। মাননীয় মন্ত্রীদের কাছে আমার অনুরোধ, অবিলম্বে কঠোর ব্যবস্থা অবলম্বন করুন। কারণ সমাজবিরোধীরা যদি এইভাবে চলতে থাকে তাহলে তো কলকাতা সমাজবিরোধীদের স্বর্গরাজ্যে পরিণত হবে, কারুর নিরাপত্তা বলে কিছু থাকবে না। আমি সেইজন্য অনুরোধ করছি, অবিলম্বে কঠোর ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ এবং লোমহর্ষক ঘটনার কথা এখানে উল্লেখ করছি। মেদিনীপুর জেলার এগরা থানার অধীনে ঋষি বঙ্কিমচন্দ্র গ্রামপঞ্চায়েতে আর.পি.পি এবং আর.ডব্লু.পি এবং অন্যান্য স্কীমের কাজে দুর্নীতির বিরুদ্ধে ঐ অঞ্চলের কংগ্রেস কর্মিদের ডাকে একটি মিছিল হয়েছিল। ঐ মিছিলটি চলতে চলতে যখন কল্যাণপুর, তেঁতুলমুড়ি, চকদই অতিক্রম করে আমদহ গ্রামে আসে তখন প্রায় ৪/৫শো সি.পি.এম কর্মী মারাত্মক অস্ত্রশস্ত্র-তীরধনুক, বোমা, বল্লম, অ্যাসিড প্রভৃতি সহ উল্লিখিত ঐ কংগ্রেস(ই)'র শান্তিপূর্ণ প্রতিবাদ মিছিলের উপর হামলা করে। সেখানে বোমা পড়ে এবং বোমা পড়ার ফলে মিছিলটি ছত্রভঙ্গ হয়ে যায়। এই অবস্থায় ওখানকার জোনাল কংগ্রেস (ই)'র সভাপতি বনবিহারী মাইতিকে জোর করে ধরে নিয়ে যায় এবং নিয়ে গিয়ে

শেখ খলিলের বাড়িতে আটকে রাখে এবং তার উপর নির্মম ভাবে অত্যাতার করা হয়। এই অত্যাচারের খবর যখন এক্স এম.এল.এ সামসুল আলম খাঁর কাছে এবং স্থানিয় কংগ্রেস কর্মিদের কাছে যায় তখন টেলিফোন করে এই ঘটনার কথা এস.ডি.পি.ও ইত্যাদিকে জানানো হয় এবং তারা গিয়ে অচৈতন্য অবস্থায় শ্রীমাইতিকে উদ্ধার করে নিয়ে আসেন। স্যার, এই ঘটনার কথা থানাকে জানানো হল, সি.আইকে জানানো হল কিন্তু তারা কোনও অ্যাকশন নিলেন না। তারপর যখন টেলিফোন করা হল এস.ডি.পি.ওকে তখন তাকে উদ্ধার করা হল। আরও মজার কথা স্যার, ডি.আই.বি'র এক ভদ্রলোক, তার নামটাও আমি করতে পারি, তিনি সব সময় মিছিলটির সঙ্গে ছিলেন এবং তিনি ওয়াচ করছিলেন, তিনিও এই ঘটনাটি দেখেছেন কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। স্যার, ও.সি এবং সি.আই সেখানে পক্ষপাতমূলক ব্যবহার করেছেন এবং তাদের বোমা, তীর ধনুক ছুঁড়তে সাহায্য করেছেন। আমাদের লোকেরা সেখানে সংখ্যায় কম ছিল এবং এইভাবে ঐরকম একটি শান্তিপূর্ণ মিছিলের উপর হামলা হয়েছে। স্যার, এই ব্যাপারটির প্রতি আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এ ব্যাপারে তাকে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি এবং তারপর একটি নিরপেক্ষ তদন্ত করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ফেব্রুয়ারি মাসে হুগলি জেলার ত্রিবেনি টিসুর অঞ্চলে কংগ্রেস (ই) মস্তানবাহিনী ছুরি, পাইপগান, বোমা নিয়ে ত্রিবেনি টিসুর ইউনিয়ানের লোকেদের উপর চড়াও হয় এবং তাদের মারধোর করার চেষ্টা করে। এমন কি সেখানে আই.এন.টি.ইউ.সি'র ইউনিয়ানের, নেতা, তার উপরও হামলা করে। এর ফলে সেখানে কিছু লোক গ্রেপ্তার হয় এবং তাদের থানাতে নিয়ে যাওয়া হয়। কিন্তু স্যার, মস্তানবাহিনী থানা থেকে তাদের ছিনিয়ে নিয়ে যায়। এর কিছুদিন পরেই কংগ্রেস(ই) মস্তানবাহিনী ঐ ত্রিবেনী টিসুর আই.এন.টি.ইউ.সির যিনি সম্পাদক, তাকে মারধোর করে এবং তার বাড়িতে গিয়ে তার স্ত্রীকে মারধোর করে এবং তার ইজ্জতহানি করে। স্যার, এইভাবে ঐ মস্তানবাহিনী ঐ ত্রিবেনি টিসু এলাকায় সন্ত্রাসের সৃষ্টি করছে। এ বিষয়ে ব্যবস্থা অবলম্বন করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20 — 1-30 p.m.]

**Shri Dawa Narbu La :** Mr. Speaker, Sir, I would like to draw the kind attention of the Hon'ble Minister-in-charge of Health Department to the fact that the S.B. Sanatorium at Kurseong has recently been taken over by the Government. After it has been taken over by the Government the conditions there have deteriorated like anything. Patients are not getting medicines, they are not being attended properly, the standard of food has gone down like anything and as a result of this, patients are leaving the Sanatorium. So, I would request the Hon'ble Health Minister to look into the matter and do the needful.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বিধানসভায় আমরা স্বাস্থ্য দপ্তরের অপকর্ম এবং অপদার্থতার কথা বারে বারে তুলেছি। স্যার, স্বাস্থ্য দপ্তর একেবারে দুর্নীতিতে

ভরে গেছে। আমি একটি দৃষ্টান্ত দিচ্ছি। বর্ধমান মেডিকাল কলেজ হসপিটাল সম্পর্কে আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, এবং হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৮ সালে বন্যার পরে অক্টোবর মাসে বর্ধমান মেডিকাল কলেজ হসপিটালে ৬ জন চোখের রোগী মারা যায়। আমরা জানি চোখের রোগে সাধারণত কেউ মারা যায় না, কিন্তু ওখানে ৬ জন রোগী মারা গেছে। এই ব্যাপারে তদন্ত করতে বলা হয়েছিল এবং তদন্তের ফলে দেখা গেল ডায়াবিনিজ দেওয়া হয়েছিল ডায়াকমের বদলে। ডায়াকম হল চোখের ওষুধ, এটা ব্যবহার করলে টেনসন কমে। ডায়াবিনিজ হল ব্লাড সুগারের ওষুধ। রোগিদের ডায়াকম না খাইয়ে ডায়াবিনিজ খাওয়ানো হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডায়াবিনিজ খাওয়ানো হল চোখের টেনসন কমানোর জন্য। স্টোরে খোঁজ নিতে পাঠানো হল। সেখানে খোঁজ নিয়ে দেখা গেল অ্যালুমিনিয়াম ফয়েল যেগুলি আছে লেভেল ছিঁড়ে দিয়ে ডায়াবিনিজের জায়গায় ডায়াকম, আর ডায়াকমের জায়গায় ডায়াবিনিজ ঢোকানো হয়েছে। ফলে ঐ ওষুধ খাইয়ে রোগিদের অসুখ ভাল হল না, রোগিরা মারা গেল। তারপর সুপারিনটেনডেন্ট ডাঃ আলি তদন্ত করতে বললেন। তখন হেড অব দি ডিপার্টমেন্ট, শ্রী সন্তোষ ব্যানার্জি, হেলথ ডিপার্টমেন্ট, রাইটার্স বিল্ডিংস থেকে ব্যবস্থা করে ডাঃ আলিকে বাঁকুড়া সম্মিলনী হসপিটালে পাঠিয়ে দিলেন। স্যার, আমি কালকে বলেছিলাম হেলথ ডিপার্টমেন্ট ক্যানসারে ভর্তি হয়ে গেছে। ভূপেশ চক্রবর্তীর কথা আমি এর আগেই বলেছি। তিনি টাকা পয়সা নিয়ে ডাক্তারদের বদলি করে দিচ্ছেন, পোস্টিং ইত্যাদি করছেন। পুরো হেলথ ডিপার্টমেন্ট দুর্নীতিতে ভরে গেছে। টাকা পয়সা না দিলে কোনও ডাক্তার পোস্টিং পাবে না, প্রোমোশন পাবে না। এই ডিপার্টমেন্টে নানারকম অকাজ কুকাজ চলছে। স্যার, সবচেয়ে দুর্নীতিগ্রস্ত এবং অপদার্থতার পরিচয় যদি কোনও দপ্তর দিয়ে থাকে তো সেটা হল এই স্বাস্থ্য দপ্তর। স্যার, ওখানে যে ৬ জন চোখের রোগী মারা গেছে তার পুরো তদন্ত হোক এবং অবিলম্বে স্বাস্থ্যমন্ত্রী তদন্ত করে আমাদের কাছে রিপোর্ট দিন।

**শ্রী শেখ সিরাজ আলি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার বীনপুর থানা হসপিটাল সম্পর্কে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীনপুর থানায় যে হসপিটালটি আছে তার ১২ মাইলের মধ্যে কোনও হসপিটাল নেই। সেই হসপিটালে দুজন ডাক্তার আছে। একজন দাঁতের ডাক্তার, আর একজন হেলথ চিকিৎসক। কিন্তু দাঁতের চিকিৎসক যিনি আছেন, এক বছর যাবত তার কোনও যন্ত্রপাতি, ওযুধ নেই, অথচ সরকার পক্ষ থেকে নিয়মিত বেতন পাচ্ছেন। আর যিনি হেলথ চিকিৎসক আছেন তিনি সেই হাসপাতালে ব্যক্তিগত চেম্বার করেছেন এবং সেই চেম্বারে ৪ টাকা ফিজ নিয়ে রোগী দেখছেন। হাসপাতালের রোগিদের চিকিৎসার ব্যবস্থা করছেন না। এই হাসপাতালে যাতে সুব্যবস্থা হয় তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় বিশেষ করে পুরুলিয়া জেলায় গত কয়েকদিন আগে বিরাট ঘুর্নি ঝড় বয়ে গেছে। এবং তার ফলে ঐ সমস্ত অঞ্চল বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। একদিকে দুটি জেলায় খরা চলছে আবার অন্যদিকে ঘুর্নি ঝড়। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি অবস্থা নিশ্চয় উপলব্ধি করতে পারছেন যে বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার গরিব মানুষরা কিরকমভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীকে অনুরোধ করব যে তিনি যে অবিলম্বে ঐসব জায়গায় ত্রাণের

কাজ শুরু করেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অসংখ্য ধন্যবাদ জানাচ্ছি যে আপনি আমাকে বলার সুযোগ দিয়েছেন। আজকে মুখ্যমন্ত্রী ইসলামপুরের ব্যাপারে একটা বিবৃতি দেবেন এই কথা শুনলাম সরকারি পক্ষ থেকে চিফ হুইপ বললেন। স্যার, আমার তিনটি সরাসরি বক্তব্য আছে আমার প্রথম পয়েন্ট তিনি কোন ধারা কোন প্রোসিডিওর অনুসারে বিবৃতি দিচ্ছেন। অর you are enforcing your decision under Rule 352 আর যদি ৩৪৬ অনুসারে দেওয়া হয় তাহলে আমাদের পরে আর বলার কোনও স্কোপ থাকে না। সরকার একটা রিপোর্ট করে দেবেন আর তিনি এখানে পড়বেন। আমাদের সেখানে কিছুই বলার থাকবে না। আমি জানি আমাদের এখানে প্রত্যক্ষদর্শী করিম চৌধুরি আছেন, আজকে সংবাদপত্রে বিস্তৃত বিবরণ আমরা দেখেছি। স্যার, আমি লিডার অব দি হাউসের সঙ্গে পরামর্শ করে আপনাকে অনুরোধ করছি আন্ডার রুল ১৯৪ একটা মোশন অ্যালাউ করুন। লিডার অব দি হাউস আছেন আপনি তারসঙ্গে এ বিষয়ে পরামর্শ করুন।

**মিঃ স্পিকার ঃ** আপনারা গিয়ে বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আপনি বলুন আমাদের বলার কোনও স্কোপ নাই। স্পিকার will consult with the leader of the House. সরকার পক্ষ থেকে এক তরফা বলে যাবে আর আমাদের এখানে যারা প্রত্যক্ষদর্শী আছেন এই ব্যাপারে তাদের যে অভিজ্ঞতা সেটা প্রকাশ হবে না। এটা ঠিক নয়। আপনি লিডার অব দি হাউসের সঙ্গে পরামর্শ করে ১৯৪ একটা মোশন এই হাউসে আনার সুযোগ করে দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ আমরা চিফ মিনিস্টারের স্টেটমেন্ট চাচ্ছি না ঐ ইসলামপুরের ব্যাপার নিয়ে। আমাদের একটা ডিসকাশনের সুযোগ করে দিন। কালকে আমরা এই কথাই আপনাকে বলেছিলাম। মুখ্যমন্ত্রীর পুলিশ এই কাজ করেছে এবং আই.জি.পি. একটা রিপোর্ট দিয়ে দেবে এবং হোম সেক্রেটারি সেটা মুখ্যমন্ত্রীকে রিপোর্ট করে দেবে আর মুখ্যমন্ত্রী সেটা এখানে এসে পড়বেন। আর প্রত্যক্ষদর্শী তাদের ইসলামপুর সম্বন্ধে যে অভিজ্ঞতা সেটা তাহলে তারা বলতে পারবে না? আপনি একটা আলোচনা করার সুযোগ করে দিন। মুখ্যমন্ত্রী যে স্টেটমেন্ট পড়বেন তাতে ট্রু পিকচার আসবে না। পুলিশ অত্যাচার করেছে এবং পুলিশই রিপোর্ট তৈরি করে দেবে। স্যার, we do not want any statement from the Chief Minister but we want a discussion by all the members of the House. আপনি ১৯৪ সকলে যাতে আলোচনায় অংশগ্রহণ করতে পারে তার ব্যবস্থা করে দিন। আই.জি.পি-র স্টেটমেন্ট আমরা শুনতে চাই। আমরা আলোচনা চাই। প্রত্যক্ষদর্শীদের বক্তব্য আমরা শুনতে চাই এবং সংবাদ পত্রের যে বক্তব্য সেগুলিও আমরা বলতে পারব। মুখ্যমন্ত্রীর স্টেটমেন্ট অফিসাররা লিখে দেবেন পুলিশের বিরুদ্ধে রিপোর্ট পুলিশ লিখে দেবে এবং স্টেটমেন্ট হাউসে দেওয়া না দেওয়া দুইই সমান। এই স্টেটমেন্ট হবে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। তাতে বাস্তব চিত্র পাওয়া যাবে না। স্যার, পুলিশ সমাজবিরোধীর কাজ করছে মানুষের বাড়ি পোড়াচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** আপনি যখন তখন উঠে বক্তৃতা দেবেন এটা কত কাল চলবে সেটা

বলুন। Every time you get up and say something.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, এটা আপনার আমার ব্যাপার নয়। পুলিশ যে অত্যাচার করেছে তার বিরুদ্ধে পশ্চিমবাংলার জনসাধারণের বক্তব্য। এটা কোনও রাজনৈতিক দলের উদ্দেশ্য সাধন নয়। ফরোয়াড ব্লক থেকে এই কথা বলছে - সি.পি.এম-এর তরফ থেকেও এই বিষয়ে বলা হচ্ছে। সমস্ত দলই এটার সম্বন্ধে বলছেন।

(গোলমাল)

[1-30 — 1-40 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ।

**মিঃ স্পিকার ঃ** আপনি এখন কোনও প্রিভিলেজ তুলবেন না। আপনি লিখিতভাবে জানাবেন, আমি বিবেচনা করে দেখব। আজকের হাউসে কিছু হয়ে থাকলে তার উপর প্রিভিলেজ বলবেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, পুলিশের অত্যাচারের এইরকম একটা ঘটনা ঘটেছে, মাননীয় মুখ্যমন্ত্রী যে বিবৃতি দেবেন তারসঙ্গে আসল ঘটনার কোনও মিল থাকবে না। এটা যদি ১৯৪-য়েতে দেওয়া হয় তাহলে আমরা আলোচনা করবার সুযোগ পাব। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের শুধু বিবৃতি দিলেই হবেনা, আমরা এই ব্যাপারে আলোচনা করতে চাই।

**মিঃ স্পিকার ঃ** আপনারা একতরফা ভাবে আলোচনা করতে চাচ্ছেন, গভর্নমেন্টের সঙ্গে আলোচনা করতে হবে। এখন যদি তারা না করেন তাহলে আই ক্যাননট ফোর্স দেম। If the Government say that they do not want to speak to it, আমি তাহলে কি করতে পারি। এখন আমি ভোলা সেন মহাশয়কে ১৮৫ রেজলিউশন উত্থাপন করতে বলছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউস চলার সময় জিনিসটা ঘটেছে। কাজেই আপনি নিশ্চয়ই একটা টিম করে দিয়ে পাঠাতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** আই cannot force the Government to discuss on any matter. I cannot do that. গভর্নমেন্ট যদি কোনও কথা না বলে তাহলে কি করে হবে। আলোচনা করতে হলে উভয় পক্ষকেই এগ্রি করতে হবে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ১৮৫-তে একটা মোশন এনেছেন এবং আপনি সেটা [illegible] করেছেন। এখন আজকে যদি এই ডিসকাশনটা অ্যালাউ করতেন তাহলে অন্য সব কাজ স্থগিত থাকতো। অথচ এদেরই লিডার ভোলা সেন মহাশয় একটা জরুরি আলোচনার জন্য মোশন দিয়েছেন, সেই আলোচনা বন্ধ হয়ে যেত। কাজেই এরা যদি নিজেরা নিজেদের স্বার্থ না বোঝে তাহলে কি করা যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই বিদ্যা বুদ্ধি কোথা থেকে পেলেন?

**মিঃ স্পিকার ঃ** আমি এখন শ্রী ভোলা সেন মহাশয়কে ১৮৫ ধারার নিয়ম অনুযায়ী

প্রস্তাব উত্থাপন করতে আহ্বান জানাচ্ছি।

## MOTION UNDER RULE 185

[1-40 — 1-50 p.m.]

**শ্রী ভোলানাথ সেন ঃ** স্যার, আই বেগ টু মুভ দ্যাট,

পশ্চিমবঙ্গ বিধানসভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, বিদ্যুতের ক্ষেত্রে অবস্থার উত্তরোত্তর অবনতি হচ্ছে। বিদ্যুৎ সঙ্কটের ফলে সাধারণ মানুষের জীবন দুর্বিসহ হয়ে উঠছে, নতুন কর্ম সংস্থানের সুযোগ সঙ্কুচিত হচ্ছে, কৃষকদের সেচের জল পাওয়া অসম্ভব হয়ে উঠছে, ছাত্র ছাত্রীদের পড়াশোনা দারুণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে, কলকারখানায় উৎপাদন ব্যহত হচ্ছে, শ্রমজীবি মানুষের রুজি রোজগারের পথ সীমিত হয়ে আসছে, ক্ষুদ্র ও কুটির শিল্প ক্ষতিগ্রস্ত হচ্ছে, শত শত শিল্প বন্ধ অথবা রুগ্ন হচ্ছে ও হাসপাতালগুলিতে দুর্গতির শেষ নেই। লোডশেডিং এর কোনও নিয়ম নেই। অন্যদিকে দেখা যাচ্ছে, বিদ্যুতের ক্ষেত্রে করের হার ক্রমেই বেড়ে চলেছে এবং বিভাজীকরণ প্রস্তাবের ফলে বিদ্যুৎ পর্ষদে কর্মচারিদের অসন্তোষ এবং বন্টনের ক্ষেত্রে কোনও সুষ্ঠু ব্যবস্থা প্রতীয়মান হচ্ছে না। খরচ করতে অসমর্থ হওয়ায় গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে কয়েক কোটি টাকা কেন্দ্রীয় সরকারকে ফেরত দিতে হয়েছে। এই পরিস্থিতিতে এই সভা দাবি করছে যে, এই বিদ্যুৎ সমস্যার সমাধানের জন্য অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হোক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের যে পরিস্থিতি দাঁড়িয়েছে, যে দিকে তাকান না কেন সমস্ত দিকে আশাহীন অন্ধকার। আজকে কলকারখানায় উৎপাদন কমে আসছে, চাকরির সুযোগ কমে আসছে ব্যবসা বাণিজ্য বন্ধ হতে চলেছে, সমাজবিরোধীর সংখ্যা বেড়ে চলেছে এবং সঙ্গে সঙ্গে পুলিশের উৎপাত বাড়ছে, হাসপাতালগুলো অন্ধকার হয়ে যাচ্ছে, রোগীরা চিকিৎসা পাচ্ছে না এবং আজকে মানুষ হতাশার শেষ সীমায় এসে দাঁড়িয়েছে। এই পরিপ্রেক্ষিতে বিরোধী দলের পক্ষ থেকে আজকে আমি আমার প্রস্তাব আনতে বাধ্য হয়েছি। আমি আপনাকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আন্তরিক ভাবে ধন্যবাদ জানাচ্ছি, এই সুয়োগ আমাকে দেবার জন্য। আজকে দুঃখের কথা, আমি দেখতে পাচ্ছি, কয়েকজন ট্রেজারি বেঞ্চের মাননীয় সদস্য যাদের বলা হয়েছে যে সরকারের বিপক্ষে যদি কখনও কোনও সমালোচনা করা হয় তাহলে তোমরা শুধু চিৎকার করে থামিয়ে দেবার চেষ্টা করবে। বাংলা দেশ ভেসে যাক, ওয়েস্ট দিনাজপুর ভেসে যাক, কিন্তু ওদেরকে বলতে দেওয়া চলবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ সমস্যার মোকাবিলা এই সরকার তো করতে পারেনই নি, পরন্তু প্রথম থেকে তারা গান গেয়ে এসেছেন, কংগ্রেসের দোষ কেন্দ্রের দোষ, কয়লার দোষ অনেক কিছুর দোষ এবং কর্মচারিদের চাকরি দেওয়ার জন্য দোষ। এমন একটা দোষ বাকি আর নেই অভিধানে, যেটা সম্বন্ধে ওরা বলেন নি। এবং আজকে বলছেন ডি.ভি.সি'র দোষ। আমি শুধু স্মরণ করিয়ে দিতে চাই, বেশ কিছুদিন আগে প্াওয়ার সেক্রেটারি বলেছিলেন ফেব্রুয়ারি ১৯৭৯ এ বলেছিলেন, জুন, ১৯৭৯'এ আমাদের শর্টফল যা আছে তা শেষ হয়ে যাবে, আর থাকবে না। জুন, ১৯৭৯ চলে গেল। আমাদের অর্থমন্ত্রী মাঝে মাঝে থেকে থেকে বলেন এই শেষ হয়ে এলো শর্ট ফল। এই সব কথা শুনে আমার চানক্যের একটা শ্লোক মনে পড়ে গেল -

"মূর্খোহপি শোভতে তাবত সভায়াং বস্ত্র-বেষ্টিতঃ।
তাবচ্চ শোভতে মূর্খে যাবত কিঞ্চিন্ন ভাষতে।।"

এর বাংলা হলো -

"বিচিত্র বসনাদিতে হইয়া সজ্জিত
সভাতে যদ্যপি হয় মূর্খও শোভিত
তার শোভা সভামধ্যে রহে ততক্ষণ
যে পর্যন্ত নাহি করে বাক্য উচ্চারণ।"

যখনই উনি বাক্য উচ্চারণ করছেন, তারপরের দিনই দেখছি পাওয়ার ক্রাইসিস মোর অ্যাকিউট। অর্থাৎ ওদের ক্ষমতা নেই জিনিসটাকে তলিয়ে দেখবার। জ্যোতিবাবু বছর খানেক আগে বলেছিলেন, উই মাস্ট পিন পয়েন্ট দি রিয়াল ম্যালাডি। দিস ইজ হোয়াট উই আর ট্রাইং টু ডু। হোয়াট ইজ দি রিয়াল ম্যালাডি? আজ পর্যন্ত কেউ জানেন না রিয়াল ম্যালাডিটা কি। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী, তিনি দুটো দপ্তর নিজের হাতে রেখেছেন, দেশের উন্নতি করবেন বলে, তারমধ্যে একটা হচ্ছে বিদ্যুৎ, তিনি বলেছিলেন উই মাস্ট পিন পয়েন্ট দি রিয়াল ম্যালাডি। দিস ইজ হোয়াট উই আর ট্রাইং টু ডু। হ্যাজ ইট ডান ইট? নো। দুনিয়ার সবাই জানেন যে তিনি কিছুই করেন নি এবং তিনি করবেনও না। তিনি যখন বিদ্যুতমন্ত্রী হলেন, তখন সঙ্গে সঙ্গে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের ভাল ভাল লোকগুলোকে সরিয়ে দিলেন, কারণ এরা সবাই কংগ্রেসের লোক। কিন্তু তিনি আইনটা ভাল ভাবে দেখলেন না। আইন অনুসারে তিনজন মানুষকে দিতে হবে কম্পালসারি মেম্বার অব দি স্টেট ইলেকট্রিসিটি বোর্ড। তারমধ্যে একজন থাকবেন ইলেকট্রিসিটি ইঞ্জিনিয়ার, এই বইটি হচ্ছে ইলেকট্রিসিটি অ্যাক্ট, ১৯৪৮; বোধ হয় আপনারা কেউ এটি পড়েননি এবং জ্যোতিবাবু যে পড়েননি তা তো বুঝতেই পারছি। যে ইলেকট্রিসিটি অ্যাক্ট অনুসারে কাজ হয় সেই ইলেকট্রিসিটি অ্যাক্ট উনি পড়লেন না এবং না পড়েই তিনি চেয়ারম্যান করলেন কাকে, না ফ্যারাডে হাউসের একজন ডিপ্লমা হোল্ডার মেকানিক্যাল ইঞ্জিনিয়ারকে। যিনি পাওয়ার প্ল্যান্টে জীবনে কখনও ঢোকেননি। তাকে ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড চালাতে দিলেন। তারপর তিনি নিলেন এস.কে. মুখার্জি বলে আর একজনকে। যিনি ১৯৬১ সালে রাঁচি থেকে বি.ই. পাশ করেছিলেন, তাকে করলেন মেম্বার অ্যাডমিনিস্ট্রেশন। তার দফতর ছিল পারসোনেল, অ্যাডমিনিস্ট্রেশন অ্যান্ড কমার্শিয়াল। কিছুদিন বাদে সেক্রেটারি এ.কে. গাঙ্গুলি, তাকে করা হল মেম্বার। তাকে সমস্ত পাওয়ার দিয়ে দেওয়া হল। এস.কে. মুখার্জির কাছ থেকে পাওয়ার নিয়ে নেওয়া হল। অ্যাডমিনিস্ট্রেশনের দায়িত্ব নেওয়া হল, কমার্শিয়াল দায়িত্ব নেওয়া হল এবং পার্চেস ডিপার্টমেন্টের দায়িত্ব নেওয়া হল। বাইফারকেশন করা হল। আর যিনি রিটায়ার করতে যাচ্ছেন তার হাতে সব চলে এলো। এখন মিঃ দাশগুপ্ত, যিনি পরে এসেছিলেন মেম্বার অ্যাডমিনিস্ট্রেশন হিসাবে, তাকে অল অন এ সাডেন জ্যোতিবাবু ব্যক্তিগত উদ্যোগে ইলেকট্রিক্যাল মেম্বার অ্যাজ চেয়ারম্যান করে দিলেন। এটা হঠাৎ করা হল। তার যোগ্যতা এল.এম.ই. বা বিলেতের ঐ জাতীয় ডিপ্লোমা, কোনও ডিগ্রি নয়, মেকানিক্যাল ডিপ্লোমা। তারপর মেম্বার অ্যাডমিনিস্ট্রেশন-টা ওভার

নাইট চেঞ্জ হয়ে গেল কিছুদিন আগে এবং সেটা হল মেম্বার ইলেকট্রিক্যাল চেয়ারম্যান। মেকানিক্যাল ইঞ্জিনিয়ার দিয়ে একাজ কি করে সম্ভব হবে, তা আমাদের জানা নেই। তবে জ্যোতিবাবুর পক্ষে সব সম্ভব, পুরুষকে স্ত্রীলোক, স্ত্রীলোককে পুরুষ সব তিনি করতে পারেন। ঐ এস.এস. দাশগুপ্ত, যিনি ফ্যারাডে হাউসের ডিগ্রি পাননি, ডিপ্লোমা বন্ধুবৎসল জ্যোতিবাবু তাকে এনে বসালেন। আর তিনি চিৎকার করছেন কংগ্রেসের দোষে এই অবস্থা। অথচ '৭৭ সালের প্রথম ৭/৮ মাস আমরা যে বিদ্যুৎ পরিস্থিতি রেখে গিয়েছিলাম সেই বিদ্যুৎ পরিস্থিতি চলছিল, তখন জ্যোতিবাবু পরিপূর্ণভাবে হাত লাগাননি। যে মুহূর্তে তিনি হাত লাগালেন সেই মুহূর্তে সঙ্গে সঙ্গে এই হল যে, সাঁওতালডিতে প্রতিদিন পাওয়ার কমতে আরম্ভ করল। আমরা যখন চলে এসেছিলাম তখন ৫০০০ কিলোওয়াট আওয়ার, পার কিলোওয়াট ক্যাপাসিটি প্রডাকশন হয়েছিল দুটি ইউনিট থেকে। আজকে থার্ড ইউনিট হওয়া সত্ত্বেও ৩১০০ কিলোওয়াট আওয়ার পার কিলো ওয়াট ক্যাপাসিটি প্রডাকশন হচ্ছে। ক্যাপাসিটি কমে গেল কেন? না, জ্যোতিবাবু নাক ঢুকিয়েছেন অ্যাডমিনিস্ট্রেশনে গ্রেটেষ্ট অ্যাডমিনিস্ট্রেটর দ্যাট সি.পি.এম. কুড এভার প্রডিউস ওর কৃতিত্ব হল এই যে দুটো ইউনিট থেকে ৫০০ কিলোওয়াট আওয়ার, পার কিলোওয়াট ক্যাপাসিটি প্রডাকশন হত, সেখানে ৩১০০ কিলোওয়াট আওয়ার, পার কিলোওয়াট ক্যাপাসিটি করে ফেললেন তিনটি ইউনিট থাকা সত্ত্বেও। এস.কে. মুখার্জি, তাকে একেবারে বসিয়ে দিলেন। তিনি এক্সপার্ট লোক, বি.ই অ্যাডমিনিস্ট্রেটিভ স্টাফ কলেজ অব হায়দ্রাবাদ থেকে পাশ করা, তার কোনও কাজ নেই। বিদ্যুৎ পর্ষদে বাইফারকেশন করার চেষ্টা করা হচ্ছে। বাইফারকেশন করার চেষ্টা করা হচ্ছে এইজন্য যে জেনারেশন একদিকে যাবে, আর এক দিকে হবে কি, না ডিসট্রিবিউশন হবে, ট্রান্সমিশন হবে। কথা হচ্ছে কেন্দ্রীয় মন্ত্রীই বলুন আর যেই বলুন, একথা কেউ বলেননি যে একজন মেকানিক্যাল ইঞ্জিনিয়ারকে পাওয়ারের চেয়ারম্যান করা হবে। কোনওমন্ত্রী কোনওদিন বলেননি যে, বাইফারকেশন হবে, কিন্তু তার হেড থাকবে না। জেনারেশন এক্সপার্ট জেনারেশন মেম্বার নেই। ডিসট্রিবিউশনে ডিসট্রিবিউশন মেম্বার নেই, ট্রান্সমিশনে মেম্বার নেই, অ্যাডমিনিস্ট্রেশনে মেম্বার নেই। কিন্তু বাইফারকেশন করতে হবে। বাইফারকেশন কেন করবেন? কিসের জন্য করবেন? আসল কথা হল বাইফারকেশন করা উচিত কেন? না জেনারেশন, ট্রান্সমিশন এবং ডিসট্রিবিউশন মেম্বার তাদের আন্ডারে থাকবে। ২।৩টি স্পেসিফিক লাইন সম্বন্ধে মাথা ব্যথা নেই, শুধু মাথা ব্যথা কি করে চাকুরি দেব, কি করে ঝগড়া করব। সাঁওতালডিতে ৯২০ জন কর্মচারী ছিলেন। সেখানে ২১০০ পুলিশ লাগানো হল। সুতরাং কি করে কাজ হবে? তারা মাহিনার শতকরা ৪৩ ভাগ পান ওভারটাইম। অডিট রিপোর্ট বলছে যে, টাকা চুরি হচ্ছে। এরা যে ওভারটাইম পান সেটা যদি হিসাব করা যায় তাহলে দেখা যাবে, তারা সাড়ে ৩ ঘন্টার বেশি বিশ্রামের সুযোগ পান না। অর্থাৎ কিনা ২১ ঘন্টা করে কাজ করছেন, তানাহলে এই ওভারটাইম পাওয়া যায় না, যদিও এই ওভারটাইম আজও চলছে। একটা অ্যাকাউন্টস ডিপার্টমেন্ট আছে। সেই ডিপার্টমেন্টে চাটার্ড অ্যাকাউনটেন্ট কখনও থাকে না। একবার ঠিক হল রিয়েলি কোয়ালিফায়েড অ্যাকাউনটেন্ট আনা হোক। কিন্তু ভীষণ মুস্কিল হল তিনি এলে চুরি-চামারি সব ধরা পড়ে যাবে তাই ঠিক হল শুধু চাটার্ড অ্যাকাউনটেন্ট হলে হবে না, ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ার - কাম - চাটার্ড অ্যাকাউনটেন্ট হতে হবে। এইভাবে অ্যাডভার্টাইজমেন্ট দেওয়া হল, কিন্তু এইরকম লোক ভারতবর্ষে একটাও নেই। হল টাস্ক ফোর্স তৈরি। যেখানে দৈনিক তারা তৈরি করেন ৯০ টু

১০০ পারসেন্ট অব দি রেটেড ক্যাপাসিটি, পশ্চিমবাংলায় সেখানে যে টাস্ক ফোর্স তৈরি হল দেখবার জন্য মেইনটেনানসের কি কি ডিফিক্যাল্টি বা অন্যান্য কি ডিফিক্যাল্টি আছে এরা ওমনি বললো ওরে বাবা, সর্বনাস, ধরা পড়ে যাবো। সুতরাং ফেরত চলে গেল, আর কাউকে পাঠানো হল না। স্টেট ইলেকট্রিসিটি বোর্ড এবং সাঁওতালডিতে দিনের পর দিন কি চলছে। আমরা চলে যাবার পর কয়েক মাস ঠিক চলছিল, তারপর কমতে কমতে কোথায় চলে এসেছে। ওয়াগনের ব্যাপারটি দেখুন গতকাল ৬০টি ওয়াগনের মধ্যে ১৭টি বা ১৮টি আন-লোডিং হয়েছে। আজকে আরও ওয়াগন এসেছে কিন্তু দেখা যাচ্ছে আন-লোডিং হচ্ছে না। লোক আছে অথচ ওয়াগন আন-লোডিং করার সময় নেই। আমাদের সময়ে ৩ বছরে ২ লক্ষ টাকা ডেমারেজ দিয়েছিলাম। ইন দি লাস্ট ইয়ার অব আওয়ার মিনিস্ট্রি আমরা ডেমারেজ দিইনি। আর এখন ৩ লক্ষ টাকা প্রতি মাসে ডেমারেজ দিচ্ছে। এ ব্যাপারে কারোও কোনও মাথা ব্যথা নেই কেননা গৌরী সেনের টাকা আছে তো। আর কিভাবে পলিটিকিং চলছে দেখুন, একটা হচ্ছে, আই.এন.টি.ইউ.সি -দি বিগেস্ট ইউনিয়ন, সেকেন্ড হচ্ছে পরিমল দাশগুপ্তের ইউনিয়ন, থার্ড হচ্ছে, সি.পি.আই এবং আর.এস.পি মিলে জগাখিচুড়ি ইউনিয়ন আর ফোর্থ ইউনিয়ন হচ্ছে সিটু।

[1-50 — 2-00 p.m.]

২০ খানা চিঠি লেখা সত্ত্বেও জ্যোতিবাবু ৩ বছরের মধ্যে আই.এন.টি.ইউ.সি, সি.পি.এম., আর.এস.পি. ইত্যাদি কোনও ইউনিয়নের সঙ্গে কথা বলেন নি, খালি সিটু ইউনিয়নের লোকের সঙ্গে প্রাণের কথা বলেছেন। তিনি খালি রাজনীতি এবং কংগ্রেসের চক্রান্ত দেখছেন। কর্মচারিদের বিগেস্ট ইউনিয়ন যেকটা আছে তাদের কারও সঙ্গে কথা বলেন নি, অথচ বলা হচ্ছে ওরা কাজ করছে না। তাদের কি অসুবিধা, কি করে কাজ বাড়ানো যাবে তার কোনও চেষ্টা নেই। বিদ্যুৎ সমস্যা সমাধান করবার যদি সত্যিকারের ক্ষমতা বা ইচ্ছা থাকত তাহলে সবার সঙ্গে আলোচনা করতেন। সবচেয়ে বড় যে ইউনিয়ন তাদের সঙ্গেই তিনি কথা বলবেন না। ইঞ্জিনিয়ার যারা, সেই ইঞ্জিনিয়ারদের মধ্যে কোনওদিন কোনও তফাত ছিলনা, দলাদলি ছিলনা, আজকে তাদের মধ্যেও দলাদলি শুরু করিয়ে দিয়েছেন। গত দেড় বছরের প্রচেষ্টায় সেখানে একই অবস্থা চলছে, একটা ইঞ্জিনিয়ারেরও সাহস নেই সেই সিটু ইউনিয়নের কর্মচারিদের বিরুদ্ধে কোনও কথা বলার। অন্য ইউনিয়নের লোকদের সাসপেন্ড করে ডিসমিস করে দেওয়া যায়, তাদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া যায় কিন্তু সিটু ইউনিয়নের বিরুদ্ধে অ্যাকশন নেবে কার সাধ্য, নিতে পারা যাবেনা। সুতরাং ডিসিপ্লিন কি করে থাকবে? যারা সংখ্যা গরিষ্ঠ তাদের যদি অবজ্ঞা করা হয় যারা সংখ্যালঘু দূরবীন দিয়ে দেখতে হয় তাদের কাছে মাথা নীচু করে কাজ করতে হয় তাহলে কার মনোবল থাকে? সুতরাং কাজ হয়না। জ্যোতিবাবুর সেদিকে খেয়াল নেই। যাবার সময় খেয়াল হবে কারণ আর তো ফিরে আসতে হবেনা। আর.এস.পি. সি.পি.এম. ইউনিয়নের দ্বারা আমাদের সময়ে ২৮০ মেগাওয়াট সাড়ে চার কোটি টাকা প্রফিট হয়েছিল কিন্তু এখন ২৮০ মেগাওয়াটের জায়গায় ০.২৪০ মেগাওয়াটও তৈরি হয়না। মারামারি করে আর.এস.পি. সিটু। একের পর এক ইঞ্জিনিয়ার চলে যাচ্ছে, কোনও ইঞ্জিনিয়ার থাকতে চাইছে না, কি করে থাকবে ডিসিপ্লিন রক্ষার জন্য কোনও স্টেপ নেবার চেষ্টা করলেই রাইটার্স বিল্ডিং থেকে টেলিফোন যাবে খবরদার। এখানে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের ব্যাপারে

নাইট চেঞ্জ হয়ে গেল কিছুদিন আগে এবং সেটা হল মেম্বার ইলেকট্রিক্যাল চেয়ারম্যান। মেকানিক্যাল ইঞ্জিনিয়ার দিয়ে একাজ কি করে সম্ভব হবে, তা আমাদের জানা নেই। তবে জ্যোতিবাবুর পক্ষে সব সম্ভব, পুরুষকে স্ত্রীলোক, স্ত্রীলোককে পুরুষ সব তিনি করতে পারেন। ঐ এস.এস. দাশগুপ্ত, যিনি ফ্যারাডে হাউসের ডিগ্রি পাননি, ডিপ্লোমা বন্ধুবৎসল জ্যোতিবাবু তাকে এনে বসালেন। আর তিনি চিৎকার করছেন কংগ্রেসের দোষে এই অবস্থা। অথচ '৭৭ সালের প্রথম ৭/৮ মাস আমরা যে বিদ্যুৎ পরিস্থিতি রেখে গিয়েছিলাম সেই বিদ্যুৎ পরিস্থিতি চলছিল, তখন জ্যোতিবাবু পরিপূর্ণভাবে হাত লাগাননি। যে মুহূর্তে তিনি হাত লাগালেন সেই মুহূর্তে সঙ্গে সঙ্গে এই হল যে, সাঁওতালডিতে প্রতিদিন পাওয়ার কমতে আরম্ভ করল। আমরা যখন চলে এসেছিলাম তখন ৫০০০ কিলোওয়াট আওয়ার, পার কিলোওয়াট ক্যাপাসিটি প্রডাকশন হয়েছিল দুটি ইউনিট থেকে। আজকে থার্ড ইউনিট হওয়া সত্ত্বেও ৩১০০ কিলোওয়াট আওয়ার পার কিলো ওয়াট ক্যাপাসিটি প্রডাকশন হচ্ছে। ক্যাপাসিটি কমে গেল কেন? না, জ্যোতিবাবু নাক ঢুকিয়েছেন অ্যাডমিনিস্ট্রেশনে গ্রেটেষ্ট অ্যাডমিনিস্ট্রেটর দ্যাট সি.পি.এম. কুড এভার প্রডিউস ওর কৃতিত্ব হল এই যে দুটো ইউনিট থেকে ৫০০ কিলোওয়াট আওয়ার, পার কিলোওয়াট ক্যাপাসিটি প্রডাকশন হত, সেখানে ৩১০০ কিলোওয়াট আওয়ার, পার কিলোওয়াট ক্যাপাসিটি করে ফেললেন তিনটি ইউনিট থাকা সত্ত্বেও। এস.কে. মুখার্জি, তাকে একেবারে বসিয়ে দিলেন। তিনি এক্সপার্ট লোক, বি.ই অ্যাডমিনিস্ট্রেটিভ স্টাফ কলেজ অব হায়দ্রাবাদ থেকে পাশ করা, তার কোনও কাজ নেই। বিদ্যুৎ পর্ষদে বাইফারকেশন করার চেষ্টা করা হচ্ছে। বাইফারকেশন করার চেষ্টা করা হচ্ছে এইজন্য যে জেনারেশন একদিকে যাবে, আর এক দিকে হবে কি, না ডিসট্রিবিউশন হবে, ট্রান্সমিশন হবে। কথা হচ্ছে কেন্দ্রীয় মন্ত্রীই বলুন আর যেই বলুন, একথা কেউ বলেননি যে একজন মেকানিক্যাল ইঞ্জিনিয়ারকে পাওয়ারের চেয়ারম্যান করা হবে। কোনওমন্ত্রী কোনওদিন বলেননি যে, বাইফারকেশন হবে, কিন্তু তার হেড থাকবে না। জেনারেশন এক্সপার্ট জেনারেশন মেম্বার নেই। ডিসট্রিবিউশনে ডিসট্রিবিউশন মেম্বার নেই, ট্রান্সমিশনে মেম্বার নেই, অ্যাডমিনিস্ট্রেশনে মেম্বার নেই। কিন্তু বাইফারকেশন করতে হবে। বাইফারকেশন কেন করবেন? কিসের জন্য করবেন? আসল কথা হল বাইফারকেশন করা উচিত কেন? না জেনারেশন, ট্রান্সমিশন এবং ডিসট্রিবিউশন মেম্বার তাদের আন্ডারে থাকবে। ২।৩টি স্পেসিফিক লাইন সম্বন্ধে মাথা ব্যথা নেই, শুধু মাথা ব্যথা কি করে চাকুরি দেব, কি করে ঝগড়া করব। সাঁওতালডিতে ৯২০ জন কর্মচারী ছিলেন। সেখানে ২১০০ পুলিশ লাগানো হল। সুতরাং কি করে কাজ হবে? তারা মাহিনার শতকরা ৪৩ ভাগ পান ওভারটাইম। অডিট রিপোর্ট বলছে যে, টাকা চুরি হচ্ছে। এরা যে ওভারটাইম পান সেটা যদি হিসাব করা যায় তাহলে দেখা যাবে, তারা সাড়ে ৩ ঘন্টার বেশি বিশ্রামের সুযোগ পান না। অর্থাৎ কিনা ২১ ঘন্টা করে কাজ করছেন, তানাহলে এই ওভারটাইম পাওয়া যায় না, যদিও এই ওভারটাইম আজও চলছে। একটা অ্যাকাউন্টস ডিপার্টমেন্ট আছে। সেই ডিপার্টমেন্টে চাটার্ড অ্যাকাউনটেন্ট কখনও থাকে না। একবার ঠিক হল রিয়েলি কোয়ালিফায়েড অ্যাকাউনটেন্ট আনা হোক। কিন্তু ভীষণ মুস্কিল হল তিনি এলে চুরি-চামারি সব ধরা পড়ে যাবে তাই ঠিক হল শুধু চাটার্ড অ্যাকাউনটেন্ট হলে হবে না, ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ার - কাম - চাটার্ড অ্যাকাউনটেন্ট হতে হবে। এইভাবে অ্যাডভার্টাইজমেন্ট দেওয়া হল, কিন্তু এইরকম লোক ভারতবর্ষে একটাও নেই। হল টাস্ক ফোর্স তৈরি। যেখানে দৈনিক তারা তৈরি করেন ৯০ টু

মুর্শেদ, এবং আর একজন মিঃ রায় যাকে এখন বলা হয় চিপ ইঞ্জিনিয়ার থার্মাল যিনি এ বিষয়ে কিছু জানেন না এবং ২রা এপ্রিল তাকে রিজাইন করতে বাধ্য করা হয়েছিল। মুর্শেদ, দাশগুপ্ত চলে গেলেন। এখানে একটা প্ল্যান্ট খারাপ হয়েছে তার পার্টস কিনতে বিলাতে যেতে হবে। ইংরাজরা এখানে বসে আছেন কিন্তু এখানে যারা কাজ করবেন তাদের ট্রেনিং এর কোনও ব্যবস্থা নেই। গ্যারান্টি পিরিয়ড পর্যন্ত ইংরাজরা থাকবেন তারপর খারাপ হয়ে গেলে কি হবে জানেনা। এইভাবে একটা পার্টস কেনার জন্য আমাদের সেই ইংরাজের দরজায় যেতে হবে। আমি প্রশ্ন করছি আমাদের ইঞ্জিনিয়ারদের কেন এই কাজ শেখানো হল না। কেন ম্যান ইন চার্জ অব গ্যাস প্ল্যান্ট তাকে তাড়িয়ে দেওয়া হল। কে দেখবেন ৫ বছর বাদে। এসব বিষয় চিন্তা করার কোনও ক্ষমতা নেই এবং চিন্তাও করেন না। এইজন্য আমার অনুরোধ আমার এই প্রস্তাব আপনারা গ্রহণ করুন এবং অশোক বাবু ও দেবপ্রসাদ বাবু যে সংশোধনী এনেছেন তার বিরোধিতা করে আশা করছি যে আপনারা সকলেই আমার সঙ্গে একমত হবেন যে বিদ্যুৎ সমস্যা সমাধানের জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভোলা সেন মহাশয় যে প্রস্তাব এনেছেন তার উপর আমি যে দুটি সংশোধনী এনেছি তা আমি মুভ করছি।

1. Sir, I beg to move that-

in pare 1, line 7, after the words "কোনও নিয়ম নেই" the words "এবং লক্ষণীয় যে এই লোড শেডিংয়ের ফলে বিদ্যুৎ ব্যবহার কমে গেলেও গ্রাহকদের ক্ষেত্রে মিটার রিডিং অত্যন্ত আশ্চর্যজনকভাবে বেড়ে চলেছে এবং তাদের ইলেকট্রিক বিল বাবদ বাড়তি অর্থ দিয়ে যেতে হচ্ছে" be inserted.

2. Sir, I beg

in pare 1, line 8, after the words "বিদ্যুতের ক্ষেত্রে" the words "পূর্ববর্তী সরকারের অনুরূপ বর্তমান সরকারের আমলেও" be inserted.

তবে এই প্রস্তাব উত্থাপন করলেও অতীতে বিদ্যুৎ সঙ্কটের ক্ষেত্রে তাদের যে অবদান ছিল সেই দোষ-ত্রুটি স্খালন হয়ে যায় না, তা সত্ত্বেও আমি একথা বলব আজকে এই প্রস্তাবে বিদ্যুৎ সঙ্কটের যে চিত্র পশ্চিমবাংলায় তুলে ধরা হয়েছে, পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সঙ্কট জন-জীবনে যেভাবে দুরবস্থা এনে দিয়েছে, যে দুর্বিসহ অবস্থা এনে দিয়েছে সেকথা অস্বীকার করা চলে না, সেই অর্থে একে সমর্থন না করে পারা যায় না। একথা সকলেই স্বীকার করবেন যে আজকে বিদ্যুৎ সঙ্কটের ফলে পশ্চিমবঙ্গের জন-জীবনে প্রাণ স্পন্দন স্তব্ধ হয়ে এসেছে। আজকে এটা যে একটা সর্বব্যাপক সঙ্কট সেকথা অস্বীকার করার উপায় নেই। কি শিক্ষা ক্ষেত্রে, কি শ্রমিকদের ক্ষেত্রে, কি স্বাস্থ্য, চিকিৎসার ক্ষেত্রে, কি ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্রে একটা সর্ব ব্যাপক সঙ্কট দেখা দিয়েছে। সবচেয়ে আশ্চর্যের বিষয় অতীতে কংগ্রেস সরকারের ত্রুটি-বিচ্যুতি ছিল, কিন্তু এমন একটা সমস্যা যে সমস্যা পশ্চিমবঙ্গের জন-জীবনকে এমনভাবে বিপর্যস্ত করে তুলেছে। একটা সরকার ক্ষমতায় আসার পর দীর্ঘ ৩ বছর অতিক্রান্ত হতে

চলল শুধু অতীত সরকারের দোহাই দিয়ে এইরকম একটা গুরুত্বপূর্ণ সমস্যা সমাধানের দায়-দায়িত্ব স্খালন করতে পারেন কিনা এটা আমার প্রশ্ন। বিদ্যুৎ সঙ্কট কংগ্রেসি আমলে যে জায়গায় ছিল এই ৩ বছরে সেই সঙ্কটের বিন্দুমাত্র নিরসন হওয়া দূরের কথা সঙ্কট আরও গভীরতর হয়েছে, একথা অস্বীকার করার উপায় নেই। সেই অর্থে বর্তমান বামফ্রন্ট সরকারের বিদ্যুৎ সঙ্কটের কৈফিয়ত দেওয়ার নৈতিক দায়িত্ব আছে কিনা সেকথা বলবেন। আজকে এই যে সঙ্কট এই সঙ্কটের পিছনে আমি মনেকরি মূলত যেটা কাজ করছে সেটা হচ্ছে বিদ্যুতের মূল দপ্তর পরিচালনার ক্ষেত্রে সরকারি প্রশাসনের চূড়ান্ত ব্যর্থতা এরজন্য দায়ী। ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড, এই বোর্ড অথরিটি যে চূড়ান্ত দুর্নীতির পঙ্কে নিমজ্জিত আছে, আজকে যে জিনিস সেখানে চলছে শুধুমাত্র দুর্নীতির জন্য আজকে প্ল্যান্ট নষ্ট হয়ে যাচ্ছে। আজকে যে ব্যক্তি যে কাজের জন্য উপযুক্ত নয় তাকে সেখানে বসানো হচ্ছে। যে ইঞ্জিনিয়ার যে কাজের জন্য উপযুক্ত নয় তাকে সেখানে বসানো হচ্ছে। বারে বারে আমরা সেই অভিযোগ তুলেছি যে ফ্রম টপ টু বটন সেখানে এই জিনিস ঘটছে। যিনি এইসব বিষয়ে অনভিজ্ঞ তাকে চেয়ারম্যান করা হয়েছে, বিভিন্ন ইঞ্জিনিয়ার যাদের এই প্ল্যান্ট সম্বন্ধে ধারনা নেই তাদের সেখানে বসানো হয়েছে, সেখানে মেকানিক্যাল ইঞ্জিনিয়ারকে স্বীকৃতি দেওয়া হয়েছে, যারা বোর্ডের আস্থাভাজন, বোর্ডের অনুরাগী ব্যক্তি তাদের যোগ্যতা না থাকলেও প্রোমোশন দেওয়া হচ্ছে, যোগ্য ইঞ্জিনিয়ারদের সেখানে প্রোমোশন দেওয়া হচ্ছে না। ফলে ইঞ্জিনিয়ারদের মধ্যে একটা প্রচন্ড বিক্ষোভ সৃষ্টি হচ্ছে, একটা স্টেলমেট অবস্থার সৃষ্টি হচ্ছে সেখানে। সাঁওতালডি সম্বন্ধে যেকথা বলেছি যে সেখানে ওভার টাইম ১।। হাজার, ২ হাজার, ২।। হাজার টাকা ড্র করছে। আজকে সংকীর্ণ দলীয় স্বার্থে ইউনিয়নের স্বার্থে জন-জীবনে সমস্যাকে অ্যাগ্রাভেট করা হচ্ছে। একটা সরকারের এইরকম একটা সমস্যা সমাধানে মিনিমাম কনসার্ন থাকলে এইরকম আচরণ করতে পারেন কিনা আমাদের জানা নেই। দ্বিতীয় কথা, সেখানকার কর্মচারিদের উপর নানারকম জুলুম হচ্ছে। সাঁওতালডি সম্বন্ধে বার বার অভিযোগ দেওয়া হয়েছে যে সেখানে একটা থানা বসিয়ে দেওয়া হয়েছে, ২২শো পুলিশ সেখানে বসিয়ে দেওয়া হল, আন্ডার ব্যায়োনেট তাদের সেখানে নজর বন্দী করে রাখা হয়েছে, অথচ অবস্থার কোনও পরিবর্তন হয়নি। যাইহোক, আজকে আমি যে সংশোধনী দুটি এনেছি সেই সংশোধনী দুটির ব্যাখ্যা করার প্রয়োজন আছে বলে আমি কয়েকটি কথা বলছি।

[2-10 — 2-20 p.m.]

আজকে যে বিদ্যুৎ সঙ্কট চলছে তাতে দেখছি সমস্যার সমাধান তো হচ্ছেই না বরং ক্রমাগত লোডশেডিং বেড়েই চলেছে। এই লোড শেডিং-এর ফলে যেটা কনজামশন অর্থাৎ ইন্ডিভিজুয়েল কনজিউমারদের বিদ্যুৎ ব্যবহার কমে যাচ্ছে। স্যার, বিদ্যুৎ ব্যবহার যদি কমে যায়, তাহলে ইলেকট্রিক বিলতো কমবে মিটার রিডিংতো কমবে, কিন্তু এটা সকলের কাছেই একটা ইউনির্ভাসাল এক্সপেরিয়েন্স যে লোডশেডিং যত বাড়ছে বিদ্যুতের ব্যবহার মূলত আমরা কম করলেও, ইলেকট্রিক বিল কিন্তু মাসে মাসে বেড়েই যাচ্ছে। হোয়্যার ইজ দি মিস্ট্রি? আমি জানিনা। মাঝে এইরকম একটা রিপোর্ট বের হয়েছিল লোডশেডিং যখন হয়, তখন সাধারণত অনেক ক্ষেত্রেই সুইচগুলো অন করাই থাকে। কিন্তু হঠাৎ যখন কারেন্ট এসে গেল তার ধাক্কায় মিটার নাকি ভীষণভাবে বেড়ে যায়। অবশ্য পরে এই স্টেটমেন্টটা উইথড্র করা হয়েছে

অথরিটির তরফ থেকে। তাহলে হোয়্যার ইজ দি মিস্ট্রি? আমরাতো দেখছি দিনে ১০/১২ ঘন্টা লোডশেডিং চলছে অথচ ইলেকট্রিক বিল যেভাবে দিতে হত, সেইভাবেই দিতে হচ্ছে আবার কোথাও কোথাও বেশি দিতে হচ্ছে। লোডশেডিং-এর ফলে মানুষ সাফার করছে অথচ এদিকে বাড়তি বিলও দিতে হচ্ছে। আমি মনেকরি এর একটা সমাধান হওয়া দরকার। বিদ্যুৎ নিয়ে। জনজীবনে যেখানে অশেষ দুর্দশা হচ্ছে সেখানে আমরা আশা করেছিলাম বামফ্রন্ট সরকার বিদ্যুতের মূল্য হ্রাস করবেন, কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি বিদ্যুতের হারের ব্যাপারে তারা অতীতের সরকারের সঙ্গে পাল্লা দিচ্ছেন এবং জনজীবনের সুযোগ সুবিধার দিকে নজর দিচ্ছেন না। আমি যে সংশোধনী প্রস্তাবগুলি এনেছি তাতে আমি আশা করি প্রস্তাবক আমার প্রস্তাবের গুরুত্ব অনুভব করে, আমার সংশোধনী গ্রহণ করবেন।

Shri Ashok kumar Bose : Sir, I beg to move that

"গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে" কথাগুলি বাদ দেওয়া হোক।

প্রথম অনুচ্ছেদের ১-১২ লাইনে-

"অবস্থার উত্তরোত্তর অবনতি হচ্ছে" হইতে "সরকারকে ফেরত দিতে হয়েছে" কথাগুলির পরিবর্তে নিম্নলিখিত কথাগুলি বসানো হোক -

"উৎপাদন ও সরবরাহের উন্নতির জন্য রাজ্য সরকার যে সকল ব্যবস্থা গ্রহণ করেছেন তার প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছি।"

দ্বিতীয় পরিচ্ছেদের পরিবর্তে নিম্নলিখিত কথাগুলি বসানো হোক -

"এই সভা কেন্দ্রীয় সরকারকে ডি ভি সি থেকে এই রাজ্যে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নতি এবং রাজ্য সরকারকে অন্যান্য যথাযথ সাহায্য করার জন্য দাবি জানাচ্ছে।"

স্যার, এই প্রস্তাব উত্থাপনের প্রসঙ্গে আমি দুই একটি কথা বলব। ভোলাবাবু তার প্রস্তাব উত্থাপন করার সময় অনুরোধ করেছেন যে তার প্রস্তাবের কিছু অংশ আমি গ্রহণ করতে পারি কিনা। আমি বলি, না, পারিনা। ভোলাবাবু বক্তৃতা শুরু করবার সময় রবীন্দ্রনাথ দিয়ে শুরু করলেন। ভোলাবাবু বোধ হয় জানেন রবীন্দ্রনাথ এক জায়গায় বলেছেন "ফুল বেলপাতার আড়ালে অনেক সময় আসল মূর্তি উধাও হয়ে যায়, অর্থাৎ উপলক্ষ্যের আতিশয্যে মূল লক্ষ্য বস্তুটিই অন্তর্হিত হয়।" বিদ্যুতের জন্য ভোলাবাবুর মাথাব্যথা কোনওদিনই নেই এবং জনগণের জন্যই তার মাথাব্যথা নেই। শুধু সরকারকে আক্রমণ করার জন্য উনি বক্তব্য রাখলেন, আমি লক্ষ্য করেছি বিধানসভা যেদিন প্রথম বসেছে সেদিন থেকে আজ পর্যন্ত উনি শুধু কাল্পনিক অসত্য কথাই বলেন এবং আজও তাই বললেন। কাজেই এরমধ্যে নতুন কিছু নেই। ভোলাবাবু যে ধূম্রজাল বিস্তারের চেষ্টা করেছেন, আমার সংশোধনীতে সেইরকম কোনও জিনিস নেই। তার প্রস্তাবের সঙ্গে আমার মতের অনৈক্য রয়েছে। কাজেই আমি তার প্রস্তাব গ্রহণ করতে পারছিনা। আমি আবেদন করব, আপনারা আমার এই দুটি সংশোধনী প্রস্তাব গ্রহণ করুন।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবের স্বপক্ষে বলতে চাই। আমরা কিছুদিন আগে ইলেকট্রিসিটি বাজেটে আমাদের যে সমস্ত মন্তব্য ছিল সেটা দ্বিধাহীন ভাষায় প্রকাশ করেছিলাম। সুতরাং সেই সমস্ত পুনরাবৃত্তি না করে কয়েকটি মূল কথা নতুন তথ্য আপনাদের সামনে রাখতে চাই। আমি বিশ্বাস করিনা যে আমরা যেহেতু সংসদীয় রাজনীতিতে অংশ গ্রহণ করেছি বলে প্রত্যেকটি তথ্যকে, প্রত্যেকটি প্রশ্নকে রাজনীতি দিয়ে প্যাঁচালো করে দেব। আমি বিশ্বাস করি যে বিদ্যুৎ এটা শুধু রাজনীতির বিষয় নয়। বিদ্যুৎ, পশ্চিমবাংলার জনজীবনের সঙ্গে সংযুক্ত। পশ্চিমবাংলার উন্নতি অবনতির জন্য দায়ী। তাই এই সমস্যা সম্পর্কে যখন আমরা বিচার করব সরকারের পক্ষ থেকে হোক, বা বিরোধীদলের পক্ষ থেকে হোক আমরা যথা সম্ভব নিরপেক্ষ ভাবে তদর্থ ভাবে বিচার করব। আমি এটা স্বীকার করি বিদ্যুতের যে প্রশ্ন সেটা অবশ্য কংগ্রেসি সরকার থেকে শুরু হয়েছে এবং কংগ্রেসি সরকারকে এইজন্য ছাড়পত্র দিতে পারিনা। ওদের প্রচুর দোষ আছে বলে আমি বিশ্বাস করি তারসঙ্গে সঙ্গে বর্তমান যে সরকার তাদেরকে বলব যে শুধু কংগ্রেস সরকারকে দোষ চাপিয়ে দিয়ে তাদের দায়িত্ব থেকে তারা মুক্তি পেতে পারেন না। জনগণ তাদের মুক্তি দেবে না। একথা স্বীকার করতে হবে যে এই সরকারের সবচাইতে অক্ষম, সবচাইতে অপদার্থ দপ্তর কোথাও যদি প্রমাণ হয়ে থাকে তাহলে সেটা বিদ্যুৎ দপ্তর, তারজন্য সমস্ত পশ্চিমবাংলার জনজীবন ক্ষতিগ্রস্ত হয়েছে এটা আমাদের স্বীকার করতে হবে। আশ্চর্যের ব্যাপার যে আমরা ক্রমাগত দেখছি এই বিদ্যুত ব্যবহার করার সুযোগ পাচ্ছি না ঘন্টার পর ঘন্টা লোড শেডিং হচ্ছে অথচ বিদ্যুতের পার ইউনিট দাম বেড়ে চলেছে। সি.ই.এস.সি. ভাড়া বাড়াচ্ছে, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড ভাড়া বাড়াচ্ছে এটা আমার মনে হয় কাটা ঘায়ের উপর নুনের ছিটে। আমরা যে সুবিধা থেকে বঞ্চিত হচ্ছি তারজন্য আরও বেশি পয়সা দিতে হবে দেবপ্রসাদ বাবু ঠিকই বলেছেন এবং আমরাও দেখছি সত্যি তো আমাদের বিলগুলি বেড়ে চলেছে, এটা কি ইন্দ্রজাল সেটা আমি বুঝতে পারছি না। আমি আশা করি সরকার এই বিষয়ে দৃষ্টি দেবেন। ৩ বছর তারা শাসন করছেন এবং এই ৩টি বছরে তারা নতুন থার্মাল ইউনিট বসাতে পারতেন এই কথা আমি দাবি করিনা কিন্তু এই ৩টি বছরে তারা তাদের দপ্তরের কাজ আরও পরিচ্ছন্নভাবে পরিচালিত করতে পারতেন এটা দাবি করা ন্যায়সঙ্গত। আমাদের যে দুঃখ তা দূর করতে তারা সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। কি উত্তর তারা দেবেন যে প্রোডাকশন ক্যাপাসিটি তার শতকরা ৪০-৪৫ ভাগের উর্ধে তারা উঠতে পারছেন না। কেন পারছেন না কি তারা উত্তর দেবেন, পার্সোনাল ম্যানেজমেন্টের যে প্রয়োজন আছে এখানে তারা সম্পূর্ণ ভাবে ব্যর্থ হয়েছেন। কি উত্তর তারা দেবেন, শুধু কংগ্রেসের পূর্ববর্তী সরকারের উপর দোষ চাপিয়ে তারা কি মুক্তি পেতে পারেন। আমাদের খবর হচ্ছে ইন্টার ইউনিয়ন রাইভালরি পার্সোনাল ম্যানেজমেন্ট ডিসিপ্লিন এগুলি আরও ভয়াবহ ভাবে খারাপ হয়েছে। এরজন্য তারা দোষী, শুধু লোক ভোলানোর কথা বললে লোকে শুনবে না, এটা শুধু কংগ্রেসের অবদান। তাদের যে দায়িত্ব আছে সেটা তাদের নিশ্চয়ই স্বীকার করতে হবে। আমি জনগণের কাছে আপনার মাধ্যমে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথাই জানাতে চাই যেকোনও গণতান্ত্রিক সরকার যে কোনও দেশে যদি কোনও দপ্তর এইরকম অপাত্র, অক্ষমসিদ্ধ হতো তাহলে সেই মন্ত্রীর

পদত্যাগ দাবি করা হতো। আশ্চর্যের ব্যাপার যে আমাদের পশ্চিমবাংলায় যিনি মুখ্যমন্ত্রী তার দপ্তর বলে তার একটা প্রেসটিজের কথা হয়েছে এবং এই বিষয়ে কথা বলা চলবেনা, তাতে সতীত্বের উপর আঘাত হবে একথা স্বীকার করতে আমি অক্ষম। আমি দাবি করছি যে অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রী বিদ্যুৎ মন্ত্রীর ভার থেকে মুক্ত হন, অন্য যেকোনও একজন যিনি পূর্ণ সময় দিয়ে এই দপ্তর দেখতে পারেন সেইরকম কোনও যোগ্য লোককে এই দপ্তর দেওয়া হোক। আমি আর একটি মাইথ জানতে চাই, আপনারা জানেন যে পশ্চিমবঙ্গ সরকার 'লোড শেডিং' এই একটি দীর্ঘ শব্দে তাদের সমস্ত অক্ষমতা লুকিয়ে রাখতে পারেন। লোড শেডিং কাকে বলে? লোড শেডিং বলে বিদ্যুৎ পূর্তি না হওয়ার দরুণ ইচ্ছাকৃতভাবে যখন বিদ্যুৎ সরবরাহ বন্ধ করা হয় তাকে লোড শেডিং বলে। কলকাতায় সি,ই,এস,সি,র শাসনে লোড শেডিং হয় সেটা সত্য, কিন্তু মফঃস্বলে যা হচ্ছে সেটা লোড শেডিং নয় সেটা পাওয়ার ফেলিয়োর আমি এটা পরিস্কারভাবে বলে দিতে চাই যে মফঃস্বলে যে সমস্ত ঘন্টার পর ঘন্টা বিদ্যুৎ দেওয়া হয়না তার পিছনে কোনও পরিকল্পনা নেই, তার পিছনে লোড শেডিং নেই, সেটা সোজাসুজি পাওয়ার ফেলিয়োর। যেহেতু বোর্ড মেনটেন করতে পারে না, সেখানে দোষ ত্রুটি হয়েছে সে দোষ ত্রুটি দূর করতে পারেনা তাই ঘন্টার পর ঘন্টা, দিনের পর দিন মফঃস্বলে বাতি জ্বলেনা এবং তাকে নাম দেওয়া হয় লোড শেডিং। সেটা লোড শেডিং নয়, সেটা যে সোজাসুজিভাবে পাওয়ার ফেলিয়োর এটা স্বীকার করতে হবে আমাদের লেফ্ট গভর্নমেন্টকে সি,পি,এম, সরকারকে আমি প্রমাণ দিচ্ছি যে ৩রা এপ্রিল থেকে এই যে দুর্গাপুর—ব্যান্ডেল একটা মস্ত লাইন, ১২০ কেভি, যা ৩রা এপ্রিল থেকে খারাপ হয়ে পড়ে রয়েছে আজকে ১১ই এপ্রিল, ৮ দিন হয়ে গিয়েছে তার মেরামত হয়নি, সারানো হয়নি। সমস্ত বাতিগুলি নিভে গিয়েছে, সেটা লোড শেডিং নয়, সেটা পাওয়ার ফেলিয়োর, সেটা শুধু ম্যানেজমেন্টের অভাব এবং তার সম্পূর্ণ দায়িত্ব এই সরকারের। আর একটা কথা আপনাদের সামনে রাখতে চাই, মফঃস্বলের কথা যারা জানেন তারা জানেন যে ওখানে যখন বাতি জ্বলে তখন তার ভোল্টেজ থাকে মাত্র ১৬০ কিংবা ১৮০ ভোল্টেজ। বাতিগুলি জ্বলে কিন্তু পড়া যায়না, বাতি জ্বলে কিন্তু আলো হয়না, এই অদ্ভুত কথা শুধু এই সরকারের রাজত্বে আমরা দেখতে পাচ্ছি। এই যে একটা লোক ভোলানো কথা সেদিকেও আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। মফঃস্বলে আমাদের দুর্দশা তা কলকাতার চেয়ে অনেকগুণ বেশি সেটা উপলব্ধি করতে হবে, এদিকে নজর দিতে হবে সেটা আমি দাবি করি। এরসঙ্গে সঙ্গে আমি এটা সত্যি সত্যি দাবি করি, যদিও আমার ক্ষুন্ন মন, গ্যাস টারবাইন যারা ওখানে মেনটেন করছেন তাতে কোনও ভারতীয় ইঞ্জিনিয়ার নেই। জিনিস আমার, আমি টাকা দিয়ে কিনেছি। কিন্তু আমার লোকরা তা মেনটেন করতে পারবেনা, তারা ট্রেনিং পাবেনা, এটা জন দরদী পশ্চিমবঙ্গ সরকারের রাজত্বে সম্ভব হবে এটা আমার ধারনার বাইরে। আমি দাবি করি এই যে গ্যাস টারবাইন মেনটিনেন্সের যে ট্রেনিং, তার যে নো হাউ, সেটা আমাদের ইঞ্জিনিয়ারদের অবশ্যই দিতে হবে এবং একটা প্রস্তাব আমি সরকারের সামনে রাখতে চাই বিবেচনার জন্য আমি এই বিষয়ে কোনও এক্সপারটাইজ ক্লেম করিনা, হতে পারে আমার যে কথাগুলি সেগুলি কতদুর বাঞ্ছনীয় হবে কিন্তু আমি যে খবর পেয়েছি সেটা হচ্ছে এই আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যে যারা প্রাইভেট জেনারেটিং ক্যাপাসিটি বসিয়েছেন সেই ক্যাপাসিটি হচ্ছে ১০০ থেকে ১২০ মেগাওয়াট ডেলি। এটা যদি সত্য হয় তাহলে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের প্রতিদিন ঘাটতি হয়

৮০ থেকে ১০০ মেগাওয়াট ডেলি।

১০০ থেকে ১২০ মেগাওয়াট জেনারেশন ক্যাপাসিটি প্রাইভেট সেক্টারে বসেছে, বিগত তিন বছরে, এটা সত্য কিনা আপনি দেখবেন। যদি তা হয় তাহলে আমরা এইরকম কোনও সুপরিকল্পিত পন্থা বার করতে পারি কিনা যাতে পশ্চিমবঙ্গের কল্যাণে এই প্রাইভেট ক্যাপাসিটি ব্যবহার করতে পারি? এটা যদি সম্ভব হয় তাহলে যে ঘাটতি আছে, সেই ঘাটতি হবেনা। যেখানে ঘাটতির জন্য প্রতিদিন কোটি কোটি টাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে সেটা হবেনা। সেটা কি করে করা যেতে পারে সেটা বিবেচনা করে দেখতে হবে। আমি যেটা কর্তব্য বলে মনেকরি, সেটা বলছি। আমার প্রথম কথা এই সমস্ত প্রাইভেট জেনারেশন ডিজেল দিয়ে পরিচালিত, মাঝখানে ডিজেলের অভাব ছিল, কিন্তু সুখের কথা আমরা কিছুটা এখন ডিজেল ক্রাইসিস অতিক্রম করেছি, তাই ডিজেল পেতে খুব কষ্টকর হবে বলে মনে হয়না এবং ডিজেল সরবরাহ যদি পেতে পারি তাহলে আমরা ব্যবস্থা করে নেবার পথে পা বাড়াতে পারি। দ্বিতীয় কথা আমার, প্রাইভেট জেনারেশন করতে খরচ বেশি, থার্মাল ইউনিটে যে খরচ পড়ে তার চার গুণ এতে বেশি খরচ পড়ে। তাই আমি বলি যে আমরা যদি এই প্রাইভেট জেনারেশন চালাতে গিয়ে ভরতুকি দেবার ব্যবস্থা করি, তা দিয়েও প্রতিদিন কোটি কোটি টাকার যে ঘাটতি হয় এবং শিল্পে আমরা পশ্চাতপদ হয়ে যাচ্ছি, তার দিকে থেকে কল্যাণ হতে পারে এবং আমরা এগিয়ে যেতে পারি বলে আমার বিশ্বাস। কিন্তু তাতে অনেকগুলি বাধা থাকতে পারে। এটা আমি অকপটে স্বীকার করি যে আমাদের দেশের শিল্প-পতি ব্যবসায়ীদের উপর খুব ভরসা করা যায়না। তারা উৎপাদন না করেও ভরতুকি দাবি করতে পারে, সেজন্য তাদের উপর নজর রাখা যাতে যেতে পারে তারজন্য প্রচেষ্টা নেবার জন্য যদি কোনও সক্ষম পরিকল্পনা করা যায়, তাহলে আমাদের যে প্রাইভেট জেনারেশন ক্যাপাসিটি আছে, সেই ক্যাপাসিটি কাজে আনা যায় এবং যখন লোড শেডিং হয়, পাওয়ার ফেইলিউর হয় তখন যদি এই প্রাইভেট জেনারেশন চলে, সেটা কিছু কাজ দিতে পারে এবং এতে করে আমার বিশ্বাস পশ্চিমবঙ্গে যে বিদ্যুৎ ঘাটতি আছে সেটা পূরণ হতে পারে। এবং এই ঘাটতির দরুন যে কোটি কোটি টাকা শিল্পে ঘাটতি হয় সেটা বন্ধ হতে পারে এবং সমগ্র পশ্চিমবঙ্গের অগ্রগতি হতে পারে। অন্তত পক্ষে এই ঘাটতি আংশিকভাবে হলেও রুখা যেতে পারে। তাই আমি বিদ্যুৎমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর নিকট আবেদন করি যে তিনি এদিকে বিচার করে কতদুর কাজে আসতে পারে সেটা ভাবুন।

আর আমি দুটি কথা বলেই শেষ করব। আমরা সকলেই জানি যে আমাদের এখানে সেকেন্ডারি একজামিনেশন চলছে, কারও ভাই, কারও ছেলে, কারও কন্যা, কারও ভাইঝি এই পরীক্ষা দিচ্ছে। আমি সরকারের কাছে দাবি করছি যে এ বিষয়ে ছেলেমেয়েদের মঙ্গলের জন্য অন্তত রাত্রিবেলায় তাদের পড়ার সুবিধার জন্য লোডশেডিং যাতে কম হয় সেদিকে একটা ব্যবস্থা নেবেন। গ্রীষ্ম আগত, তাই এখনই এমন কোনও ব্যবস্থা বিদ্যুতের ব্যাপারে যদি না নেওয়া হয়, জনগণের দুর্গতি হবে ভেবে সন্ত্রস্থ বোধ করছি। আমি বিশ্বাস করি আমাদের পশ্চিমবঙ্গে বিদ্যুতকে সমস্ত রাজনীতির উর্ধ্বে রেখে সমস্ত রাজ্যের মঙ্গলের জন্য ব্যবস্থা নেবেন। এতে কোনও মান অভিমানের কথা বিচার না করে, সমস্ত রাজনৈতিক পার্টির সঙ্গে একটা যুক্ত কমিটি করুন, করে কি করে দেশের মঙ্গল হতে পারে তারজন্য পরীক্ষা নিরীক্ষা

করে দেখুন, কি সম্ভাবনা আছে তারজন্য চিন্তা করুন। আমি মনেকরি এটাকে পলিটিকাল ইসু করার কোনও চিন্তা আমাদের পার্টি থেকে নাই, এটা আমি বলতে পারি। পশ্চিমবাংলার মঙ্গলের জন্য এর উপর দিয়ে পলিটিক্যাল ফায়দা না করে গভর্নমেন্টের সঙ্গে আমরা অ্যাকটিভ কো-অপারেশন করতে চাই, কেননা জনগণের স্বার্থ এতে নিহিত। তাই আমি অনুরোধ জানাই মুখ্যমন্ত্রী মহাশয়কে যে তিনি অল পার্টি কমিটি করে কি হবে জেনারেশন ভাল হতে পারে, অন্য কোনও ব্যবস্থা নেওয়া সম্ভব কিনা, তার একটা ব্যবস্থা করবেন। এই বলে মাননীয় সদস্য ভোলানাথ সেন আমাদের সামনে যে প্রস্তাব রেখেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলব। স্যার, এখানে প্রশ্ন করা হয়েছে বামফ্রন্ট সরকারের উদ্যোগে কি কি কাজ করা হয়েছে। আমি সংক্ষেপে কয়েকটি কথা এই প্রসঙ্গে বলব। খুব রেকর্ড সময়ে ৫টি গ্যাস টারবাইনের কাজ শেষ হয়েছে। বিদ্যুৎ পর্ষদের সভাপতি, তার যদি কোনও কৃতিত্ব থাকে তাহলে তারমধ্যে এটা অন্যতম কৃতিত্ব যে রেকর্ড সময়ের মধ্যে ৫টি গ্যাস টারবাইনের কাজ শেষ হয়েছে, সেগুলি বসেছে। সেগুলির উৎপাদন ক্ষমতা একশো মেগাওয়াট। সাঁওতালডির চতুর্থ ইউনিটটি এবছর শেষ হবার কথা। তৃতীয় ইউনিট যেটাতে ভেলের কিছু ত্রুটি ছিল সেটা সংশোধিত হয়েছে যদিও এখনও ত্রুটিমুক্ত হয়নি। ব্যান্ডেলে ২২০ মেগাওয়াটের ৫ম ইউনিটটি এ বছরের শেষে অথবা আগামী বছরের প্রথমে শেষ হবার কথা যদি ভেল তার প্রতিশ্রুতি অনুযায়ী যন্ত্রপাতি দেন। আই.এল. কোটা এবং ভেল থেকে জিনিসপত্র না পেলে এই জিনিস করা যায়না। এখন ভেল এবং আই.এল যে প্রতিশ্রুতি যদি রক্ষা করেন তাহলে সেটা করা সম্ভব। এছাড়া টিটাগড়ে ৬০ মেগাওয়াটের ৪টি ইউনিটের কাজ অগ্রসর হচ্ছে। বিরোধী দলের নেতারা সেখানে বাধা দিচ্ছেন নানানভাবে কোলাঘাটের ব্যাপারে, কিন্তু তা সত্ত্বেও কোলাঘাটের তিনটি ইউনিটের কাজ এগিয়ে চলেছে এবং ১৯৮১ সালের মধ্যে প্রথম পর্যায়ের ইউনিট চালু হবার কথা, বাকি দুটি ইউনিটের ৬ মাস পর পর চালু হবার কথা। এছাড়া ২১০ মেগাওয়াটের ৪র্থ, ৫ম, ষষ্ঠ ইউনিট-এর ব্যাপারে যাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মঞ্জুরি পাওয়া যায় সেজন্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করা হয়েছে। ফারাক্কার সুপাল থার্মাল প্ল্যান্ট সেটা ফরাক্কায় হবে, না, ডালখোলাতে হবে এই নিয়ে কংগ্রেসি মন্ত্রীরা শুধু ঝগড়াই করেছেন, আর কিছু করেন নি। এই বামফ্রন্ট সরকার আসার পর এই ফরাক্কার অনুমতি পাওয়া গিয়েছে এবং অতি দ্রুততার সঙ্গে তার কাজ হচ্ছে। এইজন্য আমি শুনেছি দিল্লির অফিসাররা তারা কাজে সন্তুষ্ট এবং তারা আশ্চর্য হয়ে গিয়েছে। সেখানে অতি দ্রুততার সাথে জমি যেটা সরকারের হাতে আসার কথা সেটা দখলে আসছে। সেখানকার কৃষক, দরিদ্র মানুষ যাদের জমি নেওয়া হচ্ছে তাদের আমাদের এই বামফ্রন্ট সরকারের উপর ভরসা আছে, আস্থা আছে, তারা মনে করেন সরকার যে প্রতিশ্রুতি দিয়েছেন তা রক্ষিত হবে সেইজন্য অতি অল্প সময়ের মধ্যে-মাত্র দু মাসের মধ্যে ৭০/৭৫ ভাগ জমি নেওয়ার ব্যবস্থা হয়েছে। এছাড়া ফরাক্কায় যে পরিকল্পনা আছে সেটা হচ্ছে, ২১০ মেগাওয়াটের তিনটি ইউনিট এবং ৫০০ মেগাওয়াটের একটি ইউনিট এটা প্রাথমিক স্তরে হবে। দ্বিতীয় স্তরে যেটা হবে

সেটা হচ্ছে, আরও দুটি ৫০০ মেগাওয়াটের ইউনিট বসবে। যদিও এটা ঠিক—উৎপাদন যা হবে তার এক তৃতীয়াংশ পাবে পশ্চিমবাংলা। এরপর জলঢাকার কথায় আসি। এই জলঢাকাতে আই.এন.টি.ইউ.সি এবং এন.এল.সি.সি'র কিছু নেতার উদ্যোগে স্যাবোতাজ করা হয়েছিল। যেখান দিয়ে পাথর যেতে পারে না সেখানে পাথর ঢুকিয়ে সেটাকে নষ্ট করা হয়েছিল, সেটাতে এ বছর উৎপাদন শুরু হবে। উত্তরবঙ্গে ৩.৫ মেগাওয়াটের একটি ডিজেল সেট বসানো হয়েছে, এছাড়া আরও কয়েকটি ডিজেল সেট বসানো হয়েছে উত্তরবঙ্গে। উত্তরবঙ্গে ৪টি ৬০ মেগাওয়াটের তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুমতি চাওয়া হয়েছে। গৌরীপুর বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র যেটা দেখাশুনার অভাবে নষ্ট হয়েছিল এবছর মে মাসের মধ্যে সেখান থেকে আশা করা যায় ১০/১৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করা যাবে।

[2-40 — 2-50 p.m.]

এছাড়া এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে সমস্ত ইউনিটগুলি ওভারহলিং হয়ে গেছে, কোনও ইউনিট বাকি নেই। বিরোধী পক্ষ থেকে হিসাব করে বলবাল চেষ্টা করেছেন বামফ্রন্ট সরকার আসার পরে বিদ্যুৎ উৎপাদন কমে গেছে। ওরা মুখে যতই বলুন বিদ্যুৎ নিয়ে আমরা রাজনীতি করতে চাই না, কিন্তু বিদ্যুৎ নিয়ে রাজনীতি করছেন। তা নাহলে ওরা অন্তত এটুকু স্বীকার করতেন ১৯৭৫-৭৬ সালে ১১ হাজার ৩১০ লক্ষ ইউনিট যেখানে উৎপাদন হত এস ই বি-তে সেখানে প্রতি বছর উৎপাদন বেড়েছে। প্রতি বছরের হিসাব না দিয়ে আমি শুধু এক বছরের হিসাব দিচ্ছি। ১৯৭৫-৭৬ সালে যে বিদ্যুৎ উৎপাদন হয়েছে ১৯৭৯-৮০ সালে তার থেকে অনেক বেশি উৎপাদন হয়েছে, অর্থাৎ এই সময়ে ২৭ হাজার ৪৬০ লক্ষ ইউনিট হয়েছে। এই যে উৎপাদন বাড়ল, বিরোধী দলের কেউ এটা স্বীকার করলেন না। এদিকে উৎপাদন বাড়ছে, অপর দিতে ডি ভি সি-র অবস্থাটা কি—ডি ভি সির যেখানে কলকাতায় ৯৫ মেগাওয়াট এবং পশ্চিমবঙ্গের অন্যান্য জায়গায় দেবার কথা কলকাতায় দিনের পর দিন দিতে পারছেন না, ইচ্ছাকৃতভাবে দিচ্ছেন না বলছি না, কিন্তু পরিস্থিতি এমন যে দিতে পারছেন না। আমি হিসাব দিতে পারি—ডি ভি সি যদি তাদের প্রতিশ্রুতি রক্ষা করতেন তাহলে কিন্তু এই কলকাতায় অভাব হত না। দুতিন দিনের কথা বলতে পারি। ১৭/৩/৮০ তারিখে কলকাতায় ৮৫ মেগাওয়াট কম ছিল, সেখানে ডি ভি সি ৭০ মেগাওয়াট দিয়েছে। ৯৫ মেগাওয়াট দিলে অভাব হত না। ২২/৩/৮০ তারিখে কলকাতায় সর্টেজ ছিল ৬৯ মেগাওয়াট, ডি ভি সি দিয়েছে ৪৫ মেগাওয়াট। ডি ভি সি যদি তাদের প্রতিশ্রুতি রক্ষা করতে পারতেন তাহলে কিন্তু এই অভাব হত না। আজকে যারা চেঁচামেচি করছেন তারা কি করেছেন তার একটা হিসাব বুঝে নিন। সাঁওতালডির চতুর্থ ইউনিট ১৯৭৬ সালে শেষ করার কথা ছিল, অক্টোবর মাসেও তারা তা শেষ করতে পারেন নি, আর এই বছর আমরা শেষ করব। ব্যান্ডেলের পঞ্চম ইউনিট ১৯৭৬ সালের মার্চ মাসে শেষ করার কথা ছিল, তারা তা করতে পারেন নি। কোলাঘাটের প্রথম ইউনিট ১৯৭৮ সালের অক্টোবর মাসে শেষ করার কথা ছিল, দ্বিতীয় ইউনিট ১৯৭৯ সালের এপ্রিল মাসে শেষ করার কথা ছিল, তৃতীয় ইউনিট ১৯৭৯ সালের অক্টোবর মাসে চালু করার কথা ছিল, তা তারা করেন নি। প্ল্যানিং কমিশন ১৯৭৩ সালে কোলাঘাট ইউনিট করার অনুমতি দিয়েছিল। কিন্তু ওদের নেতারা দেশ সম্বন্ধে, দেশের জনসাধারণ সম্বন্ধে ভাবেন না, মন্ত্রী হন কিছু প্রাপ্তিযোগের জন্য কিনা জানি

|—তারা এতই দায়িত্বজ্ঞানহীন যে সেই টাকা দিয়ে স্টেডিয়াম করলেন। এইরকম দায়িত্বজ্ঞানহীন ব দলের নেতারা, তারা আবার আমাদের সমালোচনা করছেন। তারা যদি তাদের আত্মসমলোচনা করেন তাহলে খুব ভাল হয়। এছাড়া আমাদের দেশ বিদেশিদের উপর এখনও নির্ভরশীল। শতকরা ৮০ পার্টসের ব্যাপারে আমাদের বিদেশিদের উপর নির্ভর করতে হয়। সোভিয়েত রাশিয়ার সাহায্যে ভেল হয়েছিল। ভেলকে আত্ম-নির্ভরশীলতার ব্যাপারে তারা অনেক খানি সাহায্য করেছে। কিন্তু আজকে একটা চক্রান্ত হচ্ছে। পশ্চিম জার্মানিতে বহু জাতীয় সংস্থা সিমেন্স কোম্পানির সাথে একটা চুক্তি করার চেষ্টা হচ্ছে। সোভিয়েত রাশিয়ার আত্মনির্ভরশীলতার হাত থেকে সাম্রাজ্যবাদী দেশের উপর নির্ভরশীল হয়ে পড়ছে। এত পিছিয়ে পড়া সত্ত্বেও অগ্রগতির হিসাবটা আপনারা একবার লক্ষ্য করে দেখুন। ৩০ বছর ধরে কংগ্রেস কি করেছে? চীন আমাদের থেকে অনেক পিছিয়ে পড়েছিল। সেই চীনের কি হয়েছে? আমরা জানি চীন অনেক ব্যাপারে ভুল ত্রুটি করছে, আবার সংশোধনও করছে। তাদের অগ্রগতির হারটা আপনারা লক্ষ্য করে দেখুন। ১৯৪৯ সালে অর্থাৎ বিপ্লবের পূর্বে সেখানে বিদ্যুৎ উৎপাদন হত ৪ হাজার ৩১০ মিলিয়ন ইউনিট। আর ১৯৭৮ সালে উৎপাদন হয়েছে ২,৫৬,৫৫০ মিলিয়ন ইউনিট অর্থাৎ বৃদ্ধির হার ৬০ গুণ। আর ভারতে ১৯৪৯ সালে উৎপাদন হত ৪৯১০ মিলিয়ন ইউনিট এবং ১৯৭৮ সালে উৎপাদন হয়েছে ৯২.১৯৬ মিলিয়ন ইউনিট অর্থাৎ বৃদ্ধির হার ১৯ গুণের মতো। ৩০ বছর ধরে কংগ্রেস রাজত্ব চালিয়ে কি অবস্থায় দেশকে এনেছে দেখুন একটা ঔপনিবেশিক দেশ হতে চলেছে। চীনে ১৯৪৯ সালে ছোট বড় মিলিয়ে ২৬টি জলবিদ্যুৎ উৎপাদন কেন্দ্র ছিল। ১৯৭৩ সালে তা বেড়ে হয়েছে ৬০ হাজার। এগুলি থেকে কেবল গ্রামে বিদ্যুৎ যোগান দেওয়া হয়। ভারতে এখ॰ পর্যন্ত ছোট বড় মিলিয়ে মোট উৎপাদন কেন্দ্রে সংখ্যা ৫০০ বেশি নয়। বিদ্যুৎ বিভাগকে ভাগে ভাগ করে দেওয়া হয়েছে জেনারেশন অ্যান্ড ডিস্ট্রিবিউশন। এতে কি লাভ ক্ষতি হবে? এটা কিন্তু বিরোধী দলের নেতারা ভেবে দেখলেন না। বিরোধিতা করতে হবে তাই বিরোধিতা। এটা ভারতবর্ষ ছাড়া ইংল্যান্ডে আছে এবং যেটা হয়েছে সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি জেনারেল বোর্ড আলাদাভাবে জেনারেশন করে এবং ডিস্ট্রিবিউশনের ব্যাপারে আলাদা ব্যবস্থা। ইউরোপের মতো উন্নত দেশে এইভাবে পৃথকীকরণ করা হয়েছে। কারণ তাদের কাজের সুবিধা হয়। ইন্দিরা গান্ধীর দল যেখানে রাজত্ব করে ঐ কর্ণাটক বিদ্যুৎ উৎপাদন করে একটা সংস্থা আর একটা সংস্থা ডিস্ট্রিবিউশনের কাজ করে। আপনারা ওখানে যান আপনাদেরই দল তো ওখানে আছে তাদের গিয়ে বলুন আপনারা ওটা করবেন না। বিরোধিতা করতে হবে তাই বিদ্যুৎ নিয়ে তারা রাজনীতি করছেন। মাইসোর পাওয়ার কর্পোরেশন সেইভাবে কাজ করে। উৎপাদন ও সরবরাহকে আলাদা করলে প্রতিটি সাপ্লাই বাল্ক কনজিউমার হয়তো জেনারেশন-এর নিকট থেকে ২০ পয়সা ইউনিট কিনে ৪৮ পয়সায় বিক্রয় করেন। প্রতিটি সাপ্লাই গ্রাহকদের ঠিকমতোন বিল দিচ্ছেন কিনা। সংগ্রহ হচ্ছে কিনা। কত খরচ হয় এবং কত আয় হয় তা নির্দিষ্ট করা সম্ভব। ৪৮ থেকে ২০ পয়সা বাদ দিলে ২৮ পয়সা থাকে সমস্ত ধরনের খরচ বাদ দিলেও ইউনিট প্রতি ৮ পয়সা হাতে না থাকার কোনও কারণ নেই। যখন স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড হয়েছিল তার ক্ষেত্র ছিল সংক্ষিপ্ত। আর তার প্রসার হয়েছে নতুন নতুন জেনারেশন ইউনিট হচ্ছে কনজিউমারের সংখ্যা বেড়েছে। এবং এই কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন করার জন্য ভাগ করা হয়েছে। কিছু ইঞ্জিনিয়ারদের ইন্দিরা গান্ধীর দলের নেতারা উস্কানি

দিচ্ছে। ঐসব ইঞ্জিনিয়াররা ওয়ার্ক টু রুল আন্দোলন করতে যাচ্ছে। কিন্তু ওয়ার্ক টু রুল আন্দোলন করতে গেলে তাদের সব ৮টার সময় আসতে হবে। তা কোনও ইঞ্জিনিয়ারই ৮টার সময় আসে না। কেন এই ভাগ করা হয়েছে, এটা অন্যায় হয়েছে। সরকারের পক্ষ থেকে বোর্ডের পক্ষ থেকে ঘোষণা করা হয়েছে কোনও পয়সা কম হবে না, উন্নতির দিক থেকে অসুবিধা হবে না। কিন্তু ভোলা সেনের মতো নেতা তাদের পাল্লায় পড়ে আন্দোলনে তারা নামছে। সাঁওতালডিতে বিরোধী দলের নেতাদের জোর বেশি। এবং সেখানে আই এন টি ইউ সি, এন এল সি সি প্রভৃতি এদের শক্তি এমনই বেশি যে তারা যা খুশি তাই করেন। তাদের নেতারা ওখানে যে কোনও সময়ে ঢুকতে চান এবং যে কোনও সময়ে বেরিয়ে আসেন। তারা স্বাক্ষর করতে চান না, সময় দিয়ে ঢুকতে চান না এবং বেরুতে চান না, মেশিনগুলিকে নষ্ট করে দেন। এখানে বিধানসভায় ওভার টাইমের কথা বলতে খুব ভাল লাগে যে ওভার টাইম চলবে না। কিন্তু ওখানে আই এন টি ইউ সি-র নেতারা ওভার টাইমের জন্য ঘেরাও করেন, ওভার টাইম না হলে তারা স্ট্রাইক করেন এবং কাজের সময়ে কাজ করবেন না, ওভার টাইমের জন্য কাজ করতে চাই। এইরকম পরিস্থিতি সেখানে দাঁড়িয়েছে। আমি বলছি যে এরা যদি রাজনীতি করতে না চান, যদি দেশের সত্যিকারের উপকার করতে চান তাহলে চলুন না, ওখানে গিয়ে আপনাদের কর্মীদের বলুন যারা টাটা বিড়লার সেবা করছেন, তাদের বলুন দেশের সেবা করতে, সমাজ চেতনার পরিচয় দিতে। এখানে বক্তৃতা না বিরোধী নেতারা তাদের কর্মীদের যদি বোঝাতে পারে যে দেশটা কি, তারা কি কাজ করছেন, টাটা বিড়লার সেবা না করে দেশের সেবা করুন তাহলে খুব ভাল হবে। জ্যোতিবাবু বিদ্যুৎমন্ত্রী হয়ে কারও সঙ্গে আলোচনা করেন না—এই কথা বলা হয়েছে। এরা ভুলে গেছেন কারণ এদের ভুলে যাওয়া স্বাভাবিক। জ্যোতিবাবু বিদ্যুৎমন্ত্রী হবার পর তিনি সমস্ত জেনারেশনে নিজে গেছেন। সমস্ত ইউনিয়নের নেতাদের সঙ্গে কথা বলেছেন এবং সুখের বিষয় যে আমি ব্যান্ডেলে ছিলাম। সেখানে আই এন টি ইউ সি, এন এল সি সি, ঐ ওয়াকার্স ইউনিয়ন-এর নেতারা জ্যোতিবাবুকে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা সমস্ত দিক থেকে সহযোগিতা করব। কিন্তু কার্যক্ষেত্রে আমরা দেখছি যে সেই সহযোগিতা তারা করছেন না। এছাড়াও আমি আরও দু'একটি কথা বলতে চাই। এই আই এন টি ইউ সি—মাননীয় ভোলাবাবু গর্ব করলেন যে আই এন টি ইউ সি সাঁওতালডিতে শক্তিশালী। এই আই এন টি ইউ সি এবং এন এল সি সি, এরা এমন শক্তিশালী, এমন দায়িত্বজ্ঞানহীন যে বিদ্যুতের মতো জনকল্যাণমূলক প্রতিষ্ঠানে বামফ্রন্ট প্রতিষ্ঠিত হবার পর তারা ২৫ বার ধর্মঘটের ডাক দিয়েছেন। আনন্দের কথা, সুখের কথা যে, আই এন টি ইউ সি-র সমর্থক যারা তারা সেই ডাক সাড়া দেয়নি এবং যেদিন যেদিন ধর্মঘটের ডাক দেওয়া হয়েছে সেদিন সেদিন উৎপাদন বেশি হয়েছে। আর ব্যান্ডেলে ঘেরাওয়ের ব্যাপারে আমি দেখেছি যে সকাল ৯টা থেকে ১২ পর্যন্ত কাজ না করে ঘেরাও করে বসে আছে। তাদের দাবিগুলি অন্যায্য, তারা কোনও কাজ করতে দেবে না। বিদ্যুতের মতো একটা প্রতিষ্ঠানে এই ধরনের কাজ করার কি সার্থকতা আছে আমি জানি না। এছাড়া আরও একটা কথা বলতে চাই। বিদ্যুতের উৎপাদন আমাদের বেড়েছে। কিন্তু চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে উৎপাদন বাড়ছে না। ২/৩ বছর পরে চাহিদার সঙ্গে সামঞ্জস্য রাখা সম্ভব হবে এই বিশ্বাস আমাদের আছে। আজকে এই যে কন্ট্রোল করতে হচ্ছে, এই যে দোকানপাট বন্ধ করার অর্ডার পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে দেওয়া হয়েছে,

এটা দেশের স্বার্থের দিকে তাকিয়ে করতে হয়েছে। সেটাকে যাতে কার্যকর করা যায় সেটা দেখতে হবে। আজকে এটা কার্যকর করা যাচ্ছে না। কাজেই এই যে কন্ট্রোল করার কথা আছে, এটাকে সঠিকভাবে যদি করা হয় তাহলে এই বিদ্যুতের যে অসুবিধা সেটা অনেকটা দূর করতে পারা যাবে। এই কথা বলে মাননীয় ভোলা সেন মহাশয়ের যে প্রস্তাব তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক আশা করেছিলাম যে সেন সাহেবের মতো একজন পন্ডিত ব্যক্তি বিদ্যুতের উপর যে একটা প্রস্তাব আনছেন, সেটাকে আমরা সমর্থন করব, তিনি একটা জাতীয় সমস্যার কথা তুলে ধরবেন, একটা পান্ডিত্যপূর্ণ প্রস্তাব দেবেন, এইসব ভেবেছিলাম। কিন্তু প্রস্তাব দেখে মনে হয়েছে, উনি বিরোধিতা করবার জনাই শুধু মাত্র তার বক্তব্য রাখলেন। কারণ সারা ভারতবর্ষের জাতীয় যে সমস্যা এই বিদ্যুৎ সমস্যা সেই সমস্যা সম্পর্কে কোনও মন্তব্য এই প্রস্তাবের মধ্যে নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভোলা সেন মহাশয়, তিনি বোধ হয় ভারতবর্ষের চিত্রটা দেখেননি। ভারতবর্ষকে বাদ দিয়ে পশ্চিমবঙ্গকে ধরেছেন। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে আজকে সারা ভারতবর্ষে এই যে বিদ্যুৎ সঙ্কট চলছে, তারজন্য দায়ী ঐ ইন্দিরা কংগ্রেস। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি দেখেন, ভারতবর্ষে কয়লা জাতীয়করণ যেদিন থেকে হল, তার সঙ্গে সঙ্গে কয়লার দাম বেড়ে গেল। আমি মিঃ সেনকে বলি, ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন এবং পশ্চিমবাংলা হল ভারতবর্ষের অন্যতম প্রদেশ এবং সারা ভারতবর্ষকে আজকে অন্ধকারে ডুবিয়েছে ঐ ইন্দিরা কংগ্রেস। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের অন্য প্রদেশের দিকে যদি তাকিয়ে দেখেন তাহলে দেখবেন অন্ধ্রপ্রদেশ, যে প্রদেশে বামফ্রন্ট সরকার নেই, সেখানে কংগ্রেসের রাজত্ব, সেই অন্ধ্রপ্রদেশে সিক্সটি পারসেন্ট কাট অন হাই টেনশন ইউজার্স, এই কথা সেন সাহেব জানেন কি না জানি না। হরিয়ানায় ফিফটি পারসেন্ট কাট ফর হেভি ইন্ডাস্ট্রিজ টেক ফর্টি পারসেন্ট কাট ইন আদার ইন্ডাস্ট্রিজ, বিদ্যুৎ ছাঁটাই। সেন সাহেব লক্ষ্য করুন হরিয়ানার দিকে, লক্ষ্য করুন অন্ধ্রপ্রদেশের দিকে, সেখানে কি হচ্ছে। আসুন মহারাষ্ট্রে থার্টি ফাইভ পারসেন্ট কাট ফর কন্টিনিউয়াস প্রসেস ইন্ডাস্ট্রিজ অ্যান্ড ফিফটি পারসেন্ট কাট ইন টেক্সটাইল টেক জেনারেল ইন্ডাস্ট্রিজ। উড়িষ্যার দিকে তাকিয়ে দেখুন, যে প্রদেশ থেকে বলা হয়েছিল পশ্চিমবাংলাকে বিদ্যুৎ দেবে, সেখানে ফর্টি ফাইভ পারসেন্ট পাওয়ার কাট। পাঞ্জাব, যেখানে অনেক উন্নতি হয়েছে, সেখানে ফর্টি পারসেন্ট কাট। তারপর আসুন তামিল নাড়ু, কয়েকদিন আগে সিক্সটি পারসেন্ট কাট, তারপর আসুন উত্তরপ্রদেশ, সেখানে হানড্রেড পারসেন্ট কাট অন অল ইন্ডাস্ট্রিজ ফর পিরিয়ডস রেনজিং বিটুইন সেভেন - ফিফটিন ডেজ এ মান্থ এবং পশ্চিমবাংলায় টোয়েন্টি টু ফর্টি ফোর পারসেন্ট কাট উইথ পিক আওয়ার রেস্ট্রিকশন্স। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের চিত্র সেন সাহেবের দেখার দরকার নেই। পশ্চিমবাংলায় রাজনীতি করার জন্য, তিনি এইসব বলছেন, পশ্চিবাংলার উন্নতির জন্য নয়। তিনি প্রশাসনিক কতকগুলো ত্রুটি বিচ্যুতির উল্লেখ ছাড়া এই জাতীয় সমস্যা, পশ্চিমবাংলার সমস্যা সমাধান সম্পর্কে কোনও প্রস্তাব রাখেন নি। সর্বোপরি আমার মনে হয় ভারতবর্ষ অনুন্নত দেশ, এই অনুন্নত দেশে বিদ্যুৎ উৎপাদনকে ঘাটতি করতে, কয়লার সঙ্কট তৈরি করার জন্য কোন

আন্তর্জাতিক শক্তি ভারতবর্ষে কাজ করে, তার বিরুদ্ধে উনারা আজকে কিন্তু সোচ্চার নন। কারণ উনারা চান না ভারতবর্ষের কোনও উন্নতি হোক, ভারতবর্ষের শিল্পের কোনও উন্নতি হোক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেন সাহেব অসত্য ভাষণে খুব পটু। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিনি অসত্য ভাষণ দিয়ে হাউসের কাছে প্রথমেই বক্তব্য রেখেছেন। তিনি জেনারেশন পার ক্যাপিটা ইন্সটল ক্যাপাসিটি সম্পর্কে এবং পাওয়ার জেনারেশন সম্পর্কে বললেন যে ওনাদের রাজত্বে নাকি প্রথম ৫ হাজার ৪১৭ মেগাওয়াট জেনারেশন হয়েছিল। কিন্তু উনি দেখেননি। এই বামফ্রন্টের সময় বললেন ৩ হাজার কিলো মেগাওয়াট আওয়ার হয়েছে। উনি এই তথ্য কোথা থেকে পেলেন আমি জানিনা। আমি এই সরকারের ইকনমিক রিভিউ ১৯৭৯, যেখানে বেরিয়েছে আমি মাননীয় সেন সাহেবকে সেটা দেখতে বলছি। তিনি যে অসত্য ভাষণ দিয়েছেন, নিশ্চয়ই তার জবাবি ভাষণে সেই সত্যটিকে উদ্ঘাটন করবেন। এখানে জেনারেশন হলো মিলিয়ন কিলো আওয়ার, ১৯৭৪-৭৫ সালে নিশ্চয়ই ওনাদের সময় ৫ হাজার ৪১৭.৮৭, ১৯৭৫-৭৬ সালে ওনাদের সময় ৬ হাজার ৬৯৯.৭ তারপর ১৯৭৬-৭৭ সালে ৬ হাজার ৪৪৫ এবং তারপর ১৯৭৭-৭৮ সালে ৬ হাজার ২৫৫ এবং ১৯৭৮-৭৯ সালে সেন সাহেব লক্ষ্য রাখবেন ৩।। হাজার নয়, এটা ৬ হাজার ৬২০.৭৩ কিলোওয়াট আওয়ার। অতএব তিনি ৩।। হাজার বলে যে তথ্য দিলেন, সেই তথ্য সম্পূর্ণ অসত্য এবং সমস্ত হাউসকে তিনি মিসলিড করেছেন। ১৯৭৮-৭৯ সালে ৬ হাজার ৬২০.৭৩ কিলোওয়াট আওয়ার জেনারেশন হয়েছে। সুতরাং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এখানে বিদ্যুৎ উৎপাদন আগের তুলনায় আজকে কম হয়েছে এই কথা সত্য নয়। আমরা দেখেছি শুধু ভারতবর্ষের অন্য প্রদেশে নয়, এই পশ্চিমবাংলার ভিতরে গত তিন বছরের মধ্যে যে চেষ্টা করা হয়েছে সেই চেষ্টা উনারা করেন নি। কম্পট্রোলার অ্যান্ড অডিটার জেনারেল এর লাস্ট রিপোর্টে বেরিয়েছে একটা তথ্য, সেই তথ্যে দেখছি উনারা কি রকম কাজ করেছিলেন দেখুন, উনাদের কাজের বহর দেখুন আজকে আলোচনা করছেন, কিন্তু ওনারা কিরকম সারা পশ্চিমবাংলাকে পঙ্গু করেছেন, কর্দমাক্ত করেছেন দেখুন, এমন বহু বিভাগ আছে যে বিভাগে টাইপিস্ট অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন হাতকাটা লোককে। যারা টাইপ করতে পারেনা। এমন বহু লোক আছে, যারা ইলেকট্রিকের 'ই' জানেনা তাদের ইলেকট্রিকের বিশারদ বলে হাজার হাজার লোককে চাকরি দিয়েছেন। সমগ্র প্রশাসনকে ওরা পঙ্গু করে দিয়ে গেছেন। পশ্চিমবাংলার প্রশাসনকে ভেঙে চুরমার করে দিয়ে গেছেন। আজকে ওনারা আলাদিনের আশ্চর্য প্রদীপের মতো চাইছেন বামফ্রন্ট তিন বছরের মধ্যে পুরো একটা রাম রাজত্ব গড়ে তুলবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি তথ্য রাখতে চাই, উনারা কি করেছেন শুনুন, এখানে কম্পট্রোলার অ্যান্ড অডিটার জেনারেল রিপোর্ট দিচ্ছেন ঐ সেন সাহেবের রাজত্বে, কংগ্রেসের রাজত্বে ট্রান্সফরমারকে কি করেছে দেখুন, একটা হচ্ছে ১.৩ এম.ভি.এ. ট্রান্সফরমার received in chord road central store price to 1967-68 got rusted ওনাদের সময় ১৯৬৭-৬৮ সালে কিনে রেখে মরচ ধরাতেন, ট্রান্সফরমারের কাজ কংগ্রেসিরা করতেন না।

এই কম্পট্রোলার এবং অডিটর জেনারেলের রিপোর্ট ১৯৬৭-৬৮ সালের। এখানে আছে ট্রান্সফরমার এসেছিল ১৯৭৭ সালে। এই সরকার ক্ষমতায় আসার পর সেই ট্রান্সফরমার

ব্যবহার করা হয়। It was sent (July 1977) to the Board's workshop at Jadavpur. After repair (cost not recorded being nominal), it was sent (January 1978) to Makardah Sub-station. Commissioning of the transformer is awaited (May 1979).

সুতরাং ১৯৬৭-৬৮ সালে কংগ্রেস ট্রান্সফরমার কিনে রেখে গেছেন। তারপর আবার একটা ট্রান্সফরমার দেখুন এ (১) এন.ভি.এ. ট্রান্সফরমার (Value Rs.1.10 lakhs) was lying unutilised at Malda since its receipt (1966). It was sent (August 1977) to the Board's workshop in calcutta for testing and repair. The transformer was found to be in order and transported (February 1978) to Kaliachak Sub-station in Malda district. এবং ঐ সেন সাহেব তখন মন্ত্রী ছিলেন। এই ট্রান্সফরমার নিয়ে তিনি কিছু করেন নি। তারপর টু ১.৫ MVA transformers (Value Rs.0.76 lakh each) were received at Siliguri Regional Store in 1966. The transformers are still lying unutilised in the store (May 1979). শিলিগুড়িতে ১৯৬৬ সালে যে ট্রান্সফরমার পাওয়া যায় সেটা হয়েছিল কংগ্রেসের রাজত্বে। ঐ সেনসাহেব মন্ত্রী ছিলেন, যখন দেশের কাজ করে চলেছিলেন তখন এই ট্রান্সফরমার কার্যকর করেন নি। দেশের বিদ্যুৎ সঙ্কটে এইসব ট্রান্সফরমার ব্যবহার করেন নি। Transformer are lying unused in the stores. এবং এই সরকার আসার পর যা আনইউজড ছিল সেটা আজকে ইউজ করার ব্যবস্থা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু ট্রান্সফরমার নয়, বিভিন্ন জায়গায় ওরা কি করেছেন সেসব রিপোর্ট এখানে রয়েছে। আমাদের বিষ্ণুবাবু বলেছেন উনি নাকি সমর্থন করবেন, ইন্দিরা কংগ্রেস সমর্থন করবে। ভারতবর্ষের রাজনীতিতে আশ্চর্য কিছু নেই। ওটা ওদের দলের নীতি কিনা জানিনা। আমি বিষ্ণুবাবুকে বলতে চাই উনি বলেছেন পরিচ্ছন্ন প্রশাসন হওয়া দরকার। নিশ্চয় এই শাসন পরিচ্ছন্ন হয়েছে এটা ইনি স্বীকার করেছেন। জানিনা কি কারণে ওনারা যে হারকিউলিয়াম টাস্ক ৫ বছরে রেখে গিয়েছিলেন তাকে পরিস্কার পরিচ্ছন্ন করতে আলাদিনের আশ্চর্য প্রদীপের মতো ৩ বছরে সম্ভব নয়। সুতরাং আমি আজকে সেন মহাশয়ের প্রস্তাবকে সমর্থন করতে এসে অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে পশ্চিমবঙ্গের উন্নতির কথা এরমধ্যে নেই এবং পশ্চিমবঙ্গের কোনও উন্নতির কথা এরমধ্যে না থাকায় আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**श्री रबिशंकर पान्डे** : माननीय अध्यक्ष महोदय, श्री भोला सेन द्वारा प्रस्तुत प्रस्ताव को मैं दुसरे रुपमे देखना चाहता था। इसलिए देखना चाहता था, क्योंकि केन्द्र में पशिचम वंगाल के एक सम्मानीय व्यक्ति पावर मिनिस्टर हैं। श्री वरकत गनीखाँन चौधरी साहवने मिनिस्टर वनने के वाद ही कहा था कि मैं पशचिम वंगाल के विद्युत मंत्री से मिलकर पशिचम वंगाल की विद्युत समस्या का समाधान कर डालुंगा। इसके लिए पुरा कोशिश करुँगा कि वंगाल मे विद्युत की घटती खत्म हो जाय। खान साहव की वातों से वंगाल की जनता को एक आशा वँही थी कि विद्युत समस्या का समाधान

जल्द से जल्द हो जायगा। किन्तु उन्होंने इस समस्या पार पानी फेक दिया। उन्होंने कहा है कि पावर के भारको व्यापारियो के हाथ में सुपुर्द कर देंगे। विद्युत समस्या के समाधान को कोन कहे—कल-कारखानों को सुचारु रुप से चलाने को कौन कहें, यहाँ की जनता की आशाकों पर तुषारपात करदिया – उनकी आशा को पर वज्रपात कर दिया।

अध्यक्ष महोदय, मैं चाहता था कि भोला वावु का प्रस्ताव ऐसा होना चाहिए था कि केन्द्रीय विद्युत मंत्री से आश्वासन दिलाना जायगा। ताकि केन्द्रीय सरकार इस समस्या के समाधान की ओर विशेष ध्यान दें। वंगाल की विधानसभा चाहती हैं कि इस समस्या का समाधान द्रुत गति से हो। कैसे भोला वावुके प्रस्ताव में विद्युत समस्या के समाधान में था विद्युत संकट दुर करने की दिशा में कुछभी उल्लेख नही है। अगर कुछ अंशों में है भी तो वहुत ही कम है। मालुम यह होता है की पुरे देश में विद्युत की कमी को केन्द्रीय सरकार मिटा नहीं सक्ती है – पावर के प्रोडकशन को वढ़ा नहीं सकती है। वंगाल में खान साहव ने जो कहा था कि विद्युत की घटती को यहाँ से मिटा दिया जायगा, शायद उसी को ठकने के लिए-कमजोरी को छिपाने के लिए यह प्रस्ताव लाया गया है। कल-कारखानो में उत्पादन का ह्लास हो रहा है, देश में पैदावार की कमी हो रही है, देश में भुखमही, वेरोजगारी वढ़ रही है, इसका एकमात्र कारण है, विद्युत की कमी। आज चारो तरफ हाहाकार मचा हुआ है, एक नैराश्यका वातावरण वना हुआ है, इसका एकमात्र कारण है कि दिल्ली की सरकार कुछ करना नहीं चाहती है, और अपने दोष को ढकने के लिए एक स्टेण्ड ले रही है। शायद इसी स्टैण्ड को ढकने के लिए भोला वावु आज यह प्रस्ताव सदन के सामने रखे हैं। भोलावावु आगर विद्युत समस्या का समाधान करने के लिए आगे वढ़े-केन्द्रीय सरकार से आगर सहयोग की मांग करें तो मैं इनके प्रस्ताव को सहर्ष स्वीकार करुंगा-समर्थन करुंगा। नहीं तो में श्री अशोकवावु के संशोधन का समर्थन करता हूं।

अध्यक्ष महोदय, मैं विद्युत के संवंन्ध में आपना कुछ सुझाव रखना चाहुंगा। मैं यहां के विद्युत मंत्री से अनुरोध करना चाहुंगा कि सचमुच में विद्युत की कमी हो रही है और इससे यहां की साधारण जनता को पड़ने-लिखने वाले छात्र-छात्राओं को वड़ी असुविधा हो रही है। उस कमी को दुर करने का उपाय यह है कि विद्युत का जो उपव्योह्वर हो रहा है, उसको रोका जाय। विद्युत की रशनिंग होनी चाहिए ताकि छात्रा-छात्राओं को पढ़ने में सहुलियत मिले कालकारखानें का उत्पादन वढ़े-घटे वात यह है कि दुकानो पर निष्प्रयोजन विजली कि खपत वेसी होती

है–सिनेमा वारो में–वड़े-वड़े होटेलो में एशोराम के लिए अधिक विद्युत का अपव्यय, वड़े वड़े लोगों द्वारा टी० भी० के लिए विद्युत की खपत पर रोक लगाना चाहिए। सड़कों पर विजली की वत्तियों का अपव्यय दिन मे भी होते देखा गया है इसलिए इसपर ध्यान देना होगा। जिन दुकानो पर एक लट्टु से काम चल सक्ता है, उन दुकानो पर ४-५ लट्टु हाई पावर को लगाया जाता है, ताकि माल मे वेसी चमक आ सके। इसके उपर भी सरकार को रोक लगाना होगा। मेरा विद्युत मंत्री से निवेदन है कि कड़ाई के साथ इन सव जगाहों में जो विद्युत का अपव्यय होता है, रोक लगावें।

एक वात मैं वड़े दुख से साथ कहना चाहता हूँ कि विद्युत उपभोक्ता कों के पास कम विद्युत का प्रयोग करने पर भी विद्युत का विल अधिक रुपये का आता है। एक तो लोड सेडिंग के कारण विद्युत- उपभोक्ताओं को विजली मिलती नहीं है दुसरी ओर उनको विद्युत के लिए अधिक पेमेन्ट करना पड़ता है। इसलिए मैं विद्युत मंत्री से निवेदन करुंगा कि इस गड़वडी की ओर ध्यान दे ताकि साधारण जनता को कष्ट न हों।

इन शब्दों के साथ मे अशोकवावु के संशोधन का समर्थन करता हूँ।

[3-10 — 3-20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধান সভায় বাংলার এই অন্ধকার যুগে অধিকতর অন্ধকারের অপেক্ষায় যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি। আজকে যে সময় আমরা আলোচনা করছি সেই সময় শত শত ছাত্র ছাত্রীর মাধ্যমিক পরীক্ষায় উপস্থিত হয়েছে। আমরা মুখ্যমন্ত্রীর কাছে প্রতিশ্রুতি পেয়েছিলাম যে এই সময় লোড শেডিং হবে না বা যতটা কম করা যায় তার চেষ্টা করা যাবে। আমার সংবাদ হচ্ছে গতকাল সন্ধ্যা ৬-২০ থেকে আজ ১২টা পর্যন্ত বিদ্যুৎ নেই, জল নেই। অন্য পাড়ায় গিয়ে স্নান করে খেয়ে আপনার হাউস অ্যাটেন্ড করতে এসেছি। বিদ্যুতের তিনটা অ্যাসপেক্ট জেনারেশন, ট্রান্সমিশন আর ডিসট্রিবিউশন। প্রবীর বাবু বললেন ট্রান্সমিশন ও জেনারেশনে প্রভৃত ডিমান্ড হয় ৫৮০ মেগাওয়াট এর সঙ্গে অ্যাড করছেন ১২০ মেগাওয়াট ও গ্যাস টারবাইনে ১০০ মেগাওয়াট তাহলে বিদ্যুৎ সঙ্কট কেন? এর একটাই কারণ হচ্ছে ইউ আর নট utilising your installed capacity. You are not utilising even the rated capacity of installation of electricity in the whole of West Bengal. বিদ্যুৎ উৎপাদন হয় সরকারি ও বেসরকারি উদ্যোগে। আমরা লক্ষ্য করছি সি ই এস সি এ বিষয়ে মোর অর লেস একটা সমতা রক্ষা করে চলেছে। কিন্তু সরকারি উদ্যোগ সাঁওতালডি, ব্যান্ডেল - দুর্গাপুর এইসব জায়গায় কি হতে চলেছে? এইসব জায়গায় ইনস্টল ক্যাপাসিটি হাফ জেনারেশন হচ্ছে না। তার কারণ হচ্ছে কমপিটেন্ট মানুষ যাদের হাতে দায়িত্ব দেওয়া উচিত ছিল সেই কমপিটেন্সির কোনও মূল্য আপনারা দেন নি। আপনাদের কাছে পার্টি এফিলিয়েশন is the first question, party affiliation is the last question. অর্থাৎ দলবাজির জন্য বিদ্যুতের নাভিশ্বাস উঠেছে। আমি কি জিজ্ঞাসা করতে পারি আপনারা ট্রান্সমিশনে কি দেখছেন?

এ ক্ষেত্রে যে লিকেজ হবার সম্ভবনা স্যাবোটেজ হবার সম্ভবনা সেখানে আমরা দেখছি আপনারা তাকে উপেক্ষা করে তার প্রতিকার করেন নি। ডিসট্রিবিউশনের ক্ষেত্রে একটা লজ্জার বিষয়। এখানেও দেখছি ক্যালকাটা ক্লাবে কোনওদিন লোড শেডিং হয় না, কলকাতার কোনও ক্লাবেই লোড শেডিং হয় না, মদের দোকানে হয় না, কিন্তু কোথায় হয়? না যেখানে ছেলেমেয়েদের পরীক্ষা হচ্ছে সেখানে হচ্ছে - স্মল ইরিগেশন - মাইনর ইরিগেশন - ডিপ টিউবওয়েল শ্যালো টিউবওয়েল যার দ্বারা চাষের জমিতে জল দেওয়া হবে সেইসব জায়গায় লোড শেডিং। আমরা দেখেছি যে ৯৬ ঘন্টা ধরে লোড শেডিং - দেখার কেউ নেই। এই সব ইট ইজ এ perpetual thing and West Bengal is wailing. সেইজন্য জিজ্ঞাসা করছি যে ডিসট্রিবিউশনকে রেসানালাইজ করবার জন্য কি ব্যবস্থা আপনারা করছেন? ডিসট্রিবিউশন যদি রেসানালাইজ না হয় তাহলে অনেক অসুবিধা হয়। অনেক সংবাদ পত্র পাতার পর পাতা আমরা পড়তে পারি না। তার কারণ তাদের জিজ্ঞাসা করলে তারা বলেন যে, সংবাদপত্র লোড শেডিং এর আওতা থেকে বাদ পড়ে না। আমার প্রশ্ন এরা কি এগজেমশন পেতে পারে না যেমন হসপিটাল - টাঁকসাল ইত্যাদি পেয়ে থাকে। সেইরকম ভাবে মাইনর ইরিগেশন ছেলেদের যেখানে পরীক্ষা হচ্ছে সেসব জায়গায় কি এগজেমশন পেতে পারে না? এইভাবেই ডিসট্রিবিউশনের ইররেশানাল পলিসি আমরা দেখতে পাচ্ছি। রেস কোর্সকে আপনারা এনকারেজ করেন করুন, বারকে এনকারেজ করুন কিন্তু এখানে ঐ একই প্রশ্ন এইসব জায়গায় রেসট্রিকশন করতে পারেন। তারপর আমরা দেখছি যে এত বিদ্যুৎ কম কিন্তু কনজিউমাররা কি কোনও সুবিধা পেয়ে থাকে? বিল সেই বেশিই উঠছে। একটা বিল এলো তাতে সি ই এস সি রেট বাড়িয়ে দিলেন তাতে রাজ্য সরকারের রাজস্ব কিছু বাড়লো কিন্তু কনজিউমারদের কি হল? ঘন্টার পর ঘন্টা অন্ধকার থাকলে বিল কম হবার কথা কিন্তু তা হয় না। ইনফ্লেটেড বিলস like telephones, these are mysterious things going on, inflated bills এটা নিয়ে তাদের জিজ্ঞাসা করলে তখন তারা বলে সংশোধন করে দিচ্ছি। এ বিষয়ে আগে অভিযোগ করেছি আজও অভিযোগ করছি। কেন্দ্রের নূতন সরকার বার বার ঘোষণা করছেন তারা সহযোগিতা করবেন সাহায্য করবেন। কিন্তু আপনারা বলছেন ডি ভি সি উৎপাদন করছে না তারা সাহায্য কম করছে সাপ্লাই কম করছে। কিন্তু হোয়াই সুড we depend at all upon D.V.C.? আপনারা ২২০ মেগাওয়াট ইনস্টলেসান বাড়িয়েছেন অর্থাৎ আপনাদের ইনস্টল ক্যাপাসিটি যেটা ২২০ মেগাওয়াট বাড়িয়েছেন, ৫টা গ্যাস টারবাইন ১০০ মেগাওয়াট, থার্ড ইউনিট অ্যাট সাঁওতালডি ১২০ মেগাওয়াট সে সব আপনারা ধরবেন না? আপনাদের লেটেস্ট ক্যাপাসিটি এবং ইনস্টল ক্যাপাসিটি এ সবের মধ্যে আনবেন না কেন? কয়লার সম্বন্ধে অভিযোগ শোনা যায় যে, পিপলিতে আন লোডিং হচ্ছে না। একজন ড্রাইভার ৩ হাজার টাকা মাহিনা পায়। স্টেটসম্যান এর এডিটোরিয়ালে সাটারডে ও সানডেতে দেখলাম এইসব লেখা হয়েছে। কিন্তু এসব বিষয়ে সরকারের বিরোধিতা দেখছি না। তাহলে কি যে সংবাদ পরিবেশন করা হয়েছে তা সত্য? সেখানে কি এই কথাই প্রমাণ করে ডিফেক্টস্ লাইন্স in management. Marxists are poored to be good mismanagers in point of electricity. সেইজন্য অনুরোধ করব আপনি দৃঢ় হস্তে ম্যানেজমেন্টকে স্টিমলাইন করুন। আর একটা কথা আপনারা বলেন যে এরজন্য সমস্ত দায় দায়িত্ব অতীতের সরকারের। কিন্তু আমি জিজ্ঞাসা করি ষষ্ঠ ইউনিট ডি পি এল যেটা ১১০

মেগাওয়াটের কথা বললেন এবং ৩১ মাসে যেটা করে দেবেন বলে ছিলেন তার কি হল? এখানে যারা কনসালটেশনে ছিলেন সুপারভিশনে ছিলেন তারা কি করলেন? হোয়াট হ্যাজ happened to the fate of 110 megawatt, 6th unit of D.P.L. এ বিষয়ে কোনও কথাই আর শুনতে পাচ্ছি না। ভি পি এল ক্যালকাটা গ্রিডে ৯০ টু ১০০ মেগাওয়াট সাপ্লাই করতে পারে। তার ইনস্টল ক্যাপাসিটি ২৮৫ মেগাওয়াট এটাকে বাড়াবার জন্য আপনারা স্টাটুটারি ওভারহোলিং কি করেছেন? তারপর যেখানে ২০০ মেগাওয়াট অ্যাসিওর সেখানে হাফ দি ক্যাপাসিটি জেনারেট করতে পারেন তাহলে ক্যালকাটা সিস্টেমে দরকার হয়না। ১১৪ মেগাওয়াট পান্ডবেশ্বর কমপ্লেক্স থেকে হবার কথা। সেখান থেকে ক্যালকাটা সিস্টেম এট লিস্ট ৭০ মেগাওয়াট কেন পাবে না?

[3-20 — 3-30 P.M.]

নেক্সট প্রায়োরিটির প্রশ্ন। কোথায় কোথায় বিদ্যুৎ আগে যাবে, কারা আগে বিদ্যুৎ পাবে এটা ঠিক করে দিতে হবে। স্মল এন্ট্রিপ্রেনিওর এ লোড শেডিং হয়, কিন্তু আমরা দেখেছি টেক্সম্যাকোয় কদাচিত লোড শেডিং হয়। আমরা দেখেছি বড় বড় বিগ হাউসে কদাচিত লোড শেডিং, ক্যালকাটা ক্লাব যেখানে সাহেবরা টোবাকো পাইপ মুখে দিয়ে ঢোকে সেখানে উজ্জ্বল আলোর রোশনাই, আর চিলড্রেন থিয়েটার সেখানে দিন-রাত্রি অন্ধকার। সেজন্য রেশনালাইজ করতে বলব। লাস্ট বাট নট দি লিস্ট আমি অনুরোধ করব আপনি রেশনালাইজ করুন ডিস্ট্রিবিউশন সিসটেমে। শুধু রেশন করলে হবে না, ডিস্ট্রিবিউশন রেশনালাইজ করতে হবে, আইডেন্টিফাই করতে হবে প্রায়োরিটি এবং এগজেম্পসান এরিয়া। কাকে এগজেম্পট করবেন, এগজেম্পসানের মধ্যে হসপিটালকে করেছেন, সাধুবাদ জানাচ্ছি, কিন্তু দুর্ভাগ্যের কথা আমি হসপিট্যালে গিয়েছিলাম, বিদ্যুৎ নাই, কাজ হল না। আই ওয়েন্ট অ্যাজ এ পেসেন্ট, কাজ হল না বিদ্যুতের অভাবে। সেজন্য এগজেম্পশনগুলি ঠিক করে দিতে হবে যে দিজ আর দি এরিয়াজ অ্যান্ড দোজ আর দি ইন্সটিটিউশনস হায়্যার এগজেম্পশন সুড বি গিভেন। এগুলি এগজেম্পটেড হবে হসপিট্যাল ইজ এ মাস্ট Educational Institutions and Examinal Halls are must. Small enterpreneurs are must children's interests are must small former's interests are must. অন্যদিকে নট বারস, নট রেস কোরস। নেক্সট হচ্ছে এর রেটটা আপনি দেখবেন। ট্রান্সমিশনে কোথায় লিকেজ আছে, স্যাবোটেজ আছে এই ব্যাপারে আপনাকে পিপলস কো-অপারেশন নিতে হবে। আমাদের দুর্ভাগ্য এই সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর বিরোধী দলগুলির সঙ্গে, সাধারণ জনসাধারণের সঙ্গে একসঙ্গে বৈঠক করে মিটিং করে একসঙ্গে যুক্ত বিবৃতি দেওয়া কিংবা যুক্ত কর্মসূচি নিয়ে জনসাধারণের সহযোগিতা চাই না কেন? আজকে ডিপ টিউবওয়েলের ট্রান্সফরমার চুরি হয়ে যাচ্ছে। আমরা একটা চোরকে হাতে নাতে ধরে দিয়েছি। লাস্ট আমি অনুরোধ করব আমাদের ফিউচার প্ল্যানিং সম্বন্ধে। আপনারা পূর্বসূরিদের দোষ দেন যে আপনারা কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্রের টাকা নিয়ে এখানে স্টেডিয়াম নির্মাণ করেছেন। কিন্তু সেই সঙ্গে আমরাও তো এই অভিযোগ করতে পারি আপনারা যখন দায়িত্বে ছিলেন অর্থমন্ত্রী মহাশয় ১৯৬৭-৬৮ সালে পশ্চিমবঙ্গের বিদ্যুৎ পরিকল্পনার টাকা চতুর্থ পরিকল্পনা রচনা কালে ফেরত দিলেন, তখন আপনারা কমপ্রিহেনসিভ পরিকল্পনা নেননি। রুরাল ইলেকট্রিফিকেশনের টাকা আপনারা ফেরত দিয়েছেন।

লাস্ট বাট নট দি লিস্ট এই বিদ্যুতের আলোচনায় আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই ভারতের অন্য প্রান্তে নিউ স্টেট লাইক হরিয়ানায় হানড্রেড পারসেন্ট ভিলেজ ইলেকট্রিফায়েড হয়েছে, আমাদের এই রাজ্যের মানুষ কেন্দ্রে মন্ত্রী হিসাবে গেছেন, তিনি প্রতিশ্রুতি দিয়েছেন সর্বরকম সাহায্য করবেন, রুর‍্যাল ইলেকট্রিফিকেশনে সর্বদিক সহযোগিতা কেন্দ্রীয় সরকারের দান কিংবা অনুদান, মঞ্জুরি কিংবা অনুমোদন যাইহোক তাই নিয়ে আমরা যেন এনটায়ার ৩৮ থাউজ্যান্ড ভিলেজেস অব ওয়েস্ট বেঙ্গল-এর ইলেকট্রিফিকেশনের জন্য ততপর হই এই অনুরোধ আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে করব। যদি প্রয়োজন মনে করেন, সর্ব দলীয় কমিটি নিয়ে দিল্লিতে যদি ডেপুটেশনে যেতে হয়, মুখ্য সচেতক বলছেন যে একদল নাকি যাবেন, তাহলে আমরা সর্বদাই প্রস্তুত সরকারের সঙ্গে সহযোগিতা করার জন্য, বাংলার অন্ধকার যুগের অবসান ঘটানোর জন্য।

আমরা চাই বাংলার সকল দিক উজ্জ্বল আলোতে আলোকিত হোক, শিক্ষার, কৃষির বিকাশ হোক। একথা বলে ভোলাবাবু যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় স্পিকার মহাশয় আপনি আমাকে কিছু সময় দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** আগামী ১৬ তারিখে বিকাল ৫টার সময় আমাদের এখানে প্রাক্তন সদস্য বঙ্কিম মুখার্জির প্রোর্টেট আন ভেলড হবে এবং ঐদিন ৭।। টার সময় মাননীয় রাজ্যপালের ওখানে সমস্ত সদস্যদের নিমন্ত্রণ রয়েছে। রাজ্যপাল আমার কাছে আপনাদের জন্য নিমন্ত্রণ লিপি পাঠিয়েছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ভোলাবাবু যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি এবং সরকারের পক্ষ থেকে অশোক বসু মহাশয় যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করছি। মাননীয় স্পিকার মহাশয় আপনি জানেন এই বিদ্যুৎ পরিস্থিতি নিয়ে বাজেটের সময় আলোচনা হয়েছে তখনই বিস্তারিতভাবে পশ্চিমবাংলার বিদ্যুৎ পরিস্থিতি নিয়ে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের বন্ধুরা তাদের বক্তব্য রেখেছেন। সেই সময় একথা স্পষ্ট হয়ে উঠেছিল পশ্চিমবাংলার এই যে বিদ্যুৎ সঙ্কট তার পরিপূর্ণ দায়িত্ব পূর্বতন কংগ্রেস সরকারের। ভোলাবাবু তা সত্ত্বেও আবার নূতন করে এই ধরনের যে একটা প্রস্তাব এনেছেন তার কারণ আমাদের কাছে খুবই স্পষ্ট। তিনি পশ্চিমবাংলার এই বিদ্যুৎ ঘাটতিকে রাজনৈতিক বিষয় করতে চান এবং এটা নিয়ে কিছু মুনাফা অর্জন অর্থাৎ একটা রাজনৈতিক মুনাফা অর্জন করতে চান এই কথাটা ভোলাবাবুকে স্পষ্ট করে বলা দরকার। বিদ্যুৎ প্রসঙ্গে বিভিন্ন সময় বিভিন্ন সদস্য এই বিধানসভায় তথ্য এবং পরিসংখ্যান উদ্ধৃত করে দেখিয়েছেন যে এই বিদ্যুৎ শুধু পশ্চিমবাংলার সমস্যা নয় এটা একটা জাতীয় সঙ্কট।

**মিঃ স্পিকার ঃ** এই আলোচনার সময়সীমা ৩টা ৩৩ মিনিট পর্যন্ত নির্দিষ্ট করা আছে। কিন্তু আমি দেখছি এই সময়ের মধ্যে আলোচনা শেষ হবেনা। তাই আমি আরও আধঘন্টা সময় বাড়াতে চাই, আপনাদের অনুমতি নিয়ে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, চিফ মিনিস্টারের উত্তর দিতে আধ ঘন্টার মতো লাগবে কাজেই আপনি এক ঘন্টা সময় বাড়িয়ে দিন।

**মিঃ স্পিকার ঃ** আচ্ছা, ৪০ মিনিট সময় বাড়ালাম। আশাকরি মাননীয় সদস্যদের মত আছে।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, এই বিদ্যুৎ সঙ্কট কংগ্রেস (আই) শাসিত রাজ্য অন্ধ্র এবং কর্ণাটকেও রয়েছে। স্বভাবতই বিদ্যুৎ সঙ্কট আমাদের জাতীয় সঙ্কট, কাজেই সেই পরিপ্রেক্ষিতেই এটা বিচার করতে হবে। কিন্তু আমি লক্ষ্য করছি সেই দৃষ্টিভঙ্গীতে না দেখে যেভাবে প্রস্তাব উত্থাপন করেছেন তাতে তারা রাজ্য সরকারের উপরে সমস্ত দায় দায়িত্ব চাপিয়ে দিয়েছেন এবং এই বিদ্যুৎ সঙ্কটকে বামফ্রন্ট সরকারের ব্যর্থতা হিসাবে দাঁড় করাতে চাচ্ছেন। সরকারের পক্ষের সদস্য প্রবীরবাবু বিগত ৩ বছরে বিদ্যুতের ক্ষেত্রে যে অগ্রগতি ঘটেছে সেটা পরিসংখ্যান এবং তথ্য দিয়ে দেখিয়েছেন তার পরিসংখ্যান এবং তথ্য দেখে বিরোধী পক্ষের শ্রদ্ধেয় নেতা ডাঃ জয়নাল আবেদিন যিনি নিম্ন মানে বক্তৃতা শুরু করে শেষে উচ্চ গ্রামে পৌঁছে যান আজকে দেখছি তিনিও প্রথম থেকেই খুব ব্যস্ত হয়ে পড়েছেন। আমার মনে হয় প্রবীরবাবু তার বক্তৃতার মাধ্যমে যে তথ্য দিয়েছেন সেটা উনি হজম করতে পারেন নি। ভোলাবাবু বলেছেন কৃষকদের সেচের জল পাওয়া অসম্ভব হয়ে পড়েছে। আমার বক্তব্য হচ্ছে এই সঙ্কটের মধ্যেও পশ্চিমবঙ্গ সরকারের অগ্রগতি এবং এরসঙ্গে যোগ করতে চাই বিগত ৩ বছরে সেচ ব্যবস্থার সম্প্রসারণ। আড়াই লক্ষ একর জমিতে সেচের জল দেওয়ার ব্যবস্থা হয়েছে। আমি অবশ্য মানছি যে এটা প্রয়োজন অনুসারে পর্যাপ্ত নয়, সমস্ত জমিতে জল দেওয়া দরকার। তবে একথা বলতেই হবে এ অবস্থার মধ্যে যে অগ্রগতি ঘটেছে সেটা বিশেষভাবে উল্লেখ্য।

আজকে ওরা বিভিন্ন সময়ে বলছিলেন যে আমাদের মুখ্যমন্ত্রী তিনি বিদেশে পাড়ি দিচ্ছেন, দিল্লিতে যাচ্ছেন এইসব কথা বলছেন, কিন্তু ওরা ওদের আমলে ওদের যিনি মুখ্যমন্ত্রী ছিলেন তখন একটা কিংবদন্তী ব্যাপার হয়ে গিয়েছিল যে সিদ্ধার্থশঙ্কর রায় ঐ দিল্লি এবং কলকাতা সেদিন প্রবাদবাক্যে পরিণত হয়েছিল। তিনি দিল্লি থেকে আসতেন এবং একটা করে বিবৃতি দিতেন এবং গ্রামীণ বিদ্যুৎ সম্প্রসারণের কথা বলতেন। স্যার, কয়েকদিন আগে সংবাদপত্রে দেখেছিলাম কেন্দ্রীয় মন্ত্রী বলেছেন যে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে গ্রামাঞ্চলের বিদ্যুৎ সম্প্রসারণের ক্ষেত্রে সবচেয়ে বেশি পিছিয়ে আছে। অর্থাৎ ৩০/৪০ শতাংশের মতো গ্রামাঞ্চলে এখন পর্যন্ত বৈদ্যুতিকরণ সম্ভব হয়েছে। আমার বক্তব্য—যদি ওরা ওদের আমলে কংগ্রেসের যে রাজত্ব ছিল সেই কালে যদি ৬০ ভাগ করে যেতেন বিদ্যুৎ পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে কিংবা যদি ৭০ ভাগ বিদ্যুৎ সম্প্রসারিত হতো, তাহলে এই ৩ বছরে সেটা বেড়ে ৮৫ থেকে ৯০ ভাগ গ্রামাঞ্চলে বিদ্যুৎ ব্যবস্থা প্রবর্তিত হতে পারত। সেই কারণে ওরা যখন বলেন পুরনো দিনের কথা, ৩০ বছরের ইতিহাস সেই কথা আমরা বার বার বলি এই কারণে যে তারা যে কাজ করে গিয়েছেন পশ্চিমবাংলার বিদ্যুতের ক্ষেত্রে সর্বত্র যেভাব রেখে গিয়েছেন গ্রামাঞ্চলের বিদ্যুৎ সম্প্রসারণের ক্ষেত্রে তাদের যে ব্যর্থতা সেই ব্যর্থতার সঙ্গে—তারা যদি ব্যর্থ না হতেন তাহলে অনেকবেশি গ্রামাঞ্চলের বিদ্যুৎ সম্প্রসারিত হত, সেই কথাটাই এদের স্মরণ করিয়ে দিতে চাই। আজকে লোডশেডিংয়ের কথা মাননীয় সদস্য জয়নাল সাহেব বললেন যে পরিভাষায় যে এই নতুন শব্দ সংযোজিত হয়েছে 'লোড শেডিং'। ৭২ সালের

বিধানসভার যে কার্য বিবরণী বিভিন্ন সময়ে সরকারের পক্ষের সদস্যরা তার বাইরে সংবাদ পত্রে লোড শেডিং এই কথাটি অনুচ্চারিত শব্দ নয়। ৭২ থেকে ৭৩ সাল পর্যন্ত বিধানসভার যে কার্য বিবরণী সেই বিবরণী বিশেষ করে বিদ্যুৎ বাজেটে বিবরণীতে লোড শেডিংয়ের কথা আছে। সেদিন বিরোধী পক্ষ কম ছিলেন কারচুপির জন্য বিরোধীদের সদস্যরা বেশি মাত্রায় আসতে পারেনি কিন্তু সেদিন সরকার পক্ষের সদস্যরা ক্ষুব্ধ কণ্ঠে লোড শেডিংয়ের কথা বলেছিলেন। সুতরাং জয়নাল সাহেব যে বললেন এটা নতুন কথা তা নয়। তিনি যখন মন্ত্রী ছিলেন ভোলা সেন যখন মন্ত্রী ছিলেন তখন কি ওরা কানে তুলো দিয়ে ছিলেন? কারণ ওদের পক্ষের সদস্যরাই বিদ্যুৎ সঙ্কট নিয়ে বলতেন। সেদিন ওদের কানে সেটা পৌঁছাতো না। আজকে ভোলা সেন মহাশয় বার বার বলতে চেয়েছেন যে প্রশাসনিক ক্ষেত্রে শুধু রদ বদলের জন্য এই বিদ্যুতের অব্যবস্থা হয়েছে। কিছু প্রিয় ভাজন মানুষকে প্রশাসনে বসানো হয়েছে সেইজন্য অব্যবস্থা দেখা দিয়েছে। এটা খুব সঙ্গত ব্যাপার প্রশাসন যখন চলবে, অনুগত ব্যক্তিদের নিয়েই চালাতে হবে। অনুগত ব্যক্তিদের না নিয়ে চালালে এটা দেখতে পাচ্ছি যে বিদ্যুতের ক্ষেত্রে সাবোটেজ ঘটছে। সে ক্ষেত্রে যদি অনুগত লোকদের প্রতিশ্রুত করা না যায় বিদ্যুতের সঙ্কট আরও ঘনীভূত হতো, আরও তীব্র হতো। উনি এই প্রসঙ্গ আলোচনা করতে করতে হঠাৎ ইসলামপুরের সাম্প্রতিক ঘটনার কথাও উল্লেখ করলেন আজকে এটি স্পষ্ট ঘটনা যে পুলিশের একাংশের মধ্যে বামফ্রন্ট বিরোধী চক্রান্ত চলেছে, তার ফলশ্রুতি হিসাবে বিভিন্ন জায়গাতে পুলিশ এই সন্ত্রাস সৃষ্টি করছে এবং এতে তাদের মদত আছে। যাইহোক বিদ্যুৎ ঘাটতির ব্যাপারে বিশেষজ্ঞরা যেসব কথা বলেছেন পশ্চিমবাংলার ক্ষেত্রে কংগ্রেসি আমলে সেই সময় এমনভাবে অধিক মাত্রায় যন্ত্রপাতিগুলি চালানো হয়েছিল যারফলে সেই যন্ত্রাংশগুলি সম্পূর্ণ বিকল হয়ে পড়েছে বিশেষজ্ঞরা আরও বলেছেন যে আমাদের বিদ্যুৎ ইউনিটগুলোতে ভেলের যে যন্ত্রপাতি ব্যবহার করা হচ্ছে সেগুলি যথেষ্ট কার্যকর নয় সেগুলি দীর্ঘ স্থায়ী হতে পারে না। এই যন্ত্রাংশের মধ্যে ত্রুটি বিচ্যুতি থেকে গিয়েছে এ সম্বন্ধে বহুবার আলোচনা হয়েছে। আরেকটি কথা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখতে চাই। আমরা দেখেছি গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে যে লোড শেডিং চলে সেখানে গ্রামাঞ্চলে লোড শেডিং যে খুব বেশি হয় তা নয় কিন্তু গ্রামাঞ্চলে যন্ত্রপাতি মেরামত ঠিক সময়ে হয় না কারণ সেখানে এর পূর্বে যেভাবে নিয়োগ করা হয়েছে তারা সে কাজ করতে পারে না সুতরাং যখন গ্রামাঞ্চলে লোড শেডিং হচ্ছেনা তখনও গ্রামাঞ্চলের মানুষ বিদ্যুৎ পাচ্ছে না এটা একটা ঘটনা। যে প্রাথমিক কাজগুলি করতে পারছি না যারফলে এটাও দেখা গিয়েছে যে যখন লোড শেডিং চলছে না তখন বিদ্যুৎ পাচ্ছে না মানুষ এটাই হচ্ছে ঘটনা। কারণ সেদিন ওদের কাজে নিয়োগের জন্যে কোনও অভিজ্ঞতার দরকার হতো না, ওদের মাস্তানিতে যারা মদত দিত পারতো তাদের চাকরি হতো, আর তার ফলশ্রুতি হচ্ছে যখন লোড শেডিং থাকেনা তখন প্রাথমিক কাজও তারা করতে পারেনা এমন সব কর্মী নিয়োগ হয়েছে। কাজেই আমার বক্তব্য শেষ করবার আগে, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় উপস্থিত আছেন, তার কাছে বক্তব্য রাখতে চাই যে, বিশেষ করে মফঃস্বল শহরগুলিতে যেসব বেসরকারি প্রতিষ্ঠানগুলি আছে, তারা জানেন যে সরকারি হারের চেয়ে তারা বেশি মাত্রায় বিদ্যুতের হার ধার্য করেন, যার ফলে আমি বহরমপুর শহরের কথা জানি, বহরমপুর ইলেকট্রিক কোম্পানি তারা যখন তখন খেয়াল খুশিমতো বিদ্যুতের দাম বাড়িয়ে দেন এবং জনগণ তাতে বিপর্যস্ত হয়, এই সমস্ত বে-

সরকারি প্রতিষ্ঠানগুলিকে অধিগ্রহণ করতে হবে। সঙ্গে সঙ্গে বিদ্যুৎ সঙ্কট জাতীয় সঙ্কট, পশ্চিমবাংলায় এই সঙ্কটের ছায়াপাত ঘটেছে পশ্চিমবাংলাকে এই সঙ্কট থেকে উদ্ধার পেতে হলে বিদ্যুতের ক্ষেত্রে বাজেট বরাদ্দ আরও বেশি করে বাড়াতে হবে। কারণ এই বিদ্যুতের উপরে একথা বলাই বাহুল্য, কৃষি, শিল্প, শিক্ষা, সংস্কৃতি, আজকে আধুনিক সভ্যতার প্রগতির পথে চলতে গেলে বিদ্যুৎ হচ্ছে প্রথম উপকরণ এবং সেইজন্য আমার বক্তব্য যে পরবর্তী সময়ে মাননীয় মুখ্যমন্ত্রী তাকে চিন্তা করতে হবে, ভাবতে হবে যে রাজ্যে বিদ্যুতের বরাদ্দ বাড়াতে হবে। একথা বলি ভোলা সেন মহাশয়কে—যে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে যে প্রস্তাব আজকে উত্থাপন করেছেন, তাদের আমলের ব্যর্থতা, তাদের লজ্জা ঢাকবার জন্য আজকে যেভাবে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের পক্ষের সদস্য অশোকবাবু যে সংশোধনী প্রস্তাব উত্থাপন করেছেন. সঙ্গত কারণেই ডি,ভি,সি,কে দিতে হবে বেশি করে, এই তো সেদিন বিধানসভায় প্রশ্ন করেছিলাম যে বরকত গনি খাঁন চৌধুরী, কেন্দ্রীয় বিদ্যুৎমন্ত্রী, তিনি বারবার আসছেন পশ্চিমবাংলার উপর বড় বড় কথা বলছেন, আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম যে অনেক বৈঠক তো হল, আলোচনা হল, পশ্চিমবাংলার সঙ্কট নিবারণের জন্য তিনি কোনও বাস্তব সহায়তা দেবার প্রতিশ্রুতি দিয়েছেন কিনা এবং সেটা প্রতিশ্রুতি আকারেই সীমাবদ্ধ আছে কিনা, উনি বলেছিলেন আমি প্রত্যাশা করছি তাদের সহযোগিতা পাব, এখনও কোনও সহযোগিতা পাওয়া যায়নি, বাস্তব সহযোগিতার হাত সেখানে সম্প্রসারিত হয়নি। সংবাদপত্রে বিবৃতি দিয়ে, প্রেস কনফারেন্স করে বাজিমাত করার চেষ্টা হচ্ছে। তাদের নেতাদের বলুন না যে ডি, ভি, সি, থেকে বেশি করে দেওয়া হোক। সে কথা বলার মুরোদ নেই, কারণ ইন্দিরা গান্ধীর কাছে গিয়ে ওদের আর এখানে যে মেরুদন্ড সেই মেরুদন্ড থাকেনা, মেরুদন্ডহীন মানুষ, কংগ্রেস(আই)-র নেতৃত্ব হচ্ছে ওখানে ওরা কি করে তৈল মর্দন করবেন। সঞ্জয় গান্ধী, ইন্দিরা গান্ধী পর্যন্ত পৌঁছাতে পারেনা, সঞ্জয় গান্ধী পর্যন্ত অনেকেই পৌঁছাতে পারেনা, কমল নাথকে তৈল মর্দন করে চেষ্টা করেন। তাই বলি ভোলাবাবু আপনারা পশ্চিমবাংলার দাবির প্রতি যদি আন্তরিক হন তাহলে মেরুদন্ড খাড়া করে পশ্চিমবাংলার দাবিকে উত্থাপন করুন। আমরা জানি সে হিম্মত আপনাদের নেই। কাজেই আজকে বাজিমাত করার একটা প্রস্তাব উত্থাপন করে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। মানুষ বিভ্রান্ত হবেনা, বামফ্রন্টের পিছনে লক্ষ, কোটি জনসাধারণ দৃঢ়ভাবে সমর্থন জানাচ্ছে, এই কথা বলে বিভ্রান্ত করা যাবেনা। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহোদয়, আমি সংক্ষেপে খালি কয়েকটি কথা বলতে চাই এবং সেটা হচ্ছে যে সংশোধনী প্রস্তাব অশোক বসু এখানে রেখেছেন আমি সেগুলি সমর্থন করছি এবং সেগুলি সহ প্রস্তাব যেটা আছে সেটা সমর্থন করছি। ইতিমধ্যে আমার বাজেটের সময়ে এবং তার পরবর্তীকালে বিভিন্ন প্রশ্ন উত্তরের মাধ্যমে এবং অন্যভাবে বিদ্যুৎ সঙ্কট সম্বন্ধে আমরা আলোচনা করেছি, কাজেই আমার মনে হয় সেই সমস্ত কথার আবার পুনরাবৃত্তি করার বিশেষ কোনও প্রয়োজন নেই। কারণ এই আলোচনা আগের দিনেও আমরা তাদের শুনেছি। তবে প্রস্তাব যখন এসেছে তখন দু'চারটি কথা বলতে হবে। ইতিমধ্যে শ্রী প্রবীর

সেন গুপ্ত ও জয়ন্ত বিশ্বাস যে কথা বলেছেন আমি সেকথাও সমর্থন করছি। পরিসংখ্যানের দিক থেকে ওরা ইতিমধ্যে কিছু বলে দিয়েছেন। আমি সভার নোট তো কিছু পাইনি, আমি যা শুনেছি নিজের ঘরে বসে সেই অনুসারে আমি এটা বলছি।

এরা মোটামুটি আমার বক্তব্য যা সেটা রেখেছেন, অসুবিধা যেগুলি আছে, সেগুলিও তারা বলেছেন এবং অসুবিধা যে আছে, এটা আমি বরাবরই বলেছি। তবে যদি বারে বারে মনে করিয়ে দেবার প্রয়োজন হয় উত্তরাধিকারসূত্রে আমরা কি পেয়েছি, তাহলে বলা হয় একই কথা আপনি বলছেন, আপনারাও তো একই কথা বলেছেন কংগ্রেস পক্ষ থেকে, ইন্দিরা কংগ্রেসের পক্ষ থেকে এবং অন্য কংগ্রেসের পক্ষ থেকে, আজকে যা দেখলাম। একই কথা বলছেন এখানে সব জেনেশুনে। জয়নাল সাহেব কি জানেননা কি অবস্থায় ডি পি এল-কে রেখে গেছিলেন? ওর কি মনে নেই কিভাবে গণিখান চৌধুরির সঙ্গে বিবাদ করতেন এবং পরস্পর বিরোধী দুজনে বিবৃতি দিতেন — একই দলের মধ্য থেকে একই মন্ত্রিসভায় থেকে? এসব আমরা দেখেছি কিরকম দুরবস্থার মধ্যে আমাদের রেখে গেছেন। যে সমস্ত অন গোয়িং প্রজেক্ট ছিল সেগুলি তো কিছু করেননি, সেগুলি কি মনে করিয়ে দিতে হবে? কেন করেননি? ৩০ বছর মেয়াদ বাড়িয়ে দিলেন সি ই এস সি-এর, তারপরে তাদের উৎপাদন বৃদ্ধির ব্যবস্থা করেছিলেন কি? কেন করলেন না, কে বাধা দিয়েছিল, ফাইলেতো কিছু বুঝতে পারলাম না কে বাধা দিয়েছিল, কোনও ব্যবস্থা করে গেলেন না, কেন সাহস হলনা, তারপরে অন্য যা কিছু দরকার তাও করলেন না কেন, তাও জানিনা। কত চাহিদা তার হিসাব নেই, চাহিদাতো বাড়ে। আমাদের সময় উন্নতি হচ্ছে, কিন্তু উন্নতি হলে হবে কি? জেনারেশন উৎপাদনে উন্নতি হচ্ছে এতে কোনও সন্দেহ নেই, ১০০ মেগাওয়াট দিয়েছি এখানে, কিন্তু তা সত্ত্বেও আমাদের ঘাটতি, তার কারণ হচ্ছে আমাদের চাহিদা বেড়ে যাচ্ছে। আমাদের অন্তত হিসাব আছে, বছর বছর কত চাহিদা বাড়বে বিভিন্ন ক্ষেত্রে এবং তারজন্য কি পুজি নিয়োগ করতে হবে না করতে হবে, এগুলি আমরা মোটামুটি করে এনেছি। বিগত সময়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এবং এবারে যারা নতুন সরকার করেছেন, তাদের সঙ্গে করেছি এগুলি। কাজেই এইকথাগুলি কতবার বলব জানিনা। এগুলিতো আপনারা করে রেখেছিলেন, মেশিনগুলি মেরামত করেননি কেন? খাতায় তো লেখা আছে এত মাস কাজের পর মেরামত করতে হবে। ওভারহল করতে হবে। উৎপাদন করেছেন, এগুলি করেননি, চলে গেলেন, চলে গেলে কি হবে সেটা পরে দেখা যাবে। আমরা দেখছি কেবল এই অবস্থার মধ্যে আছি। এখন একটা বয়লার নামিয়ে দিয়ে যদি ৮০/৯০ মেগাওয়াট চলে যায়, তাহলে কি আমাকে কেউ বলবেন, সেটা আমরা কোথা থেকে পাব? তার উপর ডি ভি সি আছে। তাদেরও নানা সমস্যা আছে, কিন্তু [illegible] কি [illegible] বলবেন? কেন? কেন্দ্রীয় সরকার চালান বলে বলবেন না? আমি কেন্দ্রীয় সরকারের উপর দোষ দিচ্ছিনা। ডি ভি সি-এর সমস্যা আছে, আমাদের এখানকার সমস্যার কথা বলতে গেলে ডি ভি সি-এর সমস্যার কথাও বলতে হবে যদি কেউ জানবার চেষ্টা করেন। আমাকে সেদিন গণিখান চৌধুরি এসে বললেন সেদিন — আশ্চর্য ব্যাপার দেখা গেল, আমাকে তিনি বললেন — ডি ভি সি-এর ব্যাপারে আমাকে বাঁচান। আমি কি করে বাঁচাব? আমি সাহায্য করতে পারি, ওটা আমার আওতায় পড়েনা, তবে ওখানকার যদি সাহায্য করতে পারি নিশ্চয়ই করব ওটা দরকার আপনার ওখানে, আমাদেরও দরকার, সমস্ত

পশ্চিমবাংলার দরকার, একথা বলেছি। এই অবস্থার মধ্যে গিয়েছি আমরা, আমি ৯৫ এর জায়গায় ৩০ পাই, গতকাল ১৪ পেয়েছি, আজকে যদি ১৪ পাই তাহলে বাকিটা কোথা থেকে পাব সেটা কারও বলে দিতে হবে অমুক জায়গা থেকে যোগাড় করতে হবে। কোথা থেকে পাব, নেই। সেজন্য আমাদের এগুলির ভিতরেই বলতে হচ্ছে এখান ওখান থেকে এনে, ডি ভি সি-তে যে ব্যবস্থা আছে, কিছু করা যায়না কিন্তু আমাদের যেগুলি আছে তাতে উন্নতি হচ্ছে কিনা, নিশ্চয়ই উন্নতি হচ্ছে এবং তার পরিসংখ্যান এখানে দেওয়া হয়েছে, আমি তার পুনরুল্লেখ করতে চাইনা। কিন্তু ওরা যা বললেন, বক্তৃতা তো রাজনৈতিক, জ্যোতিবাবু দিল্লি যান কেন। আমার তো মনে হচ্ছে প্রতি মাসে যেতে হবে এখন। সমস্ত ব্যাপারটাই তো কেন্দ্রের উপর নির্ভরশীল, আমাদের ক্ষমতা পর্যন্ত দিচ্ছেন না। আমরা ক্ষমতা চেয়েছি কেন্দ্রীয় সরকারের কাছে, বিগত সরকার দেননি, এরা কি করবেন জানিনা। এসব কথা লিখেছি কিন্তু চিঠি লিখে হচ্ছেনা, গিয়ে বলছি এবং এরজন্য দৌড়াদৌড়ি করতে হচ্ছে। সেখানে যেতে হবে, বলতে হবে এই সমস্যা আছে, দেখুন, মন্ত্রীর সঙ্গে দেখা করতে হবে, তার সেক্রেটারিকে ডাকতে হবে, বলতে হবে। মন্ত্রীর সঙ্গে যখন হবেনা তখন যেতে হবে প্রাইম মিনিস্টারের কাছে। তাইতো চলছে। বলা হয়েছে আমি পলিটব্যুরো মিটিং করতে গেছিলাম, তো পলিট ব্যুরো মিটিংতো করতে যাবই, একদিন গেছিলাম, তাতে আপনার কি অসুবিধা হয়েছে, তারজন্য বিদ্যুৎ কমে গেল নাকি ডি ভি সি-তে বা সাঁওতালডিতে। বাজে এইসব কথা কেন বলেন যেখানে এতবড় একটা আলোচনা হচ্ছে, এই সমস্ত কথা এখানে আলোচনা করছি?

যাইহোক সেইজন্য আমার মনে হয়না খুব বেশি জবাব দেবার প্রয়োজন আছে। তারপর আর একটি জিনিস দেখছি, ভোলাবাবু, তিনি যখনই পরিসংখ্যান দেন প্রত্যেকটি ভুল পরিসংখ্যান উনি দেন। যতবার আমি এখানে দেখলাম উনি পরিসংখ্যান দিলেন সব সময় ভুল পরিসংখ্যান দিলেন। এটা কি ইচ্ছাকৃত ব্যাপার, না কেউ ওকে—

**(ভোলানাথ সেন ঃ— এই তো পরিসংখ্যান যা বেরিয়েছে আমি তাই দিয়েছি।)**

হতে পারে, আপনি আমার সঙ্গে বসুন, বসে সবটা মিলিয়ে নিন। জেনারেশন পার ইনস্টলড কে.ডব্লু সাঁওতালডিতে যা উনি বললেন তাতে বললেন, আমাদের সময় ৫ হাজার হয়েছিল এখন কেন তিন হাজারে নেমে গিয়েছে। এই তো হিসাব নিলাম, হিসাবে তো মিলছে না আপনি যেটা বললেন। ১৯৭৫/৭৬, ১৯৭৬/৭৭, ১৯৭৭/৭৮, ১৯৭৮/৭৯, ১৯৭৯/৮০ এই তো সব হিসাব দেখছি। ১৯৭৯/৮০তে দেখছি ৩ হাজার ২৪৪।

**(শ্রী ভোলানাথ সেন ঃ—এই তো ৩ হাজার হয়েছে।)**

সেটা কেন হয়েছে তা তো বললেন না। এখন কেন্দ্রের ব্যাপার হলেই বলবেন না যে থার্ড ইউনিটটা কেন হল না। আপনারা সময়মতো করলেন না, হাতও দিলেন না তাতে এবং তারপর যখন হল বি.এইচ.ই.এল, তার কোনও গলদ বেরুলো তখন এক বছর ধরে তারা বসে থাকলেন। দু/এক মাস আগে মাত্র আমাদের কাছে হ্যান্ডওভার করেছেন। ৩৬ বার সেখানে গোলমাল দেখা দিল। তা একবার অন্তত সেকথাগুলো বলবেন তো। এই প্রস্তাব নাকি কেন্দ্রের জন্য, তা কেন্দ্রের জন্য যদি হয় তাহলে বি.এইচ.ই.এল-ও তো কেন্দ্রের। ওরা যা করলেন তাতে কি হল না হল এগুলি তো তাহলে কেন্দ্রকে বলতে হবে। যাইহোক এসব

কথা বলে কোনও লাভ নেই, মাথায় ঢুকবেও না আর কিছু লাভও নেই। তারপর আর একটা জিনিস আমি দেখলাম সেটাও আশ্চর্যের ব্যাপার, ওদের বুকের পাটা আছে বলতে হবে, ওরা বললেন, আপনারা কি নীতি নিয়ে লোক সেখানে নিয়োগ করছেন। একথা ওদের কাছে আমাকে শুনতে হচ্ছে। ১০/১২ হাজার লোক নিয়ে নিলেন রাইটার্স বিল্ডিং না কোথায় বসে, কোন এম.এল.একে খাড়া করে দিলেন, একগাদা সমাজবিরোধীকে সেখানে ঢোকালেন আর সেই পাপের বোঝা আজকেও আমাদের বইতে হচ্ছে। এই জিনিস আমরা দেখেছি, যেখানে লোকের দরকার সেখানে লোক নেই, কয়েক হাজার লোকের দরকার হবে ভবিষ্যতে, আর যেখানে লোকের দরকার নেই সেখানে একজনের জায়গায় ৬ জন লোক বসে আছে, ঐ ভোলাবাবুদের সব দলের লোক এইসব ঢুকিয়েছেন। সমাজবিরোধী যারা বামপন্থীদের খুন করেছে, তাদের বিরোধিতা করেছে সেই সমস্ত লোকদের চাকরি দেওয়া হয়েছে। এই করে কি পাওয়ার জেনারেশন হয়? এইসব করে পাওয়ার জেনারেশন হয়না। এইরকম একটা অপরাধমূলক কাজ ওরা করে গিয়েছেন। তারমধ্যে সৌভাগ্যবশত কিছু লোক তারা সঠিক পথে চলে এসেছেন, তারা ঠিক ওদের পথে নেই কিন্তু যারা থেকে গিয়েছেন সেখানে তো মারাত্মক অবস্থা দেখি। আমি ভোলাবাবুকে বলব, যদি সত্যসত্যই এইসব বিষয়ে কিছু করতে চান তাহলে ওদের পক্ষের যারা আছেন—উনি বলেছেন, ইউনিয়ানের সঙ্গে বসুন, আমি বলি, কারসঙ্গে বসব? প্রতি বছর দুবার/তিনবার করে তারা হরতাল, ধর্মঘট ডাকছেন। কিসের জন্য করছেন—কোনও দাবি আছে? কোনও দাবি নেই। আমরা ২/২।। কোটি টাকা তাদের দিয়ে দিয়েছি। এই তিন বছরের মধ্যে এবং পে কমিটি বসিয়েছি, এসব কথা ওদের জানা আছে। কোনও দাবি নেই, কিছু নেই। একটা নকশাল ইউনিয়ান আছে আর ওদের আছে। ওদের আবার ২/৩টে আছে। এক নেতার একটা ইউনিয়ন, আর এক নেতার আর একটা ইউনিয়ান। কোনটার কি নাম বোঝা মুশকিল। রোজই তারা এখানে এসে হামলা করছে, ডেমোনেসট্রেশন করছে, এইসব কান্ডকারখানা করছে। এইসব জিনিসগুলি বন্ধ করুন না। অবশ্য সেখানে অন্য যারা আছেন, তারা আমাদের সি.আই.টি.ইউ-এর ইউনিয়ানের হতে পারেন, নাও পারেন, সাধারণ কর্মচারী যারা আছেন, ইঞ্জিনিয়ার যারা আছেন আমরা দেখেছি তারা খেটেখুটে এমন ব্যবস্থা করেন যাতে উৎপাদন ব্যাহত না হয় সেইসব দিনগুলিতে। এইভাবে তাদের কি প্রতি বছর দু/তিন বার করে জেনারেল স্ট্রাইক করতে হবে? তারপর স্যাবোতাজের কথা, স্যাবোতাজের পর্যন্ত রিপোর্ট আছে সে বিষয়ে কিছু বলার নেই। তারপর ওভারটাইমের কথা বলেছেন। কারা করে গিয়েছে এইসব ব্যবস্থা? এই ব্যবস্থা থেকে বেরুনো কি সহজ কথা? কাজেই একই কথা, একই হিসাব ঐ আনন্দবাজার না কোথায় বেরিয়েছে সেইসব কথা বলে যাচ্ছেন। ইঞ্জিনিয়াররা এত মাহিনা পায়, ওয়ার্কাররা ওভার টাইম করে এত পায় এইসব কথা বলে যাচ্ছেন। ইঞ্জিনিয়াররা স্ট্রাইক করেন না যদি তাই সত্য হয়, ওদের থেকে কম রোজগার করেন, দিবারাত্র তারা খাটছেন যারা ওখানে আছেন, এদের দরকার হয়না, বুঝি, সবাই তো ওভারটাইম পায়না। না, এসব দেখার কোনও দরকার নেই।

[3-50 → 4-30 p.m.(including adjournment)]

অর্থাৎ সরকারের বিরুদ্ধে একটা কিছু বলতে হবে, এই হচ্ছে ব্যাপার। যাইহোক আমরা যেভাবে লোক নিয়োগ করি সেই নীতি নিয়েই চলেছি এবং এইভাবেই আমরা কাজ করছি।

কিন্তু ভোলাবাবুর লোক ঢুকছে কিনা আমি বলতে পারব না, কার কে লোক, কোথায় ঢুকছে আমি বলতে পারব না। আমরা যে নীতি নিয়ে চলেছি সেই নীতিই আছে। আমি আর বিশেষ কিছু বলতে চাই না, শুধু এই কথা বলছি যে বিদ্যুৎ সঙ্কট চলেছে এবং ঐ বিগত দিন থেকেই এই অবস্থার মধ্যে আমরা এসে দাঁড়িয়েছি। নিশ্চয়ই আরও কিছুদিন চলবে। আমরা কখনও বলিনি উনি বলেছেন, আমরা নাকি বলেছি সব ঠিক হয়ে যাবে কি করে হবে? আমরা এসেই দেখলাম চরম দুর্গতি - সেটা বলতে পারি ঠিক হয়ে যাবে? এত সহজে ঠিক হবে না, বিদ্যুতের ব্যাপার ৫/৬ মাসে হয়না। গ্যাস টারবাইন হয়েছে ৫/৬ মাসে এবং সেই গ্যাস টারবাইন থেকে আমরা ১০০ মেগাওয়াট বিদ্যুৎ পাচ্ছি। হঠাৎ তো বিদ্যুৎ পাওয়া যায় না। কোথায় যাব? টিমব্যাক্টো যাব, বিলেত যাব, তানাহলে কোথায় যাব? কি করব? বিলেতে গিয়ে নিয়ে এসেছি তারপর কাজ হচ্ছে। আমাদের ছেলেরা, ইঞ্জিনিয়ার, ট্রেনিং পাচ্ছে, তারা ওদের কাছ থেকে নিয়ে নেবেন। এগ্রিমেন্ট যা আছে ব্যবস্থা হবে। প্রস্তাব যা এনেছেন তাতে কি সাহায্য করতে চাইছেন, কি ব্যাপার এইসব কিছুই আমি বুঝতে পারলাম না, তবে আমি শেষ কথা এটা বলছি যে পরস্পর দোষারোপের কোনও কথা নয়। ডি.ভি.সি.র ব্যাপারে আমি গনিখান চৌধুরিকে বলেছি। উনি যখন বললেন তখন বলেছি এটা যদিও আপনাদের আওতায় পড়ে, তাহলেও আমাদের একটা খোঁজ খবর নিতে হবে। ওখানে নানারকম ইউনিয়ন আছে। ইঞ্জিনিয়ার অ্যাসোসিয়েশন আছে, শ্রমিক কর্মচারিদের ইউনিয়ন আছে, আমি তাদের কাছ থেকে খোঁজ খবর নেব। এখন কথা হচ্ছে যতটা পারি আমরা সাহায্য করবার চেষ্টা করি এবং ডি.ভি.সি.র ব্যর্থতার জন্য নানা কারণে আমাদের বলতে হচ্ছে দুর্গাপুর ইস্পাত কারখানাকে ১০ মেগাওয়াট দেব। ডি.পি.এল. থেকে আমরা পাব কোথায় - তবুও আমাদের এটা বলতে হচ্ছে। কারণ স্টিল না হলে ভারতবর্ষের সর্বনাশ হয়ে যাবে, সেখানে এক্সপ্যানসন স্কীম আছে। সেইজন্য বলতে হচ্ছে। আমাদের দেওয়ার কথা নয়, তবুও আমি দেখছি, ব্যবস্থা হচ্ছে, ম্যানেজিং ডাইরেক্টর আসছেন, ব্যবস্থা হচ্ছে। হলদিয়ায় ফার্টিলাইজার কারখানা তৈরি হয়ে পড়ে আছে, বিদ্যুতের কোনও ব্যবস্থা করেন নি। আমাকে বলছেন আপনাদের গ্যাস টারবাইন থেকে আমাদের মেক আপ করে দিন। আমি তাই বলেছি ওদের কাছে গণিখান চৌধুরি এসেছিলেন, অফিসারদের কাছে বলেছি আমি দিতে রাজি আছি, যদি আর একটা গ্যাস টারবাইন আনবার অনুমতি দেন। সেটা আনবার পরে উত্তরবঙ্গে বসিয়ে দেব। ওখানে একটা থাক, আর অন্য জায়গা থেকে এনে আপনাদের দেবার চেষ্টা করব। কারণ, ফার্টিলাইজার ফ্যাক্টরি হলদিয়াতে তৈরি হয়ে বসে আছে, সমস্ত দেশ চাইছে চালু হোক, আমরাও চাই, কিন্তু কিছুই হচ্ছে না। কাজেই এইগুলি সব মিলিয়ে আমাদের একটা সমাধানের পথে যেতে হবে। কাজেই ওদের প্রস্তাবের যে মূল উদ্দেশ্য ছিল আমার মনে হয় এই উদ্দেশ্য খালি আমাদের সরকারের বিরোধিতা করা সংবাদপত্রে দু চার লাইন বেরোবে, ভোলাবাবুর কথা বেরোবে, সেটা হয়ে গেছে রাজনৈতিক প্রচার তাতে কিছু সমাধান হবে না। সেইজন্য আমাদের এদিক থেকে যে সংশোধনী দিয়েছে এবং সেই হিসাবে আশাকরি এই সংশোধনী-সহ প্রস্তাবটি সবাই গ্রহণ করবেন। দিল্লিতে আমরা পাঠিয়ে দেব, আমাদের যে কর্তব্য আমরা করব, আর দিল্লির যা করণীয় তারা তা করবে উভয়ে মিলে আমাদের যে কর্তব্য আমরা করব, এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 4-30 p.m.)

[4-30 — 4-40 p.m.]

(After adjournment)

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই প্রস্তাবের উপর আলোচনার সময় আমার একটা কথা বার বার মনে পড়ছিল সেটা হচ্ছে ইংরাজিতে বলে ইউ can bring the horse to water but you cannot make it drink. তো জ্যোতিবাবু এই প্রস্তাব পড়েছেন কিনা তাতে আমার সন্দেহ আছে বা কোনও কিছু পড়েছেন কিনা সন্দেহ আছে এবং পড়লে তা বুঝবার ক্ষমতা রাখেন কিনা তাতে আমার সন্দেহ আছে। এবং আমি দিন দিন জ্যোতিবাবুর ক্ষমতার উপর আস্থা হারিয়ে ফেলছি। সে সম্বন্ধে স্বীকার করছি যে উনি শুধু ওয়ারসড অ্যাডমিনিস্ট্রেটরই নন, উনি পড়াশুনা করতেও অপরাগ। উনি বলে উঠলেন ভোলাবাবু কি সব ফিগার দেন! আমি লাস্ট ফিগার দিয়েছিলাম ৩১শত উনি বললেন ৩২। একটু পড়বারই সময় নাই। সাজানো বাগানে বসে চেঁচাচ্ছেন। তা উনি কি বলুন না বলুন তাতে যায় আসে না। এই সাজানো বাগানে বসে হঠাৎ বলে উঠলেন কই ডি.ভি.সি. আপনি কিছু বললেন না। তার কারণ ডি.ভি.সি. হচ্ছে কেন্দ্রের। আমরা ডি.ভি.সি. নিয়ে কিছু করতে পারি না ডি.ভি.সি. পশ্চিমবাংলার ভিতর নয়। আমার বক্তব্য হচ্ছে যেটা জানা উচিত যে ওনারা বার বার মড়া কান্নার মতো বলেন এই দিল না ঐ দিল না। তাহলে আপনারা ৩৬ দফা কর্মসূচিতে কেন এইসব নিয়ে এসেছিলেন। চিরকাল বলবেন কংগ্রেস করে নি কেন্দ্র করে নি বিহার করে নি সুতরাং আমরা পারি নি। উনি একটু আসতে পারলেন না, আসতে পারলেন না এই কারণে যে আমি যা বলি তার এক বর্ণও অসত্য নয়। আপনারা কারট ব্র্যাঞ্চ his master's voice চালিয়ে যাচ্ছে। ডি ভি সি ৯৫ মেগাওয়াট দেওয়ার কথা তা পাই নি কোথা থেকে পাবো? আমার প্রশ্ন হল ডি ভি সি-র যত মেগাওয়াট দেবার কথা ছিল জ্যোতিবাবুর বলার কিছু নাই তিনি ছিলেন না। ডি ভি সি-র সঙ্গে যখন কথা হয়েছিল তারা বলেছিল তাদের যা সারপ্লাস হবে তা থেকে কলকাতাকে দেবার তারা চেষ্টা করবেন। তখন থার্ড ইউনিট হয়, ফোর্থ ইউনিট হয়নি। কিন্তু আপনাদের ৪০ টু ৪২ per cent of the rated capacity production আপনারা কিছু করবেন না? আপনাদের কাজ করার দরকার নেই। ডি ভি সি কেন দেবে, না কেন্দ্র কেন দেবে না। এতক্ষণ ধরে বক্তৃতা দিলেন কই একবারও তো বললেন না ৪০% ক্যাপাসিটি প্রোডাকশন কেন হচ্ছে। তিনি খালি বললেন যে ডি.ভি.সি কেন ৪০ পারসেন্ট দিচ্ছে। কিন্তু উনি যে ৪০ পারসেন্টের বেশি তুলতে পারছেন না, কেন্দ্রীয় শক্তিমন্ত্রী যে বলেছেন, ২০ পারসেন্ট প্রোডাকশন বাড়ান তাহলে আপনার দেশে কোনও অসুবিধা হবেনা, তার কোনও জবাব নেই। ২০ পারসেন্ট বাড়াবার জন্য যে অনুরোধ তার কোনও জবাব নেই। সেইজন্যই তো ডিসকাশন। ডিসকাশন জ্যোতিবাবুর মতো ঐ রাজনীতি প্রচার করবার জন্য নয় এবং অসত্য প্রচার করবার জন্য নয়। এইজন্যই তো ডিসকাশন দরকার। যদি কেন্দ্রের সহযোগিতা চান তাহলে কেন্দ্র যেভাবে বলছেন সেই ভাবে চলুন। কি করেছেন? এতদিন ধরে কথা হচ্ছে ৪০ পারসেন্ট অন্যান্য প্রদেশে ৫৫ পারসেন্ট, ৬০ পারসেন্ট, ৬৫ পারসেন্ট প্রোডাকশন হচ্ছে, আর আমাদের এখানে কেন ৪০ পারসেন্ট হবে? উনি বললেন যে আমরা নাকি সব অসামাজিক,

অ্যান্টি সোসাল হাজার হাজার দিয়েছি। এই অ্যান্টি সোসালরা ২টি ইউনিটে ১২০ ইউনিটে এই অ্যান্টি সোসালরা ১০০ ইউনিট করে প্রেডিউস করতো এবং ১৯৭৭ সালের কিছুদিন পর্যন্ত, যতদিন জ্যোতিবাবুর হাতে গিয়ে পৌঁছায়নি দলিয় স্বার্থে, ততদিন পর্যন্ত ১০০ ইউনিট করে পার ইউনিটে প্রোডাকশন হয়েছে। তারপর এরা এলেন, দ্বিতীয় ১২০ ইউনিট হল। প্রোডাকশন ২ শত ইউনিট দুটো থেকে নেমে এসে ১৬০ হল কেন তারজন্য কোনও এক্সপ্লানেশন পেয়েছেন, ডিসকাশন হয়েছে? সেই গুন্ডাগুলি, যাদের উনি গুন্ডা বলে আখ্যা দিয়েছেন, তারা ১ শত মেগাওয়াট পার ইউনিটে প্রোডাকশন করলো, দুটো মেসিনে ২ শত মেগাওয়াট, আর তৃতীয় মেসিনের সময়ে রাজনীতি ঢুকে পড়েছে এবং তখন তিনটি মেসিনে ৩৬০ মেগাওয়াটের মধ্যে প্রোডাকশন হল ১৬০ মেগাওয়াট। তিনি বলছেন যে কোথায় পাব? কেন, তোমার ঘরে পাবে, আর কোথায় পাবে। এটা দন্ডকারণ্যে নয়, তোমার ঘরে আছে সেই রেটেড ক্যাপাসিটি, আনইউটিলাইজ ক্যাপাসিটি। আর জ্যোতিবাবু, তুমি কোথায় পাব বলে চেঁচাচ্ছো কেন? কোথায় পাব কেন? এখানে আছে। এখানে ১২০ করে ৩টি ইউনিট আছে, ৭৫ করে ৪টি ইউনিট আছে ব্যান্ডেলে, আর তুমি বলছো কোথায় পাব। তাই, বলছিলাম, ইউ can bring the horse to the water but you cannot make it drink. উনি বলবেন না। উনি দিনকানা হয়ে গেছেন। উনি অন্ধকার করতে করতে দিনকানা হয়ে গেছেন। চোখের সামনে ৩টি সাঁওতালডিতে, চোখের সামনে ৪টি ইউনিট ব্যান্ডেলের ক্রমশ কমে যাচ্ছে সেটা উনি দেখছেন না। অথচ বিদ্যুৎ কোথায় পাব বলে আমাদের কাছে বলছেন। ৩ বছর ধরে আজ পর্যন্ত দেখছি ঐ এক কথা যে ৩০ বছর কংগ্রেস, ৩০ বছর কংগ্রেস, ৩০ বছর কংগ্রেস। আর আপনারা চেঁচাবেন, কারণ আপনাদের ঐ জন্য এম.এল.এ করা হয়েছে যে হিজ মাস্টার'স ভয়েস-এর মতো চেঁচিয়ে যেতে হবে। আমরাতো ১৯৬৯ সালে বলিনি যখন ক্ষমতায় এসেছিলেন যে জ্যোতিবাবু, সেন্ট্রাল গভর্নমেন্ট ৪টি ইউনিট স্যাংশন করেছিলেন সাঁওতালডিতে, আপনি একটি রেখে বাকি তিনটি কেন ক্যানসেল করেছেন, কার স্বার্থে? আপনার অদূর দৃষ্টির অভাব এত হল কেন? আজকে উন্নতির খাতে সাত বছর আমরা পেছিয়ে গেলাম। আপনি এটা কেন করলেন, কিসের জন্য করলেন? আমরাতো বলিনি যে জ্যোতিবাবু ৩টি ইউনিট বরাদ্দ করেছেন। প্রেসিডেন্ট'স রুলে, সেন্ট্রাল গভর্নমেন্ট যখন রুল করল তখন একটি ইউনিট এল। সেকেন্ড প্রেসিডেন্ট'স রুলে আরও ২টি ইউনিট এল। সুতরাং ১৯৭২-৭৭ সালে আমরাতো বলিনি যে ওর জন্য আমাদের হচ্ছে না। কিন্তু আজকে আমরা বুঝতে পারছি যে আপনারা অপারগ। আপনাদের অপদার্থতার একটা এক্সপ্ল্যানেশন খুঁজছেন। কারণ আপনাদের নেতারাও অপদার্থ, তাই, একই গান আপনারা গেয়ে যাচ্ছেন যে ৩০ বছর কংগ্রেস, ৩০ বছর কংগ্রেস। জ্যোতিবাবু আমার হিসাব ভুল বললেন। একটি হিসাবও ভুল নয়। উনি না পড়েই বলে দিলেন যে ভুল হিসাব দিয়েছি। আজকে এই ইকোনমিক রিভিউ বইটি যেটা ছাপানো হয়েছে, এতে মানুষকে ভুল বোঝাবার কি প্রচেষ্টা আছে। এই ছোট বই, ইকোনমিক রিভিউ ১৯৭৯-৮০ তাতে পেজ ৪৯-তে একটা কমপারিজন দেওয়া হয়েছে। কিন্তু উনি কি ভুলে গেছেন যে নভেম্বর, ডিসেম্বর ১৯৭৮-৭৯, এই দুটি মাসকে বেছে দেওয়া হয়েছে? এখানে আমাদের কোল বেসড থার্মাল পাওয়ার প্ল্যান্ট-এর উপর নির্ভর করতে হবে। হাইড্রো ইলেকট্রিসিটির উপর ডিপেন্ড করা যাচ্ছে না, কারণ বৃষ্টি হলে বছরে ২ মাস মাত্র সামান্য পাওয়া যায়। আজকে সারা ভারতবর্ষের মধ্যে চারটি জায়গা

কোল বেসড। একটি হচ্চে দিল্লি, সেখানে ১০%এনার্জি কাট অ্যান্ড স্ট্যাগারিং অব হলিডেস। আর একটা কোল বেসড হচ্চে মধ্যপ্রদেশ, সেখানে ১০ থেকে ২৫% এনার্জি ডিমান্ড কাট। আর আর গুজরাট পার্টলি কোল বেসড পার্টলি হাইড্রো, সেখানে ৮% কাট ফর অল ইন্ডাস্ট্রিস অ্যান্ড স্ট্যাগারিং অব হলিডেস। (**এ ভয়েজ ঃ— উত্তর-প্রদেশের কথা বলুন।**) উত্তরপ্রদেশ হাইড্রো বেসড, কোল বেসড নয়। আর হাতির সঙ্গে ঘোড়ার তুলনা বা নেতাজির সঙ্গে ফরোয়ার্ড ব্লকের তুলনা করতে আমি চাই না। আমি যে কথা বলছিলাম, আর একটি হচ্ছে ওয়েস্ট বেঙ্গল কোল বেসড। হাইড্রো এখানে সামান্য আছে, এক মেগাওয়াট, কি আধ মেগাওয়াট পাওয়া যায়। এখানে ২০ থেকে ৪৪% কাট ইউথ পিক আওয়ার রেসট্রিকশনস, সন্ধ্যা ৬টা থেকে রাত্রি ১০টা পর্যন্ত হাই টেনসন বন্ধ। ২৫% কাট ফর স্ট্যাটুটরি রেশনিং। আপনাদের ইকোনমিক রিভিউ বইতে এটা আছে। সুতরাং আপনাদের উনি এটা বোঝাতে পারেন, কারণ আপনাদের বোঝাবার যে ক্ষমতা তাতে এর চেয়ে বেশি বোঝাবার দরকার নেই। কিন্তু যে মানুষরা এসব বিষয়ে খবর রাখেন তারা বুঝতে পারেন যে, জ্যোতি বাবু ঐসব কথা বলে ভুল বোঝাবার চেষ্টা করছেন। সেটা আমরা ইকোনমিক রিভিউ-র স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্সে দেখছি। সেখানে কনজামসনের যে হিসাব দেওয়া হয়েছে, তাতে সেখানে বলা হচ্ছে ১৯৭৫-৭৬, অর্থাৎ আমাদের সময়ে ৫৫১৬ মেগাওয়াট, তারপর ১৯৭৬-৭৭ - ৫৮০০ মেগাওয়াট, ১৯৭৭-৭৮ হচ্ছে ৫৭৩০ মেগাওয়াট কনজামসন অ্যান্ড সেল অব ইলেকট্রিসিটি। অর্থাৎ এটা আমাদের সময়ের থেকে নেমে গেল। শুধু তাই নয়, ১৯৭৭-৭৮ সালের পরে আর হিসাব দিলেন না। এক বছরে কনজামসন অ্যান্ড সেল অব ইলেকট্রিসিটি নামিয়ে দিলেন, কমিয়ে দিলেন, এটা লজ্জার কথা। আর তারপর ১৯৭৮-৭৯ সালের হিসাব দিলেন না এবং ১৯৭৯-৮০ সালের তো কোনও হিসাবই দেখছি না। এর কারণ হিসাবে জ্যোতিবাবু বললেন, সেই ফিগার নেই। দিলে আরও সব ধরা পড়ে যাবে, সেইজন্য দিলেন না। তারপর কমার্শিয়াল লাইট অ্যান্ড পাওয়ার-এর কনজামশন কমে গেছে। ইন্ডাস্ট্রিয়াল পাওয়ারের কনজামশন-ও কমে গেছে। পাবলিক লাইটিং-এর কনজামশন কমে গেছে। এগুলি আমাদের কথা নয়, জ্যোতিবাবুর দেওয়া বইতে জ্যোতিবাবুর কমিটেড লোকেরা লিখে দিয়েছেন। এটা তো আপনারা অস্বীকার করতে পারেন না। কিন্তু এই বইতে '৭৮-৭৯ সালের এবং '৭৯-৮০ সালের কোনও হিসাব পাবেন না। মাথা খুঁড়লেও পাবেন না। কারণ এখন ওটা লুকিয়ে রাখতে হবে। ওটা প্রকাশ হয়ে গেলে জ্যোতিবাবুর অপদার্থতাই প্রকাশ হয়ে পড়বে। যদি বলেন যে, আমরা কিছু বুঝি না, তাহলে আমাদের বলবার কিছু নেই। তারপর ইউনিয়ন প্রসঙ্গে এখানে জ্যোতিবাবু বললেন, কোনও ইউনিয়নের সঙ্গে কি কথা বলব, ওরা ৩/৪টে করে জেনারেল স্ট্রাইক ডাকছে। তা আমি বলছি জ্যোতিবাবু তো ভাইস প্রেসিডেন্ট ছিলেন ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের, সেখানে কি স্ট্রাইকের জন্য কথা বন্ধ হয়েছিল? তিনি চিঠি লিখেছিলেন ইন্দিরা গান্ধীকে, তিনি চিঠি লিখেছিলেন গণিখান চৌধুরিকে, লেখেননি? কথা কি বন্ধ হয়েছিল? ওখানে অনলি অর্গানাইজেশন আই.এন.টি.ইউ.সি, হুইচ ইজ এ রিকগনাইজড ইন্সটিটিউশন, তাদের সঙ্গে কথা বলবেন। তারপর পরিমল দাশগুপ্তের ইউনিয়ন সেকেন্ড বিগেস্ট, তাদের সঙ্গে কথা হবে। আই.এন.টি.ইউ.সি-র অফিসারদের নাম জানা আছে। কিন্তু উনি এদের সঙ্গে তো কথা বলবেন না, এমন কি সি.পি.আই, আর.এস.পি.-র কমবাইন্ড ইউনিয়ন আছে, তাদের সঙ্গেও কথা বলবেন না। কারণ উনি শুধু দলবাজি করতেই জানেন।

আমি পরিস্কার বলছি দলবাজিতে উনি ওস্তাদ লোক, কিন্তু অ্যাডমিনিস্ট্রেশনে হোপলেস, অথচ উনিই এখানে সরকারকে লিড করছেন! এখানে এবিষয়ে যে কথা বলছেন, মানুষ খুন হলেও সেই কথা বলেন, উদ্বাস্তুদের ওপর অত্যাচার হলেও সেই একই কথা বলেন। তারপর যে কথা বলছিলাম ট্যারিফ চলছে, পারমানেন্ট ট্যারিফ আছে, পারমানেন্ট পার্ট অব দি ট্যারিফ বেড়ে চলেছে, ভ্যারিয়েবল ট্যারিফ বেড়ে চলেছে। উৎপাদন নেই, ওভার হেড এক্সপেনসেস বেড়ে চলেছে। ৬০০০ নতুন লোক নেওয়া হবে, কিন্তু তাদের ট্রেনিং-এর কোনও ব্যবস্থা নেই। কেউ স্বর্গ থেকে জন্ম নেয় না। নতুন লোক নেওয়া হবে, কিন্তু ট্রেনিং নেই। ৬০০০ লোক নেওয়া হবে, কোথায়, না জেনারেশনের কাজে। তারপর আজকে আমরা কোথাও কেউ বলেনি যে, ডিভিসনে আমাদের আপত্তি। ডিভিসনে আপত্তি নেই, কিন্তু হেড কে হবে? একটা ডিভিসন ট্রান্সমিশনের জন্য হবে, একটা জেনারেশনের জন্য হবে, একটা ডিস্ট্রিবিউশনের জন্য হবে, কিন্তু কার আন্ডারে এই জিনিস হবে? প্রশ্নটা ডিভিসনের বিরুদ্ধে নয়। আর একটা কথা বলতে চাই, আজকের দিনে আপনারা খবর রাখেন না, অবশ্য আপনাদের প্রয়োজন নেই, লেখা-পড়া বিশেষ করেন না, আপনাদের নেতা জ্যোতিবাবুই করেন না, তা আপনারা কোন ছাই। ঐ হাই কোর্টে উনি যেদিন থেকে যাননি সেদিন থেকেই জানা গেছে উনি পড়াশুনার দিকে যেতে চাননা। উনি অ্যাডমিনিস্ট্রেটর নন, উনি শুধু নেতা। আমি শুধু বলব স্কুল কলেজে প্র্যাকটিক্যাল একজামিনেশনের কোর্স গত ২ বছর ধরে কমপ্লিট হচ্ছে না, বিকস অব দি পাওয়ার। হেলথ সেন্টার গুলিতে ইলেকট্রিফিকেশন হচ্ছে না। ওরা ২ বছরের মধ্যে এক বছরে ৬টি এবং আর এক বছরে ১২টি হেলথ সেন্টারে ইলেকট্রিফিকেশন করেছেন। আমরা আমাদের সময়ে এক এক বছরে ৪০/৫০টি করে হেলথ সেন্টারে ইলেকট্রিফিকেশন করেছি। আজকে হাসপাতালে অপারেশন বন্ধ হয়ে গেছে। আমি সব শেষে একটি ছাত্রী একটি চিঠি লিখেছে, সেই চিঠিটি পড়ে আমার বক্তব্য শেষ করব। চিঠিটিতে মেয়েটি লিখছে We were given a huge home task by our school for preparation at home during the summer vacation. But loadshedding plugs our area into darkness for well over 8 hours a day, more so when we get ready to study and do our home work, particularly in the evening. We feel sleepy in the morning because of sleepless nights caused by loadsheeding. Will the Chief Minister direct the school authorities of West Bengal to consider our plight and grant us promotions without tests? I believe he will understand our problem. আমি জানি না এর উত্তর দেবেন কিনা! শেষ কথা হচ্ছে অশোকবাবু প্রস্তাবটি পড়লে বড়ই মজা লাগে, তার কারণ অশোকবাবুর প্রস্তাবটি যদি ধরা যায় তাহলে এই দাড়াচ্ছে শেষ পর্যন্ত যে, পশ্চিমবঙ্গ বিধানসভা বিদ্যুতের ক্ষেত্রে উৎপাদন ও সরবরাহ জন্য রাজ্য সরকার যে সকল ব্যবস্থা গ্রহণ করেছে যেমন লোড শেডিং, তার প্রতি পূণ সমর্থন জানাচ্ছে। এই হল অশোকবাবু হিজ মাস্টার ভয়েজ যে ব্যবস্থা গ্রহণ করেছে অর্থাৎ কি লোড শেডিং, তার প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছে।

[4-50 — 5-00 p.m.]

আর একটি কথা শিশু অশোক বলেছেন "এই সভা কেন্দ্রীয় সরকারকে ডি.ভি.সি. থেকে এই রাজ্যে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নতি এবং রাজ্য সরকারকে অন্যান্য যথাযথ

সাহায্য করার জন্য দায়ী করেন। সাহায্য কেন? কিসের জন্য এই সরকারকে উনি প্রশংসা করছেন? এই সরকার লোড-শেডিং করছেন। সুতরাং লোড-শেডিং করার জন্য ঐ ডি.ভি.সি. এবং কেন্দ্রীয় সরকারকে দায়ী করছেন। আপনারা হিজ মাস্টার ভয়েজ হবেন না, মাছি মারা কেরানি হবেন না। আমরা ৩ বছর ধরে ঐ একই কথা শুনে আসছি। পশ্চিমবাংলায় কোনও অগ্রগতি হয়নি, ইনকাম হয়নি, প্রডাকশন হয়নি, ব্যবসা-বাণিজ্যের উন্নতি হয়নি, চাকুরির ক্ষেত্রে কোনও উন্নতি হয়নি, ছাত্র-ছাত্রীরা পরীক্ষা দিতে পারছে না, হাসপাতাল হচ্ছে না। সুতরাং আমি আপনাদের কাছে অনুরোধ করছি। জ্যোতিবাবুকে বলে কোনও সুবিধা হয়নি প্রমোদ দাশগুপ্তকে বলুন জ্যোতিবাবুর ফেবারে একটা সার্টিফিকেট দিন আমরা সেটা দেখতে চাই। আমার এই প্রস্তাব আপনারা গ্রহণ করুন এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আরও ১০ মিনিট টাইম বাড়ানো হল।

I now put amendment No.1 of Shri Deba Prasad Sarkar to vote.

The motions of Shri Deba Prasad Sarkar that -

in para 1, line 7, after the words "কোনও নিয়ম নেই" the words "এবং লক্ষণীয় যে এই লোড শেডিংয়ের ফলে বিদ্যুৎ ব্যবহার কমে গেলেও গ্রাহকদের ক্ষেত্রে মিটার রিডিং অত্যন্ত আশ্চর্যজনকভাবে বেড়ে চলেছে এবং তাদের ইলেকট্রিক বিল বাবদ বাড়তি অর্থ দিয়ে যেতে হচ্ছে" be inserted,

in pare 1, line 8, after the words "বিদ্যুতের ক্ষেত্রে" the words"পূর্ববর্তী সরকারের অনুরূপ বর্তমান সরকারের আমলেও" be insterted, were then put and a division taken with the following result :

**NOES**

Abedin, Dr. Zainal

Abul Hasnat Khan, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahman, Shri

Bagdi, Shri Lakhan

Bandopadhya, Shri Gopal

Basu, Shri Gopal

Basu, Shri Jyoti

Basu Ray, Shri Sunil

Bhattacharjee, Shri Buddhadev

Bhattacharyya, Shri Gopal Krishna

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti Chandra

Biswas, Shri Satish Chandra

Bora, Shri Badan

Bose, Shri Ashoke Kumar

Chattopadhyay, Shri Santasri

Chhobhan Gazi, Shri

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Santosh Kumar

De, Shri Partha

Ghosal, Shri Aurobindo

Ghosh, Shri Krishna Pada

Ghosh, Shri Malin

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Gupta, Shri Sitaram

Hashim Abdul Halim, Shri

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Konar, Shri Benoy

Kujur, Shri Sushil

Let (Bara), Shri Panchanan

Mahato, Shri Nakul Chandra

Maity, Shri Hrishikesh

Majee, Shri Surendra Nath

Majhi, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Majhi, Shri Sudhangshu Sekhar

Mal, Shri Trilochan

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Purna Chandra

Malik, Shri Sreedhar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Siddheswar

Mandal, Shri Sukumar

Mazumder, Shri Dinesh

Mir, Abdus Sayeed, Shri

Mitra, Shri Ranjit

Mohammad Ali, Shri

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Ganesh Chandra

Mostafa Bin Quasem. Shri

Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Mahadeb

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Niranjan

Munsi, Shri Maha Bacha

Murmu, Shri Nathaniel

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Naskar, Shri Gangadhar

Neogy, Shri Brajo Gopal

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Roy, Shri Banamali

Roy, Shri Hemanta Kumar

Roy, Barmon, Shri Khitibhusan

Rudra, Shri Samar Kumar

Saha, Shri Jamini Bhuson

Saha, Shri Lakshi Narayan

Sar, Shri Nikhilananda

Sarkar, Shri Ahindra

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Lakshmi Charan

Sen, Shri Sachin

Sen, Gupta, Shri Prabir

Singh, Shri Chhedilal

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Atish Chandra

Sinha, Dr. Haramohan

Sk. Siraj Ali, Shri

**AYES**

Halder, Shri Renupada

Parkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

**ABSTENTIONS**

Bharati, Shri Haripada

Chowdhary, Shri Abdul Karim

Ojha, Shri Janmejoy

Paik, Shri Sunirmal

Sen, Shri Bholanath

Shastri, Shri Vishnu Kant

Soren, Shri Suchand

A Ayes being 3, Noes 91 & Abstention 7 the motions were lost.

The motions of Shri Ashok Kumar Bose that -

প্রথম অনুচ্ছেদের প্রথম লাইনে-

"গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে" কথাগুলি বাদ দেওয়া হোক,

প্রথম অনুচ্ছেদের ১-১২ লাইনে -

"অবস্থার উত্তরোত্তর অবনতি হচ্ছে" হইতে "সরকারকে ফেরত দিতে হয়েছে" কথা গুলির পরিবর্তে নিম্নলিখিত কথাগুলি বসানো হোক -

"উৎপাদন ও সরবরাহের উন্নতির জন্য রাজ্য সরকার যে সকল ব্যবস্থা গ্রহণ করেছেন তার প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছে।"

দ্বিতীয় পরিচ্ছেদের পরিবর্তে নিম্নলিখিত কথাগুলি বসানো হোক -

"এই সভা কেন্দ্রীয় সরকারকে ডি ভি সি থেকে এই রাজ্যে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নতি এবং রাজ্য সরকারকে অন্যান্য সাহায্য করার জন্য দাবি জানাচ্ছে।"

were then put and a division taken with the following result.

**AYES**

Adak, Shri Nitai Charan

Anisur Rahman, Shri

Bagdi, Shri Lakhan

Bandopadhya, Shri Gopal

Basu, Shri Gopal

Basu, Shri Jyoti

Basu Ray, Shri Sunil

Bhattacharjee, Shri Buddhadev

Bhattacharyya, Shri Gopal Krishna

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti Chandra

Biswas, Shri Satish Chandra

Bora, Shri Badan

Bose, Shri Ashoke Kumar

Chattopadhyay, Shri Santasri

Chhobhan Gazi, Shri

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Santosh Kumar

Das, Shri Shiba Nath

De, Shri Partha

Ghosal, Shri Aurobindo

Ghosh, Shri Krishna Pada

Ghosh, Shri Malin

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Guha, Shri Nalini Kanta

Gupta, Shri Sitaram

Hashim Abdul Halim, Shri

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Konar, Shri Benoy

Kujur, Shri Sushil

Let (Bara), Shri Panchanan

Mahato, Shri Nakul Chandra

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Majee, Shri Surendra Nath

Majhi, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Majhi, Shri Sudhangshu Sekhar

Mal, Shri Trilochan

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Purna Chandra

Malik, Shri Sreedhar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Siddheswar

Mandal, Shri Sukumar

Mazumder, Shri Dinesh

Mir, Abdus Sayeed, Shri

Mitra, Shri Ranjit

Mohammad Ali, Shri

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Ganesh Chandra

Mostafa Bin Quasem. Shri

Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Maha Bacha

Murmu, Shri Nathaniel

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Naskar, Shri Gangadhar

Neogy, Shri Brajo Gopal

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Roy, Shri Banamali

Roy, Shri Hemanta Kumar

Roy, Barmon, Shri Khitibhusan

Rudra, Shri Samar Kumar

Saha, Shri Jamini Bhuson

Saha, Shri Lakshi Narayan

Sar, Shri Nikhilananda

Sarkar, Shri Ahindra

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Lakshmi Charan

Sen, Shri Sachin

Sen,gupta, Shri Prabir

Singh, Shri Chhedilal

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Dr. Haramohan

Sk. Siraj Ali, Shri

**NOES**

Abedin, Dr. Zainal

Bapuli, Shri Satya Ranjan

**ABSTENTIONS**

Bharati, Shri Haripada

Das Mahapatra, Shri Balai Lal

Halder, Shri Renupada

Ojha, Shri Janmejoy

Paik, Shri Sunirmal

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

Soren, Shri Suchand

The Ayes being 92, and the Noes 2, and the Abstentions 8 the motions were carried.

The motion of Shri Bhola Nath Sen, as amended,

"পশ্চিমবঙ্গ বিধানসভা বিদ্যুতের ক্ষেত্রে উৎপাদন ও সরবরাহ্ উন্নতির অন্য রাজ্য সরকার যে সকল ব্যবস্থা গ্রহণ করেছেন তার প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছে ;

এই সভা কেন্দ্রীয় সরকারকে ডি ভি সি থেকে এই রাজ্যে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নতি এবং রাজ্য সরকারকে অন্যান্ন যথাযথ সাহায্য করার জন্য দাবি জানাচ্ছে।"

was then put and agreed to.

[5-00 — 5-10 p.m.]

## STATEMENT UNDER RULE-346

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make a statement on the regrettable incidents that have been reported from a few villages within Islampur P.S. Hon'ble Members have understandably been exercised over reports of these unfortunate and extraodinary incidents. We have had preliminary reports from the District Authorities. Two of my colleagues have been asked to visit the affected areas, to organise relief and to help restoration of normalcy. An additional Inspector General of Police has also left for Islampore for carrying out a through investigation into the chain of events leading to the commission of shocking vandalism on innocent villagers. I promise to make a fuller statement on the issue after the return of my colleagues and the officials.

I would, however, like to make one point clear. Our Government will not tolerate commission of oppression on innocent citizens however great may be the provocation to which Policemen might be initially exposed. We condemn the tragic occurrences forthright and I assure

the Hon'ble Members that stern action will be taken against officials whose complicity in the happenings in any form may come to light in course of the investigation. At the same time, I will ask the Hon'ble Members not to lose sight of the other aspect of the unfortunate events. Two members of a Police contingent were beaten to death by a mob of villagers, reportedly variously armed. Such mob violence is equally reprehensible.

We have our sincere sympathies both for the villagers who have been rendered destitutes and for the loss of lives of two policemen.

Reports received so far indicate that on 6.4.80 in the evening Officer-in-charge of Islampur Police Station received a Radiogram message from the Officer-in-Charge of Rajganj P.S. of Jalpaiguri district that some people had left Rajganj for commission of a dacoity near Matikunda in the pucca house of a D.B.B.L. gun-licensee. On receipt of this information, O/C of Islampore P.S. with other officers and force went to Matikunda in a Government jeep to work out the information. On arriving at Phulbari, the O/C, Islampore P.S. called some villagers and informed them that a dacoity might take place in that village. He requested the villagers to assist the Police personnel After that, the police officers and men were split up in two groups and they lay in ambush. Sometime after, there was some sound of breaking the doors of the house of one Sarat Pal, a gun-licensee. The Police party challenged the miscreants who opened two rounds of fire aiming at police personnel. The Police party also opened fire. The miscreants fled away. The Police party then went towards the house of Shri Sarat Pal. Shri Sarat Pal and his son along with some villagers met the Police and started abusing them for not being able to apprehend the dacoits. Thereafter, suddenly, the members of the Police party were attacked by about 250 persons armed with deadly weapons who had also in the mean time gathered there. They snatched away a loaded revolver and two loaded rifles and ammunitions from the constables. The Police jeep was also set fire to. On receipt of the information of attack on police party, S.D.O. and S.D.P.O., Islampore, went to Phulbari with force. They found the dead bodies of two constables with multiple bleeding injuries near the house of Sarat Pal. The O/C and other constables also received injuries. On 7-4-80 in the morning, an agitated mob of about 1000 assembled near the Islampore P.S. and started shouting for prompt action against the miscreants and the cirminals of village Phulbari and adjoining villages. The mob then became violent and caused damage and mischief to the Thana properties by breaking the chairs, windownpanes, etc. When this was being done, a local leader of

Congress(I), one Shri Gautom Gupta, was seen in the mob holding parleys. By that time, D.M., S.P. and Addl. S.P. of West Dinajpur had reached the Islampore Police Station. The crowd was pursuaded to disperse. The Officers found the members of the force very much aggrieved over the killing of two constables in Phulbari. On the same day in the morning, a force under the command of Addl. S.P. and S.D.P.O., Rajganj, left for Phulbari for holding raids for arresting the accused persons responsible for the attack on the Police party and killing of two constables. 36 persons were arrested from different places. It is reported that at the time of making these arrests, a section of the Police force became excited and committed some excess. It was alleged by local villagers that some members of the force and some members of the public who reached the spot after the arrival of the Police, set fire to a number of houses causing damage to dwelling houses, pan borroze and other movable properties. It is further reported that about 250 thatched houses/shops got burnt in Phulbari, Bolancha, Goabari and the adjoining areas. The identity of the Members of the public committing arson is being found out.

All the arrested persons have been produced before the Sub-Divisional Judicial Magistrate. One of them was released on bail and others were remanded in the judicial custody.

Three complaints were received from villagers alleging police excesses. Cases have been registered over these complaints. All the cases are under investigation.

The affected area is being patrolled by members of the Border Security Force. B.S.F. pickets have also been stationed there.

Government is seriously perturbed over the incidents. Retaliation by men in uniform cannot have any place in any administration. Relief operations have been undertaken amongst the affected villagers. Financial assistance will be extended to them. To the families of the two policemen who have lost their lives, compensation will be paid. Other administrative actions, including actions against officials found to be guilty, will be taken after the return of my colleagues from Islampore. Investigation is afoot to find out persons responsible for the killing of two policemen. A report from the Addl. I.G.P. is also being awaited. Meanwhile, I will request the Hon'ble Members to extend all co-operation to the Government for eradicating as quickly as possible the scars of the tragic happenings.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যে স্টেটমেন্ট আজকে করলেন অফিসাররাই তা বানিয়ে দিয়েছেন। এই স্টেটমেন্টটা ঘটনার সঙ্গে অসঙ্গতিপূর্ণ। যাদের এলাকায়

এই ঘটনা হচ্ছে তারা সরকার পক্ষেরই দুজন মাননীয় সদস্য শ্রী বিশ্বনাথ চৌধুরী ও শ্রী রমজান আলি। তারা এই ঘটনার এখানে যা বর্ণনা করেছেন তা আমরা শুনেছি। আমরা বেদনাহত যে দোষিদের শাস্তি দেবার কোনও ব্যবস্থা এখানে নেই।

**Mr. Speaker :** I will not allow any discussion on this statement.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মুখ্যমন্ত্রীরও সেখানে যাবার কোনও ইঙ্গিত আমরা পেলাম না। সুতরাং আমার পক্ষে এই অবস্থায় হাউসের কাজ করা অসম্ভব। আমি এখানে কয়েকটা প্রস্তাব দিচ্ছি (১) এ বিষয় জুডিসিয়াল এনকোয়ারি করতে হবে। (২) সর্বদলিয় কমিটি করতে হবে, (৩) ক্ষতিপূরণের ব্যবস্থা করতে হবে, (৪) মুখ্যমন্ত্রীকে স্বয়ং সেখানে সরোজমিনে তদন্ত করতে যেতে হবে এবং মানুষকে সান্তনা দিতে হবে। এই দাবি পূরণ না হওয়ায় এর প্রতিবাদে আমি একা হলেও এই সভা ত্যাগ করে চলে যাচ্ছি।

[At this stage Dr. Zainal Abedin walked out of the Chamber]

[5-10 — 5-20 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ স্পিকার, স্যার, ..........

(তুমুল হট্টগোল)

**মিঃ স্পিকার ঃ** স্টেটমেন্টের পর কোনও আলোচনা হবে না, মিঃ বাপুলি, ইউ প্লিজ সিট ডাউন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ স্পিকার, স্যার, মুখ্যমন্ত্রী সম্পূর্ণ অসত্য একটা রিপোর্ট এখানে পাঠ করেছেন।

(তুমুল গোলমাল)

আপনি এস.পি.কে সাসপেন্ড করুন। মুখ্যমন্ত্রী যদি সাসপেন্ড করতে অপারগ হন তাহলে পুলিশ মন্ত্রীত্ব থেকে তিনি পদত্যাগ করুন। কোনও সভ্য দেশে এই জিনিস হয়না। এর প্রতিবাদে আমরা সভা কক্ষ ত্যাগ করছি।

(এই সময় কংগ্রেস(আই) কক্ষ ত্যাগ করলেন)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মিঃ স্পিকার, স্যার, এই ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। ইসলামপুরের ঘটনা সম্বন্ধে আমরা আলোচনা করতে চেয়েছিলাম, আপনি আমাদের বলেছিলেন মুখ্যমন্ত্রী আসলে আলোচনার পর এই সম্বন্ধে সুযোগ দেবেন। কিন্তু এখানে যে রিপোর্ট করা হল এই রিপোর্ট সম্পূর্ণ পুলিশ অফিসারের যে পুলিশ অফিসার এতবড় হিনেয়াস অ্যাট্রোসিটি করলেন, ৭টা গ্রাম জ্বালিয়ে দিলেন। সেখানে যাতে একটা আলোচনার ব্যবস্থা হয় এবং একটা তদন্ত কমিশন করে প্রকাশ্য তদন্তের ব্যবস্থা হয় এই দাবি আমি আপনার কাছে করব এবং আপনি আলোচনার সুযোগ দেবেন এইরকম একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে। তা না হলে পুলিশকে যদি এইরকম অ্যাট্রোসিটির সুযোগ দেওয়া হয় তাহলে মানুষের কোনও সিকিউরিটি থাকবে না, মারাত্মক বিপদ আসবে। সেজন্য গুরুত্ব সহকারে ব্যাপারটি দেখার জন্য আমি আপনাকে অনুরোধ করছি।

## Motion under Rule 185

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি আমার প্রস্তাব প্রথমে উত্থাপন করে তারপর দু'চার কথা বলব।

পশ্চিমবঙ্গ বিধানসভা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করেছে যে বন্যা, খরা, ঘুর্ণিঝড়, শিলাবৃষ্টি প্রভৃতি প্রাকৃতিক বিপর্যয়ে কৃষকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং গ্রামীণ অর্থনীতি এক বিপর্যয়ের মুখে এসে দাঁড়িয়েছে। সহস্র কৃষক সহস্র সর্বহারা হয়ে শহরের ফুটপাথে আশ্রয় নিতে বাধ্য হচ্ছে। প্রাকৃতিক বিপর্যয়ের পর সরকার যে কিছু কিছু সাহায্য, ঋণ ইত্যাদি দেন তাতে তাদের আর্থিক পুনর্বাসন হয় না;

পশ্চিমবাংলার কৃষকের প্রধান পণ্য ধান, পাট ও আলুর বাজারদর উৎপাদনের মূল্যের অনেক নীচে। অন্যদিকে অনিয়মিত সার ও বীজের সরবরাহ, বিদ্যুৎ এবং ডিজেলের সঙ্কট উচ্চ ফলনশীল কৃষির মূলে আঘাত হানছে;

সরকার কর্তৃক সর্বনিম্ন মজুরি আট টাকা দশ পয়সা ধার্য হলেও চাষে ক্ষতির জন্য এই মজুরি দেবারও লোক নেই, ফলে নিম্নবিত্ত ও বিত্তহীন কৃষকদের মধ্যে লাগছে অহেতুক ভ্রাতৃঘাতী লড়াই। গ্রাম পঞ্চায়েত বা ফুড-ফর ওয়ার্কের দ্বারা বিভিন্ন ধরনের কাজ চললেও গ্রামীণ কর্মসংস্থান ক্রমেই সঙ্কুচিত হচ্ছে;

সেইজন্য এই বিধানসভা দাবি করছে যে, গ্রামীণ অর্থনীতির বিকাশের ও দুর্দশাগ্রস্ত মানুষদের দুর্গতিমোচনে রাজ্যসরকার যেন নিম্নলিখিত আবশ্যকীয় ব্যবস্থাদি গ্রহণ করেন;

(১) সুলভে বিদ্যুৎ সরবরাহ; (২) নিয়মিতভাবে ন্যায্যদরে সার ও ডিজেল সরবরাহ; (৩) কৃষিপণ্যের ন্যায্যদর ও বিপণনের ব্যবস্থা; (৪) সমগ্র পশ্চিমবঙ্গে সমস্ত শস্যের জন্য কৃষিবীমা প্রবর্তন এবং ইহা প্রবর্তন সাপেক্ষে ক্ষতিগ্রস্ত কৃষকদের ভরতুকি প্রদান; (৫) সমস্ত প্রকার কৃষিঋণ মকুব; (৬) দ্রুততার সঙ্গে জলনিকাশি জলসেচ পরিকল্পনার রূপায়ণ এবং (৭) কৃষি, শ্রমিকদের সর্ব নিম্নবেতন দৈনিক দশ টাকা ধার্য করা।

স্যার, এই সম্পর্কে আমি দু'চারটি কথা বলতে চাই। ব্রিটিশ আমলে কৃষকদের দুর্দশা সম্পর্কে আলোচনা করতে গেলে প্রথমে অর্থনীতিবিদ থেকে আরম্ভ করে রাজনীতিবিদরা প্রত্যেকে কৃষকদের দুরবস্থার একটা চিত্র আঁকতেন, সেটা হল He is born in debt, goes in debt and dies in debt.

অর্থাৎ জীবনের সর্বস্তরে সে সম্পূর্ণরূপে ঋণে ডুবে থাকে। আজকে সেই জমানা বদলেছে, আমরা স্বাধীন হয়েছি, ৩৪ বছর ধরে স্বাধীন সরকার প্রতিষ্ঠিত হয়েছে, তারপর শেষ পর্যন্ত বামফ্রন্ট সরকারও প্রতিষ্ঠিত হয়েছে যারা অনেক প্রতিশ্রুতি দিয়ে এখানে ক্ষমতায় এসেছেন।

[5-20 — 5-30 p.m.]

এবং কৃষকদের জন্য সংগ্রাম করে এসেছেন। কিন্তু আজকেও দেখছি সে অবস্থা চলছে, আমরা দেখছি এই সমস্যা তো কমেনি বরং বাড়ছে। চাষের জন্য সমবায় সমিতি এবং ব্যাঙ্ক যে ঋণ দেবে সেই ঋণগুলো যথা সময়ে শোধ করতে হয় বলে তারা বড় বড় মহাজনের

কাছে ঋণ করতে বাধ্য হয়। ১/২ মাসের জন্য অত্যধিক চড়া সুদে তারা শুধু ঋণ করতেই বাধ্য হয় না আগেকার ঋণ শোধ করতে করতে আবার তারা নতুন করে ঋণ নেয়। কাজেই কৃষকদের অবস্থা সেই একই রয়েছে। অনেক কথা বলা হয়েছে অনেক প্রতিশ্রুতি দেওয়া হয়েছে কিন্তু কোনও ফল লাভ হয়নি। আমরা যে সমস্ত কাজে খরচ করেছি তাতে কৃষকদের সমস্যার মূলে আমরা যেতে পারিনি। কৃষকদের প্রধান সমস্যা হচ্ছে সে বিনিয়োগ করে এবং এই বিনিয়োগ করতে গিয়ে তারা সর্বস্বান্ত হয়। কখনও হয়ত ঝড়, বন্যা হল বা খরা হল বা প্রাকৃতিক বিপর্যয়ে অনেক সময় ফসল নষ্ট হয়ে গেল। তখন কৃষক কিছুই পায় না। তাকে হয়ত জি.আর দেওয়া হল, এবং এখন নিয়ম হয়েছে মিনিকিট দেওয়া, সেই মিনিকিট তাকে দেওয়া হল। কিন্তু সেটা দিলেই কি সব দেওয়া হয়ে গেল? কৃষকদের সার্বিক উন্নতির জন্য এই প্রস্তাব এসেছে অথচ কৃষিমন্ত্রী হাউসের মধ্যে নেই, তিনি থাকলে ভাল হতো। এবারে কৃষিমন্ত্রী স্বীকার করেছেন এই যে ব্যাপক খরা হল তাতে ২৩৮ কোটি টাকার ফসল নষ্ট হয়েছে। কৃষকদের ক্ষতিপূরণ বাবদেই হোক বা যে বাবদেই হোক তাদের ২।। কোটি টাকার মিনিকিট দেওয়া হয়েছে। তবে এসব দেওয়া হলেও আমি বলব কৃষকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং তাদের প্রাকৃতিক বিপর্যয়ের কাছে তুলে দেওয়া হচ্ছে। কৃষকদের রক্ষা করার কোনও ব্যবস্থা নেই এবং এই অবস্থা বছরের পর বছর চলছে। কৃষকদের নিরাপত্তার জন্য পশ্চিমবঙ্গ সরকার ঘোষণা করেছেন যে, শস্য বীমা হবে। কিন্তু এই শস্য বীমা কি আকারে এসেছে? কেন্দ্রীয় সরকার নির্দেশ দিয়েছেন এবং এরা এটা করেছেন। কিন্তু আমরা দেখছি সেই শস্য বীমা আজকে শোষণ বীমায় পরিণত হয়েছে। শস্য বীমা সব শস্যের ক্ষেত্রে প্রযোজ্য নয়, এটা শুধু আমন ধানের ক্ষেত্রে প্রযোজ্য। তবে সেটাও আবার সব জেলা বা মহকুমায় নয়, কয়েকটি জেলায়, কয়েকটি ব্লকে এই প্রোগ্রাম দেওয়া হয়েছে। এই ব্যাপারে প্রসিডিওর হচ্ছে ১০ বছরের গড় ফলনকে জামিন স্বরূপ ধরা হবে এবং ব্লকের ১০ বছরের গড় ফলন ধরে ক্ষতিপূরণ দেওয়া হবে। তাহলে তো কেউই পাবেনা। ঝড় হোক, বন্যা হোক গড় ওই ১০ বছরেরই হবে। তবে একটা কথা মনে রাখতে হবে একটা থানায় বন্যা হলে সব ফসলই কিন্তু নষ্ট হয়ে যায়না। শস্যহানির ক্ষেত্রে এই যে ১০ বছরের গড় ধরেছেন এতে দেখা যাবে একটা লোক যে প্রিমিয়াম দিয়েছেন সেই তুলনায় ক্ষতিপূরণ সে কিছুই পায়নি। এইসব কারণে গ্রামাঞ্চলে এই শস্য বীমার নাম দেওয়া হয়েছে শোষণ বীমা। আমার বক্তব্য হচ্ছে এই শস্য বীমা সমস্ত শস্যের ক্ষেত্রে প্রয়োগ করতে হবে এবং নিয়মাবলি বদলাতে হবে।

যারা গ্রামাঞ্চল থেকে এসেছেন তারা সেই নিয়মগুলি ভাল করে দেখবেন যে সেগুলি চাষের উপযোগী কিনা। সুতরাং আমি বলতে চাই এগুলি বদলাতে হবে। পশ্চিমবাংলার কৃষি পণ্যের মূল্য পশ্চিমবাংলার কৃষকরা ধান, পাট, আলু তৈরি করে কিন্তু তারা এগুলির জন্য কি দাম পায়? আমরা জানি পাঞ্জাব হরিয়ানাতে কৃষি লবি আছে, কৃষকদের লবির সৃষ্টি হয়েছে, সেই লবির সৃষ্টি করে তারা সরকারের উপর চাপ দেন এবং সেইভাবে তাদের উৎপাদিত পণ্যের দাম তারা বাড়িয়ে দিতে পারেন। শর্ষের দাম, আখের দাম, গমের দাম এইভাবে এই বছরেও বাড়িয়ে নেওয়া হয়েছে। কিন্তু পশ্চিমবাংলার যে পণ্য উৎপাদিত হয়, ধান, পাট, আলু এই ৩টে প্রধান ফসলের মূল্য বাড়ানো হয়নি। পাটের চাষিরা বছর বছর ধরে মার খাচ্ছে। যে দাম দেওয়া হচ্ছে উৎপাদন মূল্যের চাইতে অর্দ্ধেক দাম তারা পাচ্ছে।

যা তারা খরচা করছে তার অর্দ্ধেক দাম তারা পাচ্ছে এইভাবে কৃষকরা ঠকছে। মূল্যের কথা বলতে গেলে যেমন গত এক বছরে যে মূল্যটুকু বেড়েছে দেখা যায় সামগ্রিকভাবে ৪৮ শতাংশ বাড়লেও কৃষকরা যে পণ্যের মূল্য পায় ভারতবর্ষের ভিত্তিতে তা মাত্র ২৭ শতাংশ। সারা ভারতবর্ষের ভিত্তিতে। পশ্চিমবাংলার ভিত্তি হলে সে পারসেনটেজ অনেক কম হবে। সুতরাং ঐ ২৭এর নীচে থাকবে, সেইজন্য পশ্চিমবাংলার কৃষকরা প্রতি বছর ঠকছে। সবুজ বিপ্লব এসেছে কিন্তু তারফল সমস্ত কৃষকরা পায়নি, মুষ্টিমেয় কৃষকরা পেয়েছে। কেননা সবুজ বিপ্লবের নাম পশ্চিমবঙ্গ সরকার থেকে কিংবা ভারত সরকার থেকে নানারকম ব্যবস্থা নেওয়া হয়েছিল। প্রথমে দেওয়া হয়েছিল পাম্পসেট, জলসেচের জন্য আমরা জানি বিধান সভার যে পি.এ. কমিটি তার যে রিপোর্ট সেটা দেখবেন তাতে বলেছে যে অধিকাংশ পাম্পসেট খারাপ দিয়েছে। সরকারি আমলারা শিল্পপতিদের সঙ্গে সহযোগিতায় এইসব খারাপ জিনিস দেওয়া হয়েছে, তাতে কৃষকরা ঠকেছে। শুধু তাই নয় চাষির যেটা দরকার সার, সেটা দরকারের সময় বাজার থেকে উধাও হয়ে যায় যখন ডিজেল দরকার হয় তখন সেটা চোরাকারবারিদের হাতে চলে যায়। শিল্পপতিরা তারা চাষিদের শোষণ করে সমস্ত জিনিসের দাম বাড়িয়ে দেয়। সবুজ বিপ্লবের যেটুকু ফল ফলেছিল সেগুলি চোরাকারবারি এবং ব্যবসায়ীদের পকেটে যাচ্ছে। সেইজন্য যথা সময়ে চাষের ঋণ বীজ, সার, তেল, বিদ্যুৎ এবং কৃষি যন্ত্রপাতি দরকারের সময়ে তাদের উচ্চ মূল্যে কিনতে হয় অথচ এই ভারতবর্ষে হরিয়ানাতে সেখানে চাষিদের জন্য অন্যরকম ব্যবস্থা নেওয়া হয়েছে। প্রতি ইউনিট বিদ্যুতের জন্য তাদের দিতে হয় ১৩ পয়সা আর পশ্চিমবাংলার কৃষকদের ৪৫ পয়সা। পাম্পসেট অথবা কৃষি যন্ত্রপাতি ন্যায্যমূল্যে বা সাবসিডি মূল্যে পায় আর পশ্চিমবাংলার কৃষকদের অনেক বেশি মূল্য দিতে হয় এবং শুধু তাই নয় পশ্চিমবাংলার কৃষকরা ভেজাল জিনিস পত্র পায়, খারাপ পাম্পসেট পায় সেইজন্য তাদের ক্ষতিগ্রস্ত হতে হচ্ছে। আজকে যে মজুরি ধার্য হয়েছে ৮ টাকা ১০ পয়সা গ্রামাঞ্চলের কৃষি মজুর, ক্ষেত মজুর তারা তা পায় না যারা খাটাবেন তারা তা দিতে পারেন না। আমরা যারা কৃষককে নিয়ে সংগ্রাম করি আমরা যখন দেখি এইরকম অবস্থা তখন আমাদের কমপ্রমাইজ করতে হয়। যদি সত্যিকারের কৃষককে বাঁচাতে হয়, তাহলে ব্যবস্থা নিতে হবে, সেই ব্যবস্থার কথা আমি আগেই বলেছি। এবং এই সম্পর্কে আমাদের বন্ধুরা কিছু কিছু সংশোধনী প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবগুলি আমি খতিয়ে দেখছি যেগুলি আমার গ্রহণযোগ্য বলে মনে হবে, আমি যে বক্তব্যটা রাখলাম এই স্পিরিটের সঙ্গে যুক্ত হবে তাদের গ্রহণ করতে আমার দ্বিধাবোধ হবেনা। আপনারা যে যার বক্তব্য রাখুন এবং শেষ পর্যন্ত আমি আর দু'একটি কথা বলে শেষ করে দিচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে কৃষকদের সম্পর্কে যখন আলোচনা হয় তখন শহরের বুদ্ধিজীবি, গ্রামের বুদ্ধিজীবিরা খুব বড় বড় কথা বলেন, গালভরা বুলি বলেন কিন্তু যখন কৃষকদের আসল সমস্যা নিয়ে আলোচনা হয় তখন কৃষক কি করে বাঁচতে পারে, কি করে তাকে কিছু দেওয়া যায় সেই সম্পর্কে যখন আলোচনা হয় কার্যকর ক্ষেত্রে তখন সমস্ত বন্ধুরা পিছিয়ে যান, তাদের কথা ভাল করে উঠেনা, কোনও প্রচারও করেননা, আর কেউ দেখেনও না এবং দু'চারটি মামুলি কথায় শেষ করে দেন। কাজেই তাদের এই অবস্থা দূর করার জন্য আমি আমার প্রস্তাব রাখছি। খুব সামান্যও কারও উপর আক্রমণ করিনি, কোনও সরকারের বিরুদ্ধাচরণ করতে চাইনি, কেবল কৃষকদের বর্তমান অবস্থা কি সেটা এখানে বলা হয়েছে, তারমধ্যে এর স্পিরিটের সঙ্গে যুক্ত

হবে যে অ্যামেন্ডমেন্ট তাও গ্রহণ করব। সুতরাং আপনারা সকলে আলোচনা করে আমার এই সহজ সরল প্রস্তাবটি গ্রহণ করুন এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয় কোঙার :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, উনি যে মোশনটা এনেছেন তার দ্বিতীয় প্যারার যেখানে পশ্চিমবাংলার কৃষকদের উপরে আঘাত হয়েছে, এই যে তিনটি লাইন আছে সেই তিনটি লাইনকে আমি বদলে এইভাবে রাখতে চাই, "পশ্চিমবাংলার কৃষকের প্রধান পণ্য ধান, পাট ও আলুর বাজার দর প্রায়ই অনিশ্চিত ফাটকার শিকার হয়ে কৃষকদের স্বার্থের বিরুদ্ধে যায়। অন্যদিকে সার ও বীজের সরবরাহ অনেকটা নিয়মিত হলেও বিদ্যুৎ এবং ডিজেলের সাময়িক সঙ্কট উচ্চ ফলনশীল কৃষির উৎপাদন ব্যহত হচ্ছে।" এর পরে ৩নং প্যারার ১ থেকে ৪নং যে লাইন ৩নং পেজে, যেখানে সরকার কর্তৃক সর্বনিম্ন মজুরি ৮.১০ পয়সা ধার্য হলেও চাষের ক্ষতির জন্য—এই পর্যন্ত রেখে, 'এই মজুরি দিয়ে' শুরু হচ্ছে যেখানটায় এবং 'সঙ্কুচিত হচ্ছে' এই পর্যন্ত, এইটুকু পরিবর্তন করে আমি প্রস্তাব রাখছি, "এই মজুরি আদায় হওয়া শক্ত হয়ে উঠেছে। গ্রাম পঞ্চায়েত বা ফুড ফর ওয়ার্ক এর মাধ্যমে বিভিন্ন ধরনের কাজ চললেও গ্রামীণ কর্ম সংস্থান প্রয়োজনের তুলনায় অনেক পিছিয়ে আছে।" ১০নং প্যারার ৭নং যে আইটেম, যেখানে কৃষি শ্রমিকদের দৈনিক সর্বনিম্ন বেতন ১০ টাকা ধার্য করা হয়েছে, আমি এটা বদলে "কৃষি শ্রমিকদের জন্য সর্বনিম্ন বেতন আদায় সুনিশ্চিতকরণ" রাখছি। মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি এই নিয়ে বক্তব্য রাখতে চাইনা, মাননীয় সদস্য যে মোশনটা এনেছেন তার উদ্দেশ্য যে কৃষকদের সমস্যাটাকে তুলে ধরা, হাই লাইট করা, এবং আমি তারসঙ্গে আলোচনাও করেছিলাম তিনি সেই উদ্দেশ্যই ব্যক্ত করেছিলেন। সেই উদ্দেশ্যর সঙ্গে সঙ্গতি রেখে কিছু কিছু আমি আর ব্যাখ্যা করতে চাইনা অন্য কারণে, আমি পরিবর্তনের জন্য প্রস্তাব রাখছি। আমি মাননীয় প্রস্তাবককে অনুরোধ করব যে তার যে সুর সেই সুরের সঙ্গে সঙ্গতি রেখেই আমার এই পরিবর্তনটা মেনে নেবার জন্য তাকে অনুরোধ করছি। আশাকরি তিনি এই পরিবর্তনগুলি মেনে নেবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Shri Rajani Kanta Doloi is not present in the House, So, his amendment is not moved.

[5-30 — 5-40 p.m.]

Shri Ashok Kumar Bose, Sir, I beg to move that—

(i) in para 1, lines 3-5, for the words beginning with

"সহস্র সহস্র কৃষক সর্বহারা হয়ে" and ending with "আর্থিক পুনর্বাসন হয়না" the words.

"সহস্র সহস্র কৃষক নিদারুণ দুর্দশায় পড়েছে। প্রাকৃতিক বিপর্যয়ের পর সরকার যে সাহায্য, ঋণ ইত্যাদি দেন তাতেও তাদের আর্থিক পুনর্বাসন পূর্ণাঙ্গ হয়না" be substituted.

(iv) in para 4, line 3, for the word "করেন" the words "করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রয়োজনীয় আর্থিক ও অন্যান্য সাহায্য পাওয়ার ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন"

be substituted.

(v) in para. 5,—

(a) in item (5) the words "দরিদ্র কৃষকদের" be inserted before the words "সমস্ত প্রকার কৃষিঋণ মকুব,"

(b) in item (6) for the word "এবং" the punctuation mark ";"be substitued.

(c) in item (7) after the words "ধার্য করা" the following words, brackets and figure be inserted, namely :—

"এবং (৮) বছরে যে কয়েকমাস কাজ থাকে না সেই সময় কৃষি শ্রমিকদের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক ফুড ফর ওয়ার্ক কর্মসূচির জন্য প্রয়োজনীয় খাদ্যশস্য নিয়মিত সরবরাহ সুনিশ্চিত করা।"

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর উপর আমি আর বক্তৃতা দিতে চাচ্ছিনা। মাননীয় সদস্য জন্মেজয় ওঝা যদি মাননীয় বিনয়বাবুর দেওয়া সংশোধনী গ্রহণ করেন এবং আমার যে সংশোধনী তা গ্রহণ করে নেন, তবে আমাদের সংশোধনী সহ মূল প্রস্তাব গ্রহণ করতে আপত্তি নাই। ইতিপূর্বে জন্মেজয়বাবুর সঙ্গে আমার কথাবার্তা হয়েছে।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী নকুলচন্দ্র মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য জন্মেজয় ওঝা যে প্রস্তাব এনেছেন এবং সেই প্রস্তাবের উপর যে সংশোধন প্রস্তাবগুলি এসেছে—মাননীয় অশোক বসু এবং মাননীয় বিনয় কোঙারের এই যে দুটি সংশোধনী প্রস্তাব, এই দুটি প্রস্তাবের সুর একই, এই সংশোধনী প্রস্তাব দুটি যদি জন্মেজয় ওঝা সমর্থন করেন, তবে জন্মেজয়বাবুর প্রস্তাব সমর্থন করতে আপত্তি নাই, একথা অশোক বসু মহাশয় বলেছেন। আমারও সেই ব্যাপারে আপত্তি নাই। কিন্তু জন্মেজয়বাবু যে প্রস্তাব এনেছেন, যেভাবে প্রস্তাব এসেছিল, সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। তা হচ্ছে এই। পশ্চিমবাংলায় ১৯৭৮ সালে পর পর তিনবার বন্যা এবং ১৯৭৯ সালে অভূতপূর্ব খরা পশ্চিমবাংলার অর্থনীতিতে, গ্রামীন অর্থনীতিতে যে বিরাট সঙ্কট ডেকে এনেছিল তার মোকাবিলা করার জন্য এখানকার বামফ্রন্ট সরকার যেভাবে পশ্চিমবাংলাকে এই বিপর্যয়ের হাত থেকে রক্ষা করেছেন এটা ঐতিহাসিক, এটাও অভূতপূর্ব এবং নিশ্চয়ই সেকথা মাননীয় জন্মেজয় ওঝা মহাশয় অস্বীকার করবেন না। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী এই বন্যার মোকাবিলা করার জন্য যখন দেশের বিভিন্ন মানুষের কাছে হাত পেতেছেন, আমরা লক্ষ্য করেছি, কোটি কোটি টাকা মানুষ তার হাতে তুলে দিয়েছে। এর নজির পশ্চিমবাংলার ইতিহাসে নাই। জন্মেজয়বাবু তার প্রস্তাবের মধ্যে এক জায়গায় বলেছেন সহস্র সহস্র কৃষক সর্বহারা হয়ে শহরের ফুটপাথে আশ্রয় নিতে বাধ্য হচ্ছে। চোখে যা দেখেছেন তাতে কি বলবেন, এটা কি ঘটনা? আমরা তো জানি ঐ সময় বিরোধীপক্ষ থেকে প্রচেষ্টা হয়েছিল, বিশেষ করে কংগ্রেসের পক্ষ থেকে প্রচেষ্টা হয়েছিল ঐ বন্যাপীড়িত হাজার হাজার মানুষকে কলকাতায় এনে তাদের দিয়ে মিছিল করাবেন,

অবস্থান করাবেন, ঘেরাও করাবেন। সেখানে প্রফুল্লচন্দ্র সেন মহাশয় বলেছিলেন, বন্যার সঙ্গে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারও ভেসে যাবে। কিন্তু জন্মেজয়বাবু জানেন, গ্রামবাংলার মানুষ পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের কাছ থেকে যে সাহায্য ও সহানুভূতি পেয়েছে সেটা আগে আর কোনওদিন পায়নি। তাই তারা পারেন নি সেই হাজার হাজার বন্যার্ত মানুষকে কলকাতায় এনে মিছিল করাতে বা তাদের কলকাতার ফুটপাথে আশ্রয় নেওয়াতে। একথা ঠিকই যে প্রাকৃতিক বিপর্যয়ের মুখে সরকার যে সাহায্য করেন সেখানে তাতে হয়ত পূর্ণাঙ্গ পুনর্বাসন হয়না কিন্তু সীমাবদ্ধ ক্ষমতার ভেতরে দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ঐ বন্যার সময় বা এ বছর খরার সময় যেভাবে বন্যাপীড়িত এবং খরাপীড়িত মানুষদের পাশে দাঁড়িয়েছেন তাতে কি একথা বলা যায়না তিনি বলেছেন যে একেবারেই অর্থনৈতিক পুনর্বাসন হয়নি? তাদের পূর্ণাঙ্গ পুনর্বাসন হয়নি এটা ঠিক কিন্তু এটাও ঠিক জানবেন যে গ্রামবাংলার মানুষ পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের দরদী সহযোগিতা এবং সাহায্য পেয়ে এই সরকারকে তারা ধন্যবাদ জানিয়েছেন। তারপর দরের কথা উনি বলেছেন। ধান, পাট, আলুর বাজার দরের কথা বলা হয়েছে। এটা মানতেই হবে যে যুগ যুগ ধরে গ্রামের মানুষরা এটাই দেখেছে যে, যখন ফসল ওঠে তখন দর পড়ে যায়। কৃষকদের হাত থেকে ঐ মহাজন, পাইকার ইত্যাদিরা কেনার পর তরতর করে দর বেড়ে যায়। কৃষকরা যখন বিক্রি করে তখন মার খায় আবার যখন কিনে খায় তখন বেশি দামে কিনে খায় বলে তখনও মার খায়। এই জিনিস যুগ যুগ ধরে চলছে, বরং বলা যায় গত বছর পশ্চিমবাংলার কৃষকরা যখন ফসল উঠেছে তখন অধিকতর দাম পেয়েছে। ধানের ক্ষেত্রে এটা সত্য। আলুর ক্ষেত্রে কিছু কিছু হয়ত ত্রুটি থাকতে পারে, সেটা অস্বীকার করি না কিন্তু ধানের ক্ষেত্রে এই বৎসর পশ্চিমবাংলার কৃষকরা — ন্যায্য দাম পায়নি একথা ঠিক কিন্তু অন্য বছরের তুলনায় বা কংগ্রেসি আমলের তুলনায় — অনেক বেশি দর পেয়েছে। তারপর তিনি বলতে চেয়েছেন অনিয়মিত বীজ ও সার সরবরাহের কথা। বামফ্রন্ট সরকার পুরাতন প্রশাসন যন্ত্র এবং পঞ্চায়েতের সাহায্য নিয়ে এগুলি সরবরাহ করবার চেষ্টা করেছেন। সেখানে কোথাও কোনও ত্রুটি নেই একথা বলছি না কিন্তু তা সত্ত্বেও একথা বলা যায় সার, বীজ সরবরাহের ক্ষেত্রে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নিশ্চিতভাবে কিছু অগ্রগতি ঘটিয়েছেন এবং সেখানে অনিয়মিত অবস্থাকে কাটিয়ে ওঠার চেষ্টা করেছেন। ডিজেলের ক্ষেত্রে যে সঙ্কটের কথা বলেছেন, উচ্চ ফলনশীল ফসলের ক্ষেত্রে, ডিজেলের ক্ষেত্রে ভারত সরকার যে দর নির্দ্ধারিত করেন এখানেও সেই দরে সরবরাহ করা হয়। এখন ডিজেলের সরবরাহের ক্ষেত্রে হয়ত সাময়িকভাবে ত্রুটি হয়েছিল, এটা থাকতে পারে, এটা অস্বীকার করা যায়না। তারপর কৃষি মজুরির ক্ষেত্রে কিছু বলতে গিয়ে আমি জন্মেজয় ওঝাকে বলব, তিনি একজন অভিজ্ঞ ব্যক্তি, পুরাতন লোক, তিনি প্রথমে তার বক্তব্যটা একটু খতিয়ে দেখুন। তিনি তৃতীয় প্যারার এক জায়গায় বলেছেন, "কৃষকদের ৮.১০ পয়সা মজুরি ধার্য হলেও চাষে ক্ষতির জন্য এই মজুরি দেবার লোক নেই, ফলে নিম্নবিত্ত ও বিত্তহীন কৃষকদের মধ্যে লাগছে অহেতুক ভ্রাতৃঘাতী লড়াই।" তিনি শেষে ৭নং দাবি রেখেছেন "কৃষি শ্রমিকদের সর্বনিম্ন বেতন দৈনিক ১০ টাকা ধার্য করা"। দুটোর সঙ্গে সঙ্গতি আছে? এটা কন্ট্রাডিক্টরি বক্তব্য নয়? আমি তার কাছে আবেদন করব এটা খতিয়ে দেখার জন্য এবং আমরা যারা গ্রামে ক্ষেত মজুরদের নিয়ে আন্দোলন করি, কৃষক সমিতি করি, লড়াই করি, সেই লড়াই-এর মধ্য দিয়ে বাস্তব অভিজ্ঞতা হল এই, ৮.১০ পয়সা মজুরি

আদায় করার জন্য গ্রামের ক্ষেত মজুরদের নিয়ে দীর্ঘদিন লড়াই করতে হয়েছে এবং তারপর জোতদার, মহাজনদের কাছ থেকে আদায় হয়েছে। এখনও অনেক ক্ষেত্রে আদায় করতে পারা যায় নি। কাজেই এই অবস্থায় জন্মেজয়বাবু যদি ১০ টাকা মজুরি দাবি করেন, এই ব্যাপারে আমরা তার সঙ্গে একমত কিন্তু শুধু বাহবা পাবার জন্য যদি ১০ টাকা বলে থাকেন তাহলে সেটা আলাদা কথা - সত্যিকারে যদি এটা করতে চান তাহলে তাকে অনুরোধ করব আসুন জনতা পার্টির নেতা যারা আছেন, গ্রামে আপনাদের যেসব কর্মী আছে তাদের নিযুক্ত করুন, আমরা ১০ টাকার দাবিতে আন্দোলন করতে রাজি আছি। আমাদের বামফ্রন্ট সরকার গ্রাম পঞ্চায়েতের হাতে বিভিন্ন ধরনের পুনর্গঠনের কাজে যে সমস্ত টাকা, গম দিচ্ছেন এই ব্যাপারে সেগুলি খুব হেল্প করবে, গ্রামের অর্থনীতি গড়ে তোলার ক্ষেত্রে সাহায্য করবে। ১০ টাকা মজুরির দাবি যদি সততার সঙ্গে বলে থাকেন, যদি এটা সত্যি হয় তাহলে আমি জনতা পার্টির এই দাবিকে অভিনন্দন জানাব। আপনারাও আসুন একসঙ্গে আমরা লড়াই করি এবং লড়াই করে গ্রামাঞ্চলে পুনর্গঠনের যে কাজ চলেছে সেই কাজে সাহায্য করি। গ্রামাঞ্চলের অর্থনীতি সম্পূর্ণভাবে পাল্টে একটা নতুন সমাজ ব্যবস্থা গড়ে উঠেছে, নতুন অর্থনীতি গড়ে উঠেছে, তাকে আরও বেশি এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করি। আর মাননীয় রজনীকান্ত দলুই মহাশয় যে সংশোধনী এনেছেন সেই সম্পর্কে দু একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। তিনি তার সংশোধনীতে বলেছেন 'দুর্নীতি, দলবাজি' - আমি চন্ডি দাসের কথায় শেষ করি- "আমার বঁধু পরবাড়ি যায় আমারই আঙিনা দিয়া" - ওদেরও সেই দশা হয়েছে। গ্রাম পুনর্গঠনের কাজ চলেছে, লক্ষ্য লক্ষ্য কোটি কোটি টাকা পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের গরিবদের কাছে যাচ্ছে, সেই সময় ওদের হৃদয় ফেটে যাচ্ছে। তাই তো ওরা দলবাজি দেখছেন, দুর্নীতি দেখছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, জন্মেজয়বাবু যে প্রস্তাব এনেছেন এবং তারসঙ্গে অশোকবাবু ও বিনয়বাবু যে সমস্ত সংশোধনী দিয়েছেন সেগুলি সহ এই প্রস্তাব গৃহীত হলে আমি সমর্থন জানাচ্ছি এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, জন্মেজয়বাবু তার প্রস্তাবে যে সিদ্ধান্তগুলি দিয়েছেন সেই সিদ্ধান্তগুলি সম্পর্কে আমার কোনও দ্বিমত নেই। কিন্তু যে বক্তব্যের উপর ভিত্তি করে সিদ্ধান্ত এসেছে সেই বক্তব্যগুলি সম্পর্কে আমার আপত্তি আছে, আমি সেগুলি সমর্থন করতে পারছি না। তিনি বলেছেন বন্যা, খরা প্রভৃতি প্রাকৃতিক বিপর্যয়ে পশ্চিমবঙ্গের কৃষক ক্ষতিগ্রস্ত হয়েছে এবং গ্রামের অর্থনীতিতে বিপর্যয় ঘটেছে, এই কথা ঠিক, আমরা স্বীকার করি। কিন্তু তারপরে তিনি যা বলেছেন "হাজার হাজার কৃষক সর্বহারা হয়ে শহরের ফুটপাতে এসে দাঁড়িয়েছে", এই কথা ঠিক নয়। এটা কিন্তু সত্যের অপলাপ। তিনি শহরের কোনও ফুটপাথ দিয়ে চলেন আমি জানি না। তিনি শহরের কোথায় হাজার হাজার এই কৃষকদের দেখলেন এবং কোন গ্রাম থেকে এসেছে — তার জেলায় অনেক বন্যা হয়েছে। ময়না, ঘাটালে বন্যা হয়েছে। কোথা থেকে হাজার হাজার কৃষক এসেছে সেই কথা বোধহয় তিনি বলতে পারবেন না। আমার বক্তব্য হল এই, বামফ্রন্ট সরকারের আমলে এটা ঘটেনি, যেটা আগেকার প্রতিটি প্রাকৃতিক বিপর্যয়ে ঘটেছে। ব্রিটিশ সরকার, কংগ্রেস সরকার তারা যেভাবে এটার মোকাবিলা করেছেন বামফ্রন্ট সরকার সেইভাবে মোকাবিলা না করার

জন্য পূর্বেকার ইতিহাসের আর পুনরাবৃত্তি হয়নি। '৪৩ সালে যে বিরাট দুর্ভিক্ষ হয়েছিল তাতে আমরা দেখেছি হাজার হাজার লোক গ্রাম থেকে শহরে ছুটে এসেছে। শহরের রাস্তায় রাস্তায় যে ডাস্টবিন ছিল সেখানে কুকুর, গরু, গ্রামের মানুষ একসঙ্গে খাদ্য কুড়িয়ে খেয়েছে। ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে যখন প্রফুল্লচন্দ্র সেন খাদ্যমন্ত্রী ছিলেন সেই সময় যখন দুর্ভিক্ষ হয়েছিল এবং তারজন্য যে খাদ্য আন্দোলন হয়েছিল তখন হাজার হাজার গ্রামবাসী এই শহরের দিকে এসেছিল। তারা কিন্তু আজও পর্যন্ত পুনর্বসতি লাভ করতে পারেনি। আজও তারা শহরের ফুটপাথে থাকে কেউ রিক্সা টানে কেউ মোট বয় আবার কেউ পকেট কাটে। গতবারে বন্যা যেভাবে হয়েছিল এইরকম এতবড় প্রাকৃতিক দুর্যোগ গত ১০০ বছরে আর ঘটেনি। হাজার হাজার মানুষ গ্রাম ছেড়ে রাস্তার উপর রেল স্টেশনের উপর সমস্ত উঁচু জায়গায় তারা হাজির হয়েছিল। তারপর তারা আবার গ্রামে ফিরে গেছে আমরা তাদের গ্রামে নিয়ে যেতে পেরেছি। তখন কি কাজ করেছে আমাদের সরকার। আমরা যে দু এক'শ টাকা দিয়েছি এবং তারা বাড়ি করেছে একথা আমরা বলি নি। তাদেরই পুরানো কাঠ-কাঠরা দিয়ে মাটির বাড়ি করে দিতে পেরেছি কারও বা পলিথিনের ঢাকা বাড়ি করে দিয়েছি। কিন্তু শুধু টাকা দিয়ে কাজ হয় নি। আমরা যেটা করতে পেরেছি তার পিছনে ছিল মানুষের দৃঢ় মনোবল, আত্মপ্রত্যয় এবং জনগণের সহযোগিতা। এবং তারসঙ্গে বামফ্রন্ট সরকারের যে সকল প্রতিনিধি আছে তাদের পক্ষ থেকে এই কথা বলতে পারি সরকারের সঙ্গে জনগণের সহযোগিতা ছিল বলেই এতবড় একটা প্রাকৃতিক দুর্যোগেও মানুষ শহরের দিকে আসে নি। উনি চেয়েছেন সুলভে নিয়মিত দরে কৃষকদের সার ও বীজ সরবরাহ করার ব্যবস্থা করতে। আমাদের পশ্চিমবঙ্গ সরকার কৃষি সমস্যাগুলি সম্বন্ধে সচেতন এবং সার ও বীজ সরবরাহের ব্যাপারে তারা ব্যবস্থা নিয়েছেন। নিম্নতম বেতনের ক্ষেত্রে উনি সবিরোধী উক্তি করেছেন। এদিকে উনি বলছেন যে সরকার কর্তৃক সর্বনিম্ন মজুরি আট টাকা দশ পয়সা ধার্য হলেও চাষের ক্ষতির জন্য এই মজুরি দেবারও লোক নাই, ফলে নিম্নবিত্ত ও বিত্তহীন কৃষকদের মধ্যে আত্মকলহ হচ্ছে। আবার আপনি বলছেন সর্ব নিম্ন বেতন ১০ টাকা হোক। ক্ষেতমজুর যারা আছে যারা খেটে খায় তাদের উন্নতি হোক তাদের আয়ের হার বাড়ুক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় কেন্দ্রীয় সরকারের যদি ১৯৭৯-৮০ সালের বাজেট যদি দেখেন তাহলে দেখবেন আমাদের এ বছরের অবস্থা অত্যন্ত সঙ্গীন। কৃষি পণ্যের হার ৬ শতাংশ বেড়েছে। শিল্পে উৎপাদনের হার অর্দ্ধেক হয়েছে, সিমেন্ট ডিজেল-এর সরবরাহ কমেছে। সমস্ত জিনিসের উৎপাদন ক্রমশ কমে যাচ্ছে। এবং বৈদেশিক উদ্যোগ তার পরিমাণ কমেছে। এবং আমাদের এই পশ্চিমবাংলার যে বাজেট তাতেও ঘাটতি হয়েছে। তা সত্ত্বেও আমাদের পশ্চিমবাংলার বাজেট দেখলে দেখতে পাবেন যে আমাদের সীমিত ক্ষমতার মধ্যেও আমরা গ্রামের কৃষক গরিব মানুষদের জন্য আমরা টাকা কিভাবে বাড়িয়েছি। তুলনামূলকভাবে আলোচনা করলেই তা বুঝতে পারবেন। গ্রামের কৃষকদের দিকে আমাদের সরকার বিশেষভাবে নজর দিয়েছেন। ১৯৮০-৮১ সালের বার্ষিক পরিকল্পনা বাবদ ৫৮০ কোটি টাকা ধার্য করা হয়েছে। অর্থাৎ গত বছরের চেয়ে ১ শত কোটি টাকা বেশি ধার্য করা হয়েছে। কৃষি, সেচ, বিদ্যুৎ প্রভৃতি ক্ষেত্রে ১৯৭৯-৮০ সালে ৯৯ কোটি টাকা বিনিয়োগ করা হয়েছিল। ১৯৮০-৮১ সালে তা বেড়ে দাঁড়িয়েছে ১১০ কোটি টাকা। সেচ ও বন্যা নিরোধের জন্য চলতি বছরে বিনিয়োগ ছিল ৬০ কোটি টাকা। সেটা বেড়ে ১৯৮০-৮১ সালে ৬৪ কোটি টাকা করা হয়েছে। ১৯৭৯-৮০ সালে

বিদ্যুৎ উৎপাদনের জন্য বরাদ্দ হয়েছিল ১৩৬ কোটি টাকা। ১৯৮০-৮১ সালে সেটা করা হয়েছে ১৪৫ কোটি টাকা। যোগাযোগ এবং যানবাহনের ক্ষেত্রে ১৯৭৯-৮০ সালে বিনিয়োগ করা হয়েছিল ২৩ কোটি টাকা। আগামী বছরের জন্য ধার্য করা হয়েছে ৫৩ কোটি টাকা। শিক্ষা ক্ষেত্রে যেটা ১২১ কোটি টাকা ছিল, সেটাকে বাড়িয়ে ১৯৮০-৮১ সালে ১৫০ কোটি টাকা করা হয়েছে। তাছাড়া শস্যবীমা আরও অনেক করা হয়েছে এবং আলুর ক্ষেত্রে শস্যবীমাকে সম্প্রসারিত করা হয়েছে। পাট চাষিরা যাতে গ্রামে বসে ন্যায্য মূল্য পায় এবং পাট বিক্রয় করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। কাঁচা পাট নিয়ে ফাটকাবাজি করা হয় এবং তারফলে তারা ন্যায্য মূল্য থেকে বঞ্চিত হয়। সেজন্য পঞ্চায়েতের মাধ্যমে এই পাট কেনার ব্যবস্থা করা হয়েছে। ভাগচাষিরা ব্যাঙ্ক থেকে যাতে ঋণ পায় তার ব্যবস্থা করা হয়েছে। প্রায় ৫০ হাজার ভাগচাষি এবং খাস জমির প্রাপকরা ডিফারেন্সিয়াল ইন্টারেস্ট স্কীমের ধারা অনুযায়ী ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিতে পারবে। খরার ব্যাপারে মোকাবিলা করার জন্য ব্যবস্থা করা হয়েছে। বেঙ্গল ট্যাঙ্ক ইমপ্রুভমেন্ট অ্যাক্ট, ওয়েস্ট বেঙ্গল ট্যাঙ্ক অ্যাকুইজিশন অ্যাক্ট, ওয়েস্ট বেঙ্গল অ্যাকইজিশন অ্যাক্ট অনুযায়ী পুষ্করিনি, দিঘি প্রভৃতি থেকে চাষের জন্য সেচের জল সরবরাহ করার ব্যবস্থা হয়েছে। ক্ষুদ্র সেচ প্রকল্পের মাধ্যমে সেচ ও জলনিকাশ, নালা, বাঁধ, চাতাল ইত্যাদি নির্মাণ প্রকল্প করা হয়েছে। এইসব প্রকল্পে কৃষকদের ইনভলভ করার জন্য ব্যবস্থা আছে। পুরুলিয়া, বাঁকুড়া, ঝাড়গ্রাম প্রভৃতি স্থানে কূপ খননের প্রকল্প গ্রহণ করা হয়েছে। এছাড়াও বীজের জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। যেখানে আলুর বীজ নিয়মিত ভাবে সরবরাহ করা হত না, দেরি হত, সেখানে আমরা ঠিক করেছি যে আগামী বছর থেকে তারা যাতে সময়মত বীজ পায় তারজন্য পশ্চিমবাংলায় বীজ তৈরি করার চেষ্টা করা হচ্ছে। তাছাড়া বৃদ্ধ কৃষকদের বার্ধক্য ভাতা দেবার ব্যবস্থা করা হয়েছে। যদিও এটা কম তবুও এই ব্যবস্থা করা হয়েছে। অতএব এই বামফ্রন্ট সরকারের সমস্ত দিক থেকে কৃষকদের প্রতি নজর আছে। আজকে পশ্চিমবাংলার শতকরা ৭৪ জন এবং যারা সকলের চেয়ে সমাজে নিম্নস্তরে আছে তাদের জন্য চেষ্টা কবা হচ্ছে। তাছাড়া রুর‍্যাল অ্যাসেট তৈরি করা হচ্ছে। গ্রামে স্কুল করা হচ্ছে। বন্যা এবং খরার ফলে এগুলির অনেক ক্ষতি হয়েছে। কাজেই স্কুল, টিউবওয়েল, লাইব্রেরি, বাঁধ, রাস্তা ইত্যাদি যে পার্মানেন্ট অ্যাসেট সেগুলির জন্য ব্যবস্থা করা হয়েছে। একমাত্র স্টেট রিলিফের কাজ করে টাকা পাইয়ে দেওয়া নয়, তারসঙ্গে সঙ্গে লক্ষ্য লক্ষ্য ম্যানডেজ সৃষ্টি করা হয়েছে। গ্রামের বেকারি অবসানের চেষ্টা করা হচ্ছে এবং তারসঙ্গে আমরা গড়ে তুলেছি গ্রামের রুর‍্যাল অ্যাসেট। এগুলি যদি ঠিকমতো করা যায় তাহলে মানুষের গ্রামের প্রতি একটা টান থাকবে। গ্রামে যদি এইসব অ্যাকটিভিটিস থাকে তাহলে ভবিষ্যতে গ্রামের উন্নয়ন বাড়বে। সেজন্য এই দাবিগুলি সম্পর্কে আমি একমত। যদিও আমি মনেকরি যে প্রকৃতভাবে কৃষকদের জন্য যেভাবে এগুলি করা উচিত ছিল, যেভাবে সাহায্য দান করে তাদের সমাজের উপরের দিকে আনা উচিত ছিল সেইভাবে সীমাবদ্ধ অর্থনৈতিক ক্ষমতার মধ্যে করতে পারা যায় নি। কিন্তু আমাদের নজর আছে, দৃষ্টি আছে, প্রচেষ্টা আছে যারজন্য হাজার হাজার মানুষ আজকে শহরের দিকে আসেনি। এবারে একটা জিনিস দেখেছি যে যখন খাদ্য এসেছে সেই খাদ্য সমভাবে বন্টন করা হয়েছে। যারা খেতে পায়নি তারা অনেক সময়ে জোর জবরদস্তি করে লুঠ করে নিয়েছে। ১৯৪০ সালে দেখেছি যে দ্বারিক মিস্টির দোকানে সন্দেশ স্তরে স্তরে সাজানো রয়েছে, আর রাস্তায় লোকে না খেতে

পেয়ে মারা গেছে। আজকের দিনে তা ঘটবে না। দরকার হলে কাঁচটা ভেঙে সন্দেশ নিয়ে নেবে। এই যে আত্মপ্রত্যয়, এই যে আত্মমর্যাদা, এই যে আত্মশক্তি, এই জিনিস বামফ্রন্ট সরকার আছে বলেই সম্ভব হয়েছে। যারজন্য আমি মনেকরি পশ্চিমবাংলার কৃষক শ্রেণী, তাদের অগ্রগতি নিশ্চিত এবং আমি সেইজন্য মনেকরি জন্মেজয় বাবু যে দাবিগুলো করেছেন সেই দাবিগুলো যদি আরও এগিয়ে নিয়ে যেতে পারি তাহলে কিন্তু আমরা আরও এগিয়ে যেতে পারব এবং তার ফলে গ্রাম বাংলার কৃষক শ্রেণীর উন্নতি হবে। এই কথা বলে সংশোধনী প্রস্তাব যে দুটো এসেছে, যদিও দুটি একইরকম এসেছে তবুও ভাষার দিক থেকে বং প্রকাশের দিক থেকে বিনয়বাবুর সংশোধনীটি আরও সুন্দর হওয়ার জন্য আমি সেটিকে সমর্থন জানাচ্ছি। আমি দুটিকেই সমর্থন জানাচ্ছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জন্মেজয় ওঝা মহাশয় তার যে প্রস্তাব উত্থাপন করেছেন প্রথমে তাকে ধন্যবাদ জানাতে হয়, তিনি বন্যা, খরা, ঘূর্ণি ঝড়, শিলা বৃষ্টি, এই প্রাকৃতিক বিপর্যয়ের কথা স্বীকার করেছেন, এরসঙ্গে যদি তিনি যুক্ত করতেন যে এত বিপর্যয় সত্ত্বেও বামফ্রন্ট সরকার, তার যে নীতি, সাধারণ মানুষের প্রতি তার যে আনুগত্য, সেই আনুগত্যের দিকে দৃষ্টি রেখে গ্রাম বাংলার কৃষক, সর্বহারা মানুষ, গ্রামবাংলার ক্ষেত মজুর, তাদের সপক্ষে কাজ করেছেন। যার ফলে যে বিপর্যয়ের কথা বিভিন্ন মহল থেকে বলা হয়েছিল, আশঙ্কা করা হয়েছিল, অতীতের অভিজ্ঞতার নীরিখে যে কথা বলেছিলেন আমাদের শ্রদ্ধেয় অরবিন্দ বাবু, যে ১৯৪৩ সালে দুর্ভিক্ষের সময় মানুষের অবর্ননীয় দুরবস্থার কথা তিনি তুলে ধরেছেন। আজকে অনেক-এ আশঙ্কা করেছিলেন পশ্চিমবাংলায় যে প্রাকৃতিক বিপর্যয় ঘটে গেল বন্যা খরা ইত্যাদির মধ্যে দিয়ে, মানুষ বুঝি সেই পুরানো অবস্থায়, পুরানো অভিজ্ঞতার মধ্যে পড়বে। কিন্তু আজকে এটা বাস্তবে পরিণত হয়নি। বামফ্রন্ট সরকারের সহযোগিতায় গ্রামের মানুষ ছিন্নমূল হয়নি, তারা শহরের দিকে পাড়ি দেয়নি। তারা গ্রামে আবার নতুন করে বন্যায় বিপর্যস্ত যে ঘরবাড়ি, সেইগুলো নতুন করে তৈরি করে বসতি স্থাপন করেছে, নুতন করে বাঁচার উদ্দীপনা তারা সংগ্রহ করেছে এবং সেদিক থেকে জন্মেজয় ওঝা মহাশয় যদি এই কথাগুলো তার প্রস্তাবের সঙ্গে যুক্ত করতেন তাহলে সত্যের বিকৃতি ঘটতো না, সত্যের প্রতি নিষ্ঠা প্রকাশ পেত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখনও খরা চলছে, পুরুলিয়া, বাঁকুড়ায় খরা চলছে। বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন, সেই সমস্ত দারিদ্রক্লিষ্ট মানুষ, যারা সমাজে পশ্চাদপদ, সেই মানুষকে বাঁচিয়ে রাখার জন্য কর্মসূচি আছে। আমি যে কথাটা বলতে চাই, আজকে গ্রামাঞ্চলের মানুষের যে অর্থনৈতিক বিপর্যয় আছে, সেই বিপর্যয়ের মূল যে কারণ, সেই মূল কারণের দিকে জন্মেজয় বাবু তার দৃষ্টি দেন নি। আমরা তো মনেকরি যে গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে যে বিপর্যয় চলছে তার মূল কারণ, আমরা যেটা রাজনীতিগতভাবে এবং আদর্শগতভাবে বিশ্বাস করি, ভারতবর্ষে যে ধনতান্ত্রিক অর্থনীতির কাঠামো গড়ে উঠেছে এবং আজকে গ্রামীণ অর্থনীতিতে শুধু ধনতন্ত্রের অনুপ্রবেশ নয়, ধনতন্ত্র দৃঢ়ভাবে শিকড় গেড়ে বসে গেছে। এর ফলশ্রুতি হচ্ছে এই যে, গ্রামাঞ্চলে মানুষ কৃষি-শ্রমিক থেকে শুরু করে নিম্ন মধ্যবিত্ত মানুষ এবং অল্প জমির মালিক মানুষের যে অর্থনৈতিক নির্ভরতা, সেই নির্ভরতা ক্রমশ ভেঙে পড়ছে মূলত অর্থনৈতিক কারণে এবং সেই কারণের ফলে আজকে বিপর্যয়

ঘটছে। আমার মনে পড়ছে কংগ্রেস আমলে যিনি শ্রমমন্ত্রী ছিলেন, তিনি তখনকার ইকনমিক রিভিউতে বলেছিলেন, ক্ষেতমজুরের সংখ্যা ক্রমবর্দ্ধমান। লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে তিনি বলেছিলেন, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের শতকরা ৪০ ভাগ মানুষ ক্ষেতমজুর। পরবর্তীকালের যে ইকনমিক রিভিউ, তারমধ্যে দিয়ে সেই সত্যতা প্রমানিত হয়েছে। গ্রামাঞ্চলে ক্ষেতমজুরের সংখ্যা বাড়ছে। আমরা রাজনৈতিক পরিভাষায় যাদের বলে থাকি রুর‍্যাল পলিটেরিয়েট, তাদের সংখ্যা বাড়ছে, গ্রামীণ সর্বহারাদের সংখ্যা বাড়ছে। অবশ্য আজকে শহরাঞ্চল এবং গ্রামাঞ্চলের কথা নয়, গোটা ভারতবর্ষে যে অর্থনৈতিক বিপর্যয় চলছে, তা হচ্ছে সামগ্রিক ধনবাদী সঙ্কট। সেই সঙ্কটের প্রতিফলন, প্রতিচ্ছবি আমরা দেখছি আমাদের দেশের অর্থনীতির ক্ষেত্রে। স্বাভাবিক ভাবে এই বিপর্যয় থেকে উত্তরণের জন্য যে কথা আমরা রাজনীতি-গতভাবে আদর্শগত ভাবে বিশ্বাস করি, আমাদের প্রত্যয় যে জায়গায় থেকে গেছে, সেটা হচ্ছে এই যে, আজকে এই সমাজ ব্যবস্থার যদি আমূল পরিবর্তন না ঘটানো যায় আজকে সামাজিক যে ব্যবস্থা, ধনতান্ত্রিক যে রাষ্ট্র ব্যবস্থা, এই রাষ্ট্র ব্যবস্থার পরিবর্তন ঘটিয়ে মেহনতী মানুষের নেতৃত্বে নতুন ব্যবস্থা যদি প্রতিষ্ঠিত করা না যায়, তাহলে আমরা এই বিপর্যয় থেকে অব্যাহতি পাবনা। সেই বিশ্বাস থেকেই আমরা সঙ্গতভাবে বলি যে, আমূল ভূমি সংস্কারের আজ প্রয়োজন। আমাদের অর্থনৈতিক ক্ষেত্রে যে সামন্ততান্ত্রিক জের থেকে গেছে, সামন্ততান্ত্রিক রিমেন্টস থেকে গেছে, সেগুলি উৎপাটনের জন্য যে লড়াই কৃষক শ্রমিকের যে লড়াই, সেই লড়াইকে সংগঠিত করতে হবে। সঙ্গে সঙ্গে আমরা যেকথা বিশ্বাস করি যে, আজকে ইউরোপের দেশগুলিতে শিল্প বিপ্লবের পরবর্তী যুগে জাতীয় ধনীক শ্রেণীর নেতৃত্বে বিপ্লব সম্পাদিত হয়েছিল। বুর্জোয়া ডেমক্রেটিক রেভলিউশন-এর নেতৃত্ব ন্যাশনাল বুর্জোয়া শ্রেণী দিয়েছিল। কিন্তু বর্তমান বিশ্বব্যাপি অর্থনৈতিক সঙ্কটের জালে এবং দেশের ধনতান্ত্রিক অর্থনৈতিক সঙ্কটের চৌহদ্দির মধ্যে আমরা জানি ভারতবর্ষের জাতীয় ধনীক শ্রেণী আজকে সেই বিপ্লবের নেতৃত্ব দিতে পারবে না। আগামী দিনে ভারতবর্ষের বিপ্লবের নেতৃত্ব দেবে কৃষক শ্রমিক মানুষ এবং তারসঙ্গে মিশ্র-শক্তি হিসাবে মধ্যবিত্ত শ্রেণী থাকবে। স্বভাবত আজকে আমরা গ্রামাঞ্চলে যে বিপর্যয় দেখছি, যে বেকারত্ব দেখছি, গ্রামাঞ্চলের কৃষি অর্থনীতিতে যে প্রচ্ছন্ন বেকারত্ব দেখছি - ক্ষেতমজুরদের মধ্যে যে অভাব-অনটন দেখছি, এই সমস্যাটা আজকে দেশের অর্থনীতির যে মূল সঙ্কট সেই সঙ্কটের গভীরে প্রথিত। আজকে এটাকে যদি শুধু শিলা-বৃষ্টি, বন্যা, খরা, ঘূর্ণিঝড় ইত্যাদির মধ্যে দিয়ে পরিমাপ করতে যাই তাহলে ভুল হবে। তেমনি আমরা যেটা চেষ্টা করছি, আমরা যেটা বামফ্রন্টের তরফ থেকে বলে থাকি যে, আমরা এই ব্যবস্থার মধ্যে থেকে, আজকে এই সাংবিধানিক কাঠামোর মধ্যে থেকে বৃহত্তর আন্দোলনে মানুষের যে সচেতনতা, মানুষের চেতনা বৃদ্ধি এবং ব্যবস্থা বদলের জন্য যে সংগ্রাম, সেই সংগ্রামকে উত্তরনের জন্য - সেই সংগ্রামকে ধাপে ধাপে নতুন পথে, নতুন পর্যায়ে উন্নিত করার জন্য যে সংগ্রাম, সেই সংগ্রামের জন্য আমরা প্রতিজ্ঞা-বদ্ধ, সেই ওয়াদা দেশের মেহনতি মানুষের কাছে আমাদের আছে। তবুও আমি বলি যে, যে-কথা জন্মেজয়বাবু বলেছেন সেটাকে আজকের প্রেক্ষাপটে বিচার করতে হবে। সমস্যার গভীর বিষয়টিকে বাদ দিয়েই আমি আজকে এই আলোচনায় অংশগ্রহণ করছি এবং খুব সঙ্গতভাবে কয়েকটি কথা বলতে চাই। এখানে আমাদের শ্রদ্ধেয় এবং প্রাজ্ঞ অরবিন্দ ঘোষাল মহাশয় পরিসংখ্যানের সাহায্যে দেখিয়েছেন যে, আজকে গ্রামাঞ্চলে বিভিন্ন সংগ্রামের ক্ষেত্রে, বিভিন্ন জায়গায় বামফ্রন্টের কর্মসূচির মধ্যে পরিমাণ-গতভাবে যে কোনও

সরকারের চেয়ে অনেক দৃঢ় পদক্ষেপ গ্রহণ করেছে, গরিব মানুষের জীবনে নতুন আশার বাণী ছড়িয়ে দিয়েছে, নতুন স্বপ্ন সৃষ্টি করেছে। গরিব মানুষ, তারাও বাঁচবে মানুষের মতো, মনুষ্যত্বের অধিকারে। এই স্বপ্ন, এই প্রেরণা আমরা মানুষের মধ্যে সৃষ্টি করতে পেরেছি। আজকে ফুড ফর ওয়ার্কের মধ্যে দিয়ে কর্ম সংস্থানের সুযোগ বেড়েছে। একথা আজকে বিরোধী পক্ষ অস্বীকার করতে পারেন না। কংগ্রেস আমলে যে ম্যানডেস ছিল কৃষি শ্রমিকদের, আজকে তারচেয়ে অনেক বেশি ম্যানডেজ বেড়েছে। এটা বাস্তব কথা। এবং পঞ্চায়েতের মধ্যে দিয়ে যে রুর‍্যাল অ্যাসেট তৈরি হয়েছে পঞ্চায়েতগুলিকে স্বনির্ভর করা হচ্ছে, তারা সেখানে সম্পদ তৈরি করছে, তাতে করে গ্রামীণ পুনর্গঠনের ক্ষেত্রে তাদের নিজস্ব যে নির্ভরতা, সেই নির্ভরতা বাড়বে। এই সমস্ত কাজ হচ্ছে। সঙ্গে সঙ্গে যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে আমরা যেহেতু এই ধনবাদী অর্থনৈতিক রাষ্ট্রীয় কাঠামোর মধ্য দিয়ে চলেছি সেইহেতু এই মুহূর্তে আমাদের যে ইপ্সিত লক্ষ্য, আমাদের যে আকাঙ্খিত লক্ষ্য সেই লক্ষ্যে পৌঁছতে পারা যাচ্ছে না। সেইজন্য বলছি, গ্রামাঞ্চলে আজকে যদি শিল্প বিকাশ ঘটাতে না পারি, ক্ষুদ্র ও কুটির শিল্প এবং অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস যদি আমরা গড়ে তুলতে না পারি তাহলে গ্রামাঞ্চলে যে ক্রমবর্ধমান বেকারত্ব তা থেকে আমরা রেহাই পাব না। সেইদিকে তাকিয়ে আমাদের দাবি তুলতে হবে, গ্রামাঞ্চলে গ্রামীণ অর্থনীতি এবং অর্থ বিনিয়োগের জন্য যে দাবি সেই দাবি তুলতে হবে। সেইজন্য আমরা কেন্দ্র রাজ্য সম্পর্কের কথাটা বারে বারে বলি। কিন্তু ওরা এই কথাটা উপহাস, ব্যঙ্গের মধ্য দিয়ে অস্বীকার করতে চান। আর্থিক সীমাবদ্ধতার জন্য গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করা যাচ্ছে না। এইদিকে দৃষ্টি রেখে কেন্দ্রের কাছে আমাদের দাবি করতে হবে। মাননীয় জন্মেজয়বাবু যেসব দাবি এখানে রেখেছেন সেইসব দাবি যদি পূরণ করতে হয় তাহলে কিন্তু আমাদের লড়াই থাকবে এবং সেই লড়াইয়ে জনতা পার্টির বন্ধুরা সরিক হবেন। স্বৈরতন্ত্র হচ্ছে ধনবাদি ব্যবস্থা থেকে উপজাত। ধনবাদি রাষ্ট্রীয় কাঠামো তার থেকে উপজাত হচ্ছে স্বৈরতন্ত্র এবং সাম্প্রদায়িকতা এই দুটিকে ভিন্ন করা যায় না, এই দুটিই ধনবাদি কূয়ো থেকে জন্ম গ্রহণ করেছে। তাই তার বিরুদ্ধে যদি লড়াই করতে হয় তাহলে যে কথাটা তারা দাবির আকারে উচ্চারণ করেছেন ঐ গ্রামীণ ক্ষেত-মজুরদের জন্যে যে ১০ টাকা মজুরি এবং আরও যে সমস্ত দাবি আছে সেই দাবির ভিত্তিতে লড়াইগুলি বিকশিত হবে। মানুষেরা এই লড়াইয়ের জন্য ময়দানে আসবে এবং আপনাদেরও আসতে হবে। শুধু একটা প্রস্তাবের মধ্য দিয়ে ইতি কর্তব্য সম্পূর্ণ হয়ে যায় না। যাইহোক, তবুও যে আপনি এই প্রসঙ্গে একটা বিষয় উত্থাপন করেছেন তারজন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি এবং কৃষক আন্দোলনের অভিজ্ঞ কর্মী এবং নেতা শ্রী বিনয় কোঙার মহাশয় তার অভিজ্ঞলব্ধ ভাবনা থেকে তিনি যে সংযোজনী এনেছেন তাকে সমর্থন জানিয়ে এবং অশোক বসু মহাশয় তিনি যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন জানিয়ে এবং জন্মেজয়বাবুর মূল প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 p.m.]

**শ্রী ভবানী মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী জন্মেজয় ওঝা মহাশয় আজকে যে প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তার প্রস্তাবের মূল সুরের সঙ্গে একমত। তার কারণ, আমাদের দেশের বেশিরভাগ মানুষই হচ্ছে কৃষক। আসলে এরাই দেশের উৎপাদক শক্তি এবং দেশের মূল অর্থনীতির বুনিয়াদ। তাই এই সাধারণ মানুষের অবস্থার উন্নতির জন্য

আমাদের সর্বতভাবে সাহায্য করা দরকার এবং সেটা করতে পারলে তবেই দেশের অর্থনীতি ব্যবস্থার মধ্যে রূপান্তর ঘটবে। এটা আমরা জানি। সেইজন্যই তার মূল সুরের সঙ্গে আমাদের কোনও দ্বিমত নেই। কিন্তু তিনি যেভাবে প্রস্তাবটি উত্থাপন করেছেন, তার ভাষার মধ্যে এমন কিছু অতিশয়োক্তি থেকে গেছে যেটা বাস্তবের সঙ্গে মেলে না। এর আগে অরবিন্দবাবু বললেন শত সহস্র কৃষক সর্বহারা হয়ে ফুট পাতে আশ্রয় নিয়েছেন এবং নিতে বাধ্য হয়েছেন। কিন্তু এই সরকারের আমলে এত বড় একটা প্রাকৃতিক বিপর্যয় হয়ে গেছে যেটা নাকি কেউ কেউ বলেছেন ৪০০।৫০০ বছরের মধ্যে এইরকম বন্যা হয়নি সেই বন্যার পর যারা আমাদের বিরোধী পক্ষে আছেন, যারা সব সময়ে সরকারি নীতিকে সর্বত্রভাবে বাধা দিতে চান তারাও বলেছেন কলকাতার রাস্তায় রাস্তায় বুভুক্ষরা ভীড় করবেন। এই সরকার কিছুই সমস্যার সমাধান করতে পারবে না। কিন্তু আমরা জানি, পশ্চিমবাংলার দেশপ্রেমিক মানুষের সহযোগিতায়, গণ-চেতনা সম্পন্ন মানুষের সহযোগিতায় সরকার সেখানে জনসাধারণের সঙ্গে হাতে হাত মিলিয়ে যে কাজ করতে পারলেন তা দেখে জনসাধারণের শত্রুতা করাই যাদের কাজ এবং কায়েমি স্বার্থের দিকে লক্ষ্য রাখাই যাদের কাজ তারাও হতাশ হয়ে গেছেন, তাদের আশা সফল হয়নি। সেদিক থেকে বামফ্রন্ট সরকারের আমলে যেমন আমরা জানি ১৯৭৮ সালে অতি বিপর্যয়কারি বন্যা ঘটল এবং তারপরেও ঐ ১৯৭৯ সালের সারা বছরটা যে ব্যাপক শুকনো অবস্থার সৃষ্টি হল সেই অবস্থার মধ্যেও আমরা দেখিনি যে পশ্চিমবঙ্গে সহস্র সহস্র মানুষ ক্ষুধার অন্ন পাবার জন্য শহরে এসে সমবেত হয়েছে, এই ঘটনা ঘটেনি। তেমনি তাদের আরও বক্তব্য যেমন কিছু পণ্য ধান, পাট, আলু ইত্যাদির বাজার দর উৎপাদন মূল্যের অনেক নীচে এখানে এই বাস্তব কথাটা বিধান সভার সদস্য বিনয় কোনার মহাশয় এনেছেন। তিনি বরং সত্য কথা বলেছেন, জন্মেজয়বাবু যেকথা বলতে চেয়েছেন সেটা বোধহয় সঠিক নয়। আমরা জানি, যেমন ধরা যাক আলু, আমরা সকলেই জানি বা আমাদের সকলকারই মনে আছে যে বন্যা হয়ে যাবার পর সরকারি সাহায্য পেয়ে এবং কৃষকরা নিজেরা উদ্যোগ নিয়ে বন্যার পরই পশ্চিমবঙ্গে ব্যাপক আলুর চায হয়েছিল এবং এতে আলুর ফলন হয়েছিল, কিন্তু আলুর বেশি ফলন হওয়ার ফলটা কি হল? আবার অন্য রাজ্য থেকে আলু এসে পড়লো, আলুর বাজার হল সেই ফাটকা বাজারে আলুর দাম ফেলে দিল। চাযিরা সে বছর অত্যন্ত নিম্ন দর পেয়েছিল, কিন্তু এ বছর দেখুন, এ বছর আলুর জন্য কৃষকের কোনও অভিযোগ নেই যদিও অনেকে অভিযোগ করেছেন যে এ বছর আলুর দাম তাদের উৎপাদন মূল্যের নীচে হয়েছে। কৃষকের হাতে মালটা রেখে দেবার মতো ক্ষমতা থাকেনা, তাদের ফসল ওঠবার মুহূর্তে বাজারে ছেড়ে দিতে হয়, বেশি লাভটা ঐ ফাটকা বাজারিরা পায়, কৃষকেরা বিশেষ কিছু তার লভ্যাংশ পায় না। সেইজন্য আমরা যে নীতি সমর্থন করি সরকারের কাছে আমাদের এটা সর্বভারতীয় নীতি বলে গৃহীত হোক বলে আমরা এই দাবি করছি যে কৃষকেরা যাতে তাদের ফসলের ন্যায্য দাম পান। রাজ্য সরকার তাদের সীমিত অর্থের যা সামর্থ সেটা নিয়ে সমস্ত কৃষকের ফসল কিনে নিয়ে তাকে ন্যায্য দাম দিতে পারেন না আমরা সকলেই সেটা জানি, ভারতীয় অর্থনীতিতে সে ব্যবস্থা সম্ভব নয়। সেইজন্য কেন্দ্রীয় সরকার এর কাছে আমরা বার বার এই কথা বলছি যেমন জনসাধারণের মধ্যে ন্যায্য মূল্যের জিনিস দেবার ব্যবস্থা করতে হবে তেমনি কৃষকের জন্যও ন্যায্য দাম দিতে হবে এবং প্রয়োজন বোধে কোনও কোনও ক্ষেত্রে বেশি দাম দিতে হবে। জনসাধারণের মধ্যে

দেবার সময় সরকার ভর্তুকি দিয়ে যারা ক্রেতা সাধারণ তাদের দিতে হবে। ঐ যে নীতি ঐ নীতি কখন কখন ঐ ফাটকা বাজারিরা যে দাম করছে সেই এক দাম যাতে কৃষকেরা পান সেটা দেখতে হবে। এটা যেভাবে বিবৃত করা হয়েছে সেই বিবৃতির জায়গায় বিনয়বাবু যে কথাটা বলেছেন যে বিবৃতিটা দিয়েছেন এটাই বাস্তব ঘটনা। সেটা স্বীকৃত হয়ে যায়। এই কথা বলে আমি যে কথাটা বলতে চাই যে আমাদের সরকার যেটা মাননীয় সদস্যারা সকলেই বলেছেন পূর্বতন সরকারের তুলনায় কৃষকদের সাহায্য করার জন্য এবং গ্রামের যারা শ্রমশীল মানুষ কিছু পর্যায়ের সঙ্গে সংশ্লিষ্ট রয়েছেন যে কৃষি মজুর তাদের জীবনে যাতে কিছুটা আর্থিক দিক থেকে ভাল অবস্থার সৃষ্টি হয় সেজন্য প্রতি বছর আমরা এই যে কৃষকদের জন্য সাহায্য বা রিলিফ এবং অন্যান্য দিক থেকে সাহায্য যেটা দেওয়ার সরকারি নীতি সেটাকে আমরা বাড়াবার চেষ্টা করছি। আমি নিজে মনেকরি সরকার যেটা করতে পেরেছেন সেটা নিশ্চয় যথেষ্ট নয় কিন্তু আগের তুলনায় দৃষ্টিভঙ্গির বদল হচ্ছে যে এই সরকার কোন রাস্তায় চলবেন, সেটাও আমরা ভেবে দেখছি। যথেষ্ট অভাব আছে প্রত্যেকের অনেক বেশি সাহায্যের প্রয়োজন সেটা আমি মানি, যেকথা জন্মেজয়বাবু বললেন সে কথাটার সঙ্গে আমার দ্বিমত নেই। প্রসঙ্গত বলা যায় সারের কথা, সারের জন্য কি অসুবিধা হচ্ছে। কোনও কোনও বছরে সারের খুব অভাব হয়। সার ডিজেল প্রভৃতি জিনিস পেতে গেলে কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করতে হয়, তাদের পেছনে লেগে থাকতে হয় কারণ যে কাঠামোর মধ্যে দিয়ে এইসব জিনিসগুলি দেবার কথা সেখানে ব্যক্তিগত মালিকানায় যে সমস্ত কারখানা আছে তাদের সঙ্গে যোগাযোগ করতে হয় - এবং তাদের মাধ্যমেই বন্টনের পদ্ধতিটা চালু আছে। সেইজন্যই পাবলিক কন্ট্রোল পঞ্চায়েত ইত্যাদির মাধ্যমে বন্টন করবার ব্যবস্থা করতে বাধা আসছে। এইজন্য আমাদের লড়াই করতে হচ্ছে। ডিজেলের ক্ষেত্রে আমাদের যে চাহিদা তার তুলনায় প্রথম থেকেই বরাদ্দ কম এবং কোটা যা আছে তা যখন পাওয়া যায় তাও কম। এই সমস্ত বিষয় অনেক তথ্য দেওয়া হয়েছে বলে আমি আর কোনও ফিগার দিতে চাই না। সাম্প্রতিক কালের রিপোর্ট থেকে দেখা যাচ্ছে যে ডিজেলের সরবরাহের ক্ষেত্রে কিছুটা উন্নতি হয়েছে। সেইদিক থেকে সরকারের তরফ থেকে আমি বলতে চাই যে, জন্মেজয় বাবুর প্রস্তাবে মূল সুরের সঙ্গে সঙ্গতি রেখে এই সরকার কৃষকদের সাহায্য করা যে বিশেষ প্রয়োজন তা এই সরকার বোধ করে, তাদের আর্থিক অবস্থা যাতে ভাল হয়, ফসলের ন্যায্য দাম যাতে তারা পায় সেই নীতি আমরা সমর্থন করি এবং কৃষকদের চাষের যে সমস্ত বাধা আছে সেগুলি অপসারণ করার চেষ্টা করি। জয়ন্তবাবু যে কথা বললেন সেটা ঠিকই যে, কেন্দ্রীয় সরকার যদি আমাদের প্রতি সহানুভূতি সম্পন্ন মনোভাব নেন তাহলে আমরা অবস্থার কিছুটা ভালো নিশ্চয়ই করতে পারব। কিন্তু যে অর্থনীতি বর্তমানে আছে তাতে কৃষকদের সর্বাঙ্গিন উন্নতি হবে না। কারণ আমরা বিশ্বাস করি ভূমি সংস্কার এর পরিবর্তন সাধন করে কৃষকদের হাতে সত্যকারের জমি বন্টন এবং সমাজ ব্যবস্থার পরিবর্তন করতে পারলেই আসল সমস্যার সমাধান হবে। এইসব কথা বলে জন্মেজয়বাবুর যে প্রস্তাব তার উপরে অশোকবাবু ও বিনয় কোনারের যে সংশোধনী এসেছে সেই সংশোধনী প্রস্তাব সহ মূল প্রস্তাবকে সমর্থন করতে সকলকে আহ্বান করছি। এই কথা বলে আমি শেষ করছি।

[6-20 — 6-30 p.m.]

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবের উপর যারা বক্তব্য রেখেছেন তারা সকলেই আমার বক্তব্যের মূল সুরের সঙ্গে একমত হওয়ায় তাদের ধন্যবাদ দিচ্ছি। আমার মূল কথা ছিল প্রাকৃতিক বিপর্যয় প্রতি বছর কোনও না কোনও এলাকায় ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং তাদের নিরাপত্তার কোনও ব্যবস্থা নেই। এই সমস্ত প্রয়োজনে কিংবা চাকরির ক্ষেত্রে নিরাপত্তার ব্যবস্থা আছে কিন্তু কৃষকদের ক্ষেত্রে এরূপ কোনও ব্যবস্থা নেই। দ্বিতীয় কথা হল চাষিরা যে যে ফসল উৎপাদন করে তারা তার ন্যায্য মূল্য পায়না — কারণ যাই হোক না কেন আজ পর্যন্ত কেউ তা পাচ্ছে না। মন্ত্রী মহাশয় বললেন এই বছর আলুর দর বেড়েছে সেটা ঠিক কথাই। কিন্তু পাটের, ধানের দাম কি হল? গমের দাম বাড়ানো হল অথচ ধানের ক্ষেত্রে তা হল না। আলুর দাম বেড়েছে কিন্তু গত বছর চাষিরা মার খেয়েছে বলে এ বছর তারা আর চাষ করেনি। সুতরাং যাতে তারা ন্যায্য মূল্য পেতে পারে তার কোনও ব্যবস্থা নেই। অন্যান্য কতকগুলি অসুবিধা আছে যেগুলি তারা স্বীকার করেছেন। আমি বলতে চাই না যে সব সময় সার বীজ ঠিক সময় পাওয়া যাচ্ছে না। তবে অধিকাংশ সময় চাষিরা তা পাচ্ছে না। কারণ এই বছরেই চাষের জন্য পটাশ সার ঠিকমতোন পাওয়া যায়নি যেটা না পেলে ধানের ফলন কমে যায়। তা ছাড়া ডিজেলের অভাব আছে প্রত্যেকটা পাম্পসেট ন্যায্য দামে ডিজেল পাবে সপ্তায়ে ১০ লিটার থেকে ১৬.৫ লিটার অর্থাৎ দেড় লিটার করে দিনে পাবে। যেখানে তাদের প্রতিদিন ১৫ থেকে ২০ লিটার দরকার সেখানে বেশি টাকা দিয়ে কিনতে হবে এবং এই টাকাটা কালো বাজারির পকেটে যাচ্ছে। এ দিক থেকে চাষিদের রক্ষা করা হয়নি। নকুলবাবু, অরবিন্দবাবু, মন্ত্রী মহাশয় কিংবা জয়ন্তবাবু বললেন ফুটপাথে যারা আশ্রয় নিয়েছে তারা ভিকটিমাইস কৃষক নয়। আমি এ বিষয় এই সরকারের উপর দোষ দিচ্ছি না, তারা অনেক আগে থাকতেই এইসব জায়গায় আছে। এক একটা বিপর্যয় হলেই গ্রাম থেকে কিছু কিছু কৃষক শিয়ালদহ বা এখানে ওখানে চলে এসে থেকে যায়। এদের ছেলেরা চায়ের দোকানে হোটেলে সামান্য ১০।১৫ টাকায় কাজ করে। এদের বাবারা এদের পড়াশোনা করাতে পারে না অর্থাৎ সকলের আয়ের একটা নিরাপত্তা আছে যা চাষির নেই। সেইজন্য বলছিলাম চাষিদের আয়ের যেন একটা নিরাপত্তা থাকে। এ ব্যাপারে শস্য বীমা না হলেও ভর্তুকি দিয়ে একটা কিছু ব্যবস্থা করতে হবে তানাহলে লক্ষ লক্ষ লোক বঞ্চিত হবে। সেইজন্য সরকারকে সতর্ক করতে চাচ্ছি যে এ বিষয়টার দিকে দৃষ্টি দিতে হবে। এইভাবে বঞ্চিত হলে কৃষির সর্বনাশ হবে, কৃষকের সর্বনাশ হবে এবং পরিনামে রাষ্ট্র ব্যবস্থার খুব বিপদ ঘনিয়ে আসবে। তারপর মজুরি নিয়ে বলেছেন যে আমি স্ববিরোধী বক্তব্য রেখেছি একবার বলেছি মজুরি দেবার লোক নেই, আর একবার বলেছি ১০ টাকা মজুরি দিতে হবে। ভেবে দেখুন এখন যে জিনিস পত্রের দাম বেড়েছে তাতে ৭/৮/৯/১০ টাকায় কিছু হয়না, সেখানে তাদের মজুরি ১০ টাকা হওয়া উচিত। কিন্তু সেই ১০ টাকা যাতে পেতে পারে তার একটা পরিবেশ তৈরি করতে হবে। যদি বীমার ভাল ব্যবস্থা থাকে, যদি বাধাগুলি দূর করবার ব্যবস্থা থাকে, যদি ন্যায্য দাম কৃষকরা পায় তাহলে যেসব কৃষক এই সমস্ত ক্ষেত মজুর নেয় তারা ১০ টাকা মজুরি দিতে পারবে। তারা না দিয়ে যদি তাদের এক্সপ্লয়েট করতে চায় তাহলে তাদের উপর চাপ দেওয়া সম্ভব হবে। এখন আপনারা আমরা চাপ দিচ্ছি কিন্তু চাপ দিতে গিয়ে তাদের যুক্তির কাছে পরাস্ত হয়ে আপস করতে বাধ্য হচ্ছি।

এখন গ্রামাঞ্চলে ক্ষেত মজুরের স্বার্থে যারা মজুর খাটান তাদের সঙ্গে আপস করতে হয়। তা না হলে কি হয় যিনি ক্ষেত মজুর নিয়োগ করেন তিনি যদি দেখেন যে তার ক্ষতি হচ্ছে তাহলে তিনি তার বাড়ির লোকজন নিয়ে কোনওরকমে কাজ চালিয়ে যান, পরিনামে ক্ষেত মজুর নেওয়ার ক্ষেত্রটা সঙ্কুচিত হয়, ক্ষেত মজুরদের কাজ পাওয়ার ক্ষেত্রে অসুবিধা হয়। সেজন্য দৃষ্টি দেওয়া দরকার যাতে কৃষি অর্থনীতি চাঙ্গা হতে পারে, গ্রামাঞ্চলের অর্থনৈতিক অবস্থা যাতে আরও ভাল হতে পারে। যাইহোক, আমি আর বেশি কিছু বলব না, যে অ্যামেন্ডমেন্টগুলি এসেছে বিশেষ করে কংগ্রেস(আই) রজনীবাবু যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন সেগুলি সমর্থন করছি না, তবে মাননীয় বন্ধু অশোকবাবু এবং বিনয় কোনার যে অ্যামেন্ডমেন্টগুলি এনেছেন সেগুলি আমার বক্তব্যের মূল সুরের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ, সেজন্য আমি সেই সংশোধনীগুলি মেনে নিচ্ছি। আমি মনেকরি সকলেই এটা মেনে নেবেন, সমর্থন করবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Rajani Kanta Doloi.

(i) in para, 1, line 4, after the words "ইত্যাদি দেন তাতে" the words "সি পি এম-এর দলবাজি ও দুর্নীতি পরিস্ফুট তাই" be inserted.

(ii) in para 2, line 2, after the words"ডিজেলের সঙ্কট" the words "এবং মজুরি বৃদ্ধির নামে মজুর বয়কট ও অপারেশন বর্গার নামে প্রকৃত চাষি উচ্ছেদ ইত্যাদি" be inserted.

(iii) in para 3, line 3, after the words"ফুড-ফর-ওয়ার্কের দ্বারা" the words "যাবতীয় অকাজ, কুকাজ ও গমচুরি ইত্যাদি" be inserted.

(iv) in para 4, after the item (7) the following new items be added, namely :—

"(৮) সি পি এম-এর দলবাজী বন্ধ করা;

(৯) দুর্নীতিগ্রস্ত সি পি এম পঞ্চায়েত সদস্যদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ;

(১০) পঞ্চায়েতের বন্যাত্রাণ ও খরাত্রাণের হিসাব প্রকাশন;

(১১) অপারেশন বর্গার নামে প্রকৃত চাষি উচ্ছেদ বন্ধ করা ও ভুয়া বর্গা নথিভুক্ত করা; এবং

(১২) পশ্চিমবঙ্গের চাষযোগ্য সব কৃষি জমিকে জাতীয়করণ করা"

were then put and lost.

The motions of Shri Ashok Kumar Bose, Shri Bimalananda Mukherjee, Shri Nirmal Kumar Bose, Shri Amalendra Roy, Shri Gouranga Samanta and Shri Suhrid Mullick Chowdhury except item Nos. (ii) and (iii) that —

(i) in para 1, line 3-5, for the words beginning with

[11th April, 1980]

"সহস্র সহস্র কৃষক সর্বহারা হয়ে" and ending with "আর্থিক পুনর্বাসন হয় না" the words

"সহস্র সহস্র কৃষক নিদারুণ দুর্দশায় পড়েছে। প্রাকৃতিক বিপর্যয়ের পর সরকার যে সাহায্য, ঋণ ইত্যাদি দেন তাতেও তাদের আর্থিক পুনর্বাসন পূর্ণাঙ্গ হয় না" be substituted.

(iv) in para 4, line 3, for the word "করেন" the words "করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রয়োজনীয় আর্থিক ও অন্যান্য সাহায্য পাওয়ার ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন" be substituted

(v) in para 5,—

(a) in item (5) the words 'দরিদ্র কৃষকদের' be inserted before the words "সমস্ত প্রকার কৃষিঋণ মকুব,"

(b) in item (6) for the word "এবং" the punctuation mark ";" be substituted.

(c) in item (7) after the words "ধার্য করা" the following words, brackets and figure be inserted, namely :—

"এবং (৮) বছরে যে কয়েকমাস কাজ থাকে না সেই সময় কৃষি শ্রমিকদের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক ফুড ফর ওয়ার্ক কর্মসূচির জন্য প্রয়োজনীয় খাদ্যশস্য নিয়মিত সরবরাহ সুনিশ্চিত করা।"

were then put and agreed to.

The motion of Shri Benoy Konar that -

in para 2, lines 1-3, for the words begining with "পশ্চিমবাংলার "and ending with" আঘাত হানছে" the words

"পশ্চিমবাংলার কৃষকের প্রধান পণ্য ধান, পাট ও আলুর বাজার দর প্রায়ই অনিশ্চিত ফাটকার শিক'র হয়ে কৃষকদের স্বার্থের বিরুদ্ধে যায়। অন্যদিকে সার ও বীজের সরবরাহ অনেকটা নিয়মিত হলেও বিদ্যুৎ এবং ডিজেলের সাময়িক সঙ্কট উচ্চফলনশীল কৃষির উৎপাদন ব্যহত করছে" be substituted. was then put and agreed to.

The motion of Shri Benoy Konar that -

in para 3, lines 1-4 for the words begining with "এই মজুরি" and ending with "সঙ্কুচিত হচ্ছে" the words "এই মজুরির আদায় পাওয়া শক্ত হয়ে উঠছে। গ্রাম পঞ্চায়েত বা ফুড ফর ওয়ার্কের মাধ্যমে বিভিন্ন ধরনের কাজ চললেও গ্রামীন কর্মসংস্থানের প্রয়োজনের তুলনায় অনেক পিছিয়ে আছে।" be substituted.

The motion of Shri Benoy Konar that—

in para 4, item (7) for the words beginning with

"কৃষি শ্রমিকদের" and ending with "ধার্য করা" the words "কৃষি শ্রমিকদের জন্য ধার্য সর্বনিম্ন বেতন আদায় সুনিশ্চিত-করণ।" be substituted. was then put and agreed to.

The motion of Shri Janmejoy Ojha, as amended, that -

"পশ্চিমবঙ্গ বিধানসভা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করেছে যে, বন্যা, খরা, ঘূর্ণিঝড়, শিলাবৃষ্টি প্রভৃতি প্রাকৃতিক বিপর্যয়ে কৃষকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং গ্রামীণ অর্থনীতি এক বিপর্যয়ের মুখে এসে দাঁড়িয়েছে। সহস্র সহস্র কৃষক নিদারুণ দুর্দশায় পড়েছে, প্রাকৃতিক বিপর্যয়ের পর সরকার যে সাহায্য ঋণ ইত্যাদি দেন তাতেও তাঁদের আর্থিক পুনর্বাসন পূর্ণাঙ্গ হয় না;

পশ্চিমবাংলার কৃষকের প্রধান পণ্য ধান, পাট ও আলুর বাজার দর প্রায়ই অনিশ্চিত ফাটকার শিকার হয়ে কৃষকদের স্বার্থের বিরুদ্ধে যায়। অন্যদিকে সার ও বীজের সরবরাহ অনেকটা নিয়মিত হলেও বিদ্যুৎ এবং ডিজেলের সাময়িক সঙ্কট উচ্চ ফলনশীল কৃষির উৎপাদন ব্যহত করছে;

সরকার কর্তৃক সর্বনিম্ন মজুরির আট টাকা দশ পয়সা ধার্য হলেও চাষে ক্ষতির জন্য এই মজুরির আদায় পাওয়া শক্ত হয়ে উঠেছে। গ্রাম পঞ্চায়েত বা ফুড-ফর-ওয়ার্কের মাধ্যমে বিভিন্ন ধরনের কাজ চললেও গ্রামীণ কর্মসংস্থান প্রয়োজনের তুলনায় অনেক পিছিয়ে আছে;

সেইজন্য এই বিধানসভা দাবি করছে যে, গ্রামীণ অর্থনীতির বিকাশের ও দুর্দশাগ্রস্ত মানুষদের দুর্গতি মোচনে রাজ্য সরকার যেন নিম্নলিখিত আবশ্যকীয় ব্যবস্থাদি গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রয়োজনীয় আর্থিক ও অন্যান্য সাহায্য পাওয়ার ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন;

(১) সুলভে বিদ্যুৎ সরবরাহ; (২) নিয়মিতভাবে ন্যায্যদরে সার ও ডিজেলের সরবরাহ; (৩) কৃষিপণ্যের ন্যায্যদর ও বিপননের ব্যবস্থা; (৪) সমগ্র পশ্চিমবঙ্গে সমস্ত শস্যের জন্য কৃষিবীমা প্রবর্তন এবং ইহা প্রবর্তন সাপেক্ষে ক্ষতিগ্রস্ত কৃষকদের ভরতুকি প্রদান; (৫) দরিদ্র কৃষকদের সমস্ত প্রকার কৃষিঋণ মকুব; (৬) দ্রুততার সঙ্গে জল নিকাশি ও জলসেচ পরিকল্পনার রূপায়ণ; (৭) কৃষি শ্রমিকদের জন্য ধার্য সর্বনিম্ন বেতন আদায় সুনিশ্চিত করণ এবং (৮) বছরে যে কয়েকমাস কাজ থাকে না সেই সময় কৃষি শ্রমিকদের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক ফুড-ফর-ওয়ার্ক কর্মসূচির জন্য প্রয়োজনীয় খাদ্যশস্য নিয়মিত সরবরাহ সুনিশ্চিত করা।"

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.28 p.m. till 1 p.m. on Wednesday, the 16th April, 1980, at the 'Assembly House', Calcutta.

---

**ভ্রম সংসোধনা**

পৃষ্ঠা নং-১৩২ এর ৬০নং প্রশ্নের শিরোনাম
'Number of Criminal Cases' লইতে হইবে।

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

**Vol : 72 No-IV (Seventy second Session) (February to May, 1980)**

(The 27th, 28th 31st March & 1st, 2nd, 3rd, 8th, 9th, 10th, & 11th April, 1980)

**Bill**

---